আসন্ হিরণ্ময়া দর্ভাঃ সুখস্পর্শাঃ সুখাবহাঃ।
তেষাং চীরাণি সংবীতাঃ প্রজাস্তেম্বেব শেরতে ॥৫॥
ফলান্যমৃতকল্পানি স্বাদূনি চ মৃদূনি চ।
তাসামাসীত্তদাহারো নিরাহারাশ্চ নাভবন্ ॥৬॥
অরোগাঃ সর্ব্বসিদ্ধার্থা মনুষ্যা হ্যকুতোভয়াঃ।
ন্যবসন্ত যথাকামং বৃক্ষেষু চ গুহাসু চ ॥৭॥
প্রবিভাগো ন রাষ্ট্রাণাং পুরাণাঞ্চাভবত্তদা।
যথাসুখং যথাকামং তথৈব মুদিতাঃ প্রজাঃ ॥৮॥

---

ভারতকৌমুদী

অকৃষ্টেতি। কৃষ্টে পচ্যতে শস্যং পরিণম্যত ইতি কৃষ্টপচ্যা, "কৃষ্টপচ্যকুপ্যে সংজ্ঞায়াম্" ইতি নিপাতঃ। ন কৃষ্টপচ্যা অকৃষ্টপচ্যা কর্ষণাদ্যভাবেঽপি শস্যোৎপাদিনীত্যর্থঃ। কামান্ ইষ্টান্ পদার্থান্ দোগ্ধি আবিষ্কৃত্য দদাতীতি কামধুক্। কুম্ভেষু দুহন্তীতি কুম্ভদুহঃ দুগ্ধেন কুম্ভপরিপূরণকারিণ্য আসন্। তথা পুটকে পুটকে প্রতিচক্রে মধু চাসীৎ। পৃথুভাগাদিতি সর্বত্র ভাবঃ ॥৪॥

আসন্নিতি। হিরণ্ময়াঃ স্বর্ণময়াঃ, দর্ভা কুশাঃ। চীরাণি কৌপীনানি বসনানি বা, সংবীতাঃ কর্ত্তরি ক্তঃ, পরিদধানা ইত্যর্থঃ। তেম্বেব দর্ভেষু শেরতে স্ম, সুখস্পর্শত্বাৎ ॥৫॥

ফলানীতি। ফলানি তরূণাম্। তাসাং প্রজানাম্ ॥৬॥

অরোগা ইতি। বৃক্ষেষু তন্মূলেষু গুহাসু চ ন্যবসন্ত, তদানীমপি গৃহনির্ম্মাণব্যবহারাভাবাৎ ॥৭॥

প্রেতি। রাষ্ট্রাণাং প্রবিভাগো নাভবৎ, রাজান্তরাভাবাৎ। পুরাণামপি তথৈব ॥৮॥

---

পৃথুর সময়ে কর্ষণ না করিলেও ভূমিতে শস্য জন্মিত, ভূমি সকলের অভীষ্ট বস্তু দান করিত, গো সকল কুম্ভ পূরণ করিয়া দুধ দিত এবং প্রত্যেক চাকে মধু হইত ॥৪॥

কুশ সকল স্বর্ণময়, সুখস্পর্শ ও সুখজনক ছিল; প্রজারা তাহারই বস্ত্র পরিধান ও তাহাতেই শয়ন করিত ॥৫॥

বৃক্ষে অমৃততুল্য সুস্বাদু ও কোমল ফল জন্মিত, প্রজারা তাহাই ভক্ষণ করিত; কিন্তু কেহই অনাহারে থাকিত না ॥৬॥

তৎকালের মনুষ্যেরা নীরোগ, সিদ্ধকাম ও অকুতোভয় হইয়া ইচ্ছানুসারে বৃক্ষমূলে ও গুহাতে বাস করিত ॥৭॥

তখন রাজ্য বা নগরের বিভাগ ছিল না এবং প্রজারাও অনায়াসে ও যথেচ্ছভাবে আমোদ লাভ করিত ॥৮॥

তস্য সংস্তম্ভিতা হ্যাপঃ সমুদ্রমভিযাস্যতঃ।
পর্ব্বতাশ্চ দদুর্মার্গং ধ্বজভঙ্গশ্চ নাভবৎ ॥৯॥
তং বনস্পতয়ঃ শৈলা দেবাস্থরনরোরগাঃ।
সপ্তর্ষয়ঃ পুণ্যজনা গন্ধর্ব্বাপ্সরসোঽপি চ ॥১০॥
পিতরশ্চ সুখাসীনমভিগম্যেদমব্রুবন্।
সম্রাড়সি ক্ষত্রিয়োঽসি রাজা গোপ্তা পিতাসি নঃ ॥১১॥ (যুগ্মকম্)
দেহ্যস্মভ্যং মহারাজ! প্রভুঃ সন্নীপ্সিতান্ বরান্।
যৈর্ব্বয়ং শাশ্বতীস্তৃপ্তীর্বর্ত্তয়িষ্যামহে সুখম্ ॥১২॥
তথেত্যুক্ত্বা পৃথুর্বৈণ্যো গৃহীত্বাজগবং ধনুঃ।
শরাংশ্চাপ্রতিমান্ ঘোরান্ চিন্তয়িত্বাব্রবীন্মহীম্ ॥১৩॥

ভারতকৌমুদী

তস্যেতি। আপঃ সমুদ্রস্যৈব জলানি। ধ্বজভঙ্গো বৃক্ষশাখাদিনা রথধ্বজভঙ্গঃ ॥৯॥
তমিতি। পুণ্যজনা রাক্ষসা। গোপ্তা রক্ষিতা। অতএব চ পিতাসি ॥১০—১১॥
দেহীতি। শাশ্বতীশ্চিরন্তনীঃ, বর্ত্তয়িষ্যামহে প্রাপ্স্যামঃ ॥১২॥
তথেতি। আজগবং শিবধনুঃ তত্তুল্যমিত্যর্থঃ। পৃথিব্যা ভয়প্রদর্শনায়েতি ভাবঃ ॥১৩॥

ভারতভাবদীপঃ

পৃথুমিতি ॥১॥ প্রথিতা পৃথ্বী অনেনেতি পৃথুরিত্যর্থঃ ॥২—৪॥ তেষাং দর্ভাণামেব চীরাণি বল্কলানি, যৈঃ প্রজাঃ সংবীতান্যেব পরিধানীয়ানি শয়নানি চেত্যর্থঃ ॥৫—৮॥ ধ্বজভঙ্গস্তোরণা-

পৃথু যখন সমুদ্রের দিকে যাইতেন, তখন তাহার জল স্তম্ভিত হইয়া থাকিত, পর্ব্বতেরা তাঁহার যাইবার পথ দিত এবং বৃক্ষশাখাপ্রভৃতিতে লগ্ন হইয়াও তাঁহার রথধ্বজ ভগ্ন হইত না ॥৯॥

একদা পৃথু সুখে উপবিষ্ট ছিলেন, সেই সময়ে বৃক্ষ, পর্ব্বত, দেবতা, অসুর, মানুষ, সর্প, সপ্তর্ষি, রাক্ষস, গন্ধর্ব্ব, অপ্সরা ও পিতৃলোকেরা তাঁহার নিকট যাইয়া এই কথা বলিলেন—'আপনি সম্রাট্, ক্ষত্রিয়, রাজা ও রক্ষক। সুতরাং আপনি আমাদের পিতৃস্বরূপ ॥১০—১১॥

আর মহারাজ! আপনি প্রভাবশালীও বটেন। অতএব আপনি আমাদিগকে অভীষ্ট বর দান করুন, যাহাতে আমরা অনায়াসে চিরস্থায়ী তৃপ্তি লাভ করিতে পারি' ॥১২॥

'তাহাই হইবে' এই কথা বলিয়া বেণনন্দন পৃথু শিবের ধনুর তুল্য একখানা

(১০)···দেবাস্থরমহোরগাঃ···বর্দ্ধ।

এহ্যেহি বসুধে ! ক্ষিপ্রং ক্ষরৈভ্যঃ কাঙ্ক্ষিতং পয়ঃ।
ততো দাস্যামি ভদ্রং তে অন্নং যস্য যথেপ্সিতম্ ॥১৪॥

বসুধোবাচ।

দুহিতৃত্বেন মাং বীর ! সঙ্কল্পয়িতুমর্হসি।
তথেত্যুক্ত্বা পৃথুঃ সর্ব্বং বিধানমকরোদ্বশী।
ততো ভূতনিকায়াস্তে বসুধাং দুদুহুস্তদা ॥১৫॥
তাং বনস্পতয়ঃ পূর্ব্বং সমুত্তস্থুর্দুধুক্ষবঃ।
সাতিষ্ঠৎ বৎসলা বৎসং দোগ্ধৄন্ পাত্রাণি চেচ্ছতী ॥১৬॥
বৎসোঽভূৎ পুষ্পিতঃ শালঃ প্লক্ষো দোগ্ধাভবত্তদা।
ছিন্নপ্ররোহণং দুগ্ধং পাত্রমৌডুম্বরং শুভম্ ॥১৭॥

ভারতকৌমুদী

এহীতি। ক্ষর আত্মনো নিঃসারয়। তথাত্বে চ তে তবাপি ভদ্রং ভবেদিতি শেষঃ ॥১৪॥
দুহিতৃত্বেনেতি। বশী স্বাধীনঃ। ভূতনিকায়া ভূতসমূহাঃ। বসুধাং গোরূপামিত্যর্থঃ। দোহনমন্ত্রাদিসর্গে সমালোচনাপূর্ব্বকং সর্বেষামভীষ্টবস্তূৎপাদনম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥
তামিতি। বনস্পতয়ো বৃক্ষাঃ। দুধুক্ষবো দোগ্ধুমিচ্ছবঃ। বৎসলা প্রজাসু সস্নেহা ॥১৬॥

ভারতভাবদীপঃ

দিনা ॥৯—১৫॥ দোগ্ধেতিবৎ বৎসোঽপি দেব এব প্রিয়ং দুগ্ধং পাত্রমপ্যর্থাদাত্মন এবেতি কল্প্যং গ্রন্থান্তরাদ্বা বৎসপাত্রে জ্ঞেয়ে। এবমন্যত্রাপি ॥১৬—৩২॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৬১॥

ধনু এবং অতুলনীয় ভয়ঙ্কর কতকগুলি বাণ ধারণপূর্ব্বক একটু চিন্তা করিয়া পৃথিবীকে বলিলেন—॥১৩॥

'পৃথিবি ! সত্বর আগমন কর সত্বর আগমন কর; তুমি ইঁহাদের জন্য নিজের অঙ্গ হইতে অভীষ্ট দুগ্ধ (বস্তু) নিঃসারণ কর। তৎপরে যাহার যাহা অভীষ্ট বস্তু, তাহা তাহাকে আমি দান করিব; তাহাতে তোমারও মঙ্গল হইবে' ॥১৪॥

পৃথিবী বলিলেন—'বীর ! আপনি আমাকে কন্যা বলিয়া কল্পনা করিতে পারেন'। 'তাহাই হউক' এই কথা বলিয়া স্বাধীন পৃথুরাজা সমস্ত ব্যবস্থা করিলেন। তৎপরে তখনই ভূতসমূহ পৃথিবীকে দোহন করিবার সঙ্কল্প করিল ॥১৫॥

প্রথমে বৃক্ষেরা পৃথিবীকে দোহন করিবার জন্য উঠিল; তখন প্রজাবৎসলা পৃথিবীও বৎস, দোহনকর্ত্তা ও পাত্রের অপেক্ষায় রহিলেন ॥১৬॥

উদয়ঃ পর্ব্বতো বৎসো মেরুর্দোগ্ধা মহাগিরিঃ।
রত্নান্যোষধয়ো দুগ্ধং পাত্রমশ্মময়ং তথা ॥১৮॥
দেবানামভবদ্বৎসঃ পাত্রমিন্দ্রো হিরণ্ময়ম্।
দোগ্ধা চ সবিতা দেবো দুগ্ধমূর্জস্করং প্রিয়ম্ ॥১৯॥
অসুরা দুদুহুর্মায়ামামপাত্রে তু বৈ তদা।
দোগ্ধা দ্বিমূর্দ্ধা তত্রাসীদ্বৎসশ্চাসীদ্বিরোচনঃ ॥২০॥
কৃষিঞ্চ শস্যঞ্চ নরা দুদুহুঃ পৃথিবীতলে।
স্বায়ম্ভুবো মনুর্বৎসস্তেষাং দোগ্ধাঽভবৎ পৃথুঃ ॥২১॥

ভারতকৌমুদী

বৎস ইতি। ছিন্নস্য স্বগাত্রস্য প্ররোহণং পুনরুৎপত্তিঃ ॥১৭॥

উদয় ইতি। অশ্মময়ং পাষাণময়ম্। "বৎসশ্চ হিমবানাসীদ্দোগ্ধা মেরুর্মহাগিরিঃ" ইতি মল্লিনাথধৃতপুরাণান্তরপ্রামাণ্যাত্তু কালিদাসেন কুমারসম্ভবে "যং সর্ব্বশৈলাঃ পরিকল্প্য বৎসম্" ইত্যাদিনা হিমাদ্রের্বৎসকরণমভিহিতম্। অয়ং বিরোধশ্চ কল্পভেদে ব্যবস্থাভেদাঙ্গীকারাৎ পরিহার্য্যঃ ॥১৮॥

দেবানামিতি। ইন্দ্রো বৎসঃ পাত্রঞ্চ হিরণ্ময়ং স্বর্ণময়মভবদিতি সম্বন্ধঃ। সবিতা সূর্য্যঃ। ঊর্জস্করং তেজোজনকং প্রিয়ঞ্চ ঘৃতসোমরসাদিকম্ ॥১৯॥

অসুরা ইতি। মায়াং কূটকৌশলম্, আমপাত্রে অপক্বমৃদ্ভাণ্ডে ॥২০॥

তৎকালে বৃক্ষগণের মধ্যে পুষ্পবান্ শালবৃক্ষ হইল—বৎস, পাকুড়-(লতা-পাকুড়) বৃক্ষ হইল—দোহনকর্ত্তা, ছিন্নগাত্রের পুনরায় উৎপত্তি হইল—দুগ্ধ এবং মঙ্গলময় উডুম্বরবৃক্ষ (যজ্ঞডুমুরগাছ) হইল—দোহনের পাত্র ॥১৭॥

পর্বতগণের মধ্যে উদয়পর্বত হইল—বৎস, মহাপর্বত সুমেরু হইল—দোগ্ধা, রত্ন ও ওষধি (লতা) সকল হইল—দুগ্ধ এবং পাত্র হইল—পাষাণময় ॥১৮॥

দেবগণের মধ্যে ইন্দ্র হইলেন—বৎস, সূর্য্যদেব হইলেন—দোগ্ধা, তেজস্কর ও প্রিয় বস্তু সকল (ঘৃত ও সোমরসপ্রভৃতি) হইল—দুগ্ধ এবং পাত্র হইল—স্বর্ণময় ॥১৯॥

অসুরগণের মধ্যে বিরোচন হইলেন—বৎস, দ্বিমূর্দ্ধা হইলেন—দোগ্ধা, মায়া হইল—দুগ্ধ এবং অপক্ব মৃত্তিকাভাণ্ড হইল—পাত্র ॥২০॥

(১৯) পূর্বার্দ্ধং পি বঙ্গ বর্দ্ধ নাস্তি। 'দেবানাং বৎস ইন্দ্রোঽভূৎ পাত্রং দারুময়ং তথা' নি। (২০) অসুরা দুদুহুর্মদ্যময়ঃপাত্রে তু তে তদা...বা, অসুরা দুদুহুর্মায়াময়ঃপাত্রে তু তাং তদা...নি।

অলাবুপাত্রে চ তথা বিষং দুগ্ধা বসুন্ধরা।
ধৃতরাষ্ট্রোঽভবদ্দোগ্ধা তেষাং বৎসস্তু তক্ষকঃ ॥২২॥
সপ্তর্ষিভির্ব্রহ্ম দুগ্ধা ততশ্চাক্লিষ্টকর্ম্মভিঃ।
দোগ্ধা বৃহস্পতিঃ পাত্রং ছন্দো বৎসস্তু সোমরাট্ ॥২৩॥
অন্তর্দ্ধানঞ্চামপাত্রে দুগ্ধা পুণ্যজনৈর্বিরাট্।
দোগ্ধা বৈশ্রবণস্তেষাং বৎস আসীদ্বৃষধ্বজঃ ॥২৪॥
পুণ্যং গন্ধং পদ্মপাত্রে গন্ধর্ব্বাপ্সরসোঽদুহন্।
বৎসশ্চিত্ররথস্তেষাং দোগ্ধা বিশ্বরুচিঃ প্রভুঃ ॥২৫॥
স্বধাং রজতপাত্রেষু দুদুহুঃ পিতরশ্চ তাম্।
বৎসো বৈবস্বতস্তেষাং যমো দোগ্ধান্তকস্তথা ॥২৬॥

ভারতকৌমুদী

কৃষিমিতি। কৃষিং কার্পাসাদিম্, শস্যং ধান্যাদিকম্ ॥২১॥

অলাবিবিতি। "কর্ম্মণ্যপ্রধানে দুহাদিভ্যঃ" ইত্যপ্রধানকর্ম্মণো বসুন্ধরায়া উক্ততা ॥২২॥

সপ্তর্ষিভিরিতি। ব্রহ্ম বেদম্, দুগ্ধা বসুন্ধরেত্যনুবৃত্তিঃ। ছন্দো গায়ত্র্যাদি ॥২৩॥

অন্তরিতি। পুণ্যজনৈ রাক্ষসৈঃ, বিরাট্ যক্ষরাট্, বৈশ্রবণঃ কুবেরঃ ॥২৪॥

পুণ্যমিতি। অদুহন্ পৃথিবীমেব। প্রভুর্গন্ধর্ব্বাধিপতিঃ ॥২৫॥

স্বধামিতি। স্বধামন্নম্, "স্বধা বৈ পিতৃণামন্নম্" ইতি শ্রুতেঃ। চতুর্দ্দশানাং যমানাং মধ্যে বৈবস্বতো নাম যমো বৎসঃ, অন্তকো নাম যমশ্চ দোগ্ধাভবদিত্যর্থঃ ॥২৬॥

মনুষ্যগণের মধ্যে স্বায়ম্ভুবমনু হইলেন—বৎস, পৃথুরাজা হইলেন—দোগ্ধা, কৃষি ও শস্য হইল—দুগ্ধ এবং ভূতল হইল—পাত্র ॥২১॥

সর্পগণের মধ্যে তক্ষক হইলেন—বৎস, ধৃতরাষ্ট্র হইলেন—দোগ্ধা, বিষ হইল—দুগ্ধ এবং পাত্র হইল—অলাবু (লাউ) ॥২২॥

সপ্তর্ষিগণের মধ্যে সোমরাজ হইলেন—বৎস, বৃহস্পতি হইলেন—দোগ্ধা, বেদ হইল—দুগ্ধ, আর ছন্দ হইল—পাত্র ॥২৩॥

রাক্ষসগণের মধ্যে বৃষধ্বজ হইলেন—বৎস, যক্ষরাজ কুবের হইলেন—দোগ্ধা, অন্তর্দ্ধান হইল—দুগ্ধ এবং অপক্ক মৃত্তিকাভাণ্ড হইল—পাত্র ॥২৪॥

গন্ধর্ব্ব ও অপ্সরাদের মধ্যে চিত্ররথ হইলেন—বৎস, গন্ধর্ব্বরাজ বিশ্বরুচি হইলেন—দোগ্ধা, পবিত্র গন্ধ হইল—দুগ্ধ, পদ্মপত্র হইল—পাত্র ॥২৫॥

(২৫) পুণ্যগন্ধান্ পদ্মপাত্রে···পি বা নি। (২৬) স্বধাং রজতপাত্রেণ ··পি।

এবং নিকায়ৈস্তৈর্দুগ্ধা পয়োঽভীষ্টানি সা বিরাট্।
যৈর্বর্ত্তয়ন্তি তে হ্যদ্য পাত্রৈর্ব্বৎসৈশ্চ নিত্যশঃ ॥২৭॥
স যজ্ঞৈর্বিবিধৈরিষ্ট্বা পৃথুর্বৈণ্যঃ প্রতাপবান্।
সন্তর্পয়িত্বা ভূতানি সর্ব্বৈঃ কামৈর্মনঃপ্রিয়ৈঃ ॥২৮॥
হৈরণ্যানকরোদ্রাজা যে কেচিৎ পার্থিবা ভুবি।
তান্ ব্রাহ্মণেভ্যঃ প্রায়চ্ছদশ্বমেধে মহামখে ॥২৯॥ (যুগ্মকম্)
ষষ্টিং নাগসহস্রাণি ষষ্টিং নাগশতানি চ।
সৌবর্ণানকরোদ্রাজা ব্রাহ্মণেভ্যশ্চ তান্ দদৌ ॥৩০॥
হৈমাঞ্চ পৃথিবীং সর্ব্বাং মণিরত্নবিভূষিতাম্।
সৌবর্ণীমকরোদ্রাজা ব্রাহ্মণেভ্যশ্চ তাং দদৌ ॥৩১॥

ভারতকৌমুদী

এবমিতি। তৈর্নিকায়ৈর্ভূতসমূহৈঃ, বিরাট্ বিশালা, সা পৃথিবী, পয়াংসি দুগ্ধানি তদ্রূপাণীত্যর্থঃ অভীষ্টানি বস্তূনি, দুগ্ধা নিঃসারিতা। অদ্যাপি তে বনস্পত্যাদয়ঃ, যৈর্বস্তুভিঃ, পাত্রৈর্বৎসৈশ্চ সহ, নিত্যশঃ সর্ব্বদা, বর্ত্তয়ন্তি জীবিকাং নির্ব্বাহয়ন্তি ॥২৭॥

স ইতি। ইষ্ট্বা যজনং কৃত্বা। ভূতানি প্রাণিনঃ। হৈরণ্যান্ স্বর্ণময়ান্ ॥২৮—২৯॥

ষষ্টিমিতি। নাগানাং হস্তিনাং সহস্রাণি। সৌবর্ণানিতি তানিতি চ পুংস্ত্বমার্ষম্ ॥৩০॥

হৈমামিতি। সৌবর্ণীং স্বর্ণময়ীম্ ॥৩১॥

পিতৃগণের মধ্যে বৈবস্বতযম হইলেন—বৎস, অন্তকযম হইলেন—দোগ্ধা, স্বধা (শ্রাদ্ধীয় অন্ন) হইল—দুগ্ধ, আর পাত্র হইল—রৌপ্যময় ॥২৬॥

এইভাবে সেই ভূতসমূহ গোরূপা সেই বিশালা পৃথিবীর নিকট হইতে দুগ্ধস্বরূপ আপন আপন অভীষ্ট বস্তু সকল সংগ্রহ করিয়া লইল। অদ্যাপি তাহারা যে বস্তুসমূহদ্বারা সেই সকল পাত্র ও বৎসগণের সহিত জীবিকানির্ব্বাহ করিতেছে ॥২৭॥

প্রতাপশালী বেণনন্দন পৃথুরাজা নানাবিধ যজ্ঞ সম্পাদনপূর্বক মনের প্রীতিজনক সমস্ত অভীষ্ট বস্তুদ্বারা সমস্ত ভূতকে পরিতৃপ্ত করিয়া—পৃথিবীতে যে সকল পার্থিব পদার্থ আছে, সেগুলির স্বর্ণময়ী প্রতিমূর্ত্তি করিলেন; পরে সে সকল অশ্বমেধমহাযজ্ঞে ব্রাহ্মণদিগকে দান করিলেন ॥২৮—২৯॥

ক্রমে পৃথুরাজা স্বর্ণদ্বারা ষষ্টিসহস্র হস্তী নির্ম্মাণ করিলেন এবং সেগুলিও ব্রাহ্মণগণকে দান করিলেন ॥৩০॥

আবার তিনি স্বর্ণদ্বারা এই সমগ্র পৃথিবীটার প্রতিমূর্ত্তি নির্ম্মাণপূর্ব্বক সেটাকে মণি ও রত্নদ্বারা ভূষিত করিয়া ব্রাহ্মণদিগকে দান করিলেন ॥৩১॥

স চেন্মমার সৃঞ্জয় ! চতুর্ভদ্রতরস্ত্বয়া ।
পুত্রাৎ পুণ্যতরস্তুভ্যং মা পুত্রমনুতপ্যথাঃ ।
অযজ্বানমদাক্ষিণ্যমভি শ্বৈত্যেত্যুদাহরৎ ॥৩২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণ্যভিমন্যুবধে ষোড়শরাজিকে একষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—***—

## দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ ।

—(ঃ*ঃ)—

নারদ উবাচ ।

রামো মহাতপাঃ শূরো বীরলোকনমস্কৃতঃ ।
জামদগ্ন্যোঽপ্যতিযশা অবিতৃপ্তো মরিষ্যতি ॥১॥

ভারতকৌমুদী

স ইতি। পূর্ব্ববৎ বিবরণং দ্রষ্টব্যম্ ॥৩২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি অভিমন্যুবধে একষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

—(ঃঃ)—

অথ বিদ্যমানা অপি তাদৃশা মরিষ্যন্ত্যেবেত্যাহ রাম ইতি। অবিতৃপ্তঃ সাংসারিকসুখৈরপূর্ণাকাঙ্ক্ষ এব মরিষ্যতি, "জাতস্য হি ধ্রুবো মৃত্যুর্ধ্রুবং জন্ম মৃতস্য চ" ইত্যুক্তেস্তথা দর্শনাচ্চেতি ভাবঃ। নন্বু রামস্য ব্রাহ্মণস্য রাজত্বাভাবাৎ কথং ষোড়শরাজিকোপাখ্যানমধ্যে তচ্চরিতাভিধানমিতি চেন্ন রাজত্বস্যাত্র ভূস্বামিমাত্ররূপতয়া বিবক্ষিতত্বাৎ রামস্য চ পৃথিবীজয়েন সর্ব্বাতিশায়িভূস্বামিত্বাৎ জয়স্য চ স্বামিত্বাপাদকত্বাৎ "সপ্ত বিত্তাগমা ধর্ম্যা দায়ো লাভঃ ক্রয়ো জয়ঃ" ইতি মনুনাভিধানাৎ ॥১॥

শ্বিত্যনন্দন মহারাজ সৃঞ্জয়! আপনা অপেক্ষা যাগ, বেদপাঠ, দান ও তপস্যায় প্রধান এবং আপনার পুত্র অপেক্ষা পুণ্যবান্ সেই পৃথুরাজাও যদি মরিয়া গিয়া থাকেন, তবে অযজ্ঞকারী ও অদক্ষিণাদাতা পুত্রকে লক্ষ্য করিয়া আপনি অনুতাপ করিতে পারেন না'। যুধিষ্ঠির! নারদ এই কথা সৃঞ্জয়রাজার নিকট বলিয়াছিলেন' ॥৩২॥

* '…সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '…একোনসপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি। (১)… শূরো বীরো লোকনমস্কৃতঃ…নি।

যঃ সায়মনুপর্য্যেতি ভূমিং কুর্ব্বন্নিমাং সুখাম্।
ন চাসীদ্বিক্রিয়া যস্য প্রাপ্য শ্রিয়মনুত্তমাম্ ॥২॥
যঃ ক্ষত্রিয়ৈঃ পরামৃষ্টে বৎসে পিতরি চাব্রুবন্।
ততোঽবধীৎ কার্ত্তবীর্য্যমজিতং সমরে পরৈঃ ॥৩॥
ক্ষত্রিয়াণাং চতুঃষষ্টিমযুতানি সহস্রশঃ।
তদা মৃত্যোঃ সমেতানি একৈকং ধনুষাজয়ৎ ॥৪॥
ব্রহ্মদ্বিষাঞ্চাথ তস্মিন্ সহস্রাণি চতুর্দ্দশ।
পুনরন্যানি জগ্রাহ দন্তকূরং জঘান সঃ ॥৫॥
সহস্রং মুষলেনাহন্ সহস্রমসিনাবধীৎ।
উদ্বন্ধনাৎ সহস্রঞ্চ সহস্রমুদকে ধৃতম্ ॥৬॥

ভারতকৌমুদী

য ইতি। সায়ং কালে, অনুপর্য্যেতি আশ্রমমাগচ্ছতি। বিক্রিয়া গর্ব্বঃ ॥২॥

য ইতি। ক্ষত্রিয়ৈঃ কার্ত্তবীর্য্যানুচরৈঃ, পরামৃষ্টে বলাদ্‌গৃহীতে, বৎসে গোশাবকে, পিতরি জমদগ্নৌ চ পরামৃষ্টে বলান্নিহতে, অব্রুবন্ কিঞ্চিদপ্যপৃচ্ছন্ ॥৩॥

ক্ষত্রিয়াণামিতি। মৃত্যোঃ সমীপং সমেতানি, রামসমীপাগমনাদেবেতি ভাবঃ ॥৪॥

ব্রহ্মেতি। ব্রহ্মদ্বিষাং বেদদ্বেষিণাম্। জগ্রাহ জয়েন বশীচকার, দন্তকূরং তদ্দেশরাজম্ ॥৫॥

সহস্রমিতি। উদ্বন্ধনাং উদ্বন্ধনং বিধায়। ল্যব্‌লোপে পঞ্চমী। ধৃতং ক্ষিপ্তম্ ॥৬॥

---

নারদ বলিলেন—'মহাতপা, বীর, সর্ববীরনমস্কৃত ও মহাযশা জমদগ্নিনন্দন রামও অপরিতৃপ্ত অবস্থাতেই মৃত্যুমুখে পতিত হইবেন ॥১॥

যিনি এই দেশকে সুখময় করিয়া সন্ধ্যাকালে আশ্রমে আগমন করেন এবং অসাধারণ ঐশ্বর্য্য লাভ করাতেও যাঁহার কোনই বিকার হয় নাই ॥২॥

কার্ত্তবীর্য্যার্জ্জুনের সৈন্যেরা বলপূর্ব্বক গোবৎসটী হরণ করিয়া পিতা জমদগ্নিকে বধ করিলে, যিনি কাহারও নিকট কিছু জিজ্ঞাসা না করিয়াই যুদ্ধে শত্রুগণকর্ত্তৃক অবিজিত কার্ত্তবীর্য্যার্জ্জুনকে বধ করিয়াছিলেন ॥৩॥

তখন ছয় লক্ষ চল্লিশ হাজার ক্ষত্রিয়কে এবং মৃত্যুর নিকট উপস্থিত অন্য সহস্র সহস্র ক্ষত্রিয়ের এক এক জনকে ধনুর্দ্বারা যিনি জয় করিয়াছিলেন ॥৪॥

তাহার পর আবার তিনি—বেদবিদ্বেষী চতুর্দ্দশ সহস্র যোদ্ধাকে বশীভূত এবং দন্তকূরদেশের রাজাকে বধ করিয়াছিলেন ॥৫॥

---

(৫)…পুনরন্যান্ নিজগ্রাহ…বা নি। (৬) সহস্রং মুষলেনাঘ্নন্…সহস্রঞ্চ হৈহয়াঃ সমরে হতাঃ—পি বঙ্গ বৰ্দ্ধ,…সহস্রমুদকে কৃতম্—নি।

সরথাশ্বগজা বীরা নিহতাস্তত্র শেরতে।
পিতুর্বধামর্ষিতেন জামদগ্ন্যেন ধীমতা ॥৭॥
নিজঘ্নে দশ সাহস্রান্ রামঃ পরশুনা তদা।
নহ্যমৃষ্যত তা বাচো যাস্তৈর্ভৃশমুদীরিতাঃ ॥৮॥
ভৃগো! রামাভিধাবেতি যদাক্রন্দন্ দ্বিজোত্তমাঃ।
ততঃ কাশ্মীরদরদান্ কুন্তিক্ষুদ্রকমালবান্ ॥৯॥
অঙ্গবঙ্গকলিঙ্গাংশ্চ বিদেহাংস্তাম্রলিপ্তকান্।
রক্ষোবাহান্ বীতিহোত্রান্ ত্রিগর্ত্তান্ মার্ত্তিকাবতান্ ॥১০॥
শিবীনন্যাংশ্চ রাজন্যান্ দেশাদ্দেশাৎ সহস্রশঃ।
নিজঘান শিতৈর্ব্বাণৈর্জামদগ্ন্যঃ প্রতাপবান্ ॥১১॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

সেতি। পিতুর্জমদগ্নেঃ, বধেন অমর্ষিতঃ ক্রুদ্ধস্তেন ॥৭॥
নিজঘ্ন ইতি। অমৃষ্যত অসহত, বাচঃ সগর্বাঃ ॥৮॥
ভৃগো ইতি। হে ভৃগো! ভৃগুবংশীয়!। আক্রন্দন্ কাতরভাবেনাহ্বয়ন্। ততস্তদা। কাশ্মীরাদিদেশবাসিন ইত্যর্থঃ। মার্ত্তিকাবতান্ শাল্বাপরপর্য্যায়ান্। শিতৈঃ সুধারৈঃ ॥৯—১১॥

ক্রমে তিনি মুষলদ্বারা সহস্র বীরকে এবং তরবারিদ্বারা সহস্র যোদ্ধাকে সংহার করিলেন; আর উদ্বন্ধন করিয়া সহস্রকে এবং জলে নিক্ষেপ করিয়া সহস্রকে বধ করিলেন ॥৬॥

পিতৃবধনিবন্ধন ক্রুদ্ধ বুদ্ধিমান্ পরশুরাম হস্তী, অশ্ব ও রথের সহিত বহু বীরকে নিহত করিলে, তাঁহারা সমরভূমিতে শয়ন করিলেন ॥৭॥

তখন রাম পরশুদ্বারা দশ সহস্র বীরকে সংহার করিলেন। কারণ, তাঁহারা অত্যন্ত গর্ব্ববশতঃ যে সকল কথা বলিয়াছিলেন, তাহা তিনি সহ্য করিতে পারেন নাই ॥৮॥

'ভৃগুনন্দন! রাম! এই দিকে ধাবিত হউন' এইরূপ কাতরভাবে যখন সেই সেই দেশের ব্রাহ্মণেরা ডাকিয়াছিলেন, তখন প্রতাপশালী রাম সুধার বাণসমূহদ্বারা কাশ্মীর, দরদ, কুন্তি, ক্ষুদ্রক, মালব, অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ, বিদেহ, তাম্রলিপ্ত, রক্ষোবাহ, বীতিহোত্র, ত্রিগর্ত্ত, মার্ত্তিকাবত ও শিবিদেশবাসী এবং অন্যান্যদেশবাসী সহস্র সহস্র ক্ষত্রিয়কে বধ করিয়াছিলেন ॥৯—১১॥

(১০)…তামলিপ্তকান্…পি বর্দ্ধ।

কোটীশতসহস্রাণি ক্ষত্রিয়াণাং সহস্রশঃ।
ইন্দ্রগোপকবর্ণস্য বন্ধুজীবনিভস্য চ ॥১২॥
রুধিরস্য পরীবাহৈঃ পূরয়িত্বা সরাংসি চ।
সর্বানষ্টাদশদ্বীপান্ বশমানীয় ভার্গবঃ ॥১৩॥
ঈজে ক্রতুশতৈঃ পুণ্যৈঃ সমাপ্তবরদক্ষিণৈঃ।
বেদীমষ্টনলোৎসেধাং সৌবর্ণাং বিধিনির্ম্মিতাম্ ॥১৪॥
সর্বরত্নশতৈঃ পূর্ণাং পতাকাশতমালিনীম্।
গ্রাম্যারণ্যৈঃ পশুগণৈঃ সংপূর্ণাঞ্চ মহীমিমাম্ ॥১৫॥
ততঃ শতসহস্রাণি গজেন্দ্রান্ হেমভূষিতান্।
রামস্য জামদগ্ন্যস্য প্রতিজগ্রাহ কশ্যপঃ ॥১৬॥ (কুলকম্)
নির্দস্যুং পৃথিবীং কৃত্বা শিষ্টেষ্টজনসঙ্কুলাম্।
কশ্যপায় দদৌ রামো হয়মেধে মহামখে ॥১৭॥
ত্রিঃসপ্তকৃত্বঃ পৃথিবীং কৃত্বা নিঃক্ষত্রিয়াং প্রভুঃ।
ইষ্ট্বা ক্রতুশতৈর্বীরো ব্রাহ্মণেভ্যো হ্যমন্যত ॥১৮॥

ভারতকৌমুদী

কোটীতি। ক্ষত্রিয়াণাং কোটীশতসহস্রাণি নিজঘানেত্যনুবৃত্তিঃ। ইন্দ্রগোপকো রক্তবর্ণঃ কীটবিশেষঃ, বন্ধুজীবমপি রক্তবর্ণং পুষ্পম্। পরীবাহৈঃ প্রবাহৈঃ। ভার্গবো রামঃ। ঈজে যজনং চকার। সমাপ্তা শেষং নীতা বরা উত্তমা দক্ষিণা যেষাং তৈঃ। নলো হস্তপঞ্চকরূপঃ পরিমাণবিশেষঃ। অষ্টনলোচ্চামিত্যর্থঃ। গ্রাম্যাঃ পশবো গবাদয়ঃ আরণ্যাশ্চ হরিণাদয়ঃ। শতসহস্রাণি লক্ষসংখ্যকান্। রামস্য সকাশাৎ॥১২—১৬॥

নিরিতি। শিষ্টৈঃ শাস্ত্রানুসারিভিঃ ইষ্টৈঃ প্রিয়ৈশ্চ জনৈঃ সঙ্কুলাং ব্যাপ্তাম্ ॥১৭॥

পরে পরশুরাম আরও বহুতর ক্ষত্রিয় বিনাশ করিয়াছিলেন। তদনন্তর তিনি—ইন্দ্রগোপকীট ও বন্ধুজীবপুষ্পের ন্যায় রক্তবর্ণ রুধিরপ্রবাহদ্বারা অনেক সরোবর পূর্ণ করিয়া সমস্ত অষ্টাদশ দ্বীপ বশে আনয়নপূর্বক উত্তম দক্ষিণাযুক্ত বহুতর পুণ্যজনক যজ্ঞ করেন। সেই যজ্ঞে যথাবিধানে নির্ম্মিত, সমস্ত রত্নে পরিপূর্ণ, বহুপতাকাযুক্ত এবং অষ্টনল উচ্চ সুবর্ণময় বেদী, গ্রাম্য ও বন্য পশুগণে পরিপূর্ণ এই পৃথিবী এবং স্বর্ণভূষণে ভূষিত লক্ষসংখ্যক হস্তী পরশুরামের নিকট হইতে কশ্যপ গ্রহণ করেন ॥১২—১৬॥

পরশুরাম পৃথিবীটাকে দস্যুবিহীন করিয়া অশ্বমেধমহাযজ্ঞে শিষ্ট ও ইষ্টলোকে পরিপূর্ণ সেই পৃথিবীটা কশ্যপকে দান করেন ॥১৭॥

(১৩) রুধিরস্য পরীবাহান্…পি বঙ্গ বর্দ্ধ।

সপ্তদ্বীপাং বসুমতীং মারীচোঽগৃহ্লত দ্বিজঃ।
রামং প্রোবাচ নির্গচ্ছ বসুধাতো মমাজ্ঞয়া ॥১৯॥
স কশ্যপস্য বচনাৎ প্রোৎসার্য্য সরিতাং পতিম্।
ইষুপাতে যুধাং শ্রেষ্ঠঃ কুর্ব্বন্ ব্রাহ্মণশাসনম্।
অধ্যাবসদ্‌গিরিশ্রেষ্ঠং মহেন্দ্রং পর্বতোত্তমম্ ॥২০॥
এবং গুণশতৈর্যুক্তো ভৃগূণাং কীর্ত্তিবর্দ্ধনঃ।
জামদগ্ন্যোঽপ্যতিযশা মরিষ্যতি মহাদ্যুতিঃ ॥২১॥
ত্বয়া চতুর্ভদ্রতরঃ পুত্রাৎ পুণ্যতরস্তব।
অযজ্বানমদাক্ষিণ্যং মা পুত্রমনুতপ্যথাঃ ॥২২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ত্রিরিতি। ত্রিঃসপ্তকৃত্ব একবিংশতিবারান্। "বারস্য সংখ্যায়াঃ কৃত্বস্" ইতি কৃত্বস্ ॥১৮॥

সপ্তেতি। মারীচো মরীচিপুত্রঃ কশ্যপঃ। নির্গচ্ছ নিবৃত্তিমার্গাবলম্বনায়েতি ভাবঃ ॥১৯॥

স ইতি। যুধাং শ্রেষ্ঠঃ, চিরং ব্রাহ্মণশাসনং কুর্বংশ্চ স রামঃ, কশ্যপস্য বচনাৎ, ইষুপাতে বাণক্ষেপপর্য্যন্তে দেশে, সরিতাং পতিং সমুদ্রম্, প্রোৎসার্য্য তপোবলেনাপসার্য্য, তথাত্বে চ সুগমমিতি ভাবঃ, গিরিশ্রেষ্ঠং তপঃস্থানতয়া পূজ্যশ্রেষ্ঠম্, "পূজ্যেঽপি গিরিরন্যবৎ" ইতি বিশ্বঃ, এবঞ্চ ন পুনরুক্তিদোষঃ, পর্ব্বতোত্তমং মহেন্দ্রম্, অধ্যাবসৎ তপশ্চরণার্থমধ্যতিষ্ঠৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥

এবমিতি। মরিষ্যতি, চিরজীবিত্বেঽপি "জাতস্য হি ধ্রুবো মৃত্যুর্ধ্রুবং জন্ম মৃতস্য চ" ইত্যুক্তেস্তথা দর্শনাচ্চেত্যাশয়ঃ। ত্বয়া ত্বদপেক্ষয়া, চতুর্ষু যাগবেদপাঠদানতপঃসু ভদ্রতরঃ প্রধানতরঃ। অন্যৎ পূর্বং ব্যাখ্যাতম্ ॥২১—২২॥

প্রভাবশালী মহাবীর পরশুরাম পৃথিবীটাকে একুশ বার নিঃক্ষত্রিয় করিয়া এবং বহু যজ্ঞের অনুষ্ঠান করিয়া সেই পৃথিবীকে ব্রাহ্মণদের বলিয়া স্বীকার করেন ॥১৮॥

মরীচিনন্দন কশ্যপ রামের নিকট হইতে সপ্তদ্বীপা পৃথিবী গ্রহণ করিলেন এবং রামকে বলিলেন—'তুমি আমার আদেশে আমার এই পৃথিবী হইতে চলিয়া যাও' ॥১৯॥

চিরকাল ব্রাহ্মণের আদেশরক্ষক ও যোদ্ধৃশ্রেষ্ঠ পরশুরাম তখন কশ্যপের বাক্য অনুসারে যোগবলে সমুদ্রকে বাণক্ষেপপর্য্যন্ত দেশে সরাইয়া দিয়া প্রধান তপস্যার স্থান ও পর্ব্বতোত্তম মহেন্দ্রপর্ব্বতে যাইয়া বাস করিতে লাগিলেন ॥২০॥

মহারাজ সৃঞ্জয়! এইরূপ বহুগুণসম্পন্ন, ভৃগুবংশের কীর্ত্তিবর্দ্ধক, মহাযশা, মহাতেজা, আপনা অপেক্ষা যাগ, বেদপাঠ, দান ও তপস্যায় প্রধান এবং

এতে চতুর্ভদ্রতরাস্ত্বয়া ভদ্রশতাধিকাঃ।
মৃতা নরবরশ্রেষ্ঠা মরিষ্যন্তি চ সৃঞ্জয়! ॥২৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণ্যভিমন্যুবধে ষোড়শরাজিকে দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——***——

# ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ।

———(ঃ*ঃ)———

ব্যাস উবাচ।

পুণ্যমাখ্যানমায়ুষ্যং শ্রুত্বা ষোড়শরাজিকম্।
অব্যাহরন্ নরপতিস্তূষ্ণীমাসীৎ স সৃঞ্জয়ঃ ॥১॥

ভারতকৌমুদী

এত ইতি। অন্যৈর্ভদ্রশতৈশ্চাধিকাঃ। মরিষ্যন্তি চাপর ইতি শেষঃ ॥২৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি অভিমন্যুবধে দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(ঃঃ)———

এবং নারদোক্তং ষোড়শরাজিকমুপাখ্যানং সমাপ্য যুধিষ্ঠিরং প্রতি ব্যাস উবাচ পুণ্যমিতি। আয়ুষ্যমায়ুর্জনকম্। মরুত্তপ্রভৃতিভিঃ ষোড়শভিঃ রাজভিঃ সংসৃষ্টমিতি ষোড়শরাজিকম্। অব্যাহরন্ কিমপি ন ব্রুবন, তূষ্ণীং নীরবঃ, শোকাপগমে বিষয়ান্তরানবতারাদিত্যাশয়ঃ ॥১॥

ভারতভাবদীপঃ †

পুণ্যমাখ্যানমিতি ॥১—২৩॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৬৩॥

---

আপনার পুত্র অপেক্ষা পুণ্যবান্ সেই পরশুরামও মৃত্যুমুখে পতিত হইবেন। সুতরাং অযজ্ঞকারী ও অদক্ষিণাদাতা পুত্রকে লক্ষ্য করিয়া আপনি অনুতাপ করিবেন না ॥২১—২২॥

সৃঞ্জয়! আপনা অপেক্ষা যাগ, বেদপাঠ, দান ও তপস্যায় প্রধান এবং অন্যান্য শতগুণেও অধিক এই নরশ্রেষ্ঠেরা মরিয়া গিয়াছেন; আবার অন্যান্য নরশ্রেষ্ঠেরাও মরিবেন' ॥২৩॥

---

* '...অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...সপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি। (১)... ষোড়শরাজকম্...নি।

† ইতঃ পরং নীলকণ্ঠকৃতটীকা ইত্থমেব নোপলভ্যতে, তত্র ঈদৃশমপি ন লেখ্যম্।

তমব্রবীত্তথাসীনং নারদো ভগবানৃষিঃ।
শ্রুতং কীর্ত্তয়তো মহ্যং গৃহীতং তে মহাদ্যুতে! ॥২॥
আহোস্বিদন্ততো নষ্টং শ্রাদ্ধং শূদ্রাপতাবিব।
স এবমুক্তঃ প্রত্যাহ সৃঞ্জয়ঃ প্রাঞ্জলিস্তদা ॥৩॥
পুত্রশোকাপহং শ্রুত্বা ধন্যমাখ্যানমুত্তমম্।
রাজর্ষীণাং পুরাণানাং যজ্বনাং দক্ষিণাবতাম্ ॥৪॥
বিস্ময়েন হৃতে শোকে তমসীবার্কতেজসা।
বিপাপ্মাস্ম্যব্যথোপেতো ব্রূহি কিং করবাণ্যহম্ ॥৫॥ (যুগ্মকম্)
নারদ উবাচ।
দিষ্ট্যাপহৃতশোকস্ত্বং বৃণীষ্বেহ যদিচ্ছসি।
তত্তৎ প্রপৎস্যসে সর্ব্বং ন মৃষাবাদিনো বয়ম্ ॥৬॥

ভারতকৌমুদী

তমিতি। মহ্যং মম, তে ত্বয়া। শ্রুতং গৃহীতমিতি কাক্বা প্রশ্নো ব্যজ্যতে ॥২॥
আহোস্বিদিতি। অন্তত একান্ততঃ, নষ্টং নিষ্ফলং জাতম্, শূদ্রাপতৌ ব্রাহ্মণে কৃতম্ ॥৩॥
পুত্রেতি। যজ্বনাং বিধিনা কৃতযজ্ঞানাম্। তমসি অন্ধকারে। বিপাপ্মা নিষ্পাপঃ ॥৪—৫॥
দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন, অপহৃতশোকঃ তত্তদুপাখ্যানশ্রবণেনৈব ॥৬॥

বেদব্যাস বলিলেন—'যুধিষ্ঠির! সৃঞ্জয়রাজা নারদের নিকট পুণ্যজনক ও আয়ুষ্কর ষোড়শ রাজার উপাখ্যান শুনিয়া কিছু না বলিয়া নীরবই রহিলেন ॥১॥

তখন ভগবান্ দেবর্ষি নারদ সেইভাবে উপবিষ্ট সৃঞ্জয়রাজাকে বলিলেন—'মহাতেজা রাজা! আমি ত বলিলাম, আপনি শুনিলেন এবং গ্রহণ করিলেন কি? ॥২॥

না—শূদ্রাপতি ব্রাহ্মণের হস্তে কৃত শ্রাদ্ধ যেমন নিষ্ফল হইয়া যায়, সেইরূপ আমার কথাগুলি একেবারে নিষ্ফল হইয়া গিয়াছে?' নারদ এইরূপ বলিলে, তখন সৃঞ্জয়রাজা কৃতাঞ্জলি হইয়া বলিলেন—॥৩॥

'দেবর্ষি! যথাবিধানে যজ্ঞকারী ও দক্ষিণাদাতা প্রাচীন রাজগণের এই পবিত্র ও পুত্রশোকনাশক উত্তম উপাখ্যান শুনিবার পরে—সূর্য্যের তেজে যেমন অন্ধকার নষ্ট হয়, সেইরূপ বিস্ময়ে আমার শোক নষ্ট হইয়া গিয়াছে; আমি নিষ্পাপ হইয়াছি এবং আমার সমস্ত বেদনাও গিয়াছে। এখন আমি কি করিব—বলুন' ॥৪—৫॥

নারদ বলিলেন—'রাজা! ভাগ্যবশতঃ আপনার শোক গিয়াছে। এখন

(৪) এতচ্ছ্রুত্বা মহাবাহো! ধন্যম্…পি বঙ্গ বর্দ্ধ।

স্বঞ্জয় উবাচ।

এতেনৈব প্রতীতোঽহং প্রসন্নো যদ্ভবান্ মম।
প্রসন্নো যস্য ভগবান্ ন তস্যাস্তীহ দুর্লভম্ ॥৭॥

নারদ উবাচ।

পুনর্দদামি তে পুত্রং দস্যুভির্নিহতং বৃথা।
উদ্ধৃত্য নরকাৎ কষ্টাৎ পশুমপ্রোক্ষিতং যথা ॥৮॥

ব্যাস উবাচ।

প্রাদুরাসীত্ততঃ পুত্রঃ স্বঞ্জয়স্যাদ্ভুতপ্রভঃ।
প্রসন্নেনর্ষিণা দত্তঃ কুবেরতনয়োপমঃ ॥৯॥
ততঃ সঙ্গম্য পুত্রেণ প্রীতিমানভবন্নৃপঃ।
ঈজে চ ক্রতুভিঃ পুণ্যৈঃ সমাপ্তবরদক্ষিণৈঃ ॥১০॥

ভারতকৌমুদী

এতেনেতি। প্রতীতো হৃষ্টঃ, "খ্যাতে হৃষ্টে প্রতীতঃ" ইত্যমরঃ ॥৭॥
পুনরিতি। বৃথা নিহতম্, পুনর্জীবনাদিত্যাশয়ঃ ॥৮॥
প্রাদুরিতি। পুত্রঃ স সুবর্ণষ্ঠীবী নাম। ঋষিণা নারদেন ॥৯॥
তত ইতি। সঙ্গম্য মিলিত্বা। নৃপঃ স্বঞ্জয়ঃ। ঈজে যজনং চকার ॥১০॥

আপনি যাহা ইচ্ছা করেন, সেই বর গ্রহণ করুন, আপনি সে সমস্তই পাইবেন; আমরা মিথ্যাবাদী নহি' ॥৬॥

স্বঞ্জয় বলিলেন—'ভগবন্! আপনি যে আমার প্রতি প্রসন্ন হইয়াছেন, ইহাতেই আমি আনন্দিত হইয়াছি। কারণ, আপনি যাহার প্রতি প্রসন্ন হন, এই জগতে তাহার কিছুই দুর্লভ হয় না' ॥৭॥

নারদ বলিলেন—'রাজা! অপ্রোক্ষিত অবস্থায় নিহত পশুর ন্যায়, দস্যুগণকর্ত্তৃক বৃথা নিহত আপনার পুত্রকে কষ্টজনক নরক হইতে উদ্ধার করিয়া পুনরায় দান করিতেছি' ॥৮॥

বেদব্যাস বলিলেন—'যুধিষ্ঠির! তাহার পর দেবর্ষি নারদ প্রসন্ন হইয়া দান করায় কুবেরের পুত্রের ন্যায় অদ্ভুতকান্তিসম্পন্ন স্বঞ্জয়রাজার সেই পুত্র (সুবর্ণষ্ঠীবী) আবির্ভূত হইল ॥৯॥

তাহার পর স্বঞ্জয়রাজা পুত্রের সহিত মিলিত হইয়া অত্যন্ত আনন্দিত

(৭) পাবিতোঽহমনেনৈব প্রসন্নঃ ··নি।

অকৃতার্থশ্চ ভীতশ্চ ন চ সান্নাহিকো হতঃ।
অযজ্বা ত্বনপত্যশ্চ ততোঽসৌ জীবিতঃ পুনঃ ॥১১॥
শূরো বীরঃ কৃতার্থশ্চ প্রতাপ্যারীন্ সহস্রশঃ।
অভিমন্যুর্গতঃ স্বর্গং সংগ্রামেঽভিমুখাহতঃ ॥১২॥
ব্রহ্মচর্য্যেণ যাল্লোঁকান্ প্রজ্ঞয়া চ শ্রুতেন চ।
স্বিষ্টৈশ্চ ক্রতুভির্যান্তি তাংস্তে পুত্রোঽক্ষয়ান্ গতঃ ॥১৩॥
বিদ্বাংসঃ কর্ম্মভিঃ পুণ্যৈঃ স্বর্গমীহন্তি নিত্যশঃ।
ন তু স্বর্গাদয়ং লোকঃ কাম্যতে স্বর্গবাসিভিঃ ॥১৪॥

ভারতকৌমুদী

নন্বু নারদেন স্বর্ণষ্ঠীবী যথা পুনর্জ্জীবিতস্তথা ভবতাপ্যভিমন্যুঃ কথং ন পুনর্জ্জীব্যত ইত্যাকাঙ্ক্ষায়াং দ্বয়োর্ভেদমাহ দ্বাভ্যাম্। অকৃতার্থ ইতি। অকৃতার্থো বালত্বাৎ, ভীতো দস্যুভ্যঃ, সান্নাহিকঃ কৃতযুদ্ধসজ্জঃ। অযজ্বা বিধিনা অকৃতযজ্ঞঃ। অসৌ সৃঞ্জয়পুত্রঃ স্বর্ণষ্ঠীবী ॥১১॥

শূর ইতি। শূরো দৈহিকবলবান্, বীরো মানসিকবলবান্, কৃতার্থঃ ভার্য্যাগর্ভজননাৎ ॥১২॥

ব্রহ্মেতি। প্রজ্ঞয়া জ্ঞানেন। স্বিষ্টৈঃ সর্বথাভীষ্টৈঃ। পুত্রোঽভিমন্যুঃ ॥১৩॥

বিদ্বাংস ইতি। ঈহন্তি গন্তুং চেষ্টন্তে। অয়ং মর্ত্ত্যঃ, ন কাম্যতে, নিকৃষ্টত্বাদিতি ভাবঃ ॥১৪॥

হইয়াছিলেন এবং কালক্রমে উত্তমদক্ষিণাযুক্ত বহুতর পুণ্যজনক যজ্ঞ করিয়াছিলেন ॥১০॥

সৃঞ্জয়রাজার পুত্র—বালক বলিয়া অকৃতার্থ, দস্যুদের ভয়ে ভীত, যুদ্ধসজ্জায় অসজ্জিত, অকৃতযজ্ঞ ও নিঃসন্তান অবস্থায় নিহত হইয়াছিল; তাহাতেই সে পুনরায় জীবিত হইয়াছিল ॥১১॥

আর দৈহিক বল ও মানসিক বলশালী এবং ভার্য্যার গর্ভ উৎপাদন করায় কৃতার্থ অভিমন্যু সহস্র সহস্র শত্রুকে সন্তপ্ত করিয়া যুদ্ধে অভিমুখ অবস্থায় নিহত হইয়া স্বর্গে গমন করিয়াছেন ॥১২॥

ধার্ম্মিকেরা ব্রহ্মচর্য্য, তত্ত্বজ্ঞান, শাস্ত্রজ্ঞান ও অভীষ্ট যজ্ঞদ্বারা যে সকল লোকে গমন করিয়া থাকেন, তোমাদের পুত্র (অভিমন্যু) সেই সকল অক্ষয় লোকে গমন করিয়াছেন ॥১৩॥

বিদ্বান্ লোকেরা পুণ্যকর্ম্মদ্বারা সর্ব্বদা স্বর্গলাভ করিবারই ইচ্ছা করেন; কিন্তু স্বর্গবাসীরা স্বর্গ হইতে এই মর্ত্ত্যলোকে আসিতে ইচ্ছা করেন না ॥১৪॥

(১২) শূরো বীরঃ কৃতাস্ত্রশ্চ…অভিমন্যুর্গতো বীরঃ পৃতনাভিমুখো হতঃ—পি বা বঙ্গ বৰ্দ্ধ। (১৩)…যান্ কাংশ্চিৎ…পি বঙ্গ বৰ্দ্ধ,……প্রজয়া চ শ্রুতেন চ… নি।

তস্মাৎ স্বর্গগতং পুত্রমর্জ্জুনস্য হতং রণে।
নেহ চানয়িতুং শক্যং কিঞ্চিদপ্রাপ্যমীহিতম্ ॥১৫॥
যাং যোগিনো ধ্যানবিবিক্তদর্শনাঃ প্রযান্তি যাঞ্চোত্তমযাগযাজিনঃ।
তপোভিরিদ্ধৈরনুযান্তি যাং তথা তামক্ষয়াং তে তনয়ো গতো গতিম্ ॥১৬॥
অন্তাৎ পুনর্ভাবগতো বিরাজতে রাজেব বীরো হ্যমৃতাত্মরশ্মিভিঃ।
তামৈন্দবীমাত্মতনুং দ্বিজোচিতাং গতোঽভিমন্যুর্ন স শোকমর্হতি ॥১৭॥
এবং জ্ঞাত্বা স্থিরো ভূত্বা জহ্যরীন্ ধৈর্য্যমাপ্নুহি।
জীবন্ হি পুরুষঃ শোচ্যো ন তু স্বর্গগতোঽনঘ! ॥১৮॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। আনয়িতুম্ আনেতুম্। শক্যমিতি ভাবে যপ্রত্যয়ঃ। ততশ্চ "কাং দিশং গন্তব্যম্" ইত্যাদিবৎ কর্ম্মণঃ পুত্রমিত্যস্য নোক্ততা। অতএব ঈহিতং যুষ্মাভিরিষ্টম্ অভিমন্যোর্দর্শনং তস্মান্যদ্যুদ্ধাদিকং কিঞ্চিদ্বা, অপ্রাপ্যং ন লভ্যম্। অতঃ স্থিরতামাপ্নুহীত্যাশয়ঃ ॥১৫॥

যামিতি। ধ্যানেন বিবিক্তং পূতং দর্শনং জ্ঞানং যেষাং তে। ইদ্ধৈরুজ্জ্বলৈঃ ॥১৬॥

অন্তাদিতি। বীরোঽভিমন্যুঃ, অন্তাৎ যুদ্ধে মরণাৎ পরম্, পুনঃ, ভাবং স্বর্গীয়ং জন্ম গতঃ প্রাপ্তঃ। ততশ্চ দ্বিজোচিতাং ক্ষত্রিয়যোগ্যাম্, তাম্, ইন্দোরিয়মিত্যৈন্দবী চন্দ্রজনিতা তাম্, আত্মতনুং চন্দ্রপুত্রশরীরম্, গতঃ প্রাপ্তঃ সন্, রাজা চন্দ্র ইব, অমৃতাঃ সুধাময়া যে আত্মনো রশ্ময়ঃ কিরণাস্তৈর্বিরাজতে। অতএব স শোকং শোচ্যতাং নার্হতি। "রাজা প্রভৌ নৃপে চন্দ্রে যক্ষে ক্ষত্রিয়শক্রয়োঃ" ইতি বিশ্বঃ। "ত্রয়ো বর্ণা দ্বিজাতয়ঃ" ইতি স্মৃতিঃ ॥১৭॥

অতএব যুদ্ধে নিহত স্বর্গগত অভিমন্যুকে এই মর্ত্ত্যলোকে পুনরায় আনয়ন করিতে পারা যাইবে না। সুতরাং যুধিষ্ঠির! তোমাদের অভীষ্ট অভিমন্যুর দর্শন, কিংবা তাঁহা দ্বারা অন্য কোন কার্য্যসম্পাদন সম্ভবপর হইবে না ॥১৫॥

ধ্যানদ্বারা লব্ধপবিত্রজ্ঞান যোগীরা, উত্তমযজ্ঞকারীরা এবং উৎকৃষ্টতপস্যাপরায়ণ লোকেরা যে গতি লাভ করিয়া থাকেন, অভিমন্যু সেই অক্ষয় গতি লাভ করিয়াছেন ॥১৬॥

বীর অভিমন্যু যুদ্ধে মৃত্যুর পরেই স্বর্গীয় জন্ম লাভ করিয়াছেন; তিনি ক্ষত্রিয়ের প্রাপ্তিযোগ্য সেই স্বকীয় চন্দ্রপুত্রশরীর লাভ করিয়া এখন অমৃতময় আপন কিরণদ্বারা চন্দ্রের তুল্যই শোভা পাইতেছেন। সুতরাং তাঁহার জন্য শোক করা উচিত নহে ॥১৭॥

(১৫)···কিঞ্চিদপ্রাপ্যমীশিতুম্—পি বঙ্গ বর্দ্ধ। (১৮)···মা শুচো ধৈর্য্যমাপ্নুহি···বা নি,·· জীবন্ত এব নঃ শোচ্যা ন তু স্বর্গগতানঘ!—পি বা বঙ্গ বর্দ্ধ।

শোচতো হি মহারাজ! অঘমেবাভিবর্দ্ধতে।
তস্মাচ্ছোকং পরিত্যজ্য শ্রেয়সে প্রযতেদ্‌বুধঃ ॥১৯॥
প্রহর্ষং প্রীতিমানন্দং প্রিয়মুৎসিক্তচিত্ততাম্‌।
এতদাহুর্বুধাঃ শৌচমশৌচং শোক উচ্যতে ॥২০॥
এবং বিদ্বন্‌ সমুত্তিষ্ঠ প্রয়তো ভব মা শুচঃ।
শ্রুতস্তে সম্ভবো মৃত্যোস্তপাংস্যনুপমানি চ ॥২১॥
সর্বভূতসমত্বঞ্চ চঞ্চলাশ্চ বিভূতয়ঃ।
সৃঞ্জয়স্য শ্রুতঃ পুত্রো মৃতঃ সঞ্জীবিতঃ পুনঃ ॥২২॥

ভারতকৌমুদী

এবমিতি। অরীন্‌ জহি নাশয়। জীবন্‌ পুরুষঃ শোচ্যঃ, রোগদৌর্গত্যাদিনা ॥১৮॥

শোচত ইতি। অঘং পাপং পাপজনিতং দুঃখম্‌। শ্রেয়সে মঙ্গলায় ॥১৯॥

শৌচার্থমপি শোকস্ত্যাজ্য ইত্যাহ প্রেতি। একস্যাপি চিত্তবিস্ফারস্য কারণভেদাদ্ভেদঃ। তথা চ ক্রীড়াদিজন্যশ্চিত্তবিস্ফারঃ প্রহর্ষঃ, পুত্রদর্শনাদিজন্যঃ স প্রীতিঃ, সুরতাদিজন্য আনন্দঃ, সখিদর্শনাদিজন্যঃ প্রিয়ো ভাবঃ, প্রতিবীরাদিপ্রাপ্তিজন্যশ্চিত্তবিস্ফার উৎসিক্তচিত্ততা গর্বিত-চিত্ততা। এতৎ সর্বং বুধাঃ শৌচং শুচিভাবমাহুঃ। শোকস্তু অশৌচমুচ্যতে তৈরেব, অশ্রু-প্রভৃতিমলসম্পাদকত্বাদিত্যাশয়ঃ ॥২০॥

এবমিতি। বিদ্বন্‌ জানন্‌, প্রয়তঃ সংযতচিত্তঃ। তে ত্বয়া, সম্ভব উৎপত্তিঃ ॥২১॥

সর্বেতি। সর্বেষামেব ভূতানাং সমত্বং মৃত্যোর্গ্রাহ্যত্বে তুল্যত্বম্‌ ॥২২॥

নিষ্পাপ যুধিষ্ঠির! এইরূপ জানিয়া স্থির হইয়া শত্রুসংহার কর এবং ধৈর্য্যলাভ কর। কারণ, রোগ বা দুর্গতি দেখিয়া জীবিত লোকের জন্যই শোক করা উচিত; কিন্তু স্বর্গগত লোকের জন্য শোক করা উচিত নহে ॥১৮॥

মহারাজ! শোক করিতে থাকিলে, দুঃখই বৃদ্ধি পাইতে থাকে। অতএব বুদ্ধিমান্‌ লোক শোক পরিত্যাগ করিয়া মঙ্গললাভের জন্যই চেষ্টা করিবেন ॥১৯॥

প্রহর্ষ, প্রীতি, আনন্দ, প্রিয় ও গর্বিতচিত্ততা এইগুলিকে পণ্ডিতেরা শৌচ বলেন; আর তাঁহারাই শোকটাকে অশৌচ বলিয়া থাকেন ॥২০॥

যুধিষ্ঠির! তুমি এইরূপ জানিয়া গাত্রোত্থান কর, সংযতচিত্ত হও এবং শোক করিও না। তুমি মৃত্যুর উৎপত্তি ও তাঁহার অতুলনীয় তপস্যার বিষয় শুনিলে ॥২১॥

এবং মৃত্যুর নিকটে সর্ব্বভূতই সমান ও ঐশ্বর্য্যও চঞ্চল ইহাও শুনিলে; আর সৃঞ্জয়রাজার পুত্র মরিয়া আবার জীবিত হইয়াছিল ইহাও শুনিলে ॥২২॥

(২০) অত্র পুস্তকভেদাদেব পাঠভেদ উন্নেয়ঃ

এবং বিদ্বন্ মহারাজ ! মা শুচস্ত্বং ব্রজাম্যহম্।
এতাবদুক্ত্বা ভগবাংস্তত্রৈবান্তরধীয়ত ॥২৩॥
বাগীশানে ভগবতি ব্যাসে ব্যভ্রনভঃপ্রভে।
গতে মতিমতাং শ্রেষ্ঠে সমাশ্বাস্য যুধিষ্ঠিরম্ ॥২৪॥
পূর্ব্বেষাং পার্থিবেন্দ্রাণাং মহেন্দ্রপ্রতিমৌজসাম্।
ন্যায়াধিগতবিত্তানাং তাং শ্রুত্বা যজ্ঞসম্পদম্ ॥২৫॥
সম্পূজ্য মনসা বিদ্বান্ বিশোকোঽভূদ্যুধিষ্ঠিরঃ।
পুনশ্চাচিন্তয়দ্দীনঃ কিংস্বিদ্বক্ষ্যে ধনঞ্জয়ম্ ॥২৬॥ (বিশেষকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণ্যভিমন্যুবধে যুধিষ্ঠিরশোকাপনয়নে ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———***———

## ভারতকৌমুদী

এবমিতি। বিদ্বন্ জানন্, মা শুচঃ শোকং ন কুরু। ভগবান্ ব্যাসঃ ॥২৩॥

বাগিতি। বাগীশানে বাক্‌পতৌ। বিগতম্ অভ্রং মেঘো যস্মাত্তত্তাদৃশং যন্নভ আকাশং তস্য প্রভা ইব প্রভা যস্য তস্মিন্ উজ্জ্বলনীলবর্ণে ইত্যর্থঃ। ন্যায়েন অধিগতানি প্রাপ্তানি বিত্তানি ধনানি যৈস্তেষাম্। সম্পূজ্য তানেব পার্থিবান্ তেষাং যজ্ঞসম্পদঞ্চ প্রশস্য ॥২৪—২৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি অভিমন্যুবধে ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

মহারাজ ! এইরূপ জানিয়া তুমি শোক করিও না, আমি চলিলাম।' এই পর্য্যন্ত বলিয়া ভগবান্ বেদব্যাস সেইখানেই অন্তর্হিত হইলেন ॥২৩॥

বাক্‌পতি, মেঘশূন্য আকাশের ন্যায় নীলবর্ণ ও জ্ঞানিশ্রেষ্ঠ ভগবান্ বেদব্যাস যুধিষ্ঠিরকে আশ্বস্ত করিয়া চলিয়া গেলে, বুদ্ধিমান্ যুধিষ্ঠির—ইন্দ্রের তুল্য তেজস্বী ও ন্যায়ানুসারে ধনার্জনকারী সেই প্রাচীন রাজগণের সেই সকল যজ্ঞের বিষয় শুনিয়া এবং মনে মনে তাহার প্রশংসা করিয়া শোকবিহীন হইলেন, আবার কাতর হইয়া চিন্তা করিলেন যে, 'অর্জ্জুন আসিলে তাঁহাকে কি বলিব' ॥২৪—২৬॥

(২৩)…মা শুচঃ সাধু যাম্যহম্…পি,…মা শুচঃ সাধয়াম্যহম্—বঙ্গ বর্দ্ধ নি

একোনসপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…একসপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

# চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

তস্মিন্নহনি নির্বৃত্তে ঘোরে প্রাণভৃতাং ক্ষয়ে।
আদিত্যেঽস্তং গতে শ্রীমান্ সন্ধ্যাকাল উপস্থিতে ॥১॥
ব্যপযাতেষু সৈন্যেষু সায়াহ্নে ভরতর্ষভ!।
হত্বা সংশপ্তকব্রাতান্ দিব্যৈরস্ত্রৈঃ কপিধ্বজঃ ॥২॥
প্রায়াৎ স্বশিবিরং জিষ্ণুর্জৈত্রমাস্থায় তং রথম্।
গচ্ছন্নেব চ গোবিন্দং সাশ্রুকণ্ঠোঽভ্যভাষত ॥৩॥ (বিশেষকম্)
কিন্নু মে হৃদয়ং ত্রস্তং বাক্ চ সজ্জতি কেশব!।
দৃশ্যন্তে চাপ্যনিষ্টানি গাত্রং সীদতি চাচ্যুত! ॥৪॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। নির্বৃত্তে নিষ্পন্নে, ক্ষয়ে বিনাশে। শ্রীমান্ বীরশোভাবান্ জিষ্ণুরিতি পরেণ সম্বধ্যতে। সংশপ্তকানাং ব্রাতান্ সমূহান্। জিষ্ণুরর্জ্জুনঃ, জৈত্রং জয়শীলম্ ॥১—৩॥

কিমিতি। সজ্জতি মুখমধ্য এব লগতি ন স্ফুরতীত্যর্থঃ। সীদতি অবসন্নং ভবতি ॥৪॥

---

সঞ্জয় বলিলেন—'ভরতশ্রেষ্ঠ! সেই দিনে ভয়ঙ্কর প্রাণিক্ষয় হইয়া গেলে, সূর্য্য অস্তাচলে গমন করিলে এবং সন্ধ্যাকাল উপস্থিত হইলে, সেই সায়াহ্নকালে উভয়পক্ষের সৈন্যেরাই আপন আপন শিবিরে চলিয়া গেলে, বীরশোভাসম্পন্ন কপিধ্বজ অর্জ্জুন দিব্য অস্ত্রদ্বারা সংশপ্তকগণকে সংহার করিয়া সেই বিজয়ী রথে আরোহণপূর্ব্বক আপন শিবিরের দিকে প্রস্থান করিলেন এবং গমন করিতে করিতে সাশ্রুকণ্ঠে কৃষ্ণকে বলিলেন—॥১—৩॥

'কৃষ্ণ! অচ্যুত! আমার হৃদয় আশঙ্কিত হইতেছে কেন, বাক্য যেন মুখের ভিতরেই লাগিয়া রহিতেছে, বহুতর অনিষ্টলক্ষণও দেখিতেছি এবং শরীরও যেন অবসন্ন হইতেছে! ॥৪॥

---

(২) ব্যপযাতেষু বাসায় সর্ব্বেষু ভরতর্ষভ!···পি বা নি। (৪)···বাক্ চ মজ্জতি···বর্দ্ধ, ···স্পন্দন্তি চাপ্যনিষ্টানি···পি,· স্পন্দন্তে চাপ্যনিষ্টানি···বর্দ্ধ,···স্পন্দনে নাবতিষ্ঠামি গাত্রৈঃ সীদামি চাচ্যুত!—নি।

অনিষ্টঞ্চৈব মে শ্লিষ্টং হৃদয়ান্নাপসর্পতি।
ভূ-বিয়দ্দিক্ষু চাপ্যুগ্রা উৎপাতাস্ত্রাসয়ন্তি মাম্ ॥৫॥
বহুপ্রকারা দৃশ্যন্তে সর্ব্ব এবাঘশংসিনঃ।
অপি স্বস্তি ভবেদ্রাজ্ঞঃ সামাত্যস্য গুরোর্মম ॥৬॥

বাসুদেব উবাচ।

ব্যক্তং শিবং তব ভ্রাতুঃ সামাত্যস্য ভবিষ্যতি।
মা শুচঃ কিঞ্চিদেবান্যত্তত্রানিষ্টং ভবিষ্যতি ॥৭॥

সঞ্জয় উবাচ।

ততঃ সন্ধ্যামুপাস্যৈব বীরৌ বীরাবসাদনে।
কথয়ন্তৌ রণে বৃত্তং প্রয়াতৌ রথমাস্থিতৌ ॥৮॥
ততঃ স্বশিবিরং প্রাপ্তৌ হতানন্দং হতত্বিষম্।
বাসুদেবোঽর্জ্জুনৌ চৈব কৃত্বা কর্ম্ম সুদুষ্করম্ ॥৯॥

ভারতকৌমুদী

অনিষ্টমিতি। অনিষ্টমনিষ্টাশঙ্কা, শ্লিষ্টং দৃঢ়সম্বদ্ধম্। উৎপাতা ভূকম্পাদয়ঃ ॥৫॥

দ্রোণপ্রতিজ্ঞাস্মরণাৎ সম্ভাব্যমানং যুধিষ্ঠিরস্যানিষ্টং সূচয়ন্নাহ বহ্বিতি। বহুপ্রকারা উৎপাতা ইত্যনুবৃত্তিঃ। অঘশংসিনঃ অমঙ্গলসূচকাঃ। স্বস্তি মঙ্গলম্, "স্বস্ত্যাশীঃক্ষেমপুণ্যাদৌ" ইত্যমরঃ, রাজ্ঞো যুধিষ্ঠিরস্য, গুরোর্জ্যেষ্ঠভ্রাতুঃ ॥৬॥

ব্যক্তমিতি। ব্যক্তং ধ্রুবম্, শিবং মঙ্গলম্, ভ্রাতুর্যুধিষ্ঠিরস্য ॥৭॥

তত ইতি। বীরৌ কৃষ্ণার্জ্জুনৌ, বীরা অবসাদ্যন্তে বিনাশ্যন্তে অস্মিন্নিতি তস্মিন্ ॥৮॥

দৃঢ়সংলগ্ন অনিষ্টাশঙ্কা আমার হৃদয় হইতে যাইতেছে না এবং ভূমি, আকাশ ও সকল দিকে ভয়ঙ্কর উৎপাত সকল আমাকে বিত্রস্ত করিয়া তুলিতেছে! ॥৫॥

বহুপ্রকার উৎপাত দেখিতেছি, সে সকলগুলিই আবার অমঙ্গলসূচনা করিতেছে!। অতএব অমাত্যবর্গের সহিত আমার জ্যেষ্ঠভ্রাতা রাজা যুধিষ্ঠিরের মঙ্গল হইবে ত? ॥৬॥

কৃষ্ণ বলিলেন—'অর্জ্জুন! নিশ্চয়ই অমাত্যবর্গের সহিত তোমার ভ্রাতার মঙ্গল হইবে। সুতরাং তুমি উদ্বিগ্ন হইও না; হয় ত সেখানে সামান্য কোন অনিষ্ট হইয়া থাকিবে ॥৭॥

সঞ্জয় বলিলেন—'তাহার পর কৃষ্ণ ও অর্জ্জুন সন্ধ্যোপাসনা করিয়াই রথে আরোহণপূর্ব্বক বীরবিনাশক যুদ্ধের আলোচনা করিতে করিতে গমন করিতে লাগিলেন ॥৮॥

(৯)···হতামিত্রৌ হতদ্বিষৌ···নি।

ধ্বস্তাকারং সমালক্ষ্য শিবিরং পরবীরহা।
বীভৎসুরব্রবীৎ কৃষ্ণমস্বস্থহৃদয়স্ততঃ ॥১০॥
নদন্তি নাদ্য তূর্য্যাণি মঙ্গল্যানি জনার্দ্দন !।
মিশ্রা দুন্দুভিনির্ঘোষৈঃ শঙ্খাশ্চাড়ম্বরৈঃ সহ।
বীণা বা নাদ্য বাদ্যন্তে শম্যাতালস্বনৈঃ সহ ॥১১॥
মঙ্গল্যানি চ গীতানি গায়ন্তি ন পঠন্তি চ।
স্তুতিযুক্তানি রম্যাণি সর্বানীকেষু বন্দিনঃ ॥১২॥
যোধাশ্চাপি চ মাং দৃষ্ট্বা নিবর্ত্তন্তে হ্যধোমুখাঃ।
কর্ম্মাণি চ যথাপূর্ব্বং কৃত্বা নাভিবদন্তি মাম্ ॥১৩॥
অপি স্বস্তি ভবেদদ্য ভ্রাতৃভ্যো মম মাধব !।
নহি শুধ্যতি মে ভাবো দৃষ্ট্বা স্বজনমাকুলম্ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। হতা নিবৃত্তা ত্বিষা প্রদীপদীপ্তির্যত্র তৎ। ত্বিযেতি ক্ষুধেতিবৎ টাবন্তঃ ॥৯॥

ধ্বস্তেতি। বীভৎসুরর্জ্জুনঃ। অস্বস্থহৃদয় উদ্বিগ্নচিত্তঃ ॥১০॥

নদন্তীতি। শঙ্খাঃ শঙ্খরবাঃ, আড়ম্বরৈস্তূর্য্যরবৈঃ। শম্যা ঢক্কা। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

মঙ্গল্যানীতি। স্তুতিযুক্তানি বাক্যানীতি শেষঃ, সর্বানীকেষু সর্ব্ববিধসৈন্যেষু ॥১২॥

যোধা ইতি। নিবর্ত্তন্তে অপসরন্তি। কর্ম্মাণি অভিবাদনাদীনি ॥১৩॥

তদনন্তর কৃষ্ণ ও অর্জ্জুন যুদ্ধে অতিদুষ্কর কার্য্য করিয়া নিরানন্দ ও আলোক-শূন্য আপন শিবিরে যাইয়া উপস্থিত হইলেন ॥৯॥

তৎপরে বিপক্ষবীরহন্তা অর্জ্জুন শিবিরটাকে বিকৃতরূপ দেখিয়া উদ্বিগ্নচিত্ত হইয়া কৃষ্ণকে বলিলেন—॥১০॥

'জনার্দ্দন! আজ মাঙ্গলিক তূর্য্য বাজিতেছে না, দুন্দুভিধ্বনি ও তূর্য্যধ্বনির সহিত শঙ্খধ্বনিও হইতেছে না, কিংবা ঢাক ও করতালশব্দের সহিত বীণাও বাজাইতেছে না ! ॥১১॥

স্তুতিপাঠকেরা সর্ব্বসৈন্যমধ্যে মাঙ্গলিক গান গাহিতেছে না এবং স্তুতিযুক্ত মনোহর শ্লোক সকলও পাঠ করিতেছে না ! ॥১২॥

যোদ্ধারাও আমাকে দেখিয়া অধোমুখ হইয়া সরিয়া যাইতেছে; কিন্তু পূর্ব্বের ন্যায় অভিবাদন করিয়া আমার নিকট যুদ্ধের বৃত্তান্ত বলিতেছে না ! ॥১৩॥

(১০) ধ্বস্তাকারমিবালেখ্যং সংবীক্ষ্য শিবিরং স্বকম্…নি,…অস্বস্থহৃদয়স্ততঃ—পি।

অপি পাঞ্চালরাজস্য বিরাটস্য চ মানদ !।
সর্বেষাঞ্চৈব যোধানাং সামগ্র্যং স্যান্মমাচ্যুত ! ॥১৫॥
ন চ মামদ্য সৌভদ্রঃ প্রহৃষ্টো ভ্রাতৃভিঃ সহ।
রণাদায়ান্তমুচিতং প্রত্যুদ্‌যাতি হসন্নিব ॥১৬॥
এবং সংকথয়ন্তৌ তৌ প্রবিষ্টৌ শিবিরং স্বকম্।
দদৃশাতে ভৃশাস্বস্থান্ পাণ্ডবান্ নষ্টচেতসঃ ॥১৭॥
দৃষ্ট্বা ভ্রাতৄংশ্চ পুত্রাংশ্চ বিমনা বানরধ্বজঃ।
অপশ্যংশ্চৈব সৌভদ্রমিদং বচনমব্রবীৎ ॥১৮॥
মুখবর্ণোঽপ্রসন্নো বঃ সর্ব্বেষামেব লক্ষ্যতে।
অভিমন্যুং ন পশ্যামি ন চ মাং প্রতিনন্দথ ॥১৯॥

ভারতকৌমুদী

অপীতি। স্বস্তি মঙ্গলম্। ভ্রাতৃভ্য ইতি "নমঃ স্বস্তি" ইত্যাদিনা চতুর্থী। ভাবো মনঃ ॥১৪॥
অপীতি। হে মানদ! মান্যানাং সম্মানকারক !। সামগ্র্যং সাকল্যেন জীবনম্ ॥১৫॥
নেতি। সৌভদ্রোঽভিমন্যুঃ, ভ্রাতৃভিঃ প্রতিবিন্ধ্যাদিভিঃ। উচিতং ন্যায্যম্ ॥১৬॥
এবমিতি। ভৃশাস্বস্থান্ অতীবাকুলান্, নষ্টচেতসো বিগতচেতনানিব ॥১৭॥
দৃষ্ট্বেতি। বিমনা বিষণ্ণচিত্তঃ, বানরধ্বজঃ অর্জ্জুনঃ ॥১৮॥
মুখেতি। অপ্রসন্নো মলিনঃ, বো যুষ্মাকম্। প্রতিনন্দথ আদ্রিয়ধ্বে যূয়ম্ ॥১৯॥

কৃষ্ণ! আজ আমার ভ্রাতাদের মঙ্গল হইবে ত? আত্মীয়গণকে আকুল দেখিয়া আমার মন যে প্রসন্ন হইতেছে না ॥১৪॥

মাননীয়গণের সম্মানকারী কৃষ্ণ! দ্রুপদ, বিরাট ও অন্যান্য যোদ্ধারা সকলে বাঁচিয়া আছেন ত? ॥১৫॥

আজ আমি যুদ্ধ হইতে আসিতে লাগিলে, অভিমন্যু অপর ভ্রাতাদের সহিত মিলিত হইয়া অন্যান্য দিনের ন্যায় প্রহৃষ্ট চিত্তে হাসিতে হাসিতেই যেন কর্ত্তব্য প্রত্যুদ্‌গমন করিতেছে না' ॥১৬॥

কৃষ্ণ ও অর্জ্জুন এইরূপ আলোচনা করিতে করিতে আপন শিবিরে প্রবেশ করিয়া দেখিলেন—অত্যন্ত অসুস্থ পাণ্ডবেরা যেন অচৈতন্য হইয়া রহিয়াছেন ॥১৭॥

তখন অর্জ্জুন—ভ্রাতৃগণ ও অপর পুত্রগণকে দেখিয়া এবং অভিমন্যুকে না দেখিয়া বিষণ্ণচিত্ত হইয়া এই কথা বলিলেন—॥১৮॥

(১৬) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' বা বঙ্গ বর্দ্ধ নি। (১৭)···ভৃশাসুস্থান্···পি।

ময়া শ্রুতশ্চ দ্রোণেন চক্রব্যূহো বিনির্ম্মিতঃ।
ন চ বস্তস্য ভেত্তাস্তি বিনা সৌভদ্রমর্ভকম্ ॥২০॥
ন চোপদিষ্টস্তস্যাসীন্ময়ানীকাদ্বিনির্গমঃ।
কচ্চিন্ন বালো যুষ্মাভিঃ পরানীকং প্রবেশিতঃ ॥২১॥
ভিত্ত্বানীকং মহেম্বাসঃ পরেষাং বহুশো যুধি।
কচ্চিন্ন নিহতঃ শেতে সৌভদ্রঃ পরবীরহা ॥২২॥
লোহিতাক্ষং মহাবাহুং জাতং সিংহমিবাদ্রিষু।
উপেন্দ্রসদৃশং ব্রূত কথমায়োধনে হতঃ ॥২৩॥
সুকুমারং মহেষ্বাসং বাসবস্যাত্মজাত্মজম্।
সদা মম প্রিয়ং ব্রূত কথমায়োধনে হতঃ ॥২৪॥

ভারতকৌমুদী

অভিমন্যোরদর্শনাৎ কারণান্তরব্যূহসত্ত্বাচ্চ তদ্বিনাশমেবাশঙ্কতে ত্রিভিঃ। ময়েতি। বো যুষ্মাকং মধ্যে কশ্চিদপি। সৌভদ্রমভিমন্যুম্, অর্ভকং বালকম্ ॥২০॥

নেতি। অনীকাদ্বিপক্ষসৈন্যাৎ। বিনির্গম ইত্যনেন প্রবেশ উপদিষ্ট ইতি সূচিতম্ ॥২১॥

ভিত্ত্বেতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। পরবীরান্ হন্তীতি পরবীরহা ॥২২॥

অভিমন্যুবিনাশমেব নিশ্চিত্যাহ লোহিতেতি। উপেন্দ্রসদৃশং কৃষ্ণতুল্যম্, আয়োধনে যুদ্ধে ॥২৩॥

সুকুমারমিতি। বাসবস্য ইন্দ্রস্য আত্মজোঽর্জ্জুন এব তস্যাত্মজম্ ॥২৪॥

'আপনাদের সকলেরই মুখবর্ণ মলিন দেখিতেছি, অভিমন্যুকে দেখিতেছি না, আপনারাও আমার অভিনন্দন করিতেছেন না! ॥১৯॥

ওদিকে আমি শুনিয়াছি—দ্রোণ চক্রব্যূহ নির্ম্মাণ করিয়াছিলেন; অথ চ বালক অভিমন্যু ব্যতীত আপনাদের মধ্যে অপর কেহই তাহা ভেদ করিতে সমর্থ ছিলেন না। ॥২০॥

আমি অভিমন্যুকে বিপক্ষসৈন্যমধ্যে প্রবেশের প্রণালী শিক্ষা দিয়াছিলাম বটে, কিন্তু তাহা হইতে নির্গমের প্রণালী শিক্ষা দি নাই। সে যাহা হউক, আপনারা সেই বালককে শত্রুসৈন্যমধ্যে প্রবেশ করাইয়া দেন নাই ত? ॥২১॥

মহাধনুর্দ্ধর ও বিপক্ষবীরহন্তা অভিমন্যু যুদ্ধে বিপক্ষের বহুসৈন্য ভেদ করিয়া যাইয়া নিহত হইয়া শয়ন করে নাই ত? ॥২২॥

পর্ব্বতজাত সিংহের ন্যায় রক্তনয়ন, মহাবাহু ও কৃষ্ণের তুল্য বিক্রমশালী অভিমন্যুর বিষয় আপনারা বলুন—সে কি করিয়া যুদ্ধে নিহত হইল? ॥২৩॥

(২২) ··পরেষাং বহুভির্যুধি···নিহতঃ সংখ্যে···নি।

সুভদ্রায়াঃ প্রিয়ং পুত্রং দ্রৌপদ্যাঃ কেশবস্য চ।
অম্বায়াশ্চ প্রিয়ং নিত্যং কোঽবধীৎ কালচোদিতঃ ॥২৫॥
সদৃশো বৃষ্ণিসিংহস্য কেশবস্য মহাত্মনঃ।
বিক্রমশ্রুতিমাহাত্ম্যৈঃ কথমায়োধনে হতঃ ॥২৬॥
বাৰ্ষ্ণেয়ীদয়িতং শূরং ময়া সততলালিতম্।
যদি পুত্রং ন পশ্যামি যাস্যামি যমসাদনম্ ॥২৭॥
মৃদুকুঞ্চিতকেশান্তং বালং বালমৃগেক্ষণম্।
মত্তদ্বিরদবিক্রান্তং শালপোতমিবোদ্গতম্ ॥২৮॥
স্মিতাভিভাষিণং শান্তং গুরুবাক্যকরং সদা।
বাল্যেঽপ্যবালকর্ম্মাণং প্রিয়বাক্যমমৎসরম্ ॥২৯॥

## ভারতকৌমুদী

সুভদ্রায়া ইতি। অম্বায়াঃ কুন্ত্যাঃ। কালচোদিত ইত্যনেনাত্মনা তদ্বধঃ সূচিতঃ ॥২৫॥
সদৃশ ইতি। বিক্রমঃ অতিশক্তিতা শ্রুতিঃ শাস্ত্রজ্ঞানং মাহাত্ম্যমৌদার্য্যঞ্চ তৈঃ, সদৃশঃ ॥২৬॥
বাৰ্ষ্ণেয়ীতি। বাৰ্ষ্ণেয়ী বৃষ্ণিবংশীয়া সুভদ্রা তস্যা দয়িতং প্রিয়ম্। যাস্যামি শোকাৎ ॥২৭॥
অথ পঞ্চভিঃ কুলকেনাভিমন্যোর্গুণান্ বর্ণয়ন্ শোচতি মৃদ্বিতি। বালমৃগস্যেব ঈক্ষণে চক্ষুষী যস্য তম্। শালপোতং নবীনশালবৃক্ষমিব উদ্গতমুন্নতম্। স্মিতেন মন্দহাস্যেন

সুকুমার, মহাধনুর্দ্ধর, ইন্দ্রের পুত্রের পুত্র এবং সর্ব্বদা আমার প্রিয় অভিমন্যুর সংবাদ আপনারা বলুন—সে কি প্রকারে যুদ্ধে নিহত হইল ? ॥২৪॥

সুভদ্রার প্রিয়পুত্র এবং দ্রৌপদী, কৃষ্ণ ও মাতৃদেবীর (কুন্তীর) সর্ব্বদা প্রিয় অভিমন্যুকে কোন্ ব্যক্তি কালপ্রেরিত হইয়া বধ করিল ? ॥২৫॥

বিক্রম, শাস্ত্রজ্ঞান ও ঔদার্য্যগুণে বৃষ্ণিবংশশ্রেষ্ঠ মহাত্মা কৃষ্ণের তুল্য অভিমন্যু কি প্রকারে যুদ্ধে নিহত হইল ? ॥২৬॥

হায় ! যে, সুভদ্রার প্রিয় ও বীর ছিল এবং আমি যাহাকে সর্বদা লালন করিতাম, সেই পুত্রকে যদি দেখিতে না পাই, তবে আমিও যমভবনে যাইব ॥২৭॥

যাহার কেশকলাপের প্রান্তভাগ কোমল ও কুঞ্চিত, নয়নযুগল হরিণশাবকের নয়নের ন্যায় চঞ্চল, মত্তহস্তীর তুল্য বিক্রম এবং দেহ নবীন শালবৃক্ষের সমান উন্নত ছিল ; যে বালক মৃদু হাস্য করিয়া কথা বলিত, সর্ব্বদা গুরুজনের বাক্য

(২৫)···কালমোহিতঃ—বা নি। (২৬)···বৃষ্ণিবীরস্য ··বিক্রমশ্রুতমাহাত্ম্যৈঃ···বা নি। (২৮)···মহাদ্বিরদবিক্রান্তম্···পি। (২৯) স্মিতাবলোকনকরম্···পি।

মহোৎসাহং মহাবাহুং দীর্ঘরাজীবলোচনম্ ।
ভক্তানুকম্পিনং দান্তং ন চ নীচানুসারিণম্ ॥৩০॥
কৃতজ্ঞং জ্ঞানসম্পন্নং কৃতাস্ত্রমনিবর্ত্তিনম্ ।
যুদ্ধাভিনন্দিনং নিত্যং দ্বিষতাং শোকবর্দ্ধনম্ ॥৩১॥
স্বেষাং প্রিয়হিতে যুক্তং পিতৃণাং জয়গৃদ্ধিনম্ ।
ন চ পূর্ব্বপ্রহর্ত্তারং সংগ্রামে নষ্টসংভ্রমম্ ।
যদি পুত্রং ন পশ্যামি যাস্যামি যমসাদনম্ ॥৩২॥ (কুলকম্)
রথেষু গণ্যমানেষু গণিতং তং মহারথম্ ।
মমাধ্যর্দ্ধগুণং সংখ্যে তরুণং বাহুশালিনম্ ॥৩৩॥
প্রদ্যুম্নস্য প্রিয়ং শিষ্যং কেশবস্য মমৈব চ ।
যদি পুত্রং ন পশ্যামি যাস্যামি যমসাদনম্ ॥৩৪॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

অভিভাষত ইতি তম্। অবালকর্ম্মাণং পূর্ণবয়স্কবৎ কার্য্যকারিণম্, অমৎসরং পরদ্বেষরহিতম্। দীর্ঘে রাজীবে পদ্মে ইব চ লোচনে যস্য তম্। দান্তমিন্দ্রিয়দমনশালিনম্। কৃতাস্ত্রং শিক্ষিত-সর্বাস্ত্রম্, অনিবর্ত্তিনং যুদ্ধাৎ। স্বেষামাত্মীয়ানাম্। জয়গৃদ্ধিনং জয়েচ্ছুম্। নষ্টসম্ভ্রমমব্যস্তম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৮—৩২॥

রথেষ্বিতি। গণ্যমানেষু ভীষ্মেণ। অধি অধিকঃ অর্দ্ধগুণো যস্মিন্ তং যুদ্ধে মদপেক্ষয়া অর্দ্ধগুণাধিকমিত্যর্থঃ। তরুণং যৌবনবয়সি কৃতস্পর্শম্। প্রদ্যুম্নস্য কৃষ্ণপুত্রস্য ॥৩৩—৩৪॥

পালন করিত, বাল্যবয়সেও পূর্ণবয়স্কের ন্যায় কার্য্য করিয়া যাইত, সকলেরই প্রিয়বাক্য বলিত এবং কাহারও প্রতি বিদ্বেষ করিত না ; যাহার উৎসাহ প্রবল, বাহুযুগল সবল এবং নয়নযুগল দীর্ঘ ও পদ্মের তুল্য সুন্দর ছিল ; যে—ভক্তের প্রতি দয়া করিত, ইন্দ্রিয়গুলিকে দমনে রাখিত, নীচলোকের অনুসরণ করিত না, কৃতজ্ঞ ও বুদ্ধিমান্ ছিল, সমস্ত অস্ত্র শিক্ষা করিয়াছিল, যুদ্ধে পলায়ন করিত না, যুদ্ধ দেখিয়া আনন্দিত হইত, সর্ব্বদা শত্রুপক্ষের শোকবৃদ্ধি করিত, আত্মীয়গণের প্রিয় ও হিতকার্য্যে নিরত থাকিত এবং পিতৃগণের জয় কামনা করিত ; আর যে বালক যুদ্ধে প্রথমে প্রহার করিত না এবং ব্যস্তও হইত না, সেই শান্তস্বভাব পুত্র অভিমন্যুকে যদি দেখিতে না পাই, তবে আমি তাহার শোকে যমভবনে গমন করিব ॥২৮—৩২॥

ভীষ্ম রথিপ্রভৃতি গণনা করিবার সময়ে যাহাকে মহারথ বলিয়া গণনা

(৩১)···দ্বিষতামঘবর্দ্ধনম্—পি, দ্বিষতাং ভয়বর্দ্ধনম্—বা নি। (৩২) ন চ পূর্বং প্রহর্ত্তারম্···পি বা নি।

স্থনসং স্থললাটান্তং স্বক্ষিভ্রূদশনচ্ছদম্।
অপশ্যতস্তদ্বদনং কা শান্তির্হৃদয়স্য মে ॥৩৫॥
তন্ত্রীস্বনস্থখং রম্যং পুংস্কোকিলসমধ্বনিম্।
অশৃণ্বতঃ স্বরং তস্য কা শান্তির্হৃদয়স্য মে ॥৩৬॥
রূপঞ্চাপ্রতিমং তস্য ত্রিদশেষ্বপি দুর্লভম্।
অপশ্যতোঽস্য বীরস্য কা শান্তির্হৃদয়স্য মে ॥৩৭॥
অভিবাদনদক্ষং তং পিতৃণাং বচনে রতম্।
নাদ্যাহং যদি পশ্যামি কা শান্তির্হৃদয়স্য মে ॥৩৮॥
স্থকুমারঃ সদা বীরো মহার্হশয়নোচিতঃ।
ভূমাবনাথবচ্ছেতে নূনং নাথবতাং বরঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

স্থনসমিতি। শোভনা নাসা যত্র তৎ, শোভনেন ললাটেন অন্তং রম্যম্, তথা শোভনা অক্ষিণী ভ্রুবৌ দশনচ্ছদৌ ওষ্ঠৌ চ তে যত্র তৎ। তস্যাভিমন্যোর্বদনম্ ॥৩৫॥

তন্ত্রীতি। তন্ত্রীস্বনবৎ স্থখং স্থখকরম্, পুমাংশ্চাসৌ কোকিলশ্চেতি তস্য সমো ধ্বনির্যত্র তম্ ॥৩৬॥

রূপমিতি। ত্রিদশেষু দেবেষ্বপি দুর্লভম্, অতএব অপ্রতিমং নিরুপমম্ ॥৩৭॥

অভীতি। পিতৃণামিতি গুরুজনমাত্রপরম্। বচনে আদেশপালনে ॥৩৮॥

করিয়াছিলেন, যে—যুদ্ধে আমা অপেক্ষা অর্দ্ধগুণ অধিক ছিল এবং প্রদ্যুম্ন, কৃষ্ণ ও আমার প্রিয়শিষ্য ছিল, সেই তরুণ ও বাহুশালী পুত্রকে যদি দেখিতে না পাই, তবে আমি তাহার শোকে যমভবনে গমন করিব ॥৩৩—৩৪॥

স্থন্দর নাসিকা, স্থন্দর ললাট, স্থন্দর নয়ন, স্থন্দর ভ্রূ ও স্থন্দর ওষ্ঠযুক্ত অভিমন্যুর মুখখানি না দেখিতে পাইলে, আমার মনের কি শান্তি হইবে ॥৩৫॥

তন্ত্রীর শব্দের ন্যায় স্থখজনক এবং পুরুষজাতীয় কোকিলের স্বরের ন্যায় মনোহর অভিমন্যুর কণ্ঠস্বর শুনিতে না পাইলে, আমার মনের কি শান্তি হইবে ॥৩৬॥

দেবগণের মধ্যেও দুর্লভ সেই বীরের অতুলনীয় রূপ দেখিতে না পাইলে, এখন আমার মনের কি শান্তি হইবে ॥৩৭॥

গুরুজনকে নমস্কার করিতে নিপুণ এবং তাঁহাদের আদেশপালনে নিরত সেই অভিমন্যুকে আজ আমি যদি দেখিতে না পাই, তবে আমার মনের কি শান্তি হইবে ॥৩৮॥

(৩৬)···অশৃণ্বতঃ স্বনং তস্য···বা নি। (৩৭)···ত্রিদশৈশ্চাপি দুর্লভম্···বা নি।

শয়ানং সমুপাসন্তি যং পুরা পরমস্ত্রিয়ঃ।
তমদ্য বিপ্রবিদ্ধাঙ্গমুপাসন্ত্যশিবাঃ শিবাঃ ॥৪০॥
যঃ পুরা বোধ্যতে সুপ্তঃ সূতমাগধবন্দিভিঃ।
বোধয়ন্ত্যদ্য তং নূনং শ্বাপদা বিকৃতৈঃ স্বরৈঃ ॥৪১॥
ছত্রচ্ছায়াসমুচিতং তস্য তদ্বদনং শুভম্।
নূনমদ্য রজোধ্বস্তং রণরেণুঃ করিষ্যতি ॥৪২॥
হা পুত্রকাবিতৃপ্তস্য সততং পুত্রদর্শনে।
ভাগ্যহীনস্য কালেন যথা ত্বং নীয়সে বলাৎ ॥৪৩॥
সাদ্য সংযমনী নূনং সদা সুকৃতিনাং গতিঃ।
স্বভাভির্ভাসিতা রম্যা ত্বয়াত্যর্থং বিরাজতে ॥৪৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

সুকুমার ইতি। মহার্হশয়নোচিতঃ মহামূল্যশয্যায়াং শয়নযোগ্যঃ। নাথঃ সহায়ঃ ॥৩৯॥

শয়ানমিতি। সমুপাসন্তি সমুপাসতে। বিপ্রবিদ্ধাঙ্গং শরস্যূতগাত্রম্, অশিবা অমঙ্গল-সূচিকাঃ, শিবাঃ শৃগালাঃ, উপাসন্তি মাংসভোজনায় সেবন্তে ॥৪০॥

য ইতি। বোধ্যতে জাগর্য্যতে। বোধয়ন্তীব মৃতত্বাৎ। শ্বাপদা হিংস্রজন্তবঃ ॥৪১॥

ছত্রেতি। রজসা পরাগেণেব ধ্বস্তং নষ্টকান্তি, রণরেণুঃ সমরভূমিধূলিঃ ॥৪২॥

হেতি। কালেন যমেন, যথা যেন হেতুনা। যথেত্যুক্তত্বাৎ তথেতি পূরণীয়ম্। তথা তেন হেতুনা, সা প্রসিদ্ধা, সংযমনী নাম যমপুরী। গম্যত ইতি গতিঃ। স্বভাভির্নিজ-দ্যুতিভিঃ ॥৪৩—৪৪॥

হায়! সুকুমারদেহ অথ চ মহাবীর, মহামূল্যশয্যায় শয়ন করিবার যোগ্য এবং সহায়শালী লোকদিগের মধ্যে প্রধান অভিমন্যু আজ নিঃসহায়ের ন্যায় ভূমিতে শয়ন করিয়া রহিয়াছে ॥৩৯॥

পূর্ব্বে শয়িত অবস্থায় উত্তম রমণীরা যাইয়া যাহার সেবা করিত, আজ সে শরবিদ্ধ দেহে শয়ন করিয়া রহিয়াছে এবং অমাঙ্গলিক শৃগালেরা তাহার সেবা করিতেছে ॥৪০॥

পূর্বে নিদ্রিত হইলে, সূত, মাগধ ও বন্দীরা যাহাকে জাগাইত, আজ নিশ্চয়ই হিংস্র জন্তুরা বিকট শব্দে তাহাকে যেন জাগাইতেছে ॥৪১॥

ছত্রদ্বারা ছায়া করিবার যোগ্য অভিমন্যুর সুন্দর মুখখানিকে আজ নিশ্চয়ই সমরাঙ্গনের ধূলিজাল আবৃত করিবে ॥৪২॥

হা পুত্র! আমি ভাগ্যহীন, তাই সর্ব্বদা তোমাকে দেখিয়াও তৃপ্তিলাভ করিতে পারি নাই। এই অবস্থায় আমার নিকট হইতে যম যখন বলপূর্ব্বক

নূনং বৈবস্বতশ্চ ত্বাং বরুণশ্চ প্রিয়াতিথিম্।
শতক্রতুর্ধনেশশ্চ প্রাপ্তমর্চ্চন্ত্যভীরুকম্ ॥৪৫॥
এবং বিলপ্য বহুধা ভিন্নপোতো বণিগ্‌যথা।
দুঃখেন মহতাবিষ্টো যুধিষ্ঠিরমপৃচ্ছত ॥৪৬॥
কচ্চিৎ স কদনং কৃত্বা পরেষাং কুরুনন্দন!।
স্বর্গতোঽভিমুখঃ সংখ্যে যুধ্যমানো নরর্ষভৈঃ ॥৪৭॥
স নূনং বহুভির্যত্তৈর্যুধ্যমানো নরর্ষভঃ।
অসহায়ঃ সহায়ার্থী মামনুধ্যাতবান্ ধ্রুবম্ ॥৪৮॥
পীড্যমানঃ শরৈস্তীক্ষ্ণৈঃ কর্ণদ্রোণকৃপাদিভিঃ।
নানালিঙ্গৈঃ সুধৌতাগ্রৈর্মম পুত্রোঽল্পচেতনঃ ॥৪৯॥

ভারতকৌমুদী

নূনমিতি। বৈবস্বতো যমঃ। শতক্রতুরিন্দ্রঃ, ধনেশঃ কুবেরঃ, প্রাপ্তমাগতম্ ॥৪৫॥
এবমিতি। ভিন্নঃ পাষাণাদিনা বিদীর্ণঃ পোতো জলযানং যস্য সঃ ॥৪৬॥
কচ্চিদিতি। কদনং নিপীড়নম্। সংখ্যে যুদ্ধে ॥৪৭॥
স ইতি। যত্তৈর্জয়ায় যত্নবদ্ভিঃ। অনুধ্যাতবান্ স্মৃতবান্ ॥৪৮॥

তোমাকে নিয়াছেন, তখন নিশ্চয়ই পুণ্যবান্‌দিগের গম্যস্থান, আপন কান্তিদ্বারা উদ্ভাসিত ও মনোহর সেই সংযমনীপুরী (যমের পুরী) আজ তোমাদ্বারা অত্যন্ত শোভা পাইতেছে ॥৪৩—৪৪॥

বৎস! তুমি নির্ভয়চিত্তে যাইয়া উপস্থিত হইয়াছ; অমনি যম, বরুণ, ইন্দ্র ও কুবের তোমাকে প্রিয় অতিথিরূপে পাইয়া তোমার বিশেষ আদর করিতেছেন' ॥৪৫॥

পোত (বৃহৎ জলযান) বিদীর্ণ হইয়া গেলে বণিকের ন্যায় মহাদুঃখিত অর্জ্জুন এইরূপ বহুপ্রকারে বিলাপ করিয়া যুধিষ্ঠিরের নিকট জিজ্ঞাসা করিলেন—॥৪৬॥

'কুরুনন্দন! অভিমন্যু বিপক্ষদিগকে গুরুতর নিপীড়িত করিয়া সমরাঙ্গনে নরশ্রেষ্ঠগণের সহিত যুদ্ধ করিতে থাকিয়া অভিমুখ অবস্থায় স্বর্গে গমন করিয়াছে ত? ॥৪৭॥

হায়! নিশ্চয়ই সেই নরশ্রেষ্ঠ (অভিমন্যু) নিঃসহায় অবস্থায় যত্নবান্ বহু যোদ্ধার সহিত যুদ্ধ করিতে থাকিয়া সহায়ার্থী হইয়া নিশ্চয়ই আমাকে স্মরণ করিয়াছিল ॥৪৮॥

(৪৫)…প্রাপ্তমর্চ্চন্ত্যভীতকম্…বর্দ্ধ। ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি। (৪৮)…যুধ্যমানো নরর্ষভৈঃ…বা নি।

ইহ মে স্যাৎ পরিত্রাণং পিতেতি স পুনঃ পুনঃ।
ইতি বিপ্রলপন্ মন্যে নৃশংসৈর্ভুবি পাতিতঃ ॥৫০॥ (যুগ্মকম্)
অথবা মৎপ্রসূতঃ স স্বস্ত্রীয়ো মাধবস্য চ।
সুভদ্রায়াঞ্চ সম্ভূতো নৈবং বক্তুমিহার্হতি ॥৫১॥
বজ্রসারময়ং নূনং হৃদয়ং সুদৃঢ়ং মম।
অপশ্যতো দীর্ঘবাহুং রক্তাক্ষং যন্ন দীর্য্যতে ॥৫২॥
কথং বালে মহেষ্বাসা নৃশংসা মর্ম্মভেদিনঃ।
স্বস্ত্রীয়ে বাসুদেবস্য মম পুত্রেঽক্ষিপন্ শরান্ ॥৫৩॥
যো মাং নিত্যমদীনাত্মা প্রত্যুদ্গম্যাভিনন্দতি।
উপায়ান্তং রিপূন্ হত্বা সোঽদ্য মাং কিং ন পশ্যতি ॥৫৪॥

ভারতকৌমুদী

পীড্যেতি। নানা বহুবিধানি লিঙ্গানি চিহ্নানি যেষু তৈঃ, সুধৌতাগ্রৈঃ শিলাঘর্ষণেন পরিষ্কৃতাগ্রভাগৈঃ। অল্পা প্রহারাতিরেকেণ অল্পাবশিষ্টা চেতনা যস্য সঃ। পরিত্রাণং পরিত্রাণকর্ত্তা ॥৪৯—৫০॥

অথবেতি। ময়া প্রসূতো জনিতঃ, স্বস্ত্রীয়ো ভাগিনেয়ঃ। ন বক্তুমর্হতি কাতর্য্যাসম্ভবাৎ ॥৫১॥

বজ্রেতি। বজ্রসারময়ং কুলিশস্যাপি কঠিনাংশঘটিতম্। দীর্ঘবাহুমভিমন্যুম্ ॥৫২॥

কথমিতি। তেষাং নির্দ্দয়ত্বং সাহসঞ্চানির্বচনীয়মেবেতি ভাবঃ ॥৫৩॥

আমি মনে করি—কর্ণ, দ্রোণ ও কৃপপ্রভৃতি যোদ্ধারা নানাবিধচিহ্নযুক্ত, পরিষ্কৃতমুখ ও তীক্ষ্ণ বাণসমূহদ্বারা পীড়ন করিতে থাকিলে আমার পুত্রের চৈতন্য অল্পমাত্রই অবশিষ্ট ছিল এবং সেই অবস্থায় সে 'এখন আমার পিতা আসিয়া আমাকে যদি রক্ষা করিতেন' এইভাবে বার বার বিলাপ করিতেছিল; সেই সময়ে নৃশংসেরা তাহাকে নিপাতিত করিয়াছে ॥৪৯—৫০॥

অথবা আমার পুত্র, কৃষ্ণের ভাগিনেয় এবং সুভদ্রার গর্ভজাত অভিমন্যু এরূপ বিলাপ করিতে পারে না ॥৫১॥

হায়! আমার হৃদয় নিশ্চয়ই বজ্রসারঘটিত বলিয়া অত্যন্তদৃঢ়। যে হেতু দীর্ঘবাহু ও রক্তনয়ন অভিমন্যুকে না দেখা অবস্থাতেও বিদীর্ণ হইতেছে না ॥৫২॥

উঃ! একে বালক, তাহাতে আবার কৃষ্ণের ভাগিনেয় এবং আমার পুত্র; এহেন অভিমন্যুর উপরে কি করিয়া মহাধনুর্দ্ধর নৃশংসেরা মর্ম্মভেদী বাণ সকল নিক্ষেপ করিল! ॥৫৩॥

(৫৪) যো মাং নিত্যমনিন্দ্যাত্মা···পি।

নূনং স পতিতঃ শেতে ধরণ্যাং রুধিরোক্ষিতঃ।
শোভয়ন্ মেদিনীং গাত্রৈরাদিত্য ইব পাতিতঃ ॥৫৫॥
সুভদ্রামনুশোচামি যা পুত্রমপলায়িনম্।
রণে বিনিহতং শ্রুত্বা শোকার্ত্তা বৈ বিনঙ্ক্ষ্যতি ॥৫৬॥
সুভদ্রা বক্ষ্যতে কিং মামভিমন্যুমপশ্যতী।
দ্রৌপদী চৈব দুঃখার্ত্তে তে চ বক্ষ্যামি কিং ন্বহম্ ॥৫৭॥
বজ্রসারময়ং নূনং হৃদয়ং যন্ন যাস্যতি।
সহস্রধা বধূং দৃষ্ট্বা রুদতীং শোককর্ষিতাম্ ॥৫৮॥
দৃপ্তানাং ধার্ত্তরাষ্ট্রাণাং সিংহনাদো ময়া শ্রুতঃ।
যুযুৎসুশ্চাপি কৃষ্ণেন শ্রুতো বীরানুপালভন্ ॥৫৯॥

ভারতকৌমুদী

য ইতি। অদীনাত্মা অকাতরচিত্তঃ। কিং ন পশ্যতি, যেন নাগচ্ছতীত্যাশয়ঃ ॥৫৪॥
নূনমিতি। রুধিরেণ উক্ষিতঃ সিক্তদেহঃ ॥৫৫॥
সুভদ্রামিতি। বিনঙ্ক্ষ্যতি মরণেনৈবাদর্শনং গমিষ্যতি ॥৫৬॥
সুভদ্রেতি। অপশ্যতী অপশ্যন্তী। দ্রৌপদী চৈব বক্ষ্যত ইতি সম্বন্ধঃ ॥৫৭॥
বজ্রেতি। সহস্রধা বিদীর্ণং সদিতি শেষঃ, বধূং স্নুষামুত্তরাম্ ॥৫৮॥
দৃপ্তানামিতি। যুযুৎসুর্ধার্ত্তরাষ্ট্রো বৈশ্যাপুত্রঃ, শ্রুতঃ সর্ব্বজ্ঞতয়া জ্ঞাতঃ, বীরান্ অভিমন্যু-

হায়! যে—আনন্দিত চিত্তে প্রত্যহ প্রত্যুদ্‌গমন করিয়া আমাকে অভিনন্দিত করিত, আজ কি সে—শত্রুসংহারের পরে সমাগত আমাকে দেখিতেছে না ॥৫৪॥

ও! নিশ্চয়ই আজ সে—নিপাতিত সূর্য্যের ন্যায় অঙ্গ সকল দ্বারা ভূমির শোভা জন্মাইতে থাকিয়া রক্তসিক্ত অবস্থায় ভূতলে পতিত হইয়া শয়ন করিয়া রহিয়াছে ॥৫৫॥

যিনি, অপলায়ী পুত্রকে যুদ্ধে নিহত শুনিয়া শোকার্ত্ত হইয়া বিনষ্ট হইবেন, আমি সেই সুভদ্রার বিষয়েই শোক করিতেছি ॥৫৬॥

সুভদ্রা ও দ্রৌপদী অভিমন্যুকে না দেখিয়া আমাকে কি বলিবেন, আমিই বা দুঃখার্ত্তা সুভদ্রা ও দ্রৌপদীকে কি বলিব ॥৫৭॥

আমার হৃদয় নিশ্চয়ই বজ্রসারঘটিত। যে হেতু শোকার্ত্তা ও রোদনপরায়ণা বধূ উত্তরাকে দেখিয়াও সহস্রধা বিদীর্ণ হইয়া যাইবে না ॥৫৮॥

(৫৭)…দ্রৌপদ্যপ্যে চ দুঃখার্ত্তে… পি,…দ্রৌপদীঞ্চৈব দুঃখার্ত্তাং কিংবা বক্ষ্যামি তামহম্—নি।

অশক্নুবন্তো বীভৎসুং বালং হত্বা মহারথাঃ ! ।
কিং নদধ্বমধর্ম্মজ্ঞাঃ ! পাণ্ডবং দৃশ্যতাং বলম্ ॥৬০॥
কিং তয়োর্বিপ্রিয়ং কৃত্বা কেশবার্জ্জুনয়োর্ম্মৃধে ।
সিংহবন্নদথ প্রীতাঃ শোককাল উপস্থিতে ॥৬১॥
আগমিষ্যতি বঃ ক্ষিপ্রং ফলং পাপস্য কর্ম্মণঃ ।
অধর্ম্মো হি কৃতস্তীব্রঃ কথং স্যাদফলশ্চিরম্ ॥৬২॥
ইতি তান্ প্রতি ভাষন্ বৈ বৈশ্যাপুত্রো মহামতিঃ ।
অপায়াচ্ছস্ত্রমুৎসৃজ্য রোষদুঃখসমন্বিতঃ ॥৬৩॥
কিমর্থং নৈবমাখ্যাতং ত্বয়া কৃষ্ণ ! রণে মম ।
অধক্ষ্যং তানহং সর্বাংস্তদা ক্রূরান্ মহারথান্ ॥৬৪॥

ভারতকৌমুদী

হস্তৄন্ দ্রোণাদীন্, উপালভন্ নিন্দন্। এতত্তু যুদ্ধাদাগত্য কৃষ্ণেনার্জ্জুনায়োক্তমিতি বোধ্যম্। বক্ষ্যতি চ তৎ ॥৫৯॥

যুযুৎসুকৃতমুপালম্ভমনুবদতি অশক্নুবন্ত ইতি। বীভৎসুং জেতুমিতি শেষঃ, বালমভিমন্যুম্ ॥৬০॥

কিমিতি। শোককালে উপস্থিতে, অর্জ্জুনেন যুষ্মাকং সর্ব্বেষামেব সংহারসম্ভবাৎ ॥৬১॥
আগমিষ্যতীতি। হি যস্মাৎ, কৃতো যুষ্মাভিঃ। অফলঃ ফলস্যাজনকঃ ॥৬২॥
ইতীতি। তান্ কৌরবান্ প্রতি, ভাষন্ ভাষমাণঃ। অপায়াৎ সমরস্থলাদাগচ্ছৎ ॥৬৩॥
যুদ্ধাদাগত্য কৃষ্ণেন যদুক্তং তজ্জ্ঞাপয়তি কিমিতি। অধক্ষ্যং দগ্ধানকরিষ্যম্ ॥৬৪॥

আমি দর্পান্বিত ধার্ত্তরাষ্ট্রগণের সিংহনাদ শুনিয়াছিলাম এবং যুযুৎসু যে কৌরববীরগণকে নিন্দা করিতেছিলেন, তাহা কৃষ্ণ শুনিয়াছিলেন ॥৫৯॥

(অভিমন্যুকে বধ করার পরে যুযুৎসু কর্ণপ্রভৃতিকে বলিতেছিলেন—) 'হে অধর্ম্মজ্ঞ মহারথগণ! আপনারা অর্জ্জুনকে জয় করিতে না পারিয়া একটী বালককে বধ করিয়া কেন এত সিংহনাদ করিতেছেন, পাণ্ডবদের শক্তি দেখুন ॥৬০॥

আপনারা যুদ্ধে সেই কৃষ্ণ ও অর্জ্জুনের অপ্রিয় কার্য্য করিয়া শোকের সময়ে আনন্দিত হইয়া কেন এত সিংহনাদ করিতেছেন? ॥৬১॥

সত্বরই আপনাদের পাপকর্ম্মের ফল আসিবে। কারণ, আপনারা গুরুতর অধর্ম্ম করিয়াছেন; তাহা চিরকাল নিষ্ফল থাকিবে কেন' ॥৬২॥

মহামতি যুযুৎসু ক্রুদ্ধ ও দুঃখিত হইয়া অস্ত্র পরিত্যাগ করিয়া কর্ণপ্রভৃতির প্রতি এইরূপ বলিতে বলিতে চলিয়া আসিয়াছেন ॥৬৩॥

সঞ্জয় উবাচ।

পুত্রশোকার্দ্দিতং পার্থং ধ্যায়ন্তং সাশ্রুলোচনম্।
নিগৃহ্য বাসুদেবস্তং পুত্রাধিভিরভিপ্লুতম্।
মৈবমিত্যব্রবীৎ কৃষ্ণস্তীব্রশোকসমন্বিতম্ ॥৬৫॥
সর্ব্বেষামেষ বৈ পন্থাঃ শূরাণামনিবর্ত্তিনাম্।
ক্ষত্রিয়াণাং বিশেষেণ যেষাং যুদ্ধেন জীবিকা ॥৬৬॥
এষা বৈ যুধ্যমানানাং শূরাণামনিবর্ত্তিনাম্।
বিহিতা ধর্ম্মশাস্ত্রজ্ঞৈর্গতির্গতিমতাং বর ! ॥৬৭॥
ধ্রুবং হি যুদ্ধে মরণং শূরাণাং কুরুনন্দন !।
গতঃ পুণ্যকৃতাল্লোঁকানভিমন্যুর্ন সংশয়ঃ ॥৬৮॥

ভারতকৌমুদী

পুত্রেতি। নিগৃহ্য ধৃত্বা। পুত্রাধিভিঃ পুত্রসম্বন্ধিনীভির্মনোব্যথাভিঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৫॥

সর্ব্বেষামিতি। অনিবর্ত্তিনাং যুদ্ধাদপলায়িনাম্ ॥৬৬॥

এষেতি। গম্যত ইতি গতিরবস্থা ॥৬৭॥

ধ্রুবমিতি। সম্মুখযুদ্ধমৃত্যুনা যৎ পুণ্যং তেন কৃতান্, লোকান্ স্বর্গান্ ॥৬৮॥

কৃষ্ণ! তুমি যুদ্ধস্থলে একথা আমার নিকট বল নাই কেন? তাহা হইলে আমি তখনই সেই নৃশংস সমস্ত মহারথকে দগ্ধ করিয়া ফেলিতাম' ॥৬৪॥

সঞ্জয় বলিলেন—'অর্জ্জুন পুত্রশোকে পীড়িত হইয়া সাশ্রুনয়নে চিন্তা করিতেছিলেন, পুত্রের বিষয়ে মনের পীড়ায় আক্রান্ত হইয়াছিলেন এবং তীব্রশোক অনুভব করিতেছিলেন; তখন কৃষ্ণ তাঁহাকে ধরিয়া বলিলেন—'অর্জ্জুন! এরূপ করিও না ॥৬৫॥

যুদ্ধ হইতে অনিবর্ত্তী সমস্ত বীরেরই এই পথ; বিশেষতঃ ক্ষত্রিয়গণের, যাঁহাদের যুদ্ধদ্বারাই জীবিকানির্ব্বাহ হইয়া থাকে ॥৬৬॥

ধার্ম্মিকশ্রেষ্ঠ! ধর্ম্মশাস্ত্রজ্ঞেরা যুদ্ধোপজীবী অথ চ অপলায়ী বীরগণের এই গতিই বিধান করিয়াছেন ॥৬৭॥

কুরুনন্দন! বীরগণের যুদ্ধে মরণই নিশ্চিত। সুতরাং অভিমন্যু আপন পুণ্যসম্পাদিত লোকে গমন করিয়াছে, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৬৮॥

(৬৮)···শূরাণামনিবর্ত্তিনাম্···পি বা বঙ্গ বর্দ্ধ নি

এতচ্চ সর্ববীরাণাং কাঙ্ক্ষিতং ভরতর্ষভ ! ।
সংগ্রামেঽভিমুখো মৃত্যুং প্রাপ্নুয়ামিতি মানদ ! ॥৬৯॥
স চ বীরান্ রণে হত্বা রাজপুত্রান্ মহাবলান্ ।
বীরৈরাকাঙ্ক্ষিতং মৃত্যুং সংপ্রাপ্তোঽভিমুখো রণে ॥৭০॥
মা শুচঃ পুরুষব্যাঘ্র ! পূর্বৈরেষ সনাতনঃ ।
ধর্ম্মকৃদ্ভিঃ কৃতো ধর্ম্মঃ ক্ষত্রিয়াণাং রণে ক্ষয়ঃ ॥৭১॥
ইমে তে ভ্রাতরঃ সর্বে দীনা ভরতসত্তম ! ।
ত্বয়ি শোকসমাবিষ্টে নৃপাশ্চ সুহৃদস্তব ॥৭২॥
এতাংস্ত্বং বচসা সাম্না সমাশ্বাসয় মানদ ! ।
বিদিতং বেদিতব্যং তে ন শোকং কর্ত্তুমর্হসি ॥৭৩॥
এবমাশ্বাসিতঃ পার্থঃ কৃষ্ণেনাদ্ভুতকর্ম্মণা ।
ততোঽব্রবীত্তদা ভ্রাতৄন্ সর্ব্বান্ পার্থঃ সগদ্গদম্ ॥৭৪॥

ভারতকৌমুদী

এতদিতি। মানং মাননীয়ানাং গৌরবং দদাতীতি সঃ, তৎসম্বোধনম্ ॥৬৯॥
সম্ভাব্যমানমাহ স ইতি। সঃ অভিমন্যুঃ ॥৭০॥
মেতি। মা শুচঃ শোকং মা কার্ষীঃ। ধর্ম্মকৃদ্ভির্মন্বাদিভিঃ ॥৭১॥
ইম ইতি। দীনাঃ শোকেন কাতরাঃ সঞ্জাতা ইতি শেষঃ ॥৭২॥
এতানিতি। সাম্না সান্ত্বনাজনকেন। বেদিতব্যং শোকস্য নিষ্ফলত্বাদিকম্ ॥৭৩॥

মাননীয়গণের সম্মানকারী ভরতশ্রেষ্ঠ! সকল বীরেরই এইরূপ আকাঙ্ক্ষা থাকে যে, 'আমি যেন সম্মুখযুদ্ধে মৃত্যু লাভ করি' ॥৬৯॥

অতএব অভিমন্যু যুদ্ধে বীর ও মহাবল রাজপুত্রগণকে বধ করিয়া বীরগণের আকাঙ্ক্ষিত সম্মুখযুদ্ধে মৃত্যু লাভ করিয়াছে ॥৭০॥

সুতরাং পুরুষশ্রেষ্ঠ! তুমি শোক করিও না। প্রাচীন ধর্ম্মশাস্ত্রকারেরা এই ক্ষত্রিয়গণের যুদ্ধে মৃত্যুরূপ সনাতন ধর্ম্ম নির্দ্দিষ্ট করিয়া গিয়াছেন ॥৭১॥

ভরতশ্রেষ্ঠ! তুমি শোকে কাতর হইয়াছ বলিয়া তোমার এই ভ্রাতারা, রাজারা এবং তোমার বন্ধুরাও কাতর হইয়াছেন ॥৭২॥

অতএব মাননীয়গণের সম্মানকারী অর্জ্জুন! তুমি সান্ত্বনাজনক বাক্যদ্বারা ইঁহাদিগকে আশ্বস্ত কর। সমস্ত জ্ঞাতব্য বিষয়ই তোমার জানা আছে; অতএব তুমি শোক করিতে পার না' ॥৭৩॥

(৭২)···নৃপাশ্চ সুহৃদশ্চ হ—বঙ্গ বর্দ্ধ।

স দীর্ঘবাহুঃ পৃথ্বংসো দীর্ঘরাজীবলোচনঃ।
অভিমন্যুর্যথা বৃত্তঃ শ্রোতুমিচ্ছাম্যহং তথা ॥৭৫॥
সনাগস্যন্দনহয়ান্ দ্রক্ষ্যধ্বং নিহতান্ ময়া।
সংগ্রামে সানুবন্ধাংস্তান্ মম পুত্রস্য বৈরিণঃ ॥৭৬॥
কথঞ্চ বঃ কৃতাস্ত্রাণাং সর্ব্বেষাং শস্ত্রপাণিনাম্।
সৌভদ্রো নিধনং গচ্ছেদ্বজ্রিণাপি সমাগতঃ ॥৭৭॥
যদ্যেবমহমজ্ঞাস্যমশক্তান্ রক্ষণে মম।
পুত্রস্য পাণ্ডুপাঞ্চালান্ ময়া গুপ্তো ভবেত্ততঃ ॥৭৮॥
কথঞ্চৈব রথস্থানাং শরবর্ষাণি মুঞ্চতাম্।
নীতোঽভিমন্যুর্নিধনং কদর্থীকৃত্য বঃ পরৈঃ ॥৭৯॥

## ভারতকৌমুদী

এবমিতি। অদ্ভুতকর্ম্মত্বাদেবাল্লায়াসেনৈবাশ্বাসয়িতুং সমর্থ আসীদিত্যাশয়ঃ ॥৭৪॥
স ইতি। পৃথ্বংসঃ পীবরস্কন্ধঃ। বৃত্তো মৃতঃ, "বৃত্তং বৃত্তৌ দৃঢ়ে মৃতে" ইতি বিশ্বঃ ॥৭৫॥
সেতি। নাগৈর্গজৈঃ স্যন্দনৈ রথৈঃ হয়ৈরশ্বৈশ্চ সহেতি তান্। সানুবন্ধান্ সানুচরান্ ॥৭৬॥
কথমিতি। শস্ত্রাণি পণন্তে ব্যবহরন্তীতি শস্ত্রপাণিনস্তেষাম্। পণধাতোর্ণিনি রূপম্ ॥৭৭॥
যদীতি। গুপ্তো রক্ষিতঃ, ততস্তদা ॥৭৮॥

অদ্ভুতকর্ম্মা কৃষ্ণ এইভাবে অর্জ্জুনকে আশ্বস্ত করিলেন। তাহার পর অর্জ্জুন তখন গদ্‌গদস্বরে সমস্ত ভ্রাতাকে বলিলেন—॥৭৪॥

'দীর্ঘবাহু, স্থূলস্কন্ধ এবং পদ্মতুল্য-সুন্দর-দীর্ঘনয়ন অভিমন্যু যেভাবে মৃত্যু-মুখে পতিত হইল, তাহা আমি শুনিতে ইচ্ছা করি ॥৭৫॥

হস্তী, অশ্ব, রথ ও অনুচরবর্গের সহিত আমার পুত্রের সেই শত্রুগণকে আমি যুদ্ধে নিহত করিব আপনারা দেখিবেন ॥৭৬॥

সমস্ত অস্ত্রে সুশিক্ষিত এবং চিরকাল অস্ত্রব্যবহারী আপনাদের সকলের সমক্ষে অভিমন্যু ইন্দ্রের সহিত যুদ্ধে সম্মিলিত হইয়াও কি প্রকারে মৃত্যুমুখে পতিত হইতে পারে? ॥৭৭॥

আমি যদি পূর্ব্বে এরূপ জানিতে পারিতাম যে, পাণ্ডব ও পাঞ্চালেরা আমার পুত্রকে রক্ষা করিতে অসমর্থ হইবেন, তবে আমি তাহাকে রক্ষা করিতাম ॥৭৮॥

(৭৬)···প্রেক্ষধ্বং নিহতান্ ময়া··পি, · সংগ্রামে নিহতান্ ময়া। ক্ষিপ্রং দ্রক্ষ্যন্তি তে নূনং মম পুত্রং নিহত্য বৈ—নি। (৭৯) কথঞ্চ বঃ কৃতাস্ত্রাণাম্···বা, কথঞ্চ বৈ···বঙ্গ বর্দ্ধ, কথঞ্চ বো রথস্থানাম্···নি।

অহো বঃ পৌরুষং নাস্তি ন চ বোঽস্তি পরাক্রমঃ।
যত্রাভিমন্যুঃ সমরে পশ্যতাং বো নিপাতিতঃ ॥৮০॥
আত্মানমেব গর্হেয়ং যদহং বৈ সুদুর্বলান্।
যুষ্মানাজ্ঞায় নির্যাতো ভীরূনকৃতনিশ্চয়ান্ ॥৮১॥
আহোস্বিদ্ভূষণার্থানি বর্ম্মশস্ত্রায়ুধানি বঃ।
বাচশ্চ বক্তুং সংসৎসু মম পুত্রমরক্ষতাম্ ॥৮২॥
এবমুক্ত্বা ততো বাক্যং তিষ্ঠংশ্চাপবরাসিমান্।
ন স্মাশক্যত বীভৎসুঃ কেনচিৎ প্রসমীক্ষিতুম্ ॥৮৩॥
তমন্তকমিব ক্রুদ্ধং নিশ্বসন্তং মুহুর্মুহুঃ।
পুত্রশোকাভিসন্তপ্তমশ্রুপূর্ণমুখং তথা ॥৮৪॥

ভারতকৌমুদী

কথমিতি। কদর্থীকৃত্য বহুভিরেকেন সহ যুদ্ধকরণাদ্যুদ্ধনীতিমবজ্ঞায়, বো যুষ্মাকম্ ॥৭৯॥

অহো ইতি। পৌরুষং পররক্ষণাত্মকঃ পুরুষকারঃ। যত্র যেন হেতুনেত্যর্থঃ ॥৮০॥

আত্মানমিতি। আজ্ঞায় যুধিষ্ঠিররক্ষণায়াদিশ্য। অকৃতনিশ্চয়ান্ অকৃতরক্ষ্যরক্ষান্ ॥৮১॥

আহোস্বিদিতি। সন্নিধৌ হিংসাসাধনং শস্ত্রং কৃপাণাদি, দূরে হিংসাসাধনমায়ুধং বাণাদীতি ভেদঃ। বাচশ্চ কেবলং ভূষণার্থা ইতি সম্বন্ধঃ ॥৮২॥

এবমিতি। চাপবরং গাণ্ডীবম্ অসিশ্চাস্যাস্তীতি সঃ। বীভৎসুরর্জ্জুনঃ ॥৮৩॥

আপনারা রথে আরোহণ করিয়া বাণ বর্ষণ করিতেছিলেন, সেই অবস্থায় আপনাদের সমক্ষে কি প্রকারে শত্রুরা যুদ্ধনীতি লঙ্ঘন করিয়া অভিমন্যুকে নিহত করিল? ॥৭৯॥

কি আশ্চর্য্য! আপনাদের পুরুষকারও নাই, পরাক্রমও নাই। যে হেতু আপনাদের সমক্ষেই শত্রুরা যুদ্ধে অভিমন্যুকে নিপাতিত করিয়াছে ॥৮০॥

আমি নিজেকেই নিন্দা করি, যে হেতু অতিদুর্ব্বল, ভীরু এবং অকৃতনিশ্চয় আপনাদিগকে যুধিষ্ঠিররক্ষার জন্য আদেশ করিয়া নির্গত হইয়াছিলাম ॥৮১॥

অথবা আপনারা আমার পুত্রকে রক্ষা করিতে না পারায় আপনাদের বর্ম্ম, অস্ত্র ও শস্ত্র কেবল ভূষণের জন্য এবং সভাতে বীরের বাক্য বলাও কেবল মুখে বীরত্বপ্রকাশের নিমিত্ত' ॥৮২॥

অর্জ্জুন এইরূপ বাক্য বলিয়া তৎপরে উত্তম ধনু ও তরবারি ধারণ করিয়া দাঁড়াইলে, অপর কোন ব্যক্তিই তাঁহার প্রতি দৃষ্টিপাত করিতে পারিল না ॥৮৩॥

(৮২) আহোস্বিদ্ভূষণার্থায়...বা বঙ্গ বর্দ্ধ নি।

ন ভাষিতুং শক্নুবন্তি প্রষ্টুং বা সুহৃদোঽর্জ্জুনম্।
অন্যত্র বাসুদেবাদ্বা জ্যেষ্ঠাদ্বা পাণ্ডুনন্দনাৎ ॥৮৫॥ (যুগ্মকম্)
সর্ব্বাস্ববস্থাসু হি তাবর্জ্জুনস্য মনোঽনুগৌ।
বহুমানাৎ প্রিয়ত্বাচ্চ তাবেনং বক্তুমর্হতঃ ॥৮৬॥
ততস্তং পুত্রশোকেন ভৃশং পীড়িতমানসম্।
রাজীবলোচনং ক্রুদ্ধং রাজা বচনমব্রবীৎ ॥৮৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়ামর্জ্জুনবিলাপে চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———***———

ভারতকৌমুদী

তমিতি। অন্তকং যমম্। অন্যত্র অন্যঃ, জ্যেষ্ঠাৎ পাণ্ডুনন্দনাদ্যুধিষ্ঠিরাৎ ॥৮৪—৮৫॥
সর্ব্বাস্বিতি। তৌ কৃষ্ণযুধিষ্ঠিরৌ। বহুমানাৎ অর্জ্জুনেন তয়োরতিসম্মানকরণাৎ ॥৮৬॥
তত ইতি। রাজীবলোচনং ক্রোধেনারক্তলোচনত্বাৎ, রাজা যুধিষ্ঠিরঃ ॥৮৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

তখন অর্জ্জুন পুত্রশোকে অত্যন্ত সন্তপ্ত, অশ্রুপূর্ণবদন ও যমের ন্যায় ক্রুদ্ধ হইয়া মুহুর্মুহু নিশ্বাস ত্যাগ করিতে লাগিলে, কৃষ্ণ বা যুধিষ্ঠির ব্যতীত অন্য বন্ধুবর্গ তাঁহাকে কোন কথা বলিতে বা জিজ্ঞাসা করিতে পারিলেন না ॥৮৪—৮৫॥

কারণ, কৃষ্ণ ও যুধিষ্ঠির সমস্ত অবস্থাতেই অর্জ্জুনের মনের অনুকূল রহিয়াছেন; বিশেষতঃ অর্জ্জুন তাঁহাদের অত্যন্ত সম্মান করেন এবং তাঁহারাও অর্জ্জুনের সাতিশয় প্রিয়ভাবে চলেন। সুতরাং তাঁহারা অর্জ্জুনকে বলিতে পারেন ॥৮৬॥

তাহার পর পুত্রশোকে অত্যন্ত পীড়িতচিত্ত, ক্রুদ্ধ এবং পদ্মের ন্যায় আরক্ত-নয়ন অর্জ্জুনকে যুধিষ্ঠির এই কথাগুলি বলিলেন' ॥৮৭॥

———:০:———

(৮৫)···দ্রষ্টুং বা·· শ্রেষ্ঠাদ্বা পাণ্ডুনন্দনাৎ—পি,·· দ্রষ্টুং বা···বা নি। (৮৭) ততস্ত· পি। * '·· সপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '· দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

# পঞ্চষষ্টিতমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

যুধিষ্ঠির উবাচ।

ত্বয়ি যাতে মহাবাহো! সংশপ্তকবলং প্রতি।
প্রযত্নমকরোত্তীব্রমাচার্য্যো গ্রহণে মম ॥১॥
ব্যূঢ়ানীকং বয়ং দ্রোণং বারয়ামঃ স্ম সর্ব্বশঃ।
প্রতিব্যূহ্য রথানীকং যতমানং তথা রণে ॥২॥
স বার্য্যমাণো রথিভির্ম্ময়ি চাপি সুরক্ষিতে।
অস্মানভিজগামাশু পীড়য়ন্ নিশিতৈঃ শরৈঃ ॥৩॥
তে পীড্যমানা দ্রোণেন দ্রোণানীকং ন শক্নুমঃ।
প্রতিবীক্ষিতুমপ্যাজৌ ভেত্তুং তৎ কুত এব তু ॥৪॥

ভারতকৌমুদী

ত্বয়ীতি। সংশপ্তকবলং প্রতি সংশপ্তকসৈন্যবিনাশায়। আচার্য্যো দ্রোণঃ ॥১॥
ব্যূঢ়েতি। ব্যূঢ়ং ব্যূহরূপেণ সন্নিবেশিতম্ অনীকং সৈন্যং যেন তম্ ॥২॥
স ইতি। স দ্রোণঃ। নিশিতৈঃ শিলাঘর্ষণাদিনা সুধারীকৃতৈঃ ॥৩॥
ত ইতি। তে বয়ম্। আজৌ যুদ্ধে। কুত এব তু শক্নুমঃ, কুতোঽপি নেত্যর্থঃ ॥৪॥

---

যুধিষ্ঠির বলিলেন—'মহাবাহু! তুমি সংশপ্তকসৈন্যের দিকে চলিয়া গেলে, দ্রোণ আমাকে ধরিবার জন্য গুরুতর চেষ্টা করিতে লাগিলেন ॥১॥

দ্রোণ সমরাঙ্গনে আপন সৈন্যদিগকে ব্যূহরূপে সন্নিবেশিত করিয়া সেইরূপ চেষ্টা করিতে লাগিলে, আমরাও পাণ্ডবসৈন্যগণকে প্রতিব্যূহরূপে স্থাপিত করিয়া সর্বপ্রকারে তাঁহাকে বারণ করিতে লাগিলাম ॥২॥

ক্রমে আমাদের পক্ষের রথীরা তাঁহাকে বারণ করিতে থাকিলে এবং আমাকেও সুরক্ষিত করিলে, তিনি নিশিত শরসমূহদ্বারা পীড়ন করিতে করিতে সত্বর আমাদের দিকে আসিতে লাগিলেন ॥৩॥

(২) ব্যূঢ়ানীকং স্বয়ং দ্রোণম্···বা, ব্যূঢ়ানীকং তথা দ্রোণং যতমানং মহামৃধে। প্রতিব্যূহ্য সহানীকাঃ প্রত্যরুন্ধ্ম বয়ং বলাৎ—নি। (৩)···ময়ি বাপি···পি,···অভিজঘানাশু···পি বঙ্গ বৰ্দ্ধ।

বয়ং ত্বপ্রতিমং বীর্য্যে সর্ব্বে সৌভদ্রমাত্মজম্।
উক্তবন্তঃ স্ম তং তাত! ভিন্ধ্যনীকমিতি প্রভো! ॥৫॥
স তথা চোদিতোঽস্মাভিঃ সদশ্ব ইব বীর্য্যবান্।
অসহ্যমপি তং ভারং বোঢ়ুমেকঃ প্রচক্রমে ॥৬॥
স তবাস্ত্রোপদেশেন বীর্য্যেণ চ সমন্বিতঃ।
প্রাবিশত্তদ্বলং বালঃ সুপর্ণ ইব সাগরম্ ॥৭॥
তেঽনুযাতা বয়ং বীরং সাত্বতীপুত্রমাহবে।
প্রবেষ্টুকামাস্তেনৈব যেন স প্রাবিশচ্চমূম্ ॥৮॥
ততঃ সৈন্ধবকো রাজা ক্ষুদ্রস্তাত! জয়দ্রথঃ।
বরদানেন রুদ্রস্য সর্বান্ নঃ সমবারয়ৎ ॥৯॥

ভারতকৌমুদী

বয়মিতি। সৌভদ্রমভিমন্যুম্। ভিন্ধি বিদারয়, অনীকং দ্রোণসৈন্যম্ ॥৫॥
স ইতি। স সৌভদ্রঃ, চোদিতঃ প্রেরিতঃ, সদশ্বঃ সুশিক্ষিতো ঘোটকঃ ॥৬॥
স ইতি। তদ্বলং কৌরবসৈন্যম্, সুপর্ণো গরুড়ঃ ॥৭॥
ত ইতি। সাত্বত্যাঃ সাত্বতবংশীয়ায়াঃ সুভদ্রায়াঃ পুত্রম্। তেনৈব পথা, যেন পথা ॥৮॥
তত ইতি। সৈন্ধবকঃ কুৎসিতঃ সিন্ধুরাজঃ কুৎসায়াং কপ্রত্যয়ঃ ॥৯॥

দ্রোণ আমাদিগকে পীড়ন করিতে লাগিলে, আমরা রণস্থলে দ্রোণসৈন্যের দিকে দৃষ্টিপাতও করিতে পারিলাম না, তাহা ভেদ করিতে আর সমর্থ হইব কিরূপে ॥৪॥

তখন আমরা সকলে বলে অতুলনীয় সেই পুত্র অভিমন্যুকে বলিলাম—'প্রভাবশালী বৎস! তুমি দ্রোণসৈন্য বিদারণ কর' ॥৫॥

আমরা সেইভাবে আদেশ করিলে, সুশিক্ষিত অশ্বের ন্যায় বলবান্ অভিমন্যু একাকী সেই অসহ্য ভারও বহন করিবার উপক্রম করিল ॥৬॥

তৎপরে গরুড় যেমন সমুদ্রে প্রবেশ করেন, সেইরূপ তোমার দত্ত অস্ত্রশিক্ষায় শিক্ষিত এবং বলবান্ সেই বালক যাইয়া কৌরবসৈন্যমধ্যে প্রবেশ করিল ॥৭॥

তখন সে—যে পথে যাইয়া প্রবেশ করিয়াছিল, আমরাও সেই পথেই প্রবেশ করিবার ইচ্ছা করিয়া তাহার পিছনে পিছনে চলিলাম ॥৮॥

বৎস! তাহার পর ক্ষুদ্র সিন্ধুরাজ জয়দ্রথ মহাদেবের বরপ্রভাবে আমাদের সকলকেই বারণ করিল ॥৯॥

ততো দ্রোণঃ কৃপঃ কর্ণো দ্রৌণিঃ কৌশল্য এব চ।
কৃতবর্ম্মা চ সৌভদ্রং ষড়্‌রথাঃ পর্য্যবারয়ন্‌ ॥১০॥
পরিবার্য্য তু তৈঃ সর্ব্বৈর্যুধি বালো মহারথৈঃ।
যতমানঃ পরং শক্ত্যা বহুভির্বিরথীকৃতঃ ॥১১॥
ততো দৌঃশাসনিঃ ক্ষিপ্রং তথা তৈর্বিরথীকৃতম্‌।
সংশয়ং পরমং প্রাপ্য দিষ্টান্তেনাভ্যযোজয়ৎ ॥১২॥
স তু হত্বা সহস্রাণি নরাশ্বরথদন্তিনাম্‌।
অষ্টৌ রথসহস্রাণি নব দন্তিশতানি চ।
রাজপুত্রসহস্রে দ্বে বীরাংশ্চালক্ষিতান্‌ বহূন্‌ ॥১৩॥
বৃহদ্বলঞ্চ রাজানং স্বর্গেণাজৌ প্রযোজ্য হ।
ততঃ পরমধর্ম্মাত্মা দিষ্টান্তমুপজগ্মিবান্‌ ॥১৪॥ (যুগ্মকম্‌)

ভারতকৌমুদী

তত ইতি। দ্রৌণিরশ্বত্থামা, কৌশল্যঃ কোশলরাজো বৃহদ্বলঃ ॥১০॥

পরীতি। যতমান আত্মনঃ সর্বোপকরণরক্ষায়াং যত্নং কুর্বন্‌, পরমত্যন্তম্‌ ॥১১॥

তত ইতি। সংশয়মভিমন্যোঃ প্রহারেণাত্মজীবনে। দিষ্টঃ কাল আয়ুস্তদন্তেন ॥১২॥

স ইতি। অলক্ষিতান্‌ অস্মাভিরদৃষ্টান্‌। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ। দিষ্টান্তমায়ুঃশেষম্‌ ॥১৩—১৪॥

তৎপরে দ্রোণ, কৃপ, কর্ণ, অশ্বত্থামা, বৃহদ্বল ও কৃতবর্ম্মা এই ছয় জন রথী আসিয়া অভিমন্যুকে পরিবেষ্টন করিলেন ॥১০॥

ক্রমে সেই মহারথেরা সকলে যুদ্ধে পরিবেষ্টন করিলে এবং বালক অভিমন্যু শক্তি অনুসারে আত্মরক্ষায় বিশেষ চেষ্টা করিতে লাগিলে, বহুতর বীর তাহাকে রথবিহীন করিয়া ফেলিলেন ॥১১॥

তদনন্তর দুঃশাসনের পুত্র সত্বর আসিয়া নিজের জীবনে অত্যন্ত সন্দিগ্ধ হইয়া রথবিহীন অভিমন্যুকে সংহার করিল ॥১২॥

হায়! পরমধর্ম্মাত্মা কুমার অভিমন্যু প্রথমে বহুসহস্র হস্তী, অশ্ব, রথী ও পদাতিকে, পরে আবার অষ্ট সহস্র রথী নব শত হস্তী, দুই সহস্র রাজপুত্র এবং অলক্ষিত বহু বীরকে বধ করিয়া, আর রাজা বৃহদ্বলকে স্বর্গে পাঠাইয়া দিয়া, তৎপরে নিজে স্বর্গে গমন করিয়াছে ॥১৩—১৪॥

(১২) তদা দৌঃশাসনিঃ...পি।

# মহাভারতম্



মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

—————:❀:—————

# দ্রোণপর্ব্ব

———:❀:———

পঞ্চমখণ্ডম্

———:❀:———

দর্শনাচার্য্য

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-

শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

—————:❀:—————

কলিকাতা ৪১ সংখ্যকস্মূরিবর্গ্যস্থসিদ্ধান্তবিদ্যালয়াৎ

সিদ্ধান্তবাগীশেনৈব প্রকাশিতঞ্চ

১৩৪৪ বঙ্গাব্দে

ব্রাহ্মণপক্ষে মূল্যং ১৲ সাধারণপক্ষে মূল্যং ১।০

এতাবদেব নির্বৃত্তমস্মাকং শোকবর্দ্ধনম্।
স চৈবং পুরুষব্যাঘ্রঃ স্বর্গলোকমবাপ্তবান্ ॥১৫॥
ততোঽর্জ্জুনো বচঃ শ্রুত্বা ধর্ম্মরাজেন ভাষিতম্।
হা পুত্র ইতি নিশ্বস্য ব্যথিতো ন্যপতদ্ভুবি ॥১৬॥
বিষণ্ণবদনাঃ সর্বে পরিগৃহ্য ধনঞ্জয়ম্।
নৈত্রৈরনিমিষৈর্দীনাঃ প্রত্যবৈক্ষন্ পরস্পরম্ ॥১৭॥
প্রতিলভ্য ততঃ সংজ্ঞাং বাসবিঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
কম্পমানো জ্বরেণেব নিশ্বসংশ্চ মুহুর্মুহুঃ ॥১৮॥
পাণিং পাণৌ বিনিষ্পিষ্য শ্বসমানোঽশ্রুনেত্রবান্।
উন্মত্ত ইব বিপ্রেক্ষন্নিদং বচনমব্রবীৎ ॥১৯॥ (যুগ্মকম্)
সত্যং বঃ প্রতিজানামি শ্বোঽস্মি হন্তা জয়দ্রথম্।
ন চেদ্বধভয়াদ্ভীতো ধার্ত্তরাষ্ট্রান্ প্রহাস্যতি ॥২০॥

ভারতকৌমুদী

এতাবদিতি। নির্বৃত্তং নিষ্পন্নম্। এবং দৌঃশাসনিপ্রহারেণ ॥১৫॥
তত ইতি। ব্যথিতঃ শোকার্ত্তঃ সন্ ॥১৬॥
বিষণ্ণেতি। দীনাঃ শোককাতরাঃ সন্তঃ, প্রত্যবৈক্ষন্ অবালোকয়ন্ত ॥১৭॥
প্রতীতি। বাসবস্যাপত্যমিতি বাসবিরর্জ্জুনঃ। বিপ্রেক্ষন্ বিকৃতং পশ্যন্ ॥১৮—১৯॥

অর্জ্জুন! এই পর্য্যন্তই আমাদের শোকবৃদ্ধিজনক ব্যাপার নিষ্পন্ন হইয়াছে এবং এইভাবেই সেই পুরুষশ্রেষ্ঠ কুমার স্বর্গলাভ করিয়াছে' ॥১৫॥

তাহার পর অর্জ্জুন যুধিষ্ঠিরোক্ত বাক্য সকল শুনিয়া 'হা পুত্র' বলিয়া নিশ্বাস ত্যাগ করিয়া শোকবেদনায় ভূতলে নিপতিত হইলেন ॥১৬॥

তখন সকলেই শোকে কাতর ও বিষণ্ণবদন হইয়া অর্জ্জুনকে ধরিয়া অনিমিষ নয়নে পরস্পর অবলোকন করিতে লাগিলেন ॥১৭॥

তদনন্তর অর্জ্জুন চৈতন্য লাভ করিয়া, ক্রোধে মূর্চ্ছিত হইয়া, জ্বররোগেই যেন কাঁপিতে থাকিয়া, মুহুর্মুহু নিশ্বাস ত্যাগ করতঃ, হস্তে হস্ত নিষ্পেষণপূর্ব্বক, উন্মত্তের ন্যায় বিকৃত দৃষ্টিপাত সহকারে ও সাশ্রুনেত্রে এই সকল কথা বলিলেন—॥১৮—১৯॥

(১৭)…পরিবার্য্য ধনঞ্জয়ম্…পি। (১৯)…সংপ্রেক্ষন্…বঙ্গ বর্দ্ধ। ইতঃ পরম্ 'অর্জ্জুন উবাচ' বা বঙ্গ বর্দ্ধ নি।

ন চাস্মান্ শরণং গচ্ছেৎ কৃষ্ণং বা পুরুষোত্তমম্ ।
ভবন্তং বা মহারাজ ! শ্বোঽস্মি হন্তা জয়দ্রথম্ ॥২১॥
ধার্ত্তরাষ্ট্রপ্রিয়করং ময়ি বিস্মৃতসৌহৃদম্ ।
পাপং বালবধে হেতুং শ্বোঽস্মি হন্তা জয়দ্রথম্ ॥২২॥
রক্ষমাণাশ্চ তং সংখ্যে যে মাং যোৎস্যন্তি কেচন ।
অপি দ্রোণকৃপৌ রাজন্ ! ছাদয়িষ্যামি তান্ শরৈঃ ॥২৩॥
যদ্যেতদেবং সংগ্রামে ন কুর্য্যাং পুরুষর্ষভাঃ ! ।
মাস্ম পুণ্যকৃতাল্লোঁকান্ প্রাপ্নুয়াং শূরসম্মতান্ ॥২৪॥
যে লোকা মাতৃহন্তৄণাং যে চাপি পিতৃঘাতিনাম্ ।
গুরুদাররতানাং যে পিশুনানাঞ্চ যে তথা ॥২৫॥

ভারতকৌমুদী

সত্যমিতি। বো যুষ্মাকমন্তিকে, শ্বঃ পরদিনে। প্রহাস্যতি প্রহায় যাস্যতি। অগ্নিঃ প্রথমোপস্থিতং কাষ্ঠমিব ধনঞ্জয়প্রতিজ্ঞা প্রথমাপরাধিনং জয়দ্রথমেব বিষয়ীচকার ॥২০

নেতি। "বাস্মদশ্চ" ইতি বৈকল্পিকবহুবচনাৎ অস্মান্ মামিত্যর্থঃ ॥২১॥

ধার্ত্তেতি। বালবধে হেতুম্, তেন পাণ্ডববলানিবারণে তৎপ্রবেশেন তদ্বধাসম্ভবাৎ ॥২২॥

রক্ষেতি। তং জয়দ্রথম্, সংখ্যে যুদ্ধে। দ্রোণকৃপৌ গুরু অপীতি ভাবঃ ॥২৩॥

যদীতি। এতৎ জয়দ্রথহননম্, এবং পরদিবসীয়যুদ্ধ এব ॥২৪॥

'বীরগণ! আমি আপনাদের নিকট সত্য প্রতিজ্ঞা করিতেছি, জয়দ্রথ যদি বধের ভয়ে ভীত হইয়া ধার্ত্তরাষ্ট্রগণকে পরিত্যাগ করিয়া না যায়, তবে আমি আগামী কল্যই তাহাকে বধ করিব ॥২০॥

মহারাজ! জয়দ্রথ যদি আমার, কিংবা পুরুষোত্তম কৃষ্ণের, অথবা আপনার শরণাপন্ন না হয়, তবে আগামী কল্যই তাহাকে বধ করিব ॥২১॥

যে, দুর্য্যোধনের প্রিয় কার্য্য করিতেছে; আমার সৌহার্দ্দ বিস্মৃত হইয়াছে এবং বালকবধের কারণ হইয়া দাঁড়াইয়াছে; সেই পাপাত্মা জয়দ্রথকে আগামী কল্যই বধ করিব ॥২২॥

রাজা! সমরাঙ্গনে যে কেহ জয়দ্রথকে রক্ষা করিতে থাকিয়া আমার সহিত যুদ্ধ করিবেন, তাঁহারা যদি দ্রোণ-কৃপও হন, তথাপি আমি বাণদ্বারা তাঁহাদিগকে আবৃত করিব ॥২৩॥

পুরুষশ্রেষ্ঠগণ! আমি যদি যুদ্ধে ইহা এইরূপই করিতে না পারি, তবে আমি যেন বীরগণের অভিমত পুণ্যসম্পাদিত লোক লাভ না করি ॥২৪॥

(২৩)…অপি দ্রোণকৃপৌ বীরৌ…বঙ্গ বৰ্দ্ধ।

সাধূনসূয়তাং যে চ যে চাপি পরিবাদিনাম্।
যে চ নিক্ষেপহর্ত্তৄণাং যে চ বিশ্বাসঘাতিনাম্ ॥২৬॥
ভুক্তপূর্ব্বাং স্ত্রিয়ং যে চ নিন্দতামযশস্বিনাম্।
ব্রহ্মঘ্নানাঞ্চ যে লোকা যে চ গোঘাতিনামপি ॥২৭॥
পায়সং বা যবান্নং বা শাকং কৃশরমেব বা।
সংযাবাপূপমাংসানি যে চ লোকা বৃথাশ্নতাম্।
তানহ্নৈবাধিগচ্ছেয়ং ন চেদ্ধন্যাং জয়দ্রথম্ ॥২৮॥ (কলাপকম্)
বেদাধ্যায়িনমত্যর্থং শংসিতং বা দ্বিজোত্তমম্।
অবমন্যমানো যান্ যাতি বৃদ্ধান্ সাধূংস্তথা গুরূন্ ॥২৯॥
স্পৃশতো ব্রাহ্মণান্ গাশ্চ পাদেনাগ্নিঞ্চ যা ভবেৎ।
অপ্সু শ্লেষ্মপুরীষং বা মূত্রং বা মুঞ্চতাং গতিঃ।
তাং গচ্ছেয়ং গতিং ঘোরাং ন চেদ্ধন্যাং জয়দ্রথম্ ॥৩০॥

ভারতকৌমুদী

য ইতি। লোকা নরকাঃ। পিশুনানাং খলানাম্। সাধূন্ অসূয়তাং সাধূনাং দোষানাবিষ্কুর্বতাম্। পরিবাদিনাং পরাপবাদকারিণাম্। ভুক্তপূর্বায়াঃ স্ত্রিয়া নিন্দায়াং কৃতঘ্নতাস্যাদিত্যাশয়ঃ। শাকমুত্তমম্, কৃশরং তিলমিশ্রিতান্নম্। সংযাবো ঘৃতক্ষীরাদিপক্বগোধূমঃ। অস্য স্বরূপং ভাবপ্রকাশে দ্রষ্টব্যম্। বৃথা পরিজনান্ অতিথীন্ বা বঞ্চয়িত্বা। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫—২৮॥

বেদেতি। অত্যর্থং শংসিতম্ অতীবদৃঢ়ব্রতম্, দ্বিজোত্তমং ব্রাহ্মণশ্রেষ্ঠম্। "তানহ্নৈবাধিগচ্ছেয়ং ন চেদ্ধন্যাং জয়দ্রথম্" ইত্যনুবৃত্তিঃ। যচ্ছব্দস্যোত্তরবাক্যগতত্বান্ন পূর্বাপেক্ষা। তৃতীয়পাদে অক্ষরাধিক্যমার্ষম্ ॥২৯॥

আমি যদি আগামী কল্য জয়দ্রথকে বধ করিতে না পারি, তবে—মাতৃহত্যাকারী, পিতৃঘাতী, গুরুপত্নীগামী, খল, সাধুলোকের দোষাবিষ্কারকারী, পরের অপবাদবাদী, গচ্ছিতদ্রব্যহারী, বিশ্বাসঘাতী, ভুক্তপূর্বা স্ত্রীর নিন্দাকরণনিবন্ধন অযশস্বী, ব্রহ্মহত্যাকারী এবং গোঘাতী, আর পরিজন বা অতিথিকে বঞ্চনা করিয়া পায়স, যবান্ন, উত্তম শাক, তিলান্ন, সংযাব, পিষ্টক ও মাংসভোজিগণের যে যে নরক হয়, আমি যেন অদ্যই সেই সকল নরকে গমন করি ॥২৫—২৮॥

আমি যদি জয়দ্রথকে (কল্যই) বধ করিতে না পারি, তাহা হইলে বেদপাঠী বা অত্যন্তব্রতপরায়ণ ব্রাহ্মণের, কিংবা বৃদ্ধ, সাধু ও গুরুজনের অবজ্ঞাকারী লোক যে নরকে গমন করে, আমি যেন অদ্যই সেই নরকে যাই ॥২৯॥

নগ্নস্য স্নায়মানস্য যা চ বন্ধ্যাতিথের্গতিঃ।
উৎকোচিনাং মৃষোক্তীনাং বঞ্চকানাঞ্চ যা গতিঃ।
আত্মাপহারিণাঞ্চৈব যা চ মিথ্যাভিশংসিনাম্ ॥৩১॥
ভৃত্যৈঃ সংবদমানানাং পুত্রদারাশ্রিতৈস্তথা।
অসংবিভজ্য ক্ষুদ্রাণাং যা গতির্মিষ্টমশ্নতাম্।
তাং গচ্ছেয়ং গতিং ঘোরাং ন চেদ্ধন্যাং জয়দ্রথম্ ॥৩২॥ (যুগ্মকম্)
শীতভীতাশ্চ যে বিপ্রা রণভীতাশ্চ ক্ষত্রিয়াঃ।
গচ্ছেয়ং তদ্‌গতিং ঘোরাং ন চেদ্ধন্যাং জয়দ্রথম্ ॥৩৩॥

ভারতকৌমুদী

স্পৃশত ইতি। অপ্স স্নানাদৌ ব্যবহার্য্যে জলে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩০॥

নগ্নস্যেতি। স্নায়মানস্য স্নাতঃ। আর্ষোঽয়ং প্রয়োগঃ। বন্ধ্যো নিষ্ফলঃ অভুক্ত্বা গত ইত্যর্থঃ অতিথির্যস্য তস্য গৃহস্থস্য। উৎকোচিনামুৎকোচগ্রাহিণাম্, মৃষোক্তীনাং মিথ্যাবাদিনাম্। আত্মাপহারিণাং কার্পণ্যেনাত্মসুখনাশকানাম্, মিথ্যাভিশংসিনাং মিথ্যাসাক্ষ্যদাতৃণাম্। ষট্‌পাদঃ শ্লোকঃ। সংবদমানানাং সহচরভাবেন স্বৈরালাপং কুর্বতাম্। পুত্রাদিভিরপি তথা। দারপদমত্র পরদারাভিপ্রায়ম্, স্বদারৈঃ সহ স্বৈরালাপে দোষস্যাযুক্তত্বাৎ। অসংবিভজ্য সম্যগ্‌বিভজ্য পরিজনেভ্যঃ অদদতাম্। মিষ্টমুত্তমং খাদ্যম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১—৩২॥

শীতেতি। শীতভীতা মাঘমাসীয়প্রাতঃস্নানাদৌ। তেষাং গতিং স্থানম্ ॥৩৩॥

আমি যদি জয়দ্রথকে বধ করিতে না পারি, তাহা হইলে চরণদ্বারা ব্রাহ্মণ, গরু কিংবা অগ্নির স্পর্শকারী লোকের যে নরক হয়, কিংবা জলে শ্লেষ্মা, বিষ্ঠা ও মূত্র ত্যাগকারীর যে নরক হইয়া থাকে, আমি যেন সেই ভয়ঙ্কর নরকে গমন করি ॥৩০॥

আমি যদি জয়দ্রথকে বধ করিতে না পারি, তাহা হইলে—যে নগ্ন হইয়া স্নান করে, যাহার গৃহ হইতে অতিথি না খাইয়া যায়, যে উৎকোচ গ্রহণ করে (ঘুষ লয়), যে সাধারণভাবে মিথ্যা কথা বলে, যে পরের প্রতারণা করে, যে কৃপণতানিবন্ধন নিজের সুখ নষ্ট করে, যে মিথ্যা সাক্ষ্য দেয়, যে—ভৃত্য, পুত্র, পরস্ত্রী ও আশ্রিত লোকের সহিত ইয়াকির ভাবে কথা বলে, কিংবা যে বণ্টনপূর্ব্বক পরিজনদিগকে না দিয়া উৎকৃষ্ট বস্তু ভক্ষণ করে, তাহাদের যে যে নরক হয়, আমি যেন সেই সকল ভয়ঙ্কর নরকে গমন করি ॥৩১—৩২॥

আমি যদি জয়দ্রথকে বধ করিতে না পারি, তাহা হইলে—যে সকল ব্রাহ্মণ

(৩২) ভৃত্যৈঃ সংদৃশ্যমানানাম্···পি বঙ্গ বৰ্দ্ধ নি।

সংশ্রিতঞ্চাপি যস্ত্যক্ত্বা সাধুং তদ্বচনে রতম্।
ন বিভর্ত্তি নৃশংসাত্মা নিন্দতে চোপকারিণম্ ॥৩৪॥
অর্হতে প্রাতিবেশ্যায় শ্রাদ্ধং যো ন দদাতি চ।
অনর্হতে চ যো দদ্যাদ্‌বৃষলীপতয়ে তথা ॥৩৫॥
মদ্যপো ভিন্নমর্য্যাদঃ কৃতঘ্নো ভ্রাতৃনিন্দকঃ।
তেষাং গতিমিয়াং ক্ষিপ্রং ন চেদ্ধন্যাং জয়দ্রথম্ ॥৩৬॥ (বিশেষকম্)
ধর্ম্মাদপেতা যে চান্যে ময়া নাত্রানুকীর্ত্তিতাঃ।
যে চানুকীর্ত্তিতাঃ ক্ষিপ্রং গতিং তেষামবাপ্নুয়াম্ ॥৩৭॥
যদি ব্যুষ্টামিমাং রাত্রিং শ্বো ন হন্যাং জয়দ্রথম্।
ইমাঞ্চাপ্যপরাং ভূয়ঃ প্রতিজ্ঞাং মে নিবোধত ॥৩৮॥

ভারতকৌমুদী

সমিতি। তদ্বচনে রতং তদাদেশকারিণম্। অর্হতে বিদ্যাদিনা পূজনীয়ায়, প্রাতিবেশ্যায় একপল্লীবাসিনে ব্রাহ্মণায়। অনর্হতে মূর্খত্বাদিনা অযোগ্যায় ব্রাহ্মণায়, বৃষলীপতয়ে শূদ্রাভর্ত্রে ব্রাহ্মণায়। মদ্যপঃ সুরাপায়ী, ভিন্নমর্য্যাদঃ গুরূণাং গৌরবাতিক্রমী, কৃতঘ্ন উপকর্ত্তুরপকারী, ভ্রাতুর্নির্দ্দোষস্য নিন্দকঃ। গম্যত ইতি গতির্গন্তব্যস্থানং নরকমিত্যর্থঃ, ইয়াং গচ্ছেয়ম্ ॥৩৪-৩৬॥

ধর্ম্মাদিতি। অপেতা ভ্রষ্টাঃ। গতিং তেষামবাপ্নুয়াং ন চেদ্ধন্যাং জয়দ্রথমিত্যনুবৃত্তিঃ ॥৩৭॥

যদীতি। ব্যুষ্টাং প্রভাতামিমাং রাত্রিমতীত্য, শ্বঃ পরদিনে। নিবোধত শৃণুত ॥৩৮॥

শীতের ভয় করেন, কিংবা যে সকল ক্ষত্রিয় যুদ্ধে ভীত হইয়া থাকেন, তাঁহাদের গম্য ভয়ঙ্কর নরকে যেন আমি গমন করি ॥৩৩॥

যে নৃশংসপ্রকৃতি লোক আশ্রিত, সাধু ও আজ্ঞাবহ ব্যক্তিকে ত্যাগ করিয়া আর ভরণপোষণ করে না এবং উপকারীর নিন্দা করে; যে লোক প্রতিবেশী গুণবান্ ব্রাহ্মণকে শ্রাদ্ধীয় দ্রব্য দান করে না—অথ চ নির্গুণ ব্রাহ্মণকে কিংবা শূদ্রাপতিকে দান করে; আর যে লোক সুরা পান করে, গুরুজনের গৌরব লঙ্ঘন করে, উপকারীর অপকার করে এবং নির্দ্দোষ ভ্রাতার নিন্দা করে; আমি যেন সত্বরই তাহাদের গতি লাভ করি, যদি জয়দ্রথকে বধ করিতে না পারি ॥৩৪—৩৬॥

আমি ধর্ম্মভ্রষ্ট অন্য যাহাদের নাম এখানে করিলাম না, কিংবা যাহাদের নাম করিলাম, সত্বরই যেন তাহাদের গতি লাভ করি, যদি জয়দ্রথকে বধ করিতে না পারি ॥৩৭॥

(৩৫)⋯ অনর্হেভ্যশ্চ যো দদ্যাৎ⋯পি বা নি।

যগুস্মিন্নহতে পাপে সূর্য্যোঽস্তমুপযাস্যতি।
ইহৈব সংপ্রবেষ্টাস্মি জ্বলিতং জাতবেদসম্ ॥৩৯॥

অসুরসুরমনুষ্যাঃ পক্ষিণো বোরগা বা পিতৃরজনিচরা বা ব্রহ্মদেবর্ষয়ো বা।
চরমচরমপীদং যৎ পরঞ্চাপি তস্মাত্তদপি মম রিপুং তং রক্ষিতুং নৈব শক্তাঃ ॥৪০॥

যদি বিশতি রসাতলং তদগ্র্যং বিয়দপি দেবপুরং দিতেঃ পুরং বা।
তদপি শরশতৈরহং প্রভাতে ভৃশমভিপত্য রিপোঃ শিরোঽভিহর্ত্তা ॥৪১॥

এবমুক্ত্বা বিচিক্ষেপ গাণ্ডীবং সব্যদক্ষিণম্।
তস্য শব্দমতিক্রম্য ধনুঃশব্দোঽস্পৃশদ্দিবম্ ॥৪২॥

ভারতকৌমুদী

যদীতি। অস্মিন্ পাপে জয়দ্রথে অহতে। ইহৈব শিবিরে। জাতবেদসমগ্নিম্ ॥৩৯॥

অসুরেতি। উরগাঃ সর্পাঃ, পিতরঃ পিতৃলোকাঃ, রজনিচরা রাক্ষসাঃ। চরং জঙ্গমম্, অচরং স্থাবরম্। তস্মাৎ পরং চরাদচরাচ্চ ভিন্নং স্থিরাসনমুন্যাদি। তচ্চ চরং ন স্থিরত্বাৎ, অচরঞ্চ ন গমনযোগ্যত্বাৎ। নৈব শক্তা উক্তাঃ সর্ব্বেঽপি ॥৪০॥

যদীতি। তৎ প্রসিদ্ধম্, অগ্র্যং শ্রেষ্ঠম্, মণিরত্নাদিময়ত্বাৎ, বিয়দাকাশম্, দিতের্দৈত্যস্য। প্রভাতে প্রভাতাবধিপরদিবসে, অভিপত্য বলেনোপেত্য, রিপোর্জয়দ্রথস্য, অভিহর্ত্তা ছেৎস্যামি ॥৪১॥

এই রাত্রি প্রভাত হওয়ার পরে আগামী কল্য যদি জয়দ্রথকে বধ করিতে না পারি, তবে আমার আর একটা প্রতিজ্ঞার কথা আপনারা পুনরায় শ্রবণ করুন—॥৩৮॥

এই পাপাত্মা জয়দ্রথ নিহত না হওয়া অবস্থায় যদি কল্য সূর্য্য অস্ত যান, তাহা হইলে আমি এই শিবিরেই প্রজ্বলিত অগ্নিতে প্রবেশ করিব ॥৩৯॥

দেবতা, অসুর, মানুষ, পক্ষী, বা সর্প, অথবা পিতৃলোক, রাক্ষস, ব্রহ্মর্ষি ও দেবর্ষিরা, কিংবা স্থাবর ও জঙ্গমাত্মক এই জগৎ, অথবা তাহা ভিন্নও যাহা কিছু আছে, সে সমস্ত একত্র হইয়াও আমার হাত হইতে সেই শত্রুকে রক্ষা করিতে পারিবে না ॥৪০॥

জয়দ্রথ যদি সেই উত্তম পাতালে, আকাশে, দেবপুরে, কিংবা দৈত্যপুরে যাইয়া প্রবেশ করে, তথাপি আমি কল্য বলপূর্ব্বক উপস্থিত হইয়া বাণসমূহদ্বারা তাহার মস্তকচ্ছেদন করিব ॥৪১॥

(৩৯)…ইহৈব সম্প্রবেষ্টাহম্…পি বা নি। (৪১)…ভৃশমভিপদ্য রিপোঃ…বঙ্গ বর্দ্ধ,… ভৃশমভিমন্যুরিপোঃ…বা নি।

অর্জ্জুনেন প্রতিজ্ঞাতে পাঞ্চজন্যং জনার্দ্দনঃ।
প্রদধ্মৌ তত্র সংক্রুদ্ধো দেবদত্তঞ্চ ফাল্গুনঃ ॥৪৩॥
স পাঞ্চজন্যোঽচ্যুতবক্ত্রবায়ুনা ভৃশং সুপূর্ণোদরনিঃসৃতধ্বনিঃ।
জগৎ সপাতালবিয়দ্দিগীশ্বরং প্রকম্পয়ামাস যুগাত্যয়ে যথা ॥৪৪॥
ততো বাদিত্রঘোষাশ্চ প্রাদুরাসন্ সমন্ততঃ।
সিংহনাদাশ্চ পাণ্ডূনাং প্রতিজ্ঞাতে মহাত্মনা ॥৪৫॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
প্রতিজ্ঞায়ামর্জ্জুনপ্রতিজ্ঞায়াং পঞ্চষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——***——

ভারতকৌমুদী

এবমিতি। বিচিক্ষেপ আচকর্ষ, সব্যদক্ষিণং বামদক্ষিণৌ পার্শ্বৌ নীত্বেতি শেষঃ ॥৪২॥
অর্জ্জুনেনেতি। প্রদধ্মৌ বাদয়ামাস। পাঞ্চজন্যদেবদত্তৌ শঙ্খৌ। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥৪৩॥
স ইতি। সুপূর্ণং যদুদরমভ্যন্তরং তস্মান্নিঃসৃতো ধ্বনির্যস্য সঃ। পাতালেন বিয়তা গগনেন দিগ্‌ভিঃ তাসামীশ্বরৈর্দিক্‌পালৈশ্চ সহেতি তৎ। যুগাত্যয়ে প্রলয়কালে ॥৪৪॥
তত ইতি। বাদিত্রঘোষা নানাবাদ্যধ্বনয়ঃ। পাণ্ডূনাং পাণ্ডবযোধানাম্ ॥৪৫॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং পঞ্চষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

অর্জ্জুন এইরূপ বলিয়া বাম ও দক্ষিণ পার্শ্বে নিয়া গাণ্ডীবধনুর টঙ্কার করিলেন; তখন সেই ধনুর শব্দ অর্জ্জুনের কণ্ঠশব্দকে অতিক্রম করিয়া যাইয়া আকাশস্পর্শ করিল ॥৪২॥

অর্জ্জুন ঐরূপ প্রতিজ্ঞা করিলে, অত্যন্তক্রুদ্ধ কৃষ্ণ পাঞ্চজন্যধ্বনি করিলেন এবং অর্জ্জুনও দেবদত্তশঙ্খ বাজাইলেন ॥৪৩॥

তখন কৃষ্ণের মুখবায়ুপূর্ণ পাঞ্চজন্যশঙ্খের ভিতর হইতে ধ্বনি নির্গত হইয়া পাতাল, আকাশ, দিক্ ও দিক্‌পালগণের সহিত জগৎটাকে প্রলয়কালের ন্যায় কাঁপাইতে লাগিল ॥৪৪॥

এবং মহাত্মা অর্জ্জুন সেইরূপ প্রতিজ্ঞা করিলে, সকল দিকে পাণ্ডবপক্ষ হইতে নানাবিধবাদ্যধ্বনি ও সিংহনাদ উঠিল' ॥৪৫॥

——:০:——

(৪৫)…প্রাদুরাসন্ সহস্রশঃ…পি বা নি। * '…একসপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, 'ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

# ষট্‌ষষ্টিতমোঽধ্যায়ঃ।

—————ঃ-০-ঃ—————

সঞ্জয় উবাচ।

শ্রুত্বা তু তং মহাশব্দং পাণ্ডূনাং জয়গৃদ্ধিনাম্‌।
চারৈঃ প্রবোধিতে তত্র সমুত্থায় জয়দ্রথঃ ॥১॥
শোকসংমূঢ়হৃদয়ো দুঃখেনাভিপরিপ্লুতঃ।
মজ্জমান ইবাগাধে বিপুলে শোকসাগরে।
জগাম সমিতিং রাজ্ঞাং সৈন্ধবো বিমৃষন্‌ বহু ॥২॥ (যুগ্মকম্‌)
স তেষাং নরদেবানাং সকাশে পরিদেবয়ন্‌।
অভিমন্যোঃ পিতুর্ভীতঃ সব্রীড়ো বাক্যমব্রবীৎ ॥৩॥
যোঽসৌ পাণ্ডোঃ কিল ক্ষেত্রে জাতঃ শক্রেণ কামিনা।
স নিনীষতি দুর্বুদ্ধির্মাং কিলৈকং যমক্ষয়ম্‌।
তৎ স্বস্তি বোঽস্তু যাস্যামি স্বগৃহং জীবিতেপ্সয়া ॥৪॥

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। জয়গৃদ্ধিনাং জয়াভিলাষিণাম্‌। প্রবোধিতে বিজ্ঞাপিতে, তত্রার্জ্জুনপ্রতিজ্ঞানে। দুঃখেন কেবলে স্বস্মিন্নর্জ্জুনক্রোধাপাতাদিতি ভাবঃ। সৈন্ধবঃ সিন্ধুরাজঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১—২॥

স ইতি। নরদেবানাং রাজ্ঞাম্‌। সব্রীড়ঃ পলায়নস্য বক্তব্যত্বাৎ সলজ্জঃ ॥৩॥

সঞ্জয় বলিলেন—'জয়াভিলাষী পাণ্ডবগণের সেই মহাশব্দ শুনিয়া এবং গুপ্তচর আসিয়া সেই প্রতিজ্ঞার বিষয় জানাইলে, সিন্ধুরাজ জয়দ্রথ গাত্রোত্থান করিয়া, আত্মশোকে অধীর ও দুঃখিত হইয়া এবং বিশাল ও অগাধ শোকসাগরে যেন মগ্ন হইতে থাকিয়া নানাপ্রকার বিবেচনা করতঃ রাজসভায় যাইয়া উপস্থিত হইলেন ॥১—২॥

তিনি অভিমন্যুর পিতার ভয়ে ভীত হইয়া রাজাদের নিকটে বিলাপ করিতে থাকিয়া লজ্জার সহিত এই কথা বলিলেন—॥৩॥

(১)···পুত্রগৃদ্ধিনাম্‌···বা বঙ্গ বৰ্দ্ধ নি,···চারৈঃ প্রবেদিতে তত্র···বঙ্গ বৰ্দ্ধ বা, চারৈঃ প্রবেদিতস্তস্তঃ···নি। (২)···দুঃখেনাভিহতো ভৃশম্‌···বঙ্গ বৰ্দ্ধ,···দুঃখেনাভ্যাহতো ভৃশম্‌ ···নি।

অথবাস্ত্রপ্রতিবলাস্ত্রাত মাং ক্ষত্রিয়র্ষভাঃ!।
পার্থেন প্রার্থিতং বীরাস্তে সংদত্ত মমাভয়ম্ ॥৫॥
দ্রোণদুর্য্যোধনকৃপাঃ কর্ণমদ্রেশবাহ্লিকাঃ।
দুঃশাসনাদয়ঃ শক্তাস্ত্রাতুমপ্যন্তকার্দ্দিতম্ ॥৬॥
কিমঙ্গ! পুনরেকেন ফাল্গুনেন জিঘাংসতা।
ন ত্রায়েয়ুর্ভবন্তো মাং সমস্তাঃ পতয়ঃ ক্ষিতেঃ ॥৭॥
প্রহর্ষং পাণ্ডবেয়ানাং শ্রুত্বা মম মহদ্ভয়ম্।
সীদন্তি মম গাত্রাণি মুমূর্ষোরিব পার্থিবাঃ! ॥৮॥

ভারতকৌমুদী

য ইতি। ক্ষেত্রে পত্ন্যাম্। এতেনার্জ্জুনস্য জারজত্বং সূচিতম্। নিনীষতি নেতুমিচ্ছতি। যমক্ষয়ং যমালয়ম্। বহূনামপরাধে একং প্রত্যেব চ দণ্ডোদ্যমে দণ্ডয়িতা দুর্ব্বুদ্ধিরেবেত্যাশয়ঃ। স্বস্তি মঙ্গলম্, বো যুষ্মভ্যম্। জীবিতেপ্সয়া জীবনরক্ষণেচ্ছয়া, অর্জ্জুনপ্রতিজ্ঞায়া ধ্রুবত্বাৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪॥

অথবেতি। অস্ত্রেষু প্রতিবলাঃ সমানবলা যূয়ম্। প্রার্থিতং হন্তুমিষ্টং মাম্ ॥৫॥

অভয়দানে সামর্থ্যমাহ দ্রোণেতি। মদ্রেশঃ শল্যঃ। অন্তকার্দ্দিতং যমগৃহীতমপি ॥৬॥

কিমিতি। অঙ্গ সম্বোধনে। ফাল্গুনেনার্জ্জুনেন, জিঘাংসতা হন্তুমিচ্ছতাক্রান্তম্ ॥৭॥

প্রহর্ষমিতি। মহদ্ভয়ং জাতমিতি শেষঃ ॥৮॥

---

'ঐ যে—পাণ্ডুর পত্নীর গর্ভে কামুক ইন্দ্রকর্ত্তৃক জন্মিয়াছিল, সেই দুর্ব্বুদ্ধিটা একক আমাকেই যমালয়ে পাঠাইবার ইচ্ছা করে। অতএব আপনাদের মঙ্গল হউক, আমি জীবনরক্ষার জন্য আপন ভবনেই চলিয়া যাই ॥৪॥

অথবা ক্ষত্রিয়শ্রেষ্ঠ বীরগণ! আপনারা অস্ত্রে তাহার সমকক্ষ; ওদিকে সে আমাকে বধ করিবার ইচ্ছা করে; এ অবস্থায় আপনারা আমাকে রক্ষা করুন এবং অভয় দান করুন ॥৫॥

দ্রোণ, দুর্য্যোধন, কৃপ, কর্ণ, শল্য, বাহ্লিক ও দুঃশাসনপ্রভৃতি বীরেরা যম-গৃহীত লোককেও রক্ষা করিতে পারেন ॥৬॥

তাহাতে জিঘাংসু একমাত্র অর্জ্জুন আমাকে আক্রমণ করিলে আপনারা সমস্ত রাজারা কি রক্ষা করিতে পারিবেন না? ॥৭॥

তথাপি রাজগণ! পাণ্ডবগণের আনন্দকোলাহল শুনিয়া আমার গুরুতর ভয় জন্মিয়াছে এবং মুমূর্ষুর ন্যায় আমার সমস্ত অঙ্গ অবসন্ন হইয়া পড়িয়াছে ॥৮॥

---

(৭)···ন ত্রাস্যন্তি ভবন্তো মাম্···নি।

বধো নূনং প্রতিজ্ঞাতো মম গাণ্ডীবধন্বনা।
তথাহি হৃষ্টাঃ ক্রোশন্তি শোককালে হি পাণ্ডবাঃ ॥৯॥
তন্ন দেবা ন গন্ধর্বা নাসুরোরগরাক্ষসাঃ।
উৎসহন্তেঽন্যথা কর্ত্তুং কুত এব নরাধিপাঃ ॥১০॥
তস্মান্মামনুজানীত ভদ্রং বোঽস্তু নরর্ষভাঃ!।
অদর্শনং গমিষ্যামি ন মাং দ্রক্ষ্যন্তি পাণ্ডবাঃ ॥১১॥
এবং বিলপমানং তং ভয়াদ্ব্যাকুলচেতসম্।
আত্মকার্য্যগরীয়স্ত্বাদ্রাজা দুর্য্যোধনোঽব্রবীৎ ॥১২॥
ন ভেতব্যং নরব্যাঘ্র! কো হি ত্বাং পুরুষর্ষভ!।
মধ্যে ক্ষত্রিয়বীরাণাং তিষ্ঠন্তং প্রার্থয়েদ্‌যুধি ॥১৩॥
অহং বৈকর্ত্তনঃ কর্ণশ্চিত্রসেনো বিবিংশতিঃ।
ভূরিশ্রবাঃ শলঃ শল্যো বৃষসেনো দুরাসদঃ ॥১৪॥

ভারতকৌমুদী

বধ ইতি। তথাহি তমেবার্থং জানীহি, ক্রোশন্তি হর্ষকোলাহলং কুর্বন্তি ॥৯॥
বিমৃশ্য পুনরপরপক্ষমাহ তদিতি। উৎসহন্তে শক্নুবন্তি ॥১০॥
তস্মাদিতি। অনুজানীত ইতো গমনায়, ভদ্রং মঙ্গলম্ ॥১১॥
এবমিতি। আত্মকার্য্যগরীয়স্ত্বাৎ যুদ্ধে স্বপক্ষপূরণস্যাবশ্যকত্বাদিত্যর্থঃ ॥১২॥
নেতি। প্রার্থয়েৎ হন্তুমিচ্ছেদিতি তাৎপর্য্যম্ ॥১৩॥

---

নিশ্চয়ই অর্জ্জুন আমার বধের প্রতিজ্ঞা করিয়াছে। তাহার প্রমাণ দেখুন—শোকের সময়ে পাণ্ডবেরা আনন্দিত হইয়া কোলাহল করিতেছে ॥৯॥

অতএব দেব, দানব, গন্ধর্ব্ব, নাগ এবং রাক্ষসেরাও তাহার প্রতিজ্ঞার অন্যথা করিতে পারেন না; রাজারা আর করিবেন কি করিয়া ॥১০॥

সুতরাং নরশ্রেষ্ঠগণ! আপনাদের মঙ্গল হউক, আপনারা আমাকে অনুমতি করুন, আমি অদৃশ্য হইয়া যাই, পাণ্ডবেরা আর আমাকে দেখিতে পাইবে না' ॥১১॥

জয়দ্রথ ভয়ে আকুলচিত্ত হইয়া এইরূপ বলিতে লাগিলে, আপন কার্য্যের গুরুত্বনিবন্ধন রাজা দুর্য্যোধন তাঁহাকে বলিলেন—॥১২॥

'নরশ্রেষ্ঠ! আপনি ভয় করিবেন না; পুরুষপ্রধান! আপনি সমরাঙ্গনে ক্ষত্রিয়বীরগণের মধ্যে থাকিলে, কোন্ ব্যক্তি আপনাকে বধ করিবার ইচ্ছা করিতে পারে? ॥১৩॥

---

(৯)…যথা হি হৃষ্টাঃ…বর্দ্ধ।

পুরুমিত্রো জয়ো ভোজঃ কাম্বোজশ্চ সুদক্ষিণঃ।
সত্যব্রতো মহাবাহুর্বিকর্ণো দুর্ম্মুখশ্চ হ ॥১৫॥
দুঃশাসনঃ সুবাহুশ্চ কলিঙ্গশ্চাপ্যুদায়ুধঃ।
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ দ্রোণো দ্রৌণিশ্চ সৌবলঃ ॥১৬॥
এতে চান্যে চ বহবো নানাজনপদেশ্বরাঃ।
সসৈন্যাস্ত্বাভিযাস্যন্তি ব্যেতু তে মানসো জ্বরঃ ॥১৭॥ (কলাপকম্)
ত্বঞ্চাপি রথিনাং শ্রেষ্ঠঃ স্বয়ং শূরোঽমিতদ্যুতে!।
স কথং পাণ্ডবেয়েভ্যো ভয়ং পশ্যসি সৈন্ধব! ॥১৮॥
অক্ষৌহিণ্যো দশৈকা চ মদীয়াস্তব রক্ষণে।
যত্তা যোৎস্যন্তি মা ভৈস্ত্বং সৈন্ধব! ব্যেতু তে ভয়ম্ ॥১৯॥

সঞ্জয় উবাচ।

এবমাশ্বাসিতো রাজন্! পুত্রেণ তব সৈন্ধবঃ।
দুর্য্যোধনেন সহিতো দ্রোণং রাত্রাবুপাগমৎ ॥২০॥

ভারতকৌমুদী

অহমিতি। বৈকর্ত্তনঃ বিকর্ত্তনস্য সূর্য্যস্য পুত্রঃ। বৃষসেনঃ কর্ণাত্মজঃ। কাম্বোজঃ কম্বোজদেশরাজঃ। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ। ত্বা ত্বাম্, অভি সর্বতো বেষ্টয়িত্বা যাস্যন্তি। অতএব তে মানসো জরো ভয়জনিতঃ সন্তাপঃ, ব্যেতু অপগচ্ছতু ॥১৪—১৭॥

ত্বমিতি। পশ্যসি সম্ভাবয়সি, হে সৈন্ধব! সিন্ধুরাজ! ॥১৮॥

অক্ষৌহিণ্য ইতি। দশৈকা চ একাদশ। তব রক্ষণে যত্তা যত্নবন্তঃ সন্তঃ ॥১৯॥

আমি, বৈকর্ত্তন কর্ণ, চিত্রসেন, বিবিংশতি, ভূরিশ্রবা, শল, শল্য, দুর্দ্ধর্ষ বৃষসেন, পুরুমিত্র, জয়, ভোজরাজ, কম্বোজরাজ সুদক্ষিণ, সত্যব্রত, মহাবাহু বিকর্ণ, দুর্ম্মুখ, দুঃশাসন, সুবাহু, উদ্যতাস্ত্র কলিঙ্গরাজ, অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ, দ্রোণ, অশ্বত্থামা এবং শকুনি ইঁহারা, আর অন্যও বহুতর নানাদেশীয় রাজা সৈন্যগণের সহিত মিলিত হইয়া সকল দিকে আপনাকে বেষ্টন করিয়া যুদ্ধে গমন করিবেন। অতএব আপনার মনের সন্তাপ দূরীভূত হউক ॥১৪—১৭॥

তা'র পর অমিততেজা! আপনি নিজেও রথিশ্রেষ্ঠ ও বীর। সুতরাং সিন্ধুরাজ! আপনি পাণ্ডবগণ হইতে ভয় করিতেছেন কেন? ॥১৮॥

বিশেষতঃ আমার এগার অক্ষৌহিণী সৈন্য আপনাকে রক্ষা করিবার জন্য যত্নবান্ হইয়া যুদ্ধ করিবে। অতএব সিন্ধুরাজ! আপনি ভয় করিবেন না, আপনার ভয় দূরীভূত হউক' ॥১৯॥

(১৬)···স সৌবলঃ—পি। (১৯) অক্ষৌহিণ্যো মহাবীর্য্য! মদীয়াঃ···নি।

উপসংগ্রহণং কৃত্বা দ্রোণায় স বিশাংপতে।।
উপোপবিশ্য প্রণতঃ পর্য্যপৃচ্ছদিদং তদা ॥২১॥
নিমিত্তে দূরপাতিত্বে লঘুত্বে দৃঢ়বেধনে।
মম ব্রবীতু ভগবন্! বিশেষং ফাল্গুনস্য চ ॥২২॥
বিদ্যাবিশেষমিচ্ছামি জ্ঞাতুমাচার্য্য! তত্ত্বতঃ।
মমার্জ্জুনস্য চ বিভো! যথাতত্ত্বং প্রচক্ষ্ব মে ॥২৩॥
দ্রোণ উবাচ।
সমমাচার্য্যকং তাত! তব চৈবার্জ্জুনস্য চ।
যোগাদ্দুঃখোষিতত্বাচ্চ তস্মাত্ত্বত্তোঽধিকোঽর্জ্জুনঃ ॥২৪॥

ভারতকৌমুদী

এবমিতি। সৈন্ধবো জয়দ্রথঃ। উপাগমৎ কর্ত্তব্যনির্দ্ধারণার্থম্ ॥২০॥

উপেতি। উপসংগ্রহণমভিবাদনম্। উপোপবিশ্য নিকটে উপবিশ্য ॥২১॥

নিমিত্ত ইতি। হে ভগবন্! ব্রাহ্মণ্যাদ্বীরত্বাচ্চ মাহাত্ম্যবন্! নিমিত্তে সন্ধানে প্রহারস্থাননির্ণয় ইতি যাবৎ, দূরপাতিত্বে বাণানাম্, লঘুত্বে দ্রুতাস্ত্রক্ষেপে, দৃঢ়বেধনে গাঢ়প্রহারে চ, মম ফাল্গুনস্য অর্জ্জুনস্য চ, বিশেষং ভেদং তারতম্যমিতি যাবৎ, ভবান্ ব্রবীতু ॥২২॥

বিদ্যেতি। বিদ্যায়া অস্ত্রজ্ঞানস্যাপি বিশেষং ভেদম্। তত্ত্বতো যাথার্থ্যেন ॥২৩॥

সমমিতি। আচার্য্যকমাচার্য্যস্য কর্ম্ম শিক্ষাদানম্, সমং সমানম্। যোগাৎ সমস্তদৈবাস্ত্রসম্বন্ধাৎ, দুঃখেন তপঃক্লেশেন উষিতত্বাৎ স্থিতত্বাৎ অধিককষ্টসহিষ্ণুত্বাদিত্যর্থঃ, তস্মাৎ প্রসিদ্ধাৎ ॥২৪॥

সঞ্জয় বলিলেন—'রাজা! আপনার পুত্র দুর্য্যোধন এইরূপ আশ্বস্ত করিলে, জয়দ্রথ তাঁহার সহিত মিলিত হইয়া সেই রাত্রিতে দ্রোণের নিকট গমন করিলেন ॥২০॥

নরনাথ! তিনি যাইয়া দ্রোণকে অভিবাদন করিয়া অবনতভাবে তাঁহার নিকটে বসিয়া তখন এইরূপ জিজ্ঞাসা করিলেন—॥২১॥

'ভগবন্! অস্ত্রসন্ধানে, দূরে অস্ত্রনিক্ষেপে, দ্রুত অস্ত্রক্ষেপে এবং তীব্রপ্রহারে আমার ও অর্জ্জুনের প্রভেদ কি, তাহা আপনি বলুন ॥২২॥

এবং আচার্য্য! আমার ও অর্জ্জুনের বিদ্যার প্রভেদও আমি যথার্থরূপে জানিতে ইচ্ছা করি। অতএব বীর! আপনি যথাযথভাবে তাহা আমার নিকট বলুন' ॥২৩॥

দ্রোণ বলিলেন—'বৎস! আমি তোমাকে ও অর্জ্জুনকে সমানভাবেই শিক্ষা

(২৪)···যোগাদ্দুঃখোচিতত্বাচ্চ· ·পি।

ন তু তে যুধি সন্ত্রাসঃ কার্য্যঃ পার্থাৎ কথঞ্চন।
অহং হি রক্ষিতা তাত! ভয়াত্ত্বাং নাত্র সংশয়ঃ ॥২৫॥
ন হি মদ্বাহুগুপ্তস্য প্রভবন্ত্যমরা অপি।
ব্যূহিষ্যামি চ তং ব্যূহং যং পার্থো ন তরিষ্যতি ॥২৬॥
তস্মাদ্‌যুধ্যস্ব মা ভৈস্ত্বং স্বধর্ম্মমনুপালয়।
পিতৃপৈতামহং মার্গমনুযাহি নরাধিপ! ॥২৭॥
অধীত্য বিধিবদ্বেদানগ্নয়শ্চ হুতাস্ত্বয়া।
ইষ্টঞ্চ বহুভির্যজ্ঞৈর্ন তে মৃত্যুকৃতং ভয়ম্ ॥২৮॥
অবাপ্য মানুষৈর্দেহৈর্মহাভাগ্যং সুদুর্লভম্।
ভুজবীর্য্যার্জিতান্ লোকান্ দিব্যান্ প্রাপ্স্যস্যনুত্তমান্ ॥২৯॥

ভারতকৌমুদী

তর্হি পলায়নমেব মে শ্রেয় ইত্যাহ নেতি। সন্ত্রাসো ভয়ম্, কার্য্যঃ কর্ত্তব্যঃ ॥২৫॥
নেতি। হি যস্মাৎ, মদ্বাহুভ্যাং গুপ্তস্য রক্ষিতস্য, প্রভবন্তি প্রভাবং প্রকটয়িতুমর্হন্তি ॥২৬॥
তস্মাদিতি। স্বধর্ম্মং ক্ষত্রিয়াচারম্। অনুযাহি যুধ্যস্বেত্যর্থঃ ॥২৭॥
মরণেঽপি তে ন ক্ষতিরিত্যাহ অধীত্যেতি। ইষ্টং যজনং কৃতম্ ॥২৮॥

দিয়াছিলাম; কিন্তু সমস্ত দেবাস্ত্রলাভ ও অধিককষ্টসহিষ্ণুতানিবন্ধন অর্জ্জুন তোমা অপেক্ষা প্রধান হইয়া গিয়াছে ॥২৪॥

বৎস! তথাপি তুমি যুদ্ধে কোন প্রকারেই অর্জ্জুন হইতে ভয় করিও না। কারণ, আমি তোমাকে ভয় হইতে রক্ষা করিব; এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥২৫॥

আমার বাহুরক্ষিত লোকের নিকটে দেবতারাও প্রভাব প্রকাশ করিতে পারেন না। তা'র পর আমি সেইরূপ ব্যূহ রচনা করিব, যাহা অর্জ্জুন উত্তীর্ণ ই হইতে পারিবে না ॥২৬॥

অতএব রাজা! তুমি ভয় করিও না, আপন ধর্ম্ম রক্ষা করিতে থাকিয়া যুদ্ধ কর এবং পিতৃ-পিতামহপথের অনুসরণ কর ॥২৭॥

তা'র পর তুমি যথাবিধানে বেদ অধ্যয়ন করিয়াছ, অগ্নিতে হোম করিয়াছ এবং নানাবিধ যজ্ঞ করিয়াছ। সুতরাং তোমার মৃত্যুর ভয় নাই ॥২৮॥

কেন না, তুমি মনুষ্যদেহে অতিদুর্লভ রাজত্বপ্রভৃতি লাভ করিয়া আপন বাহুবলে অর্জিত স্বর্গীয় সর্বোত্তম স্থান সকল লাভ করিবে ॥২৯॥

(২৭)…অনুযাহি মহারথ!—পি বা নি। (২৮)…অগ্নয়ঃ সুহুতাস্ত্বয়া…পি বা রা নি। (২৯) দুর্লভং মানুষৈর্ম দৈর্মহাভাগ্যমবাপ্য ভু…পি বা নি।

কুরবঃ পাণ্ডবাশ্চৈব বৃষ্ণয়োঽন্যে চ মানবাঃ।
অহঞ্চ সহ পুত্রেণ অধ্রুবা ইতি চিন্ত্যতাম্ ॥৩০॥
পর্য্যায়েণ বয়ং সর্ব্বে কালেন বলিনা হতাঃ।
পরলোকং গমিষ্যামঃ স্বৈঃ স্বৈঃ কর্ম্মভিরন্বিতাঃ ॥৩১॥
তপস্তপ্ত্বা তু যান্ লোকান্ প্রাপ্নুবন্তি তপস্বিনঃ।
ক্ষত্রধর্ম্মাশ্রিতাঃ শূরাঃ ক্ষত্রিয়াঃ প্রাপ্নুবন্তি তান্ ॥৩২॥
এবমাশ্বাসিতো রাজন্! ভারদ্বাজেন সৈন্ধবঃ।
অপানুদদ্ভয়ং পার্থাদ্‌যুদ্ধায় চ মনো দধে ॥৩৩॥
ততঃ প্রহর্ষঃ সৈন্যানাং তবাপ্যাসীদ্বিশাংপতে!।
বাদিত্রাণাং ধ্বনিশ্চোগ্রঃ সিংহনাদরবৈঃ সহ ॥৩৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি প্রতিজ্ঞায়াং জয়দ্রথাশ্বাসনে ষট্‌ষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

নন্ কথং মে মৃত্যুকৃতং ভয়ং নাস্তীত্যাহ অবাপ্যেতি। মহাভাগ্যং তন্নিবন্ধনং রাজ্যাদি ॥২৯॥
কুরব ইতি। পুত্রেণ অশ্বত্থাম্না, অধ্রুবা অচিরস্থায়িনঃ ॥৩০॥
পর্য্যায়েণেতি। পর্য্যায়েণ কালক্রমেণ। হতাঃ সন্তঃ ॥৩১॥
তপ ইতি। ক্ষত্রধর্ম্মাশ্রিতা এব ন তু বাণিজ্যাদ্যাশ্রিতাঃ ক্ষত্রিয়াঃ ॥৩২॥
এবমিতি। ভারদ্বাজেন দ্রোণেন, সৈন্ধবো জয়দ্রথঃ। অপানুদং অপসারিতবান্ ॥৩৩॥
তত ইতি। ততো বীরস্য জয়দ্রথস্যাপি যুদ্ধসঙ্কল্পাৎ। উগ্রো যুদ্ধসম্বন্ধিত্বাৎ ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং ষট্‌ষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

তা'র পর কৌরব, পাণ্ডব, বৃষ্ণি, অন্যান্য মানুষ এবং পুত্রের সহিত আমি, আমরা সকলেই অচিরস্থায়ী ইহা চিন্তা কর ॥৩০॥

কালক্রমে আমরা সকলেই প্রবল-কাল-কর্ত্তৃক নিহত হইয়া আপন আপন কর্ম্ম লইয়া পরলোকে গমন করিব ॥৩১॥

বিশেষতঃ তপস্বীরা তপস্যা করিয়া যে সকল লোকে গমন করেন, ক্ষত্রধর্ম্মাশ্রিত বীর ক্ষত্রিয়েরা সেই সকল লোকেই যাইয়া থাকেন' ॥৩২॥

রাজা! দ্রোণ এইভাবে আশ্বস্ত করিলে, জয়দ্রথ অর্জ্জুনের ভয় পরিত্যাগ করিয়া যুদ্ধে মনোনিবেশ করিলেন ॥৩৩॥

(৩৪)···তস্য চাসীদ্বিশাংপতে!—নি। * '···দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '··চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

# সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ।

———(ঃ*ঃ)———

সঞ্জয় উবাচ।

প্রতিজ্ঞাতে তু পার্থেন সিন্ধুরাজবধে তদা।
বাসুদেবো মহাবাহুর্ধনঞ্জয়মভাষত ॥১॥
ভ্রাতৃণাং মতমাজ্ঞায় ত্বয়া বাচা প্রতিশ্রুতম্।
সৈন্ধবং শ্বোঽস্মি হন্তেতি তৎ সাহসমিদং কৃতম্ ॥২॥
অসংমন্ত্র্য ময়া সার্দ্ধমতিভারোঽয়মুদ্যতঃ।
কথং নু সর্বলোকস্য নাবহাস্যা ভবেম হি ॥৩॥
ধার্ত্তরাষ্ট্রস্য শিবিরে ময়া প্রণিহিতাশ্চরাঃ।
ত ইমে শীঘ্রমাগম্য প্রবৃত্তিং বেদয়ন্তি নঃ ॥৪॥

ভারতকৌমুদী

প্রতীতি। মহাবাহুপদস্য ভাষণং প্রত্যনুপকারিত্বাদপুষ্টার্থতাদোষঃ। স চ সোঢ়ব্য আর্ষত্বাৎ ॥১॥

ভ্রাতৃণামিতি। সৈন্ধবং জয়দ্রথম্, শ্বঃ পরদিনে ॥২॥

অসমিতি। উদ্যতো বোঢ়ুমিতি শেষঃ। অপি ত্বশক্তৌ ভবেমৈবেতি ভাবঃ ॥৩॥

নরনাথ! তাহাতে আপনার সৈন্যগণেরও আনন্দ জন্মিল এবং তৎকালে আপনার পক্ষেও সিংহনাদের সহিত ভয়ঙ্কর বাদ্যধ্বনি হইতে লাগিল' ॥৩৪॥

———ঃ*ঃ———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তখন অর্জ্জুন জয়দ্রথবধের প্রতিজ্ঞা করিলে, মহাবাহু কৃষ্ণ অর্জ্জুনকে কহিলেন—॥১॥

'অর্জ্জুন! তুমি ভ্রাতাদের মত জানিয়া 'আগামী কল্য জয়দ্রথকে বধ করিব' এইরূপ বলিয়া যে প্রতিজ্ঞা করিয়াছ, তাহা সাহসের কার্য্য করিয়াছ ॥২॥

তুমি আমার সহিত পরামর্শ না করিয়াই এই গুরুতর ভার বহন করিতে উদ্যত হইয়াছ। ইহাতে আমরা সমস্ত লোকের নিকট উপহাস্য হইব না কেন? ॥৩॥

(২)···ত্বয়া চাপি প্রতিশ্রুতম্···পি।

ত্বয়া বৈ সংপ্রতিজ্ঞাতে সিন্ধুরাজবধে তদা।
সিংহনাদঃ সবাদিত্রঃ সুমহানিহ তৈঃ শ্রুতঃ ॥৫॥
তেন শব্দেন বিত্রস্তা ধার্ত্তরাষ্ট্রাঃ সসৈন্ধবাঃ।
নাকস্মাৎ সিংহনাদোঽয়মিতি মত্বা ব্যবস্থিতাঃ ॥৬॥
সুমহান্ শব্দসংপাতঃ কৌরবাণাং মহাভুজ!।
আসীন্নাগাশ্বপত্তীনাং রথঘোষঃ সুভৈরবঃ ॥৭॥
অভিমন্যোর্বধং শ্রুত্বা ধ্রুবমার্ত্তো ধনঞ্জয়ঃ।
রাত্রৌ নির্যাস্যতি ক্রোধাদিতি মত্বা ব্যবস্থিতাঃ ॥৮॥
তৈর্যতদ্ভিরিয়ং সত্যা শ্রুতা সত্যব্রতস্য তে।
প্রতিজ্ঞা সিন্ধুরাজস্য বধে রাজীবলোচন! ॥৯॥

ভারতকৌমুদী

ধার্ত্তেতি। প্রণিহিতাঃ পূর্ব্বমেব স্থাপিতাঃ। প্রবৃত্তিং তত্রত্যং বৃত্তান্তম্ ॥৪॥
ত্বয়েতি। সবাদিত্রো বাদ্যধ্বনিসহিতঃ। ইহ শিবিরে কৃত ইতি শেষঃ ॥৫॥
তেনেতি। অকস্মাৎ বিনা কারণম্। ব্যবস্থিতা উৎকণ্ঠিতাঃ স্থিতাঃ ॥৬॥
সুমহানিতি। শব্দস্য সম্পাত আবির্ভাবঃ। নাগাশ্বপত্তীনাং হস্ত্যশ্বপদাতীনাম্ ॥৭॥
অভীতি। আর্ত্তঃ শোকেন পীড়িতঃ। নির্যাস্যতি যুদ্ধায় শিবিরাদিতি শেষঃ ॥৮॥

আমি দুর্য্যোধনের শিবিরে কতকগুলি গুপ্তচর রাখিয়াছিলাম; তাহারা সত্বর আসিয়া আমাকে জানাইয়াছে—॥৪॥

তুমি তখন জয়দ্রথবধের প্রতিজ্ঞা করিলে, কৌরবেরা এই শিবিরে বাদ্য-ধ্বনির সহিত বিশাল সিংহনাদ শুনিয়াছে ॥৫॥

সেই শব্দে উদ্বিগ্ন হইয়া জয়দ্রথের সহিত ধার্ত্তরাষ্ট্রেরা 'বিনা কারণে এ সিংহনাদ হয় নাই' ইহা ভাবিয়া উৎকণ্ঠিত হইয়া রহিয়াছে ॥৬॥

মহাবাহু! তা'র পর কৌরবপক্ষেও অতিবিশাল কোলাহল এবং হস্তী, অশ্ব, রথ ও পদাতির অতিভয়ঙ্কর শব্দ হইয়াছিল ॥৭॥

কারণ, অর্জ্জুন অভিমন্যুর বধবৃত্তান্ত শুনিয়া শোকার্ত্ত হইয়া নিশ্চয়ই ক্রোধবশতঃ এই রাত্রিতেই যুদ্ধ করিবার জন্য শিবির হইতে নির্গত হইবে ইহা মনে করিয়া কৌরবেরা প্রস্তুত হইয়া রহিয়াছে ॥৮॥

কৌরবেরা যুদ্ধে যত্নবান্ রহিয়াছে; আবার তুমিও সত্যপরায়ণ। সুতরাং পদ্মনয়ন! তোমার এই জয়দ্রথবধের প্রতিজ্ঞা তাহারা সত্য বলিয়াই শুনিয়াছে ॥৯॥

(৫)…সিন্ধুরাজবধে প্রভো…পি বা নি।

ততো বিমনসঃ সর্ব্বে ত্রস্তাঃ ক্ষুদ্রমৃগা ইব।
আসন্ সুযোধনামাত্যাঃ স চ রাজা জয়দ্রথঃ ॥১০॥
অথোত্থায় সহামাত্যৈর্দীনঃ স্বশিবিরাৎ কিল।
আয়াৎ সৌবীরসিন্ধূনামীশ্বরো রাজসংসদম্ ॥১১॥
স মন্ত্রকালে সংমন্ত্র্য সর্ব্বা নৈঃশ্রেয়সীঃ ক্রিয়াঃ।
সুযোধনমিদং বাক্যমব্রবীদ্রাজসংসদি ॥১২॥
মামসৌ পুত্রহন্তেতি শ্বোঽভিযাতা ধনঞ্জয়ঃ।
প্রতিজ্ঞাতো হি সেনায়া মধ্যে তেন বধো মম ॥১৩॥
তাং ন দেবা ন গন্ধর্বা নাসুরোরগরাক্ষসাঃ।
উৎসহন্তেঽন্যথা কর্ত্তুং প্রতিজ্ঞাং সব্যসাচিনঃ ॥১৪॥
তে মাং রক্ষত সংগ্রামে মা বো মূর্দ্ধ্নি ধনঞ্জয়ঃ।
পদং কৃত্বাপ্নুয়াল্লক্ষ্যং তস্মাদত্র বিধীয়তাম্ ॥১৫॥

ভারতকৌমুদী

তৈরিতি। যতদ্ভির্যুদ্ধায় যতমানৈঃ। হে রাজীবলোচন! পদ্মনয়ন! ॥৯॥
তত ইতি। বিমনসো বিষণ্ণচিত্তাঃ, ত্রস্তাঃ সিংহাদিবার্জ্জুনাদ্ভীতাঃ ॥১০॥
অথেতি। দীনো ভয়কাতরঃ। ঈশ্বরঃ পতির্জয়দ্রথঃ ॥১১॥
স ইতি। নৈঃশ্রেয়সীর্মঙ্গলকারিণীঃ, ক্রিয়া আত্মরক্ষাসম্বন্ধিনো ব্যাপারান্ ॥১২॥
মামিতি। শ্বঃ পরদিনে, অভিযাতা অভ্যাগমিষ্যতি ॥১৩॥
তামিতি। উৎসহন্তে শক্নুবন্তি, অন্যথা নিষ্ফলাম্। সব্যসাচিনোঽর্জ্জুনস্য ॥১৪॥

তাহার পর দুর্য্যোধনের অমাত্যেরা এবং সেই জয়দ্রথরাজা ইহারা সকলেই ক্ষুদ্রমৃগের ন্যায় ভীত ও বিষণ্ণচিত্ত হইয়াছিল ॥১০॥

তৎপরে জয়দ্রথ কাতর হইয়া গাত্রোত্থান করিয়া আপন শিবির হইতে রাজসভায় আসিয়াছিল ॥১১॥

ক্রমে জয়দ্রথ মন্ত্রণার সময়ে সমস্ত মঙ্গলজনক কার্য্যের আলোচনা করিয়া রাজসভায় দুর্য্যোধনকে এই কথা বলিয়াছিল—॥১২॥

'আমি পুত্রহন্তা বলিয়া অর্জ্জুন আগামী কল্য আমাকে আক্রমণ করিতে আসিবে। কারণ, সে—সৈন্যগণের মধ্যে আমার বধের প্রতিজ্ঞা করিয়াছে ॥১৩॥

দেবতা, গন্ধর্ব, অসুর, নাগ, কিংবা রাক্ষসেরাও অর্জ্জুনের সেই প্রতিজ্ঞার অন্যথা করিতে সমর্থ হন না ॥১৪॥

(১১)···দীনঃ শিবিরমাত্মনঃ···ঈশ্বরো ভৃশদুঃখিতঃ—পি বঙ্গ বর্দ্ধ।

অথ রক্ষা ন মে সংখ্যে ক্রিয়তে কুরুনন্দন ! ।
অনুজানীহি মাং রাজন্ ! গমিষ্যামি গৃহান্ প্রতি ॥১৬॥
এবমুক্তস্ত্ববাক্‌শীর্ষো বিমনাঃ স সুযোধনঃ ।
শ্রুত্বাভিশপ্তবন্তং ত্বাং ধ্যানমেবান্বপদ্যত ॥১৭॥
তমার্ত্তমভিসংপ্রেক্ষ্য রাজা কিল স সৈন্ধবঃ ।
মৃদু চাত্মহিতঞ্চৈব সাক্ষেপমিদমুক্তবান্ ॥১৮॥
নেহ পশ্যামি ভবতাং তথাবীর্য্যং ধনুর্দ্ধরম্ ।
যোঽর্জ্জুনস্যাস্ত্রমস্ত্রেণ প্রতিহন্যান্মহাহবে ॥১৯॥
বাসুদেবসহায়স্য গাণ্ডীবং ধুন্বতো ধনুঃ ।
কোঽর্জ্জুনস্যাগ্রতস্তিষ্ঠেৎ সাক্ষাদপি শতক্রতুঃ ॥২০॥

ভারতকৌমুদী

ত ইতি। পদং স্থানম্। লক্ষ্যং মাম্। বিধীয়তাং যোগ্য উপায় ইতি শেষঃ ॥১৫॥

অথেতি। সংখ্যে যুদ্ধে, ক্রিয়তে যুষ্মাভিঃ। গৃহান্ স্বভবনানি ॥১৬॥

এবমিতি। অবাক্‌শীর্ষঃ অবনতমস্তকঃ। অভিশপ্তবন্তং, প্রতিজ্ঞাতবন্তম্, ধ্যানং চিন্তাম্, অন্বপদ্যত প্রাপ্নোৎ। ইদন্তু পার্থস্য প্রাধান্যসূচনায়। চরৈস্তন্যথোক্তমিতি ন পূর্ব্বেণ সহ বিরোধঃ ॥১৭॥

তমিতি। আর্ত্তং ভয়পীড়িতম্। সৈন্ধবো জয়দ্রথঃ। সাক্ষেপং সানুতাপম্ ॥১৮॥

নেতি। ভবতাং মধ্যে, তথা তাদৃগ্‌বীর্য্যং যস্য তম্। মহাহবে মহাযুদ্ধে ॥১৯॥

বাস্বিতি। বাসুদেবঃ কৃষ্ণঃ সহায়ো যস্য তস্য, ধুন্বতঃ সঞ্চালয়তঃ ॥২০॥

অতএব আপনারা যুদ্ধে আমাকে রক্ষা করিবার উপায় করুন। অর্জ্জুন যেন আপনাদের মস্তকের উপরে থাকিয়া লক্ষ্যলাভ না করে। সুতরাং আপনারা এ বিষয়ে উপযুক্ত উপায় স্থির করুন ॥১৫॥

কৌরবনন্দন রাজা ! পক্ষান্তরে আপনারা যদি আমাকে যুদ্ধে রক্ষা করিতে না পারেন, তবে আমাকে অনুমতি করুন, আমি আপন ভবনে চলিয়া যাই' ॥১৬॥

অর্জ্জুন ! জয়দ্রথ এইরূপ বলিলে, তুমি জয়দ্রথবধের প্রতিজ্ঞা করিয়াছ শুনিয়া দুর্য্যোধন অধোবদন ও বিষণ্ণচিত্ত হইয়া চিন্তা করিতে লাগিলেন ॥১৭॥

তখন দুর্য্যোধনকে উদ্বেগপীড়িত দেখিয়া সিন্ধুরাজ জয়দ্রথ অনুতাপের সহিত কোমলভাবে এই আপন হিতের কথা বলিল—॥১৮॥

'রাজা ! আপনাদের মধ্যে সেরূপ বলবান্ ধনুর্দ্ধর আমি দেখিতে পাই না, যিনি মহাযুদ্ধে অস্ত্রদ্বারা অর্জ্জুনের অস্ত্র প্রতিহত করিতে পারেন ॥১৯॥

(১৬)…সম্যক্ ক্রিয়তে…পি। (১৮)…সাপেক্ষমিদমুক্তবান্…বা বঙ্গ বর্দ্ধ নি।

মহেশ্বরোঽপি পার্থেন শ্রূয়তে যোধিতঃ পুরা।
পদাতিনা মহাতেজা গিরৌ হিমবতি প্রভুঃ ॥২১॥
দানবানাং সহস্রাণি হিরণ্যপুরবাসিনাম্।
জঘানৈকরথেনৈব দেবরাজপ্রচোদিতঃ ॥২২॥
সমাযুক্তো হি কৌন্তেয়ো বাসুদেবেন ধীমতা।
সামরানপি লোকাংস্ত্রীন্ নিহন্যাদিতি মে মতিঃ ॥২৩॥
সোঽহমিচ্ছাম্যনুজ্ঞাতং রক্ষিতং বা মহাত্মনা।
দ্রোণেন সহপুত্রেণ বীরেণ যদি মন্যসে ॥২৪॥
স রাজ্ঞা স্বয়মাচার্য্যো ভৃশমাক্রন্দিতোঽর্জ্জুন!।
সংবিধানঞ্চ বিহিতং রথাশ্চ কিল সজ্জিতাঃ ॥২৫॥

ভারতকৌমুদী

মহেশ্বর ইতি। মহেশ্বরঃ কিরাতরূপী। পদাতিনা পাদচারিণা ॥২১॥

দানবানামিতি। ইন্দ্রেণাবধ্যানাং দানবানাম্। দেবরাজেন প্রচোদিতঃ প্রেরিতঃ ॥২২॥

সমাযুক্ত ইতি। কৌন্তেয়ঃ পার্থঃ। সামরান্ অমরৈঃ সহ। নিহন্যাৎ নিহন্তুং শক্নুয়াৎ ॥২৩॥

স ইতি। অনুজ্ঞাতং স্বগৃহগমনায়। পুত্রেণাশ্বত্থাম্না সহেতি সহপুত্রস্তেন ॥২৪॥

স ইতি। রাজ্ঞা দুর্য্যোধনেন। আক্রন্দিত আহূতঃ। সংবিধানং জয়দ্রথরক্ষোপায়ঃ ॥২৫॥

কৃষ্ণসহায় অর্জ্জুন গাণ্ডীবধনু সঞ্চালন করিতে থাকিলে, কোন্ ব্যক্তি তাঁহার সম্মুখে থাকিতে পারে? সাক্ষাৎ ইন্দ্রও পারেন না ॥২০॥

শুনিতে পাই—পূর্ব্বে হিমালয়পর্ব্বতে অর্জ্জুন পাদচারে মহাতেজা কিরাতরূপী প্রভু মহাদেবের সহিতও যুদ্ধ করিয়াছেন ॥২১॥

অর্জ্জুন দেবরাজপ্রেরিত হইয়া এক রথেই দেবরাজের অবধ্য হিরণ্যপুরবাসী বহুসহস্র দানবকে বধ করিয়াছিলেন ॥২২॥

সুতরাং আমার ধারণা—বুদ্ধিমান্ কৃষ্ণের সহিত মিলিত অর্জ্জুন দেবগণের সহিত ত্রিভুবনও সংহার করিতে পারেন ॥২৩॥

অতএব রাজা! আপনি যদি মনে করেন, তাহা হইলে আমি ইচ্ছা করি—আমাকে স্বগৃহগমনে অনুমতি করা হউক, অথবা অশ্বত্থামার সহিত মহাত্মা ও মহাবীর দ্রোণ আমাকে রক্ষা করুন' ॥২৪॥

অর্জ্জুন! তৎপরে স্বয়ং দুর্য্যোধনই উচ্চস্বরে দ্রোণাচার্য্যকে ডাকিলেন, জয়দ্রথকে রক্ষা করিবার উপায় করিলেন এবং রথীদিগকে সজ্জিত হইবার আদেশ দিলেন ॥২৫॥

কর্ণো ভূরিশ্রবা দ্রৌণির্বৃষসেনশ্চ দুর্জয়ঃ।
কৃপশ্চ মদ্ররাজশ্চ ষড়েতেঽস্য পুরোগমাঃ ॥২৬॥
শকটঃ পদ্মকশ্চার্দ্ধে ব্যূহো দ্রোণেন কল্পিতঃ।
পদ্মকর্ণিকমধ্যস্থঃ সূচীপার্শ্বে জয়দ্রথঃ ॥২৭॥
স্থাস্যতে রক্ষিতো বীরৈঃ সিন্ধুরাড়্ যুদ্ধদুর্ম্মদঃ।
ধনুষ্যস্ত্রে চ বীর্য্যে চ বলে চৈব তথৌরসে ॥২৮॥
অবিষহ্যতমা হ্যেতে নিশ্চিতাঃ পার্থ! ষড়্ রথাঃ।
এতানজিত্বা সগণান্ নৈব প্রাপ্যো জয়দ্রথঃ ॥২৯॥ (বিশেষকম্)
তেষামেকৈকশো বীর্য্যং ষণ্ণাং ত্বমনুচিন্তয়।
সহিতা হি নরব্যাঘ্র! ন শক্যা জেতুমঞ্জসা ॥৩০॥

ভারতকৌমুদী

কর্ণ ইতি। অস্য জয়দ্রথস্য, পুরোগমা অগ্রবর্ত্তিনঃ কর্ত্তুং সঙ্কল্পিতাঃ ॥২৬॥

শকট ইতি। অর্দ্ধে সম্মুখে শকটঃ শকটাকারঃ, অর্দ্ধে অপরার্দ্ধে চ পদ্মকঃ পদ্মাকারঃ। পদ্মকর্ণিকস্য মধ্যস্থঃ সূচীপার্শ্বে জয়দ্রথঃ, পদ্মস্য মধ্যে কর্ণিকা, তন্মধ্যে সূচী, তৎপার্শ্বে চ জয়দ্রথঃ স্থাস্যত ইত্যর্থঃ। বীর্য্যে মানসিকবলে, ঔরসে কায়িকে বলে চ অবিষহ্যতমা অন্যৈরতীবাসহ্যাঃ, এতে কর্ণাদয়ঃ। সগণান্ অনুচরসহিতান্ ॥২৭—২৯॥

তেষামিতি। অঞ্জসা ঝটিতি, "দ্রাগ্‌ঝটিত্যঞ্জসাহ্নায় দ্রাঙ্‌মঙ্‌ক্ষু সপদি দ্রুতে।" ইত্যমরঃ ॥৩০॥

কর্ণ, ভূরিশ্রবা, অশ্বত্থামা, দুর্জয় বৃষসেন, কৃপ ও শল্য এই ছয় জন রথী জয়দ্রথের সম্মুখে থাকিবেন বলিয়া স্থির হইল ॥২৬॥

আর সম্মুখভাগ শকটাকার এবং পশ্চাদ্ভাগ পদ্মাকৃতি একটা ব্যূহ দ্রোণ রচনা করিবেন, সেই পদ্মের কর্ণিকার মধ্যে আবার একটা সূচীব্যূহ হইবে, তাহার একপার্শ্বে যুদ্ধদুর্দ্ধর্ষ সিন্ধুরাজ জয়দ্রথ থাকিবেন এবং তাঁহাকে অন্যান্য বীরেরা রক্ষা করিবেন। অতএব অর্জ্জুন! এই ছয় জন রথী ধনু, অস্ত্র, মানসিক বল ও দৈহিক বলে অন্যের বিশেষ অসহ্য ইহা নিশ্চিত। সুতরাং অনুচরগণের সহিত ইঁহাদিগকে জয় না করিয়া জয়দ্রথকে পাওয়া যাইবে না ॥২৭—২৯॥

কারণ, নরশ্রেষ্ঠ! সেই ছয় জনের মধ্যে এক এক জনের শক্তির বিষয়ই তুমি চিন্তা কর; তাহাতে সম্মিলিত ছয় জনকে সত্বর জয় করা যাইবে না ॥৩০॥

(২৭) শকটঃ পদ্মপশ্চার্দ্ধঃ ··কর্ণিকায়াঃ স মধ্যস্থঃ ··পি বঙ্গ বৰ্দ্ধ,···পদ্মকশ্চার্দ্ধো ব্যূহো দ্রোণেন নির্ম্মিতঃ···নি। (৩০) এষামেকৈকশঃ···পি।

ভূয়স্তু মন্ত্রয়িষ্যামি নীতিমাত্মহিতায় বৈ।
মন্ত্রজ্ঞৈঃ সচিবৈঃ সার্দ্ধং সুহৃদ্ভিঃ কার্য্যসিদ্ধয়ে ॥৩১॥

অর্জ্জুন উবাচ।

ষড়্‌রথান্ ধার্ত্তরাষ্ট্রস্য মন্যসে যান্ বলাধিকান্।
তেষাং বীর্য্যং মমার্দ্ধেন ন তুল্যমিতি লক্ষয়ে ॥৩২॥
অস্ত্রমস্ত্রেণ সর্ব্বেষামেতেষাং মধুসূদন!।
ময়া দ্রক্ষ্যসি নির্ভিন্নং জয়দ্রথবধৈষিণা ॥৩৩॥
দ্রোণস্য মিষতঃ শ্বোঽহং সগণস্য বিলপ্যতঃ।
মূর্দ্ধানং সিন্ধুরাজস্য পাতয়িষ্যামি ভূতলে ॥৩৪॥
যদি বিশ্বে চ সাধ্যাশ্চ বসবশ্চ সহাশ্বিনঃ।
মরুতশ্চ মহেন্দ্রেণ রুদ্রা দেবাস্তথাসুরাঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

ভূয় ইতি। ভূয়ঃ পুনঃ। কার্য্যসিদ্ধয়ে জয়দ্রথবধনিষ্পত্তয়ে ॥৩১॥
ষড়িতি। তেষাং মিলিতানামপীতি ভাবঃ। লক্ষয়ে আলোচয়ামি ॥৩২॥
অস্ত্রমিতি। নির্ভিন্নং প্রতিহতম্ ॥৩৩॥
দ্রোণস্যেতি। মিষতঃ পশ্যতঃ, শ্বঃ পরদিনে, সগণস্য কর্ণাদিসহিতস্য ॥৩৪॥
যদীতি। বিশ্বে বিশ্বেদেবাঃ। অশ্বিভ্যাং সহেতি সহাশ্বিনঃ। মরুতো বায়বঃ। সুপর্ণা

সুতরাং আমি স্বপক্ষের হিত ও কার্য্যসিদ্ধির জন্য মন্ত্রণাভিজ্ঞ ও হিতৈষী মন্ত্রীদের সহিত পুনরায় এই নীতির বিষয় আলোচনা করিব' ॥৩১॥

অর্জ্জুন বলিলেন—'কৃষ্ণ! তুমি দুর্য্যোধনের পক্ষের যে ছয় জন রথীকে অধিক বলবান্ বলিয়া মনে করিতেছ, আমি তাঁহাদের সম্মিলিত ছয় জনের শক্তিকেও আমার শক্তির অর্দ্ধের তুল্য বলিয়া ধারণা করি না ॥৩২॥

মধুসূদন! তুমি দেখিবে—আমি জয়দ্রথবধার্থী হইয়া আপন অস্ত্রদ্বারা ইঁহাদের সকলের অস্ত্রই নিবারণ করিব ॥৩৩॥

এবং আগামী কল্য কর্ণপ্রভৃতির সহিত দ্রোণের সমক্ষেই বিলাপকারী জয়দ্রথের মস্তক ভূতলে নিপাতিত করিব ॥৩৪॥

কৃষ্ণ! আমি সত্য শপথ ও অস্ত্রস্পর্শ করিয়া বলিতেছি—যদি বিশ্বেদেবগণ,

(৩১) ভূয়শ্চ চিন্তয়িষ্যামঃ···বর্দ্ধ। ইতঃ পরম্ '· ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '··· পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি। (৩৪) দ্রোণস্য মিষতশ্চাহম্···পি, দ্রোণস্য মিষতশ্চাহং সগণস্য বিপশ্চিতঃ···নি।

পিতরশ্চ সগন্ধর্ব্বাঃ সুপর্ণাঃ সাগরাদ্রয়ঃ।
দ্যৌর্বিয়ৎ পৃথিবী চেয়ং দিশশ্চ সদিগীশ্বরাঃ ॥৩৬॥
গ্রাম্যারণ্যানি ভূতানি স্থাবরাণি চরাণি চ।
ত্রাতারঃ সিন্ধুরাজস্য ভবন্তি মধুসূদন ! ॥৩৭॥
তথাপি বাণৈর্নিহতং শ্বো দ্রষ্টাসি রণে ময়া।
সত্যেন চ শপে কৃষ্ণ ! তথৈবায়ুধমালভে ॥৩৮॥ (কলাপকম্)
যস্তু গোপ্তা মহেম্বাসস্তস্য পাপস্য দুর্মতেঃ।
তমেব প্রথমং দ্রোণমভিযাস্যামি কেশব ! ॥৩৯॥
তস্মিন্ যুদ্ধমিদং বদ্ধং মন্যতে স সুযোধনঃ।
তস্মাত্তস্যৈব সেনাগ্রং ভিত্ত্বা যাস্যামি সৈন্ধবম্ ॥৪০॥
দ্রষ্টাসি শ্বো মহেম্বাসান্ নারাচৈস্তিগ্মতেজনৈঃ।
শৃঙ্গাণীব গিরের্ব্বজ্রৈর্দার্য্যমাণান্ ময়া যুধি ॥৪১॥

ভারতকৌমুদী

গরুড়াঃ। ইদন্তু পক্ষিমাত্রোপলক্ষণম্। সাগরাদ্রয়ঃ সমুদ্রপর্ব্বতাঃ। দ্যৌঃ স্বর্গঃ, বিয়ৎ আকাশম্। গ্রাম্যভূতানি মনুষ্যাদীনি, আরণ্যভূতানি চ মৃগাদীনি, চরাণি জঙ্গমানি। শ্বঃ পরদিনে। শপে শপথং করোমি। আলভে স্পৃশামি ॥৩৫—৩৮॥

য ইতি। গোপ্তা রক্ষিতা, মহেম্বাসো মহাধনুর্দ্ধরঃ, তস্য জয়দ্রথস্য ॥৩৯॥

তস্মিন্নিতি। তস্মিন্ দ্রোণে। বদ্ধং জয়ে সম্বদ্ধম্। সৈন্ধবং জয়দ্রথম্॥৪০॥

দ্রষ্টাসীতি। শ্বঃ পরদিনে, মহেম্বাসান্ কর্ণাদীন্, তিগ্মতেজনৈস্তীব্রতেজোভিঃ ॥৪১॥

সাধ্যগণ, বসুগণ, অশ্বিনীকুমারদ্বয়, বায়ুগণ, রুদ্রগণ, ইন্দ্রের সহিত দেবগণ, অসুরগণ, পিতৃগণ, গন্ধর্ব্বগণ, পক্ষিগণ, সমুদ্রগণ, পর্ব্বতগণ, স্বর্গ, আকাশ, এই পৃথিবী, দিক্ সকল, দিক্পালগণ, গ্রাম্য প্রাণিগণ, বন্যপ্রাণিগণ, স্থাবরগণ এবং জঙ্গমগণও জয়দ্রথের রক্ষক হন, তথাপি আগামী কল্য দেখিতে পাইবে যে, আমি যুদ্ধে বাণদ্বারা জয়দ্রথকে নিহত করিয়াছি ॥৩৫—৩৮॥

কেশব ! যে মহাধনুর্দ্ধর সেই পাপাত্মা ও দুর্মতির রক্ষক হইবেন, আমি প্রথমেই সেই দ্রোণের অভিমুখে যাইব ॥৩৯॥

সেই দুর্য্যোধন মনে করে—দ্রোণের উপরেই এই যুদ্ধ আবদ্ধ রহিয়াছে। সুতরাং আমি তাঁহার সৈন্যের সম্মুখই ভেদ করিয়া জয়দ্রথের নিকট যাইব ॥৪০॥

(৪০) যস্মিন্ দ্যূতমিদং রব্ধম্…পি, যস্মিন্ দ্যূতমিদং বদ্ধম্…বঙ্গ বৰ্দ্ধ।

নরনাগাশ্বদেহেভ্যো বিস্রবিষ্যতি শোণিতম্।
পতদ্ভ্যঃ পতিতেভ্যশ্চ বিভিন্নেভ্যঃ শিতৈঃ শরৈঃ ॥৪২॥
গাণ্ডীবপ্রেষিতা বাণা মনোঽনিলসমা জবে।
নৃনাগাশ্বান্ বিদেহাসূন্ কর্ত্তারশ্চ সহস্রশঃ ॥৪৩॥
যমাৎ কুবেরাদ্বরুণাদ্রুদ্রাদিন্দ্রাচ্চ যন্ময়া।
উপাত্তমস্ত্রং ঘোরং বৈ তদ্‌দ্রষ্টারো নরা যুধি ॥৪৪॥
ব্রাহ্মেণাস্ত্রেণ চাস্ত্রাণি হন্যমানানি সংযুগে।
ময়া দ্রষ্টাসি সর্ব্বেষাং সৈন্ধবস্যাভিরক্ষিণাম্ ॥৪৫॥
শরবেগসমুৎকৃত্তৈ রাজ্ঞাং কেশব! মূর্দ্ধভিঃ।
আস্তীর্য্যমাণাং পৃথিবীং দ্রষ্টাসি শ্বো ময়া যুধি ॥৪৬॥

ভারতকৌমুদী

নরেতি। বিস্রবিষ্যতি নিঃসরিষ্যতি। বিভিন্নেভ্যো বিদীর্ণেভ্যঃ, শিতৈঃ সুধারৈঃ ॥৪২॥

গাণ্ডীবেতি। জবে বেগে। বিগতা দেহা অসবঃ প্রাণাশ্চ যেষাং তান্, কর্ত্তারঃ করিষ্যন্তি ॥৪৩॥

যমাদিতি। উপাত্তং প্রাপ্তম্। দ্রষ্টারো দ্রক্ষ্যন্তি ॥৪৪॥

ব্রাহ্মেণেতি। দ্রষ্টাসি দ্রক্ষ্যসি, সৈন্ধবস্য জয়দ্রথস্য ॥৪৫॥

কৃষ্ণ! তুমি আগামী কল্য দেখিবে—ইন্দ্র যেমন বজ্রদ্বারা পর্বতশৃঙ্গ সকল বিদীর্ণ করিয়াছিলেন, আমিও সেইরূপ তীব্রবেগশালী নারাচসমূহদ্বারা মহা-ধনুর্দ্ধরগণকে বিদীর্ণ করিতেছি ॥৪১॥

আমার সুধার বাণসমূহদ্বারা বিদীর্ণ হইয়া পতনশীল ও পতিত মানুষ, হস্তী ও অশ্বগণের দেহ হইতে রক্ত নির্গত হইবে ॥৪২॥

মন ও বায়ুর তুল্য বেগবান্ আমার গাণ্ডীবনিক্ষিপ্ত বাণ সকল যাইয়া বিপক্ষের সহস্র সহস্র হস্তী, অশ্ব ও মানুষকে দেহবিহীন ও প্রাণশূন্য করিবে ॥৪৩॥

যম, কুবের, বরুণ, রুদ্র ও ইন্দ্রের নিকট আমি যে সকল ভয়ঙ্কর অস্ত্র লাভ করিয়াছি, তাহা আগামী কল্য যুদ্ধে সকল লোক দেখিতে পাইবে ॥৪৪॥

কৃষ্ণ! তুমি দেখিবে—জয়দ্রথের রক্ষক সমস্ত যোদ্ধার অস্ত্রই আমি যুদ্ধে এক ব্রহ্মাস্ত্রদ্বারা প্রতিহত করিব ॥৪৫॥

কেশব! তুমি আগামী কল্য দেখিতে পাইবে—রাজাদের মস্তকগুলি আমার বাণবেগে ছিন্ন হইয়া সমরভূমি আবৃত করিবে ॥৪৬॥

ক্রব্যাদাংস্তর্পয়িষ্যামি দ্রাবয়িষ্যামি শাত্রবান্।
সুহৃদো নন্দয়িষ্যামি পাতয়িষ্যামি সৈন্ধবম্ ॥৪৭॥
বহ্বাগস্কৃৎ কুসম্বন্ধী পাপদেশসমুদ্ভবঃ।
ময়া সৈন্ধবকো রাজা হতঃ স্বান্ শোচয়িষ্যতি ॥৪৮॥
সর্ব্বক্ষীরান্নভোক্তারং পাপাচারং রণাজিরে।
ময়া সরাজকা বাণৈর্ভিন্নং দ্রক্ষ্যন্তি সৈন্ধবম্ ॥৪৯॥
তথা প্রভাতে কর্ত্তাস্মি যথা কৃষ্ণ! সুযোধনঃ।
নান্যং ধনুর্দ্ধরং লোকে মংস্যতে মৎসমং যুধি ॥৫০॥
গাণ্ডীবঞ্চ ধনুর্দিব্যং যোদ্ধা চাহং নরর্ষভ!।
ত্বঞ্চ যন্তা হৃষীকেশ! কিং নু স্যাদজিতং ময়া ॥৫১॥

ভারতকৌমুদী

শরেতি। শরবেগেন সমুৎকৃত্তৈঃ সম্যক্‌ছিন্নৈঃ। শ্বঃ পরদিনে ॥৪৬॥
ক্রব্যাদানিতি। ক্রব্যাদান্ মাংসভোজিনো জন্তূন্, দ্রাবয়িষ্যামি পীড়য়িষ্যামি ॥৪৭॥
বহ্বিতি। বহ্বাগস্কৃৎ দ্রৌপদীহরণাদিনা প্রচুরাপরাধকারী, কুসম্বন্ধী দুর্জনসংসর্গী ॥৪৮॥
সর্বেতি। সর্বক্ষীরান্নভোক্তারমিত্যনেন চিরসুখিনমিত্যুচ্যতে। সরাজকা লোকাঃ ॥৪৯॥
তথেতি। প্রভাতে প্রভাতকালাববিপরদিবসে, কর্ত্তাস্মি যুদ্ধং করিষ্যামি ॥৫০॥
গাণ্ডীবমিতি। গাণ্ডীবাদিকং সর্বমসাধারণ্যসূচকম্। দিব্যং স্বর্গীয়ম্। যন্তা সারথিঃ ॥৫১॥

---

আমি আগামী কল্য মাংসভোজী জন্তুগণকে পরিতৃপ্ত করিব, শত্রুগণকে পীড়িত করিব, বন্ধুজনের আনন্দ জন্মাইব এবং জয়দ্রথকে নিপাতিত করিব ॥৪৭॥

বহু অপরাধকারী, দুর্জনসংসর্গী ও পাপদেশে সমুৎপন্ন জয়দ্রথরাজা আমার হাতে নিহত হইয়া তাহার বন্ধুবর্গকে শোকার্ত্ত করিবে ॥৪৮॥

আগামী কল্য রাজাদের সহিত সমস্ত লোক দেখিবে—সর্ব্বদা ক্ষীরান্নভোজী ও পাপাচারী জয়দ্রথ আমার বাণে বিদীর্ণ হইয়া সমরাঙ্গনে শয়ন করিবে ॥৪৯॥

কৃষ্ণ! আমি আগামী কল্য তেমন যুদ্ধ করিব, যাহাতে দুর্য্যোধন জগতে অপর কোন ধনুর্দ্ধরকে যুদ্ধে আমার তুল্য মনে না করে ॥৫০॥

নরশ্রেষ্ঠ হৃষীকেশ! স্বর্গীয় গাণ্ডীবধনু, আমি যোদ্ধা এবং তুমি সারথি। ইহাতে আমার অবিজিত কি থাকিতে পারে? ॥৫১॥

(৪৭)···প্রমথিষ্যামি সৈন্ধবম্—পি। (৫১)···যোদ্ধা চাহং নরর্ষভঃ···পি।

তব প্রসাদাদ্ভগবন্! কিমিহাস্তি রণে মম।
অবিষহ্যং হৃষীকেশ! কিং জানন্ মাং বিগর্হসি ॥৫২॥
যথা লক্ষ্ম স্থিরং চন্দ্রে সমুদ্রে চ যথা জলম্।
এবমেতাং প্রতিজ্ঞাং বৈ সত্যাং বিদ্ধি জনার্দ্দন! ॥৫৩॥
মাবমংস্থা মমাস্ত্রাণি মাবমংস্থা ধনুর্দৃঢ়ম্।
মাবমংস্থা বলং বাহ্বোর্মাবমংস্থা ধনঞ্জয়ম্ ॥৫৪॥
যথাভিযায় সংগ্রামে ন জীয়েঽহং জয়ামি চ।
তেন সত্যেন সমরে হতং বিদ্ধি জয়দ্রথম্ ॥৫৫॥
ধ্রুবং বৈ ব্রাহ্মণে সত্যং ধ্রুবা সাধুসমুন্নতিঃ।
শ্রীর্ধ্রুবা চাপি দক্ষেষু ধ্রুবো নারায়ণে জয়ঃ ॥৫৬॥

ভারতকৌমুদী

তবেতি। অবিষহ্যমশক্যম্। বিগর্হসি "তৎসাহসমিদং কৃতম্" ইত্যাদিনা নিন্দসি ॥৫২॥
যথেতি। লক্ষ্ম শশচিহ্নম্। এতাং জয়দ্রথবধবিষয়াম্ ॥৫৩॥
মেতি। মা অবমংস্থা নাবজানীহি। সর্বত্র দৃষ্টশক্তিকত্বাদিতি ভাবঃ ॥৫৪॥
যথেতি। ন জীয়ে কেনাপি জিতো ন ভবামি। বিদ্ধি জানীহি ॥৫৫॥
ধ্রুবমিতি। মৎপক্ষনারায়ণজয়স্য ধ্রুবত্বান্মম জয়োঽপি ধ্রুব এবেত্যাশয়ঃ ॥৫৬॥

ভগবন্! তোমার অনুগ্রহে এই জগতে যুদ্ধে আমার অশক্য কি আছে? অতএব হৃষীকেশ! তুমি ইহা জানিয়াও আমাকে কেন নিন্দা করিতেছ? ॥৫২॥

জনার্দ্দন! চন্দ্রের চিহ্ন ও সমুদ্রের জল যেমন সত্য, তেমন আমার এই প্রতিজ্ঞাও সত্য বলিয়াই জানিও ॥৫৩॥

কৃষ্ণ! তুমি আমার অস্ত্রগুলিকে অবজ্ঞা করিও না, আমার দৃঢ় ধনুকে অবহেলা করিও না, আমার বাহুবলকে হেয় ধারণা করিও না এবং অর্জ্জুনকেও তুচ্ছ মনে করিও না ॥৫৪॥

আমি যুদ্ধে গেলে কেহ আমাকে জয় করিতে পারে না, আমিই সকলকে জয় করি। সেই সত্য ঘটনা স্মরণ করিয়া যুদ্ধে জয়দ্রথকে নিহত বলিয়াই জানিয়া রাখ ॥৫৫॥

ব্রাহ্মণে সত্য—ধ্রুব, সাধুজনে উন্নতি—ধ্রুব, কার্য্যদক্ষলোকে সম্পৎ—ধ্রুব এবং নারায়ণে জয়—ধ্রুব ॥৫৬॥

(৫২)…কিং নাবাপ্তং রণে মম…বিগর্হসে—বঙ্গ বর্দ্ধ। (৫৫) যথা হি যোদ্ধা সংগ্রামে ন জীয়েয়…বঙ্গ বর্দ্ধ। (৫৬)…ধ্রুবা সাধুষু সন্নতিঃ। শ্রীর্ধ্রুবা চাতিদক্ষেষু…বর্দ্ধ।

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বা হৃষীকেশং স্বয়মাত্মানমাত্মনা।
সন্দিদেশার্জ্জুনো নর্দ্দন্ বাসবিঃ কেশবং প্রভুম্ ॥৫৭॥
যথা প্রভাতাং রজনীং কল্পিতঃ স্যাদ্রথো মম।
তথা কার্য্যং ত্বয়া কৃষ্ণ! কার্য্যং হি মহদুদ্যতম্ ॥৫৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং কৃষ্ণার্জ্জুনসংবাদে সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——০*০——

## অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ।

——(ঃ*ঃ)——

সঞ্জয় উবাচ।

তাং নিশাং শোকদুঃখার্ত্তৌ শ্বসন্তাবিব পন্নগৌ।
নিদ্রাং নৈবোপলেভাতে বাসুদেবধনঞ্জয়ৌ ॥১॥

ভারতকৌমুদী

এবমিতি। বাসবস্য ইন্দ্রস্যাপত্যমিতি বাসবিঃ অর্জ্জুনঃ, নর্দ্দন্ শৌর্য্যেণ গর্জন্, এবমুক্ত্বা, আত্মনা যত্নেন, স্বয়ং স্বরাট্‌স্বরূপম্, আত্মানং পরমাত্মভূতঞ্চ, হৃষীকেশং মায়ানিয়ন্তারম্, অতএব প্রভুং সর্ব্বাতিশায়িপ্রভাবম্, কেশবং কৃষ্ণম্, সন্দিদেশ আদিদেশ। ঈদৃশং কৃষ্ণং প্রত্যপি অর্জ্জুনস্যাদেশেন ভক্তাধীনো ভগবানিতি সূচিতম্ ॥৫৭॥

যথেতি। রজনীমিত্যত্যন্তসংযোগে দ্বিতীয়া। কল্পিতঃ সজ্জিতঃ। কার্য্যং কর্ত্তব্যম্। হি যস্মাৎ, জয়দ্রথবধরূপং মহৎ কার্য্যম্, উদ্যতং কর্ত্তুমারব্ধম্ ॥৫৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি প্রতিজ্ঞায়াং সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

সঞ্জয় বলিলেন—'ইন্দ্রনন্দন অর্জ্জুন বীরত্ববশতঃ গর্জন করতঃ এইরূপ বলিয়া যত্ন সহকারে স্বরাট্‌স্বরূপ, পরমাত্মরূপী, মায়ানিয়ন্তা ও সর্ব্বাধিকপ্রভাবশালী কৃষ্ণকে আদেশ করিলেন—॥৫৭॥

'কৃষ্ণ! রাত্রি প্রভাত হইবামাত্র আমার রথ যাহাতে সজ্জিত হয়, তুমি তাহা করিবে। কারণ, গুরুতর কার্য্য আরম্ভ করা হইয়াছে' ॥৫৮॥

---

* '...চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...ষট্‌সপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি। (১)... নিশ্বসন্তাবিবোরগৌ...পি বা নি।

নরনারায়ণৌ ক্রুদ্ধৌ জ্ঞাত্বা দেবাঃ সবাসবাঃ।
ব্যথিতাশ্চিন্তয়ামাসুঃ কিং স্বিদেতদ্ভবিষ্যতি ॥২॥
ববুশ্চ দারুণা বাতা রূক্ষা ঘোরাভিশংসিনঃ।
সকবন্ধস্তথাদিত্যে পরিঘঃ সমদৃশ্যত ॥৩॥
শুষ্কাশন্যশ্চ সংপেতুঃ সনির্ঘাতাঃ সবিদ্যুতঃ।
চচাল চাপি পৃথিবী সশৈলবনকাননা ॥৪॥
চুক্ষুভুশ্চ মহারাজ! সাগরা মকরালয়াঃ।
প্রতিস্রোতঃ প্রবৃত্তাশ্চ তথা গন্তুং সমুদ্রগাঃ ॥৫॥
রথাশ্বনরনাগানাং প্রবৃত্তমধরোত্তরম্।
ক্রব্যাদানাং প্রমোদার্থং যমরাষ্ট্রবিবর্দ্ধনম্ ॥৬॥

ভারতকৌমুদী

তামিতি। পন্নগৌ সর্পাবিব, শ্বসন্তৌ নিশ্বাসং ত্যজন্তৌ ॥১॥

নরেতি। নরনারায়ণৌ তদবতারৌ অর্জ্জুনকৃষ্ণৌ। সবাসবা ইন্দ্রসহিতাঃ ॥২॥

ববুরিতি। ঘোরাভিশংসিনো ভয়সূচকাঃ। পরিঘঃ পরিঘচিহ্নম্, সমদৃশ্যত দেবৈরেব। অন্যৈস্তু তাদৃশপ্রভাবাভাবেন রাত্রৌ সূর্য্যমণ্ডলদর্শনাসম্ভব ইত্যবধেয়ম্ ॥৩॥

শুষ্কেতি। শুষ্কাশন্যো নির্জ্জলবজ্রাঃ। শৈলৈঃ পর্বতৈঃ বনৈরুদ্যানৈঃ কাননৈররণ্যৈশ্চ সহেতি সা ॥৪॥

চুক্ষুভুরিতি। প্রতিস্রোতো গন্তুং প্রবৃত্তাঃ প্রতিকূলস্রোতোভির্বহন্তি স্ম, সমুদ্রগা নদ্যঃ ॥৫॥

সঞ্জয় বলিলেন—'শোকদুঃখপীড়িত কৃষ্ণ ও অর্জ্জুন দুইটা সর্পের ন্যায় নিশ্বাস ত্যাগ করিতে থাকিয়া সেই রাত্রিতে আর নিদ্রা যাইতে পারিলেন না ॥১॥

ওদিকে নরনারায়ণাবতার অর্জ্জুন ও কৃষ্ণ ক্রুদ্ধ হইয়াছেন জানিয়া ইন্দ্রপ্রভৃতি দেবতারা উদ্বিগ্ন হইয়া চিন্তা করিতে লাগিলেন যে, 'এটা কিরূপ ব্যাপার হইবে' ॥২॥

রূক্ষ ও ভয়সূচক দারুণ বায়ু বহিতে লাগিল এবং দেবতারা সূর্য্যমণ্ডলে কবন্ধযুক্ত পরিঘচিহ্ন দেখিতে থাকিলেন ॥৩॥

নির্ঘাত ও বিদ্যুতের সহিত জলশূন্য বজ্র পতিত হইতে থাকিল এবং পর্ব্বত, উদ্যান ও বনের সহিত পৃথিবী কাঁপিতে লাগিল ॥৪॥

মহারাজ! মকরাবাস সমুদ্র সকল উদ্বেলিত হইল এবং নদীগুলি প্রতিকূল স্রোতে চলিতে থাকিল ॥৫॥

(৬) ···যমরাষ্ট্রবিবৃদ্ধয়ে—পি বা নি।

বাহনানি শকৃন্মূত্রে মুমুচু রুরুদুশ্চ হ।
তান্ দৃষ্ট্বা দারুণান্ সর্বানুৎপাতান্ লোমহর্ষণান্ ॥৭॥
সর্বে তে ব্যথিতাঃ সৈন্যাস্ত্বদীয়া ভরতর্ষভ !।
শ্রুত্বা মহাবলস্যোগ্রাং প্রতিজ্ঞাং সব্যসাচিনঃ ॥৮॥ (যুগ্মকম্)
অথ কৃষ্ণং মহাবাহুরব্রবীৎ পাকশাসনিঃ।
আশ্বাসয় সুভদ্রাং ত্বং ভগিনীং স্নুষয়া সহ ॥৯॥
স্নুষাপ্রেষ্যাবয়স্যাশ্চ বিশোকাঃ কুরু মাধব !।
সাম্না সত্যেন যুক্তেন বচসাশ্বাসয় প্রভো ! ॥১০॥
ততোঽর্জ্জুনগৃহং গত্বা বাসুদেবঃ সুদুর্মনাঃ।
ভগিনীং পুত্রশোকার্ত্তামাশ্বাসয়ত দুঃখিতাম্ ॥১১॥

ভারতকৌমুদী

রথেতি। অধরোত্তরং বিপরীতভাবঃ স্বপক্ষেষপি হিংসাপ্রবৃত্তিঃ। ক্রব্যাদানাং মাংসভোজিনাম্ ॥৬॥

বাহনানীতি। শকৃন্মূত্রে বিষ্ঠামূত্রে। ব্যথিতা ভয়েন ॥৭—৮॥

অথেতি। পাকশাসনস্য ইন্দ্রস্যাপত্যমিতি পাকশাসনিরর্জ্জুনঃ। স্নুষয়া বধ্বা উত্তরয়া ॥৯॥

স্নুষেতি। স্নুষায়া উত্তরায়াঃ প্রেষ্যা দাসীঃ বয়স্যাঃ সখীশ্চ। সাম্না সান্ত্বনাকরেণ ॥১০॥

তত ইতি। ভগিনীং সুভদ্রাম্ ॥১১॥

---

মাংসভোজী জন্তুগণের আমোদের জন্য হস্তী, অশ্ব, রথী ও পদাতিদিগের বিপরীত হিংসাপ্রবৃত্তি জন্মিতে থাকিল; তাহাতে যমরাজ্যবৃদ্ধির সম্ভাবনা হইল ॥৬॥

হস্তী ও অশ্বপ্রভৃতি বাহনগুলি বিষ্ঠা ও মূত্র ত্যাগ করিতে লাগিল এবং রোদন করিতে থাকিল। ভরতশ্রেষ্ঠ! আপনার সৈন্যেরা সকলেই সেই সমস্ত ভয়ঙ্কর ও লোমহর্ষণ উৎপাত দেখিয়া এবং মহাবল অর্জ্জুনের সেই দারুণ প্রতিজ্ঞা শুনিয়া ভয়ে ব্যথিত হইয়া পড়িল ॥৭—৮॥

তদনন্তর মহাবাহু অর্জ্জুন কৃষ্ণকে বলিলেন—'কৃষ্ণ! তুমি যাইয়া আমার পুত্রবধূ উত্তরার সহিত তোমার ভগিনী সুভদ্রাকে আশ্বস্ত কর ॥৯॥

প্রভু মাধব! উত্তরার দাসী ও সখীদিগকে শোকবিহীন কর এবং সত্য ও সান্ত্বনাযুক্ত বাক্যদ্বারা আশ্বস্ত কর' ॥১০॥

---

(১০) স্নুষাং স্বসারমেবাশু বিশোকে কুরু মাধব !···পি, স্নুষাং চাস্যা বয়স্যাশ্চ বিশোকাঃ কুরু মাধব !···বা নি।

বাসুদেব উবাচ।

মা শোকং কুরু বার্ষ্ণেয়ি ! কুমারং প্রতি সস্নুষা।
সর্বেষাং প্রাণিনাং ভীরু ! নিষ্ঠৈষা কালনির্ম্মিতা ॥১২॥
কুলে জাতস্য বীরস্য ক্ষত্রিয়স্য বিশেষতঃ।
সদৃশং মরণং হ্যেতত্তব পুত্রস্য মা শুচঃ ॥১৩॥
দিষ্ট্যা মহারথো বীরঃ পিতুস্তুল্যপরাক্রমঃ।
ক্ষাত্রেণ বিধিনা প্রাপ্তো বীরাভিলষিতাং গতিম্ ॥১৪॥
জিত্বা সুবহুশঃ শত্রূন্ প্রেষয়িত্বা চ মৃত্যবে।
গতঃ পুণ্যকৃতাং লোকান্ সর্ব্বকামদুহোঽক্ষয়ান্ ॥১৫॥
তপসা ব্রহ্মচর্য্যেণ শ্রুতেন প্রজ্ঞয়াপি চ।
সন্তো যাং গতিমিচ্ছন্তি তাং প্রাপ্তস্তব পুত্রকঃ ॥১৬॥

ভারতকৌমুদী

মেতি। স্নুষয়া উত্তরয়া সহেতি সস্নুষা। নিষ্ঠা নাশঃ ॥১২॥
কুল ইতি। সদৃশং যোগ্যম্। মা শুচঃ শোকং মা কার্ষীঃ ॥১৩॥
দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। বীরোঽভিমন্যুঃ, পিতুরর্জ্জুনস্য ॥১৪॥
জিত্বেতি। সর্ব্বান্ কামান্ অভীষ্টান্ পদার্থান্ দুহন্তি দদতীতি তান্ ॥১৫॥
তপসেতি। শ্রুতেন বেদপাঠেন, প্রজ্ঞয়া তত্ত্বজ্ঞানেন চ ॥১৬॥

---

তাহার পর অতিদুঃখিতচিত্ত কৃষ্ণ অর্জ্জুনের গৃহে গমন করিয়া পুত্রশোকার্ত্তা ও দুঃখিতা সুভদ্রাকে আশ্বস্ত করিতে লাগিলেন ॥১১॥

কৃষ্ণ বলিলেন—'বৃষ্ণিবংশনন্দিনি ! উত্তরার সহিত তুমি কুমারের জন্য শোক করিও না ; ভীরু ! সমস্ত প্রাণীরই কালকৃত এইরূপ বিনাশ হইয়া থাকে ॥১২॥

বিশেষতঃ সদ্বংশজাত বীর ক্ষত্রিয়ের এইরূপ মরণই উপযুক্ত। সুতরাং তোমার পুত্রসম্বন্ধে শোক করিও না ॥১৩॥

মহারথ ও পিতার তুল্য পরাক্রমশালী বীর অভিমন্যু ক্ষত্রিয়নিয়ম অনুসারে বীরাভিলষিত গতিই লাভ করিয়াছে ॥১৪॥

অভিমন্যু বহুতর শত্রু জয় করিয়া এবং তাহাদিগকে যমলোকে পাঠাইয়া পুণ্যবান্ লোকদিগের প্রাপ্য সর্বাভীষ্টপূরক অক্ষয় লোকে গমন করিয়াছে ॥১৫॥

সাধুলোকেরা তপস্যা, ব্রহ্মচর্য্য, বেদাধ্যয়ন ও তত্ত্বজ্ঞানদ্বারা যে স্থান লাভ করিবার ইচ্ছা করেন, তোমার পুত্র সেই স্থান লাভ করিয়াছে ॥১৬॥

বীরসূর্বীরপত্নী ত্বং বীরজা বীরবান্ধবা।
মা শুচস্তনয়ং ভদ্রে! গতঃ স পরমাং গতিম্ ॥১৭॥
প্রাপ্স্যতে চাপ্যসৌ পাপঃ সৈন্ধবো বালঘাতকঃ।
অস্যাবলেপস্য ফলং সসুহৃদ্‌গণবান্ধবঃ ॥১৮॥
ব্যুষ্টায়াস্তু বরারোহে! রজন্যাং পাপকর্ম্মকৃৎ।
নহি মোক্ষ্যতি পার্থাৎ স প্রবিষ্টোঽপ্যমরাবতীম্ ॥১৯॥
শ্বঃ শিরঃ শ্রোষ্যতে তস্য সৈন্ধবস্য রণে হৃতম্।
সমন্তপঞ্চকাদ্বাহ্যং বিশোকা ভব মা রুদঃ ॥২০॥
ক্ষত্রধর্ম্মং পুরস্কৃত্য গতঃ শূরঃ সতাং গতিম্।
যাং বয়ং প্রাপ্নুয়ামেহ যে চান্যে শস্ত্রজীবিনঃ ॥২১॥

ভারতকৌমুদী

বীরেতি। বীরং সূত ইতি বীরসূঃ, বীরাজ্জায়ত ইতি সা, বীরা বান্ধবা ভ্রাতরো যস্যাঃ সা ॥১৭॥

ননু তথাপি শত্রৌ জীবতি কঃ খল্বাশ্বাস ইত্যাহ প্রাপ্স্যত ইতি। অবলেপস্য গর্ব্বস্য ॥১৮॥

অথ কদাসৌ ফলং প্রাপ্স্যত ইত্যাহ ব্যুষ্টায়ামিতি। ব্যুষ্টায়াং প্রভাতায়াম্ ॥১৯॥

শ্ব ইতি। শ্বঃ পরদিন এব। সমন্তপঞ্চকাৎ তদাখ্যাৎ কুরুক্ষেত্রস্যাংশবিশেষাৎ ॥২০॥

ক্ষত্রেতি। শূরোঽভিমন্যুঃ, গতিং গম্যং লোকম্ ॥২১॥

ভদ্রে! তুমি বীরপ্রসূ, বীরপত্নী, বীরতনয়া এবং বীরবান্ধবা। অতএব পুত্রের জন্য শোক করিও না; সে উত্তম স্থান লাভ করিয়াছে ॥১৭॥

বালঘাতক ও পাপাত্মা ঐ জয়দ্রথও সুহৃৎ এবং বন্ধুগণের সহিত এই গর্ব্বের ফল পাইবে ॥১৮॥

বরারোহে! রাত্রি প্রভাত হইলে সেই পাপকর্ম্মকারী জয়দ্রথ অমরাবতী নগরীতে প্রবেশ করিয়াও অর্জ্জুনের হস্ত হইতে মুক্তিলাভ করিবে না ॥১৯॥

সুভদ্রা! তুমি কল্যই শুনিতে পাইবে যে, যুদ্ধে সেই জয়দ্রথের মস্তক অপহৃত হইয়াছে এবং সেটা যাইয়া সমন্তপঞ্চকের বাহিরে পড়িয়াছে। সুতরাং তুমি শোকবিহীন হও, রোদন করিও না ॥২০॥

আমরা যে গতি লাভ করিব এবং অন্য যে সকল অস্ত্রজীবী আছেন, তাঁহারাও যে গতি লাভ করিবেন, বীর অভিমন্যু ক্ষত্রিয়ধর্ম্ম অনুসারে সেই সজ্জনের গতি লাভ করিয়াছে ॥২১॥

(১৮)…চাপ্যসৌ ক্ষুদ্রঃ…বর্দ্ধ। (২০) শ্বঃ শিরঃ শ্রোষ্যসে…বর্দ্ধ।

ব্যূঢ়োরস্কো মহাবাহুরনিবর্ত্তী রথপ্রণুৎ।
গতস্তব বরারোহে! পুত্রঃ স্বর্গং জ্বরং জহি ॥২২॥
অনুযাতশ্চ পিতরং মাতৃপক্ষঞ্চ বীর্য্যবান্।
সহস্রশো রিপূন্ হত্বা হতঃ শূরো মহারথঃ ॥২৩॥
আশ্বাসয় স্নুষাং রাজ্ঞি! মা শুচঃ ক্ষত্রিয়ে! ভৃশম্।
শ্বঃ প্রিয়ং সুমহচ্ছ্রুত্বা বিশোকা ভব নন্দিনি! ॥২৪॥
যৎ পার্থেন প্রতিজ্ঞাতং তত্তথা ন তদন্যথা।
চিকীর্ষিতং হি তে ভর্ত্তুর্ন ভবেজ্জাতু তন্মৃষা ॥২৫॥
যদি চ মনুজপন্নগাঃ পিশাচা রজনিচরাঃ পতগাঃ সুরাসুরাশ্চ।
রণগতমভিপান্তি সিন্ধুরাজং ন স ভবিতা সহ তৈরপি প্রভাতে ॥২৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং সুভদ্রাশ্বাসনে অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

ব্যূঢ়েতি। হে বরারোহে! উত্তমাঙ্গনে! ব্যূঢ়ং দৃঢ়বিশালম্ উরো বক্ষো যস্য সঃ, মহাবাহুঃ, অনিবর্ত্তী রণাদপলায়ী, রথান্ প্রণুদতি প্রহারেণাপসারয়তীতি স তাদৃশশ্চ তব পুত্রঃ অভিমন্যুঃ, স্বর্গং গতঃ। অতএব জ্বরং শোকসন্তাপম্, জহি নাশয় ত্যজ ॥২২॥

অন্বিতি। অনুযাতঃ অনুসৃতঃ শৌর্য্যে অনুকৃতবানিত্যর্থঃ ॥২৩॥

আশ্বাসয়েতি। স্নুষাং পুত্রবধূমুত্তরাম্। শ্বঃ পরদিনে, প্রিয়ং জয়দ্রথহননম্ ॥২৪॥

নন্থ তন্নিশ্চয়ে কো হেতুরিত্যাহ যদিতি। চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টম্। জাতু কদাচিৎ ॥২৫॥

বরারোহে! দৃঢ়-বিশাল-বক্ষা, মহাবাহু, অপলায়নকারী ও বিপক্ষরথবিজয়ী তোমার পুত্র স্বর্গে গমন করিয়াছে। অতএব শোকসন্তাপ পরিত্যাগ কর ॥২২॥

বলবান্, বীর ও মহারথ অভিমন্যু পিতৃপক্ষ ও মাতৃপক্ষের অনুকরণ করিতে থাকিয়া সহস্র সহস্র শত্রু সংহার করিয়া নিহত হইয়াছে ॥২৩॥

রাজ্ঞি! তুমি তোমার পুত্রবধূ উত্তরাকে আশ্বস্ত কর, ক্ষত্রিয়ে! তুমি গুরুতর শোক করিও না, নন্দিনি! তুমি কল্য বিশেষ প্রিয় সংবাদ শুনিবে বলিয়া শোকবিহীন হও ॥২৪॥

অর্জ্জুন যাহা প্রতিজ্ঞা করিয়াছেন, তাহা হইবে, তাহার অন্যথা হইবে না। কারণ, তোমার স্বামী যাহা করিবার ইচ্ছা করেন, তাহা কখনও মিথ্যা হয় না ॥২৫॥

(২৫)···ন ভবেজ্জাতু নিষ্ফলম্—পি বা নি। '···পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···সপ্তসপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

# ঊনসপ্ততিতমোঽধ্যায়ঃ।

——:-০-:——

সঞ্জয় উবাচ।

এতচ্ছ্রুত্বা বচস্তস্য কেশবস্য মহাত্মনঃ।
সুভদ্রা পুত্রশোকার্ত্তা বিললাপ সুদুঃখিতা ॥১॥
হা পুত্র! মম মন্দায়াঃ কথমেত্যাসি সংযুগে।
নিধনং প্রাপ্তবাংস্তাত! পিতুস্তুল্যপরাক্রমঃ ॥২॥
কথমিন্দীবরশ্যামং সুদংষ্ট্রং চারুলোচনম্।
মুখং তে দৃশ্যতে বৎস! গুণ্ঠিতং রণরেণুনা ॥৩॥

ভারতকৌমুদী

যদীতি। পতগাঃ পক্ষিণঃ। অভিপাস্তি সর্ব্বতো রক্ষিষ্যন্তি। ভবিতা স্থাতা জীবিষ্যতীত্যর্থঃ, তৈর্মনুজাদিভিঃ সহ স্থিতোঽপীতি শেষঃ। পুষ্পিতাগ্রা নাম ছন্দঃ ॥২৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়ামষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

এতদিতি। সুদুঃখিতা বিপক্ষাণামন্যায্যাচরণশ্রবণাদপি নিতান্তদুঃখিতা ॥১॥

হেতি। মন্দায়া মন্দভাগ্যায়াঃ, এত্য উদরং প্রাপ্য, সংযুগে যুদ্ধে ॥২॥

কথমিতি। শোভনা দংষ্ট্রা দন্তা যস্য তৎ। রণরেণুনা রণাঙ্গনধূলিজালেন ॥৩॥

---

যদি দেব, দানব, পক্ষী, রাক্ষস, পিশাচ, নাগ ও মনুষ্যেরা সমরস্থিত জয়দ্রথকে সর্বতোভাবে রক্ষা করেন, তথাপি সে, প্রভাতকালে তাঁহাদের সহিত থাকিয়াও বাঁচিবে না' ॥২৬॥

——:০:——

সঞ্জয় বলিলেন—'মহাত্মা কৃষ্ণের এই সকল কথা শুনিয়া, সুভদ্রা পুত্রশোকার্ত্তা ও অত্যন্তদুঃখিতা হইয়া বিলাপ করিতে লাগিলেন—॥১॥

'হা পুত্র! হা বৎস অভিমন্যু! তুমি মন্দভাগ্যা আমার উদরে আসিয়া ক্রমে পিতার তুল্য পরাক্রমশালী হইয়া কেন যুদ্ধে নিধন প্রাপ্ত হইলে ॥২॥

---

(১)···সুভদ্রা শোকদুঃখার্ত্তা···বর্দ্ধ। (২)···কথমেত্যাসি সংযুগম্· ·বা নি,···কথং সংযুগমেত্য হি···পিতুস্তুল্যপরাক্রম!—বর্দ্ধ।

নূনং শূরং নিপতিতং ত্বাং পশ্যন্ত্যনিবর্ত্তিনম্‌।
সুশিরোগ্রীববাহ্বংসং ব্যূঢ়োরস্কং নতোদরম্‌ ॥৪॥
চারূপচিতসর্বাঙ্গং স্বক্ষং শস্ত্রক্ষতাচিতম্‌।
ভূতানি ত্বাভিবীক্ষন্তে নবচন্দ্রমিবোদিতম্‌ ॥৫॥
শয়নীয়ং পুরাধ্যাস্য স্পর্দ্ধ্যাস্তরণসংবৃতম্‌।
ভূমাবদ্য কথং শেতে বিপ্রবিদ্ধঃ সুখোচিতঃ ॥৬॥
যোঽন্বাস্যত পুরা বীরো বরস্ত্রীভির্মহাভুজঃ।
কথমন্বাস্যতে সোঽদ্য শিবাভিঃ পতিতো মৃধে ॥৭॥

ভারতকৌমুদী

নূনমিতি। শোভনাঃ শিরঃ গ্রীবা বাহূ অংসৌ স্কন্ধৌ চ তে যস্য তম্‌, ব্যূঢ়ং দৃঢ়বিশালম্‌ উরো বক্ষো যস্য তম্‌, নতোদরং কৃশমধ্যম্‌ ॥৪॥

চারিতি। চারূণি উপচিতানি বৃদ্ধিং প্রাপ্তানি চ সর্ব্বাণি অঙ্গানি যস্য তম্‌, শোভনানি অক্ষাণি ইন্দ্রিয়াণি যস্য তম্‌, শস্ত্রৈঃ ক্ষত আচিতো ব্যাপ্তশ্চ তম্‌। ভূতানি প্রাণিনঃ, ত্বা ত্বাম্‌ ॥৫॥

শয়েতি। পুরা স্পর্দ্ধিনা দুগ্ধফেনতুল্যেন আস্তরণেন সংবৃতম্‌, শয়নীয়ং শয্যাম্‌, অধ্যাস্য অধিষ্ঠায়, অদ্য সুখোচিতঃ সুখভোগে অভ্যস্তোঽপি, অস্ত্রৈর্বিপ্রবিদ্ধঃ, কথং ভূমৌ শেতে ॥৬॥

য ইতি। অন্বাস্যত সেবার্থমাশ্রিতঃ। অন্বাস্যতে ভক্ষণার্থমাশ্রীয়তে, শিবাভিঃ শৃগালৈঃ ॥৭॥

বৎস! নীলোৎপলের ন্যায় শ্যামবর্ণ, সুন্দরদন্তযুক্ত, মনোহরনয়নসমন্বিত এবং রণভূমির ধূলিজালে আবৃত তোমার মুখখানি কি করিয়া সকলে দেখিতেছে ॥৩॥

বৎস! তুমি বীর ছিলে; যুদ্ধ হইতে পলায়ন করিতে না; তোমার মস্তক, গ্রীবা, বাহুযুগল ও স্কন্ধদ্বয় সুন্দর, বক্ষস্থল দৃঢ় ও বিশাল এবং উদরদেশ কৃশ, এই অবস্থায় তুমি পতিত রহিয়াছ, আর সকলে তোমাকে দেখিতেছে ॥৪॥

আর সমস্ত অঙ্গ মনোহর ও পুষ্ট এবং ইন্দ্রিয়গুলি মনোরম ছিল; এ হেন তুমি অস্ত্রে ক্ষ ও ব্যাপ্তদেহ হইয়া রহিয়াছ; সেই অবস্থায় প্রাণীরা তোমাকে উদিত নূতন চন্দ্রের ন্যায় দর্শন করিতেছে ॥৫॥

বাবা! তুই সুখভোগে অভ্যস্ত ছিলি; তাই পূর্ব্বে দুগ্ধফেনতুল্য আস্তরণে আবৃত শয্যায় শয়ন করিয়া আজ কি প্রকারে বাণবিদ্ধদেহে ভূতলে শয়ন করিয়া রহিয়াছিস্‌ ॥৬॥

হায়! পূর্ব্বে উত্তম নারীগণ যে মহাবাহু বীরের সেবা করিত, আজ কেন শৃগালেরা যুদ্ধে নিপতিত সেই বীরের সেবা করিতেছে ॥৭॥

যোঽস্তূয়ত পুরা হৃষ্টৈঃ সূতমাগধবন্দিভিঃ।
সোঽদ্য ক্রব্যাদ্গণৈর্ঘোরৈর্বিনদদ্ভিরুপাস্যতে ॥৮॥
পাণ্ডবেষু চ নাথেষু বৃষ্ণিবীরেষু বা বিভো!।
পাঞ্চালেষু চ বীরেষু হতঃ কেনাস্যনাথবৎ ॥৯॥
অতৃপ্তদর্শনা পুত্র! দর্শনস্য তবানঘ!।
মন্দভাগ্যা গমিষ্যামি ব্যক্তমদ্য যমক্ষয়ম্ ॥১০॥
বিশালাক্ষং সুকেশান্তং চারুবাক্যং সুগন্ধি চ।
তব পুত্র! কদা ভূয়ো মুখং দ্রক্ষ্যামি নির্ব্রণম্ ॥১১॥
ধিগ্বলং ভীমসেনস্য ধিক্ পার্থস্য ধনুষ্মতাম্।
ধিগ্বীর্য্যং বৃষ্ণিবীরাণাং পাঞ্চালানাঞ্চ ধিগ্বলম্ ॥১২॥
ধিক্ কেকয়াংস্তথা চেদীন্ মৎস্যাংশ্চৈবাথ সৃঞ্জয়ান্।
যে ত্বাং রণগতং বীরং ন শেকুরভিবীক্ষিতুম্ ॥১৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

য ইতি। "সূতাঃ পৌরাণিকাঃ প্রোক্তা মাগধা বংশশংসকাঃ। বন্দিনস্ত্বমলপ্রজ্ঞাঃ প্রস্তাবসদৃশোক্তয়ঃ॥" ইতি প্রাঞ্চঃ। ক্রব্যাদ্গণৈর্মাংসভোজিজন্তুসমূহৈঃ। উপাস্যতে ভক্ষণার্থং সেব্যতে ॥৮॥

পাণ্ডবেষ্বিতি। নাথেষু রক্ষকেষু। হে বিভো! শৌর্য্যপ্রভাবশালিন্! ॥৯॥

অতৃপ্তেতি। অতৃপ্তদর্শনা অপূর্ণদর্শনাকাঙ্ক্ষা, দর্শনস্যেতি তৃপ্ত্যর্থযোগাৎ করণে ষষ্ঠী ॥১০॥

বিশালেতি। শোভনাঃ কেশান্তা যস্য তৎ। নির্ব্রণম্ অশস্ত্রক্ষতম্ ॥১১॥

ধিগিতি। পার্থস্য অর্জ্জুনস্য, ধনুষ্মতামন্যেষাম্। অভিবীক্ষিতুং দ্রষ্টুমপি ॥১২—১৩॥

পূর্বে সূত, মাগধ ও বন্দিগণ আনন্দিত হইয়া যাহার স্তব করিত, আজ ভয়ঙ্কর মাংসভোজিজন্তুগণ রব করতঃ তাহার সেবা করিতেছে ॥৮॥

প্রভাবশালী অভিমন্যু! বীর পাণ্ডবগণ, বৃষ্ণিগণ ও পাঞ্চালগণ নাথ (রক্ষক) থাকিতে কেন তুমি অনাথের ন্যায় নিহত হইলে ॥৯॥

নিষ্পাপ পুত্র! তোমার দর্শনে আমার পুত্রদর্শনাকাঙ্ক্ষা তৃপ্ত হয় নাই। সুতরাং মন্দভাগ্যা আমি নিশ্চয়ই আজ যমালয়ে যাইব ॥১০॥

পুত্র! বিশালনয়ন, সুন্দরকেশপ্রান্ত, মনোহরবাক্য ও সৌরভযুক্ত তোমার অক্ষত মুখখানি কবে আবার দেখিব ॥১১॥

ভীম, অর্জ্জুন, অন্যান্য ধনুর্দ্ধরগণ, বৃষ্ণিবীরগণ ও পাঞ্চালবীরগণের বলকে

(৯)…কেনাস্যানাথবদ্ধতঃ—বঙ্গ বর্দ্ধ। (১১)…সুগন্ধি বৈ…বর্দ্ধ।

অদ্য পশ্যামি পৃথিবীং শূন্যামিব হতশ্রিয়ম্।
অভিমন্যুমপশ্যন্তী শোকব্যাকুলচেতনা ॥১৪॥
স্বস্রীয়ং বাসুদেবস্য পুত্রং গাণ্ডীবধন্বনঃ।
কথং ত্বাতিরথং বীরং দ্রক্ষ্যাম্যদ্য নিপাতিতম্ ॥১৫॥
হা বীর! দৃষ্টো নষ্টশ্চ ধনং স্বপ্ন ইবাসি মে।
অহো হ্যনিত্যং মানুষ্যং জলবুদ্বুদচঞ্চলম্ ॥১৬॥
ইমাং তে তরুণীং ভার্য্যাং ত্বদাধিভিরভিপ্লুতাম্।
কথং সন্ধারয়িষ্যামি বিবৎসামিব ধেনুকাম্ ॥১৭॥
অহো হ্যকালে প্রস্থানং কৃতবানসি পুত্রক!।
বিহায় ফলকালে মাং সুগৃদ্ধাং পুত্রদর্শনে ॥১৮॥

ভারতকৌমুদী

অদ্যেতি। হতশ্রিয়ং তিরোহিতসৌন্দর্য্যাম্ ॥১৪॥
স্বস্রীয়মিতি। স্বস্রীয়ং ভাগিনেয়ম্। ত্বা ত্বাম্। দ্রক্ষ্যামি দর্শনসম্ভবেঽপি ॥১৫॥
হেতি। নষ্টস্তিরোহিতঃ। মানুষ্যং মনুষ্যত্বম্ ॥১৬॥
ইমামিতি। ত্বদাধিভিস্ত্বৎসম্বন্ধিনীভির্মনোব্যথাভিঃ। সন্ধারয়িষ্যামি জীবয়িষ্যামি ॥১৭॥
অহো ইতি। ফলকালে সেবাদিফলপ্রদর্শনসময়ে, সুগৃদ্ধাম্ অতীবাভিলাষিণীম্ ॥১৮॥

ধিক্ এবং কেকয়, চেদি, মৎস্য ও সৃঞ্জয়গণকে ধিক্, যাঁহারা যুদ্ধমধ্যে তোমার প্রতি দৃষ্টিপাত করিতেও পারিলেন না ॥১২—১৩॥

আজ আমি অভিমন্যুকে দেখিতে না পাইয়া শোকাকুলচিত্ত হইয়া সমগ্র পৃথিবীটাকেই যেন শূন্য এবং বিশ্রী দেখিতেছি ॥১৪॥

বৎস! কৃষ্ণের ভাগিনেয়, অর্জ্জুনের পুত্র, অতিরথ ও বীর তোমাকে আমি আজ কি করিয়া নিপাতিত অবস্থায় দেখিব ॥১৫॥

হা বীর! তুমি স্বপ্নে ধনের ন্যায় আমার দৃষ্টিগোচর হইয়াই তিরোহিত হইয়া গেলে!। হায়! মনুষ্যত্ব অনিত্য, এমন কি জলবুদ্বুদের ন্যায় চঞ্চল ॥১৬॥

বাবা অভিমন্যু! তোর এই যুবতি ভার্য্যাটী তোর শোকে আকুল হইয়া পড়িয়াছে; এ অবস্থায় বৎসহীন ধেনুর ন্যায় কি করিয়া ইহাকে বাঁচাইব ॥১৭॥

হা পুত্র! তুমি পুত্রদর্শনাভিলাষিণী সুভদ্রাকে ফল দেখাইবার সময়ে পরিত্যাগ করিয়া অকালে প্রস্থান করিলে! ॥১৮॥

(১৪)··· হতত্বিষম্···পি বা নি।

নূনং গতিঃ কৃতান্তস্য প্রাজ্ঞৈরপি সুদুর্বিদা।
যত্র ত্বং কেশবে নাথে সংগ্রামেঽনাথবদ্ধতঃ ॥১৯॥
যজ্বনাং দানশীলানাং ব্রাহ্মণানাং কৃতাত্মনাম্।
চরিতব্রহ্মচর্য্যাণাং পুণ্যতীর্থাবগাহিনাম্ ॥২০॥
কৃতজ্ঞানাং বদান্যানাং গুরুশুশ্রূষিণামপি।
সহস্রদক্ষিণানাঞ্চ যা গতিস্তামবাপ্নুহি ॥২১॥ (যুগ্মকম্)
যা গতির্যুধ্যমানানাং শূরাণামনিবর্ত্তিনাম্।
হত্বারীন্ নিহতানাঞ্চ সংগ্রামে তাং গতিং ব্রজ ॥২২॥
গোসহস্রপ্রদাতৄণাং ক্রতুদানাঞ্চ যা গতিঃ।
নৈবেশিকঞ্চাভিমতং দদতাং যা গতিঃ শুভা ॥২৩॥
ব্রাহ্মণেভ্যঃ শরণ্যেভ্যো নিধিং নিদধতাঞ্চ যা।
যা চাপি ন্যস্তদণ্ডানাং তাং গতিং ব্রজ পুত্রক ! ॥২৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

নূনমিতি। কৃতান্তস্য দৈবস্য, সুদুর্বিদা অতীবদুর্জ্ঞেয়া। খলি গুণাভাব আর্ষঃ ॥১৯॥
যজ্বনামিতি। যজ্বনাং কৃতযজ্ঞানাম্। বদান্যানামুদারাণাম্ ॥২০—২১॥
যেতি। অনিবর্ত্তিনাম্ অপরাঙ্মুখানাম্ ॥২২॥
গবিতি। ক্রতুদানাং যজ্ঞকারিণাম্। নিবেশো গৃহং তন্নির্ম্মাণোপকরণং নৈবেশিকম্। নিদধতাং তদ্গৃহে স্থাপয়তাম্। ন্যস্তদণ্ডানাং ত্যক্তাভিমানানাম্, "অভিমানে গ্রহে দণ্ডঃ" ইতি হেমচন্দ্রঃ ॥২৩—২৪॥

নিশ্চয়ই দৈবের গতি জ্ঞানিগণেরও অতিদুর্জ্ঞেয়। যে হেতু স্বয়ং কৃষ্ণ নাথ (রক্ষক) থাকিতে, তুমি যুদ্ধে অনাথের ন্যায় নিহত হইয়াছ ॥১৯॥

(সে যাহা হউক,) যজ্ঞকারী, দানশীল, পবিত্রচিত্ত, ব্রহ্মচারী, পুণ্যতীর্থস্নায়ী, কৃতজ্ঞ, উদারচেতা, গুরুপরিচর্য্যানিরত ও সহস্রদক্ষিণাদাতা ব্রাহ্মণগণের যে গতি হয়, তুমি সেই গতি লাভ কর ॥২০—২১॥

বীরেরা যুদ্ধে শত্রুসংহার করিয়া অপরাঙ্মুখভাবে যুদ্ধ করিতে করিতে নিহত হইলে, তাঁহাদের যে গতি হয়, তুমি সেই গতি লাভ কর ॥২২॥

যাঁহারা সহস্র গো দান করেন, কিংবা যজ্ঞানুষ্ঠান করেন, তাঁহাদের যে গতি হয়, অথবা যাঁহারা অভিমত গৃহনির্ম্মাণোপযোগী দ্রব্য দান করেন, তাঁহাদের যেরূপ গতি হইয়া থাকে, কিংবা যাঁহারা শরণার্থী ব্রাহ্মণগণের জন্য নিধি স্থাপন

(১৯)···পুত্র ! ত্বং কেশবে নাথে···পি। (২২)···হতারিনিহতানাঞ্চ···পি।

ব্রহ্মচর্য্যেণ যাং যান্তি মুনয়ঃ সংশিতব্রতাঃ।
একপত্ন্যশ্চ যাং যান্তি তাং গতিং ব্রজ পুত্রক! ॥২৫॥
রাজ্ঞাং সুচরিতৈর্যা চ গতির্ভবতি শাশ্বতী।
চতুরাশ্রমিণাং পুণ্যৈঃ পাবিতানাং সুরক্ষিতৈঃ ॥২৬॥
দীনানুকম্পিনাং যা চ সততং সংবিভাগিনাম্।
পৈশুন্যাচ্চ নিবৃত্তানাং তাং গতিং ব্রজ পুত্রক! ॥২৭॥ (যুগ্মকম্)
ব্রতিনাং ধর্ম্মশীলানাং গুরুশুশ্রূষিণামপি।
অমোঘাতিথিনাং যা চ তাং গতিং ব্রজ পুত্রক! ॥২৮॥
কৃচ্ছ্রেষু যা ধারয়তামাত্মানং ব্যসনেষু চ।
গতিঃ শোকাগ্নিদগ্ধানাং তাং গতিং ব্রজ পুত্রক! ॥২৯॥

ভারতকৌমুদী

ব্রহ্মেতি। সংশিতব্রতা দৃঢ়নিয়মাঃ। একৈব পত্নী যেষাং তে একপত্ন্যঃ পুরুষাঃ ॥২৫॥

রাজ্ঞামিতি। সুচরিতৈঃ সদাচরণৈঃ। পাবিতানাং স্বধর্ম্মানুষ্ঠানেন পবিত্রীকৃতানাম্। সংবিভাগিনাং মধুরং বস্তু পরিজনেভ্যঃ সংবিভজ্য দদতাম্। পৈশুন্যাৎ খলভাবাৎ ॥২৬—২৭॥

ব্রতিনামিতি। অমোঘা অব্যর্থাঃ সফলাশা অতিথয়ো যেষাং তেষাম্। দীর্ঘাভাব আর্ষঃ ॥২৮॥

কৃচ্ছ্রেষ্বিতি। ধারয়তাং ধৈর্য্যান্বিতং কুর্ব্বতাম্, ব্যসনেষু বিপৎসু ॥২৯॥

---

করেন, অথবা যাঁহারা অভিমান ত্যাগ করেন, তাঁহাদের যাদৃশ গতি হয়, পুত্র! তুমি তাদৃশ গতি লাভ কর ॥২৩—২৪॥

দৃঢ়ব্রতপরায়ণ মুনিরা ব্রহ্মচর্য্যদ্বারা যে গতি লাভ করেন, কিংবা একমাত্র পত্নীশালী পুরুষেরা যে গতি পাইয়া থাকেন, পুত্র! তুমি সেই গতি লাভ কর ॥২৫॥

সদাচার এবং পবিত্র চতুরাশ্রমীদিগের পুণ্য সুরক্ষিত করায় রাজাদের যে সনাতনী গতি হইয়া থাকে, কিংবা দীনজনের প্রতি দয়াকারীদের, উৎকৃষ্ট দ্রব্য বণ্টনপূর্ব্বক পরিজনদিগকে দানকারিগণের এবং খলতাশূন্য লোকদিগের যেরূপ গতি হয়, পুত্র! তুমি সেইরূপ গতি লাভ কর ॥২৬—২৭॥

ব্রতপরায়ণ, ধর্ম্মশীল, গুরুশুশ্রূষানিরত এবং অতিথিসৎকারকারী লোকদিগের যেরূপ গতি হইয়া থাকে, পুত্র! তুমি সেইরূপ গতি লাভ কর ॥২৮॥

কষ্ট, বিপদ্ ও শোকাগ্নিদগ্ধ অবস্থায় ধৈর্য্যশালী লোকদিগের যাদৃশ গতি হইয়া থাকে, পুত্র! তুমি তাদৃশ গতি লাভ কর ॥২৯॥

পিতুর্মাতুশ্চ শুশ্রূষাং কল্পয়ন্তীহ যে সদা।
স্বদারনিরতানাঞ্চ যা গতিস্তামবাপ্নুহি ॥৩০॥
ঋতুকালে স্বকাং পত্নীং গচ্ছতাং যা মনস্বিনাম্।
পরস্ত্রীভ্যো নিবৃত্তানাং তাং গতিং ব্রজ পুত্রক ! ॥৩১॥
সাম্না যে সর্বভূতানি পশ্যন্তি গতমৎসরাঃ।
নারুন্তুদানাং ক্ষমিণাং যা গতিস্তামবাপ্নুহি ॥৩২॥
মধুমাংসনিবৃত্তানাং মদাদ্দম্ভাত্তথানৃতাৎ।
পরোপতাপত্যক্তানাং তাং গতিং ব্রজ পুত্রক ! ॥৩৩॥
হ্রীমন্তঃ সর্ব্বশাস্ত্রজ্ঞা জ্ঞানতৃপ্তা জিতেন্দ্রিয়াঃ।
যাং গতিং সাধবো যান্তি তাং গতিং ব্রজ পুত্রক ! ॥৩৪॥
এবং বিলপতীং দীনাং সুভদ্রাং শোককর্ষিতাম্।
অভ্যপদ্যত পাঞ্চালী বৈরাটীসহিতাং তদা ॥৩৫॥

ভারতকৌমুদী

পিতুরিতি। কল্পয়ন্তি কুর্বন্তি। স্বদারনিরতানাং পরদারবিমুখানামিত্যাশয়ঃ ॥৩০॥

ঋত্বিতি। স্বকাং স্বিকাং স্বকীয়াম্। "ঋতুকালাভিগামী স্যাৎ" ইতি স্মৃতেঃ ॥৩১॥

সাম্নেতি। সাম্না প্রিয়ভাবেনেত্যর্থঃ। গতমৎসরা দ্বেষশূন্যাঃ। নারুন্তুদানামমর্ম্মপীড়কানাম্ ॥৩২॥

মধ্বিতি। মধু মদ্যম্। মদাদ্দম্ভাত্তথানৃতান্মিথ্যাতঃ নিবৃত্তানামিত্যনুষঙ্গঃ ॥৩৩॥

হ্রীতি। হ্রীমন্তঃ অকার্য্যকরণে লজ্জাবন্তঃ ॥৩৪॥

যাঁহারা সর্বদা পিতা ও মাতার শুশ্রূষা করেন এবং যাঁহারা স্বদারমাত্রে নিরত থাকেন, তাঁহাদের যে গতি হয়, পুত্র ! তুমি সেই গতি লাভ কর ॥৩০॥

পরস্ত্রীপরাঙ্মুখ এবং ঋতুকালে নিজপত্নীগামী মনস্বীদিগের যে গতি হইয়া থাকে, পুত্র ! তুমি সেই গতি লাভ কর ॥৩১॥

বৎস ! যাঁহারা পরবিদ্বেষবিহীন হইয়া প্রিয়ভাবে সমস্ত প্রাণীকে দেখেন, সেই অমর্ম্মপীড়ক ক্ষমাশীল লোকদিগের গতি তুমি প্রাপ্ত হও ॥৩২॥

মদ্য, মাংস, মত্ততা, অহঙ্কার, মিথ্যা ও পরসন্তাপকতাশূন্য মহাত্মাদের যেরূপ গতি হয়, পুত্র ! তুমি সেইরূপ গতি লাভ কর ॥৩৩॥

লজ্জাশীল, সর্ব্বশাস্ত্রজ্ঞ, জ্ঞানতৃপ্ত ও জিতেন্দ্রিয় সাধুরা যাদৃশ গতি লাভ করেন, পুত্র ! তুমি তাদৃশ গতি লাভ কর ॥৩৪॥

(৩০) মাতাপিত্রোশ্চ শুশ্রূষাম্···পি বা নি।

তাঃ প্রকামং রুদিত্বা চ বিলপ্য চ সুদুঃখিতাঃ।
উন্মত্তবত্তদা রাজন্! নিঃসংজ্ঞা ন্যপতন্ ক্ষিতৌ ॥৩৬॥
সোপচারস্তু তাঃ কৃষ্ণো দুঃখিতা ভৃশদুঃখিতঃ।
সিক্ত্বাম্ভসা সমাশ্বাস্য তত্তদুক্ত্বা হিতং বচঃ ॥৩৭॥
বিসংজ্ঞকল্পাং রুদতীং মর্ম্মবিদ্ধাং প্রবেপতীম্।
ভগিনীং পুণ্ডরীকাক্ষ ইদং বচনমব্রবীৎ ॥৩৮॥ (যুগ্মকম্)
সুভদ্রে! মা শুচঃ পুত্রং পাঞ্চাল্যাশ্বাসয়োত্তরাম্।
গতোঽভিমন্যুঃ প্রথিতাং গতিং ক্ষত্রিয়পুঙ্গবঃ ॥৩৯॥
যে চান্যেঽপি কুলে সন্তি পুরুষা নো বরাননে!।
অভিমন্যোর্গতিং যান্তু সর্ব্বে তে বৈ মনস্বিনঃ ॥৪০॥

ভারতকৌমুদী

এবমিতি। পাঞ্চালী দ্রৌপদী, বৈরাটীসহিতাম্ উত্তরয়া যুক্তাম্ ॥৩৫॥
তা ইতি। তা দ্রৌপদীসুভদ্রোত্তরাঃ, প্রকামং পর্য্যাপ্তম্, যথা স্যাত্তথা ॥৩৬॥
সেতি। উপচারেণ ব্যজনবাতেন সহেতি সঃ। প্রবেপতীং কম্পমানাম্ ॥৩৭—৩৮॥
সুভদ্র ইতি। হে পাঞ্চালি! দ্রৌপদি! উত্তরামভিমন্যুপত্নীম্, আশ্বাসয় ॥৩৯॥
বচোভঙ্গ্যা অভিমন্যুগতেঃ প্রাশস্ত্যং দ্যোতয়তি য ইতি। নঃ অস্মাকম্ ॥৪০॥

---

শোকার্ত্তা ও অবসন্না সুভদ্রা উত্তরার সহিত এইরূপ বিলাপ করিতেছিলেন, এমন সময়ে দ্রৌপদী সেখানে আগমন করিলেন ॥৩৫॥

রাজা! তখন তাঁহারা উন্মত্তের ন্যায় যথেষ্ট রোদন ও বিলাপ করিয়া অচৈতন্য হইয়া ভূতলে নিপতিত হইলেন ॥৩৬॥

তখন পদ্মনয়ন কৃষ্ণ অত্যন্ত দুঃখিত হইয়া অন্যান্য পরিচর্য্যার সহিত জলসেকে অতিদুঃখিতা দ্রৌপদী, সুভদ্রা ও উত্তরাকে আশ্বস্ত করিয়া সেই সেই হিতবাক্য বলিয়া অচেতনপ্রায়া, রোদনপরায়ণা, মর্ম্মপীড়িতা ও কম্পমানা ভগিনী সুভদ্রাকে এই কথা বলিলেন—॥৩৭—৩৮॥

সুভদ্রা! তুমি শোক করিও না, দ্রৌপদি! তুমি উত্তরাকে আশ্বস্ত কর। ক্ষত্রিয়শ্রেষ্ঠ অভিমন্যু প্রসিদ্ধ গতি লাভ করিয়াছে ॥৩৯॥

বরাননে! আমাদের বংশে অন্য যে সকল পুরুষ আছেন, সেই মনস্বীরা সকলেও যেন অভিমন্যুর গতি লাভ করেন ॥৪০॥

---

(৩৬) তাঃ প্রকাশং রুদিত্বা চ···পি।

কুর্য্যাম তদ্বয়ং কর্ম্ম ক্রিয়াস্থ সুহৃদশ্চ নঃ।
কৃতবান্ যাদৃশং হ্যেকস্তব পুত্রো মহাবলঃ ॥৪১॥
এবমাশ্বাস্য ভগিনীং দ্রৌপদীমপি চোত্তরাম্।
পার্থস্যৈব মহাবাহুঃ পার্শ্বমাগাদরিন্দমঃ ॥৪২॥
ততোঽভ্যনুজ্ঞায় নৃপান্ কৃষ্ণো বন্ধূংস্তথার্জ্জুনম্।
বিবেশান্তঃপুরং রাজন্! তে চ জগ্মুর্যথালয়ম্ ॥৪৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি প্রতিজ্ঞায়াং সুভদ্রাবিলাপে ঊনসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———০*০———

ভারতকৌমুদী

অভিমন্যুকার্য্যং স্পৃহয়তি কুর্য্যামেতি। তৎ তাদৃশম্। ক্রিয়াস্থ ইত্যাশীর্যুস্ বিসর্গলোপস্ত্বার্ষঃ ॥৪১॥

এবমিতি। ভগিনীং সুভদ্রাম্। মহাবাহুঃ কৃষ্ণঃ ॥৪২॥

তত ইতি। অভ্যনুজ্ঞায় বিশ্রামায়। তে চ নৃপাদয়ঃ ॥৪৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি প্রতিজ্ঞায়াম্ ঊনসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

---

সুভদ্রা! তোমার পুত্র মহাবল এক অভিমন্যু যেরূপ কার্য্য করিয়া গিয়াছে, আমরাও যেন সেইরূপ কার্য্য করিতে পারি এবং আমাদের সুহৃদ্‌গণও যেন সেইরূপ কার্য্য করিতে সমর্থ হন' ॥৪১॥

মহাবাহু ও শত্রুদমনকারী কৃষ্ণ এইরূপে সুভদ্রা, দ্রৌপদী ও উত্তরাকে 'আশ্বস্ত করিয়া অর্জ্জুনের নিকটেই চলিয়া আসিলেন ॥৪২॥

রাজা! তাহার পর কৃষ্ণ রাজগণ, বন্ধুগণ ও অর্জ্জুনকে বিশ্রাম করিতে যাইবার অনুমতি করিয়া নিজেও অন্তঃপুরে প্রবেশ করিলেন, তাঁহারাও যথাস্থানে চলিয়া গেলেন' ॥৪৩॥

———:*:———

---

(৪১)···কৃতবান্ যাদৃগস্যৈকস্তব পুত্রো মহারথঃ—পি বা নি। * '···ষট্‌সপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···অষ্টসপ্ততিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

# সপ্ততিতমোঽধ্যায়ঃ।

———:-০-:———

সঞ্জয় উবাচ।

ততোঽর্জ্জুনস্য ভবনং প্রবিশ্যাপ্রতিমং বিভুঃ।
স্পৃষ্ট্বাম্ভঃ পুণ্ডরীকাক্ষঃ স্থণ্ডিলে শুভলক্ষণে।
সন্তস্তার শুভাং শয্যাং দর্ভৈর্বৈদূর্য্যসন্নিভৈঃ ॥১॥
ততো মাল্যৈশ্চ বিধিবদ্‌গন্ধৈর্লাজৈঃ সুমঙ্গলৈঃ।
অলঞ্চকার তাং শয্যাং পরিবার্য্যায়ুধোত্তমৈঃ ॥২॥
ততঃ স্পৃষ্টোদকে পার্থে বিনীতাঃ পরিচারকাঃ।
দর্শয়ন্তোঽন্তিকে চক্রুর্নৈশং ত্রৈয়ম্বকং বলিম্ ॥৩॥
ততঃ প্রীতমনাঃ পার্থো গন্ধৈর্মাল্যৈশ্চ মাধবম্।
অলঙ্কৃত্যোপহারং তং নৈশং তস্মৈ ন্যবেদয়ৎ ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। অম্ভঃ স্পৃষ্ট্বা আচম্য। বৈদূর্য্যসন্নিভৈর্নীলবর্ণৈঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১॥
তত ইতি। পরিবার্য্য পরিবেষ্ট্য, আয়ুধোত্তমৈঃ অস্ত্রশ্রেষ্ঠৈঃ ॥২॥
তত ইতি। স্পৃষ্টোদকে কৃতাচমনে। ত্রৈয়ম্বকং শিবসম্বন্ধিনম্, বলিং পূজোপহারম্ ॥৩॥
তত ইতি। তং পরিচারকসংগৃহীতম্, তস্মৈ ত্র্যম্বকায়। এতত্তু পাশুপতাস্ত্রস্মরণায় ॥৪॥

সঞ্জয় বলিলেন—'তাহার পর প্রভাবশালী কৃষ্ণ অর্জ্জুনের অতুলনীয় গৃহে প্রবেশ করিয়া জলস্পর্শপূর্বক শুভলক্ষণসম্পন্ন স্থণ্ডিলে বৈদূর্য্যমণির ন্যায় নীলবর্ণ কুশদ্বারা একটী মাঙ্গলিক শয্যা বিস্তৃত করিলেন ॥১॥

তৎপরে তিনি উত্তম অস্ত্রসমূহদ্বারা পরিবেষ্টন করিয়া যথাবিধানে মাঙ্গলিক মাল্য, গন্ধ ও লাজ-(খই) দ্বারা সেই শয্যাটীকে অলঙ্কৃত করিলেন ॥২॥

তদনন্তর অর্জ্জুন আচমন করিলে, শিক্ষিত পরিচারকেরা দেখাইয়া দেখাইয়া সেই শয্যার নিকটে রাত্রির শিবপূজার দ্রব্য সংগ্রহ করিল ॥৩॥

পরে অর্জ্জুন প্রফুল্লচিত্তে গন্ধ ও মাল্যদ্বারা কৃষ্ণকে অলঙ্কৃত করিয়া রাত্রির সেই উপহারগুলি শিবকে নিবেদন করিলেন ॥৪॥

(১)···স্থণ্ডিলে কৃতলক্ষণে···বর্দ্ধ।

স্ময়মানস্তু গোবিন্দঃ ফাল্গুনং প্রত্যভাষত।
স্বপ্যতাং পার্থ! ভদ্রং তে কল্যাণায় ব্রজাম্যহম্ ॥৫॥
স্থাপয়িত্বা ততো দ্বাস্থান্ গোপ্তৄংশ্চাত্তায়ুধান্ নরান্।
দারুকানুগতঃ শ্রীমান্ বিবেশ শিবিরং স্বকম্।
শিশ্যেঽথ শয়নে শুভ্রে বহু কৃত্যং বিচিন্তয়ন্ ॥৬॥
পার্থায় সর্ব্বং ভগবান্ শোকদুঃখাপহং বিধিম্।
ব্যদধাৎ পুণ্ডরীকাক্ষস্তেজোদ্যুতিবিবর্দ্ধনম্ ॥৭॥
যোগমাস্থায় যুক্তাত্মা সর্ব্বেষামীশ্বরেশ্বরঃ।
শ্রেয়স্কামঃ পৃথুযশা বিষ্ণুর্জিষ্ণোঃ প্রিয়ঙ্করঃ ॥৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স্ময়েতি। স্ময়মান ঈষদ্ধসন্, ফাল্গুনমর্জ্জুনম্। তে তব ভদ্রং মঙ্গলমস্তু ॥৫॥

স্থাপয়িত্বেতি। দ্বারি তিষ্ঠন্তীতি দ্বাস্থা দৌবারিকাস্তান্। "শিট্যঘোষে বিসর্জনীয়স্ত" ইতি বিসর্গলোপঃ। গোপ্তৄন্ রক্ষকান্, আত্তায়ুধান্ গৃহীতাস্ত্রান্। দারুকঃ কৃষ্ণসারথিঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬॥

পার্থায়েতি। ভগবান্ সর্বাতিশায়িমাহাত্ম্যবান্, পুণ্ডরীকাক্ষ: পদ্মনয়নঃ, পৃথুযশা বিশালকীর্ত্তিঃ, সর্বেষাং জগতাং যে ঈশ্বরা ইন্দ্রাদয়স্তেষামপীশ্বরঃ, যুক্তাত্মা অর্জ্জুনেন সহ মিলিতাত্মা "পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ" ইত্যুক্তেঃ, অতএব জিষ্ণোরর্জ্জুনস্য শ্রেয়স্কামঃ প্রিয়ঙ্করশ্চ, বিষ্ণুঃ কৃষ্ণঃ, যোগং ধ্যানম্, আস্থায় অবলম্ব্য, তেজোদ্যুতিবিবর্দ্ধনং শক্তিবীরশ্রীবৃদ্ধিকরম্, শোকদুঃখাপহঞ্চ, সর্ব্বং বিধিং শিবোপাসনাপরিপাটীম্, পার্থায় অর্জ্জুনায়, ব্যদধাৎ উপাদিশৎ উপদিশ্য স্বশিবিরমবিশদিত্যর্থঃ ॥৭—৮॥

তখন কৃষ্ণ ঈষৎ হাস্য করিয়া অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন! তুমি শয়ন কর, তোমার মঙ্গল হউক, আমি তোমার মঙ্গলের জন্য চলিলাম' ॥৫॥

তাহার পর মনোহরকান্তিসম্পন্ন কৃষ্ণ দৌবারিকগণ ও অস্ত্রধারী মনুষ্যগণকে যথাস্থানে স্থাপন করিয়া দারুকের সহিত যাইয়া আপন শিবিরে প্রবেশ করিলেন এবং বহুতর কর্ত্তব্য বিষয় চিন্তা করতঃ শুভ্র শয্যায় শয়ন করিলেন ॥৬॥

সর্ব্বাতিরিক্তমাহাত্ম্যশালী, পদ্মনয়ন বিশালকীর্ত্তি, সমগ্র জগতের ঈশ্বরগণেরও ঈশ্বর এবং অর্জ্জুনের অভিন্নাত্মা কৃষ্ণ অর্জ্জুনের মঙ্গলকামী ও প্রিয়কারী হইয়া ধ্যান করিয়া শোক ও দুঃখনাশক এবং তেজ ও বীরশ্রীবর্দ্ধক সমস্ত শিবোপাসনার প্রণালী অর্জ্জুনকে বলিয়া দিয়া আপন শিবিরে গিয়াছিলেন ॥৭—৮॥

(৬)…দ্বাঃস্থান্…বঙ্গ বর্দ্ধ।

ন পাণ্ডবানাং শিবিরে কশ্চিৎ সুষ্বাপ তাং নিশাম্।
প্রজাগরঃ সর্ব্বজনং হ্যাবিবেশ বিশাংপতে! ॥৯॥
পুত্রশোকাভিভূতেন প্রতিজ্ঞাতো মহাত্মনা।
সহসা সিন্ধুরাজস্য বধো গাণ্ডীবধন্বনা ॥১০॥
তৎ কথং নু মহাবাহুর্ব্বাসবিঃ পরবীরহা।
প্রতিজ্ঞাং সফলাং কুর্য্যাদিতি তে সমচিন্তয়ন্ ॥১১॥
কষ্টং হীদং ব্যবসিতং পাণ্ডবেন মহাত্মনা।
স চ রাজা মহাবীর্য্যঃ পারয়ত্বর্জ্জুনঃ স্ম তাম্।
পুত্রশোকাভিতপ্তেন প্রতিজ্ঞা মহতী কৃতা ॥১২॥
ভ্রাতরশ্চাপি বিক্রান্তা বহুলানি বলানি চ।
ধৃতরাষ্ট্রস্য পুত্রেণ সর্ব্বং তস্মৈ নিবেদিতম্ ॥১৩॥

ভারতকৌমুদী

নেতি। নিশামিত্যত্যন্তসংযোগে দ্বিতীয়া। প্রজাগর উদ্বেগেন জাগরণম্ ॥৯॥

পুত্রেতি। সহসা স্বপরশক্ত্যাদিকমবিচিন্ত্য ॥১০॥

তদিতি। বাসবস্য ইন্দ্রস্যাপত্যমিতি বাসবিঃ ॥১১॥

কষ্টমিতি। কষ্টং কষ্টসাধ্যম্, ইদং সিন্ধুরাজহননম্, ব্যবসিতং সাধয়িতুমারব্ধম্। যেন হি স রাজা জয়দ্রথঃ, মহাবীর্য্যঃ। তথাপি অর্জ্জুনস্তাং প্রতিজ্ঞাম্, পারয়তু উত্তরতু। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১২॥

ভ্রাতর ইতি। ধৃতরাষ্ট্রস্য পুত্রেণ দুর্য্যোধনেন, তস্মৈ জয়দ্রথায় ॥১৩॥

নরনাথ! ওদিকে পাণ্ডবপক্ষের কোন লোকই সে রাত্রিতে নিদ্রা যায় নাই; সকল লোকই উদ্বেগে জাগরিত ছিল ॥৯॥

'মহাত্মা অর্জ্জুন পুত্রশোকে অভিভূত হইয়া হঠাৎ জয়দ্রথবধের প্রতিজ্ঞা করিয়া ফেলিয়াছেন ॥১০॥

অতএব মহাবাহু ও বিপক্ষবীরহন্তা অর্জ্জুন কি করিয়া সেই প্রতিজ্ঞা সফল করিবেন' এইরূপ তাহারা চিন্তা করিতেছিল ॥১১॥

'মহাত্মা অর্জ্জুন পুত্রশোকে অভিভূত হইয়া এই কষ্টসাধ্য ব্যাপারে প্রবৃত্ত হইয়াছেন এবং গুরুতর প্রতিজ্ঞা করিয়া ফেলিয়াছেন। কারণ, জয়দ্রথও মহাবীর। তথাপি অর্জ্জুন সে প্রতিজ্ঞা উত্তীর্ণ হউন ॥১২॥

ওদিকে দুর্য্যোধন—বিক্রমশালী ভ্রাতৃগণ এবং বহুতর সৈন্য ইত্যাদি সমস্তই জয়দ্রথকে নিবেদন করিয়াছেন (তাঁহার সাহায্যার্থে নিযুক্ত করিয়াছেন) ॥১৩॥

স হত্বা সৈন্ধবং সংখ্যে পুনরেতু ধনঞ্জয়ঃ।
জিত্বা রিপুগণাংশ্চৈব পারয়ত্বর্জ্জুনো ব্রতম্ ॥১৪॥
অহত্বা সিন্ধুরাজং হি ধূমকেতুং প্রবেক্ষ্যতি।
ন হ্যসাবনৃতং কর্ত্তুমলং পার্থো ধনঞ্জয়ঃ ॥১৫॥
ধর্ম্মপুত্রঃ কথং রাজা ভবিষ্যতি মৃতেঽর্জ্জুনে।
তস্মিন্ হি বিজয়ঃ কৃৎস্নঃ পাণ্ডবেন সমাহিতঃ ॥১৬॥
যদি নঃ সুকৃতং কিঞ্চিদ্‌যদি দত্তং হুতং যদি।
ফলেন তেন সর্ব্বেণ সব্যসাচী জয়ত্বরীন্ ॥১৭॥
এবং কথয়তাং তেষাং জয়মাশংসতাং প্রভো!।
কৃচ্ছ্রেণ মহতা রাজন্! রজনী ব্যত্যবর্ত্তত ॥১৮॥

ভারতকৌমুদী

স ইতি। সৈন্ধবং সিন্ধুরাজম্। পারয়তু উত্তরতু, ব্রতং ব্রতমিব প্রতিজ্ঞাম্ ॥১৪॥
অহত্বেতি। ধূমকেতুমগ্নিম্, প্রবেক্ষ্যতি, তথৈব প্রতিজ্ঞানাৎ। অলং সমর্থঃ ॥১৫॥
ধর্ম্মেতি। পাণ্ডবেন ধর্ম্মপুত্রেণ, সমাহিতঃ স্থাপিতঃ ॥১৬॥
যদীতি। সুকৃতং পুণ্যমস্তি। তদা তেন তদীয়েন ॥১৭॥
এবমিতি। আশংসতাম্ আশীর্বিষয়ং কুর্ব্বতাম্। ব্যত্যবর্ত্তত অতীতা ॥১৮॥

তথাপি অর্জ্জুন যুদ্ধে জয়দ্রথকে বধ করিয়া পুনরায় আগমন করুন এবং অর্জ্জুন শত্রুগণকে জয় করিয়া ব্রতের ন্যায় প্রতিজ্ঞা উত্তীর্ণ হউন ॥১৪॥

যদি অর্জ্জুন জয়দ্রথকে বধ করিতে না পারেন, তবে তিনি নিশ্চয়ই অগ্নিতে প্রবেশ করিবেন। কেন না, পৃথানন্দন অর্জ্জুন নিজের কথা মিথ্যা করিতে পারিবেন না ॥১৫॥

অর্জ্জুন মরিয়া গেলে, যুধিষ্ঠির কি প্রকারে রাজা হইবেন? কেন না, যুধিষ্ঠির সমগ্র জয়ই অর্জ্জুনের উপরে স্থাপন করিয়াছেন ॥১৬॥

অতএব আমাদের যদি কিছু পুণ্য থাকে, আমরা যদি দান করিয়া থাকি, কিংবা যদি হোম করিয়া থাকি, তবে সেই সমস্তের ফলে অর্জ্জুন শত্রু জয় করুন' ॥১৭॥

প্রভু রাজা। পাণ্ডবপক্ষের সেই লোকেরা এইরূপ কথোপকথন করিতেছিল এবং জয়ের আশীর্ব্বাদ করিতেছিল, এই অবস্থায় অতিকষ্টে সেই রাত্রি অতীত হইল ॥১৮॥

(১৫)···অর্হঃ পার্থো ধনঞ্জয়ঃ—বঙ্গ বর্দ্ধ। (১৮) ··রজনিরভ্যবর্ত্তত—পি

তস্যা রজন্যা মধ্যে তু প্রতিবুদ্ধো জনার্দ্দনঃ।
স্মৃত্বা প্রতিজ্ঞাং পার্থস্য দারুকং প্রত্যভাষত ॥১৯॥
অর্জ্জুনেন প্রতিজ্ঞাতমার্ত্তেন হতবন্ধুনা।
জয়দ্রথং হনিষ্যামি শ্বোভূত ইতি দারুক ! ॥২০॥
তাস্তু দুর্য্যোধনঃ শ্রুত্বা মন্ত্রিভির্মন্ত্রয়িষ্যতি।
যথা জয়দ্রথং পার্থো ন হন্যাদিতি সংযুগে ॥২১॥
অক্ষৌহিণ্যো হি তাঃ সর্ব্বা রক্ষিষ্যন্তি জয়দ্রথম্।
দ্রোণশ্চ সহ পুত্রেণ সর্ব্বাস্ত্রবিধিপারগঃ ॥২২॥
একো বীরঃ সহস্রাক্ষো দৈত্যদানবমর্দ্দিতা।
সোঽপি তং নোৎসহেতাজৌ হন্তুং দ্রোণেন রক্ষিতম্ ॥২৩॥

### ভারতকৌমুদী

তস্যা ইতি। প্রতিবুদ্ধো জাগরিতঃ। দারুকং তদাখ্যং স্বসারথিম্ ॥১৯॥
অর্জ্জুনেনেতি। হতবন্ধুনা হতপুত্রেণ। শ্বোভূতে পরদিনে জাতে ॥২০॥
তামিতি। তথা মন্ত্রয়িষ্যতি মন্ত্রয়েদিতি সম্ভাবনা ॥২১॥
অক্ষৌহিণ্য ইতি। দ্রোণশ্চ রক্ষিষ্যতীতি বচনবিপরিণামেনানুবৃত্তিঃ ॥২২॥
এক ইতি। সহস্রাক্ষ ইন্দ্রঃ। নোৎসহেত ন শক্নুয়াৎ, আজৌ যুদ্ধে ॥২৩॥

কিন্তু সেই রাত্রির মধ্যসময়ে কৃষ্ণ জাগরিত হইলেন এবং অর্জ্জুনের প্রতিজ্ঞা স্মরণ করিয়া দারুককে বলিলেন—॥১৯॥

'দারুক! অভিমন্যু নিহত হইলে, পুত্রশোকার্ত্ত অর্জ্জুন প্রতিজ্ঞা করিয়াছেন যে, আগামী কল্য জয়দ্রথকে বধ করিব ॥২০॥

দুর্য্যোধন সেই প্রতিজ্ঞা শুনিয়া মন্ত্রীদের সহিত সেইরূপ মন্ত্রণা করিবে, যাহাতে অর্জ্জুন যুদ্ধে জয়দ্রথকে বধ করিতে না পারেন ॥২১॥

সেই সমস্ত এগার অক্ষৌহিণী সৈন্য জয়দ্রথকে রক্ষা করিবে এবং সকল অস্ত্রপ্রয়োগে পারগামী দ্রোণও পুত্র অশ্বত্থামার সহিত মিলিত হইয়া তাহাকে রক্ষা করিবেন ॥২২॥

দৈত্য ও দানবগণের মর্দ্দনকারী একমাত্র বীর ইন্দ্র আছেন, তিনিও যুদ্ধে দ্রোণরক্ষিত জয়দ্রথকে বধ করিতে সমর্থ হইবেন না ॥২৩॥

(২০)…জয়দ্রথং বধিষ্যামি…পি। (২১) তত্তু দুর্য্যোধনঃ শ্রুত্বা…বা নি। (২৩)…দৈত্যদানবদর্পহা…বা নি।

সোঽহং শ্বস্তৎ করিষ্যামি যথা কুন্তীসুতোঽর্জ্জুনঃ।
অপ্রাপ্তেঽস্তং দিনকরে হনিষ্যতি জয়দ্রথম্ ॥২৪॥
নহি দারা ন মিত্রাণি জ্ঞাতয়ো ন চ বান্ধবাঃ।
কশ্চিদন্যঃ প্রিয়তমঃ কুন্তীপুত্রান্মমার্জ্জুনাৎ ॥২৫॥
অনর্জ্জুনমিমং লোকং মুহূর্ত্তমপি দারুক!।
উদীক্ষিতুং ন শক্তোঽহং ভবিতা ন চ তত্তথা ॥২৬॥
অহং বিজিত্য তান্ সর্ব্বান্ সহসা সহয়দ্বিপান্।
অর্জ্জুনার্থে হনিষ্যামি সকর্ণান্ সসুযোধনান্ ॥২৭॥
শ্বো নিরীক্ষন্তু মে বীর্য্যং ত্রয়ো লোকা মহাহবে।
ধনঞ্জয়ার্থে সমরে পরাক্রান্তস্য দারুক! ॥২৮॥
শ্বো নরেন্দ্রসহস্রাণি রাজপুত্রশতানি চ।
সাশ্বদ্বিপরথান্যাজৌ বিদ্রবিষ্যন্তি দারুক! ॥২৯॥

ভারতকৌমুদী

তর্হি তদ্বধে ক উপায় ইত্যাহ স ইতি। শ্বঃ পরদিনে ॥২৪॥

নন্বর্জ্জুনার্থে ত্বং কথং স্বপ্রতিজ্ঞাভঙ্গং করিষ্যসীত্যাহ নহীতি। দারাঃ কলত্রাণি ॥২৫॥

অনেতি। উদীক্ষিতুমবলোকয়িতুম্। তদ্ভুবনম্, তথা অনর্জ্জুনঞ্চ ন ভবিতা ॥২৬॥

অহমিতি। তান্ বিপক্ষান্ হয়ৈরশ্বৈঃ দ্বিপৈর্হস্তিভিশ্চ সহেতি তান্ ॥২৭॥

শ্ব ইতি। শ্বঃ পরদিনে, নিরীক্ষন্তু নিরীক্ষন্তাম্। সমরে মৃত্যুযুক্তে ॥২৮॥

শ্ব ইতি। অশ্বৈর্দ্বিপৈর্হস্তিভিঃ রথৈশ্চ সহেতি তানি, বিদ্রবিষ্যন্তি পলায়িষ্যন্তে ॥২৯॥

অতএব আমি আগামী কল্য তাহা করিব, যাহাতে কুন্তীনন্দন অর্জ্জুন সূর্য্য অস্ত যাইবার পূর্বে জয়দ্রথকে বধ করিতে পারেন ॥২৪॥

ভার্য্যা, মিত্র, জ্ঞাতি, কিংবা বন্ধু এমন কি কুন্তীনন্দন অর্জ্জুনভিন্ন অন্য কোন ব্যক্তিই আমার সেরূপ প্রিয়তম নহে ॥২৫॥

দারুক! এমন কি, আমি মুহূর্ত্তকালও অর্জ্জুনশূন্য এই জগৎ দেখিতে সমর্থ নহি। তবে সে জগৎ সেরূপ হইবেও না ॥২৬॥

আমি জয় করিয়া অর্জ্জুনের জন্য শীঘ্রই কর্ণ, দুর্য্যোধন এবং তাহাদের হস্তী ও অশ্বপ্রভৃতির সহিত সমস্ত কৌরবপক্ষকে সংহার করিব ॥২৭॥

দারুক! আগামী কল্য আমি অর্জ্জুনের জন্য মহাযুদ্ধে পরাক্রম প্রকাশ করিতে থাকিলে, ত্রিভুবনের লোক আমার শক্তি দর্শন করিবে ॥২৮॥

(২৫)···প্রিয়তরঃ···বা নি। (২৯)···বিদ্রবিষ্যামি দারুক!—বা নি।

শ্বস্তাং চক্রপ্রমথিতাং দ্রক্ষ্যসে নৃপবাহিনীম্।
ময়া ক্রুদ্ধেন সমরে পাণ্ডবার্থে নিপাতিতাম্ ॥৩০॥
শ্বঃ সদেবাঃ সগন্ধর্বাঃ পিশাচোরগরাক্ষসাঃ।
জ্ঞাস্যন্তি লোকাঃ সর্ব্বে মাং সুহৃদং সব্যসাচিনঃ ॥৩১॥
যস্তং দ্বেষ্টি স মাং দ্বেষ্টি যস্তঞ্চানু স মামনু।
ইতি সঙ্কল্প্যতাং বুদ্ধ্যা শরীরার্দ্ধং মমার্জ্জুনঃ ॥৩২॥
তথা ত্বং মে প্রভাতায়ামস্যাং নিশি রথোত্তমম্।
কল্পয়িত্বা যথাশাস্ত্রমাদায় ব্রজ সংযতঃ ॥৩৩॥
গদাং কৌমোদকীং দিব্যাং শক্তিং চক্রং ধনুঃ শরান্।
আরোপ্য বৈ রথে সূত! সর্ব্বোপকরণানি চ ॥৩৪॥

ভারতকৌমুদী

শ্ব ইতি। নৃপবাহিনীং দুর্য্যোধনসেনাম্ ॥৩০॥

শ্ব ইতি। সব্যসাচিনঃ সুহৃদং জ্ঞাস্যন্তি সর্ব্বথা তৎসাহায্যকরণাদিতি ভাবঃ ॥৩১॥

য ইতি। অনু ইত্থম্ভূতঃ প্রিয় ইত্যর্থঃ। কর্ম্মপ্রবচনীয়ে দ্বিতীয়া ॥৩২॥

তথেতি। কল্পয়িত্বা সজ্জীকৃত্য। সংযতঃ অশ্বচালনে সাবধানঃ ॥৩৩॥

গদামিতি। কৌমোদকীং নাম, "কৌমোদকী গদা" ইত্যমরঃ। সর্ব্বোপকরণানি অসিচর্ম্মাদীনি। রথস্য উপ উপরি তিষ্ঠতীতি তস্মিন্ বৈনতেয়স্য গরুড়স্য। জাম্বূনদানাং

---

দারুক! আগামী কল্য হস্তী, অশ্ব ও রথের সহিত সহস্র সহস্র রাজা ও শত শত রাজপুত্র যুদ্ধে পলায়ন করিবেন ॥২৯॥

দারুক! কাল তুমি দেখিবে—আমি ক্রুদ্ধ হইয়া পাণ্ডবগণের জন্য যুদ্ধে চক্রদ্বারা মথিত করিয়া দুর্য্যোধনের সৈন্য নিপাতিত করিব ॥৩০॥

দেব, গন্ধর্ব্ব, পিশাচ, নাগ, রাক্ষস ও সমস্ত লোক কাল আমাকে অর্জ্জুনের সুহৃদ্ বলিয়া জানিতে পারিবেন ॥৩১॥

যে অর্জ্জুনের দ্বেষ করে, সে আমারও দ্বেষ করে এবং যে অর্জ্জুনের প্রিয়, সে আমারও প্রিয়; (স্থূল কথা—) অর্জ্জুন আমার অর্দ্ধ শরীর ইহা কাল সকলে বুদ্ধিদ্বারা অবগত হউক ॥৩২॥

দারুক! এই রাত্রি প্রভাত হইলেই তুমি আমার উত্তম রথখানাকে যুদ্ধশাস্ত্র অনুসারে সাজাইয়া লইয়া সাবধানে যাইবে ॥৩৩॥

সারথি দারুক! তুমি আমার কৌমোদকী গদা, দিব্য শক্তি, চক্র, ধনু, বাণ, ছত্র এবং অন্য সমস্ত উপকরণ রথে তুলিয়া লইয়া, ধ্বজের উপরে রথশোভা-

স্থানঞ্চ কল্পয়িত্বাথ রথোপস্থে ধ্বজোত্তমে।
বৈনতেয়স্য বীরস্য সমরে রথশোভিনঃ ॥৩৫॥
ছত্রং জাম্বূনদৈর্জালৈরর্কজ্বলনসন্নিভৈঃ।
বিশ্বকর্ম্মকৃতৈর্দিব্যৈরশ্বানপি বিভূষিতান্ ॥৩৬॥
বলাহকং মেঘপুষ্পং শৈব্যং সুগ্রীবমেব চ।
যুক্ত্বা বাজিবরান্ যত্তঃ কবচী তিষ্ঠ দারুক! ॥৩৭॥ (কলাপকম্)
পাঞ্চজন্যস্য নির্ঘোষমার্ষভেণৈব পূরিতম্।
শ্রুত্বা সুভৈরবং নাদমুপযায়া জবেন মাম্ ॥৩৮॥
একাহ্নাহমমর্ষঞ্চ সর্ব্বদুঃখানি চৈব হ।
ভ্রাতুঃ পৈতৃষ্বস্রেয়স্য ব্যপনেষ্যামি দারুক! ॥৩৯॥
সর্ব্বোপায়ৈর্যতিষ্যামি যথা বীভৎসুরাহবে।
পশ্যতাং ধার্ত্তরাষ্ট্রাণাং হনিষ্যতি জয়দ্রথম্ ॥৪০॥

ভারতকৌমুদী

স্বর্ণানামিমানীতি জাম্বূনদানি তৈঃ, অর্কজ্বলনসন্নিভৈঃ সূর্য্যাগ্নিবদুজ্জ্বলৈঃ। বলাহকাদীনি চত্বারি চতুর্ণামশ্বনাং নামানি। তেষাং ব্যুৎপত্তয়স্ত প্রাগুক্তাঃ। যুক্ত্বা রথে সংযোজ্য, যত্তো রথচালনে যত্নবান্, কবচী বর্ম্মধারী চ সন্ তিষ্ঠ ॥৩৪—৩৭॥

পাঞ্চেতি। আর্ষভেণ ঋষভস্বরেণ, পূরিতং পূরণজনিতম্। নাদং কোলাহলঞ্চ ॥৩৮॥

একেতি। অমর্ষং ক্রোধম্। ভ্রাতুরর্জ্জুনস্য, পৈতৃষ্বস্রেয়স্য পিতৃষ্বসৃপুত্রস্য ॥৩৯॥

সর্বেতি। বীভৎসুরর্জ্জুনঃ। পশ্যতামিত্যনাদরে ষষ্ঠী ॥৪০॥

কারী বীর গরুড়ের স্থান কল্পনা করিয়া, বিশ্বকর্ম্মনির্ম্মিত, সূর্য্য ও অগ্নির ন্যায় উজ্জ্বল এবং দিব্য স্বর্ণজালে বিভূষিত বলাহক, মেঘপুষ্প, শৈব্য ও সুগ্রীবনামক চারিটী উত্তম অশ্বকে রথে সংযুক্ত করিয়া, কবচ ধারণপূর্ব্বক যত্নবান্ হইয়া থাকিও ॥৩৪—৩৭॥

তা'র পর ঋষভস্বরপূরণজনিত পাঞ্চজন্যশঙ্খের ধ্বনি এবং ভয়ঙ্কর কোলাহল শুনিয়া বেগে আমার নিকট আসিও ॥৩৮॥

দারুক! আমি একদিনেই পিতৃষ্বসৃপুত্র ভ্রাতা (পিস্‌তুত ভাই) অর্জ্জুনের ক্রোধ এবং সমস্ত দুঃখ দূর করিব ॥৩৯॥

আমি সমস্ত উপায়ে এমন চেষ্টা করিব, যাহাতে অর্জ্জুন যুদ্ধে ধার্ত্তরাষ্ট্রগণের সমক্ষেই জয়দ্রথকে বধ করিতে পারেন ॥৪০॥

(৩৫)…রথোপস্থে ধ্বজস্য মে…বঙ্গ বর্দ্ধ বা নি। (৩৬)…অশ্বানপি বিভূষয়…নি। (৩৭) …যস্তঃ! কবচী তিষ্ঠ··পি। (৩৮)…শ্রুত্বা চ ভৈরবং নাদম্…পি।

যস্য যস্য চ বীভৎসুর্বধে যত্নং করিষ্যতি।
আশংসে সারথে! তত্র ভবিতাস্য ধ্রুবো জয়ঃ ॥৪১॥
দারুক উবাচ।
জয় এব ধ্রুবস্তস্য কুত এব পরাজয়ঃ।
যস্য ত্বং পুরুষব্যাঘ্র! সারথ্যমুপজগ্মিবান্ ॥৪২॥
এবঞ্চৈতৎ করিষ্যামি যথা মামনুশাসসি।
সুপ্রভাতামিমাং রাত্রিং জয়ায় বিজয়স্য হি ॥৪৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং কৃষ্ণদারুকসংভাষণে সপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

ভারতকৌমুদী

যস্যেতি। বীভৎসুরর্জ্জুনঃ। তত্র তস্মিন্ তস্মিন্ শত্রৌ, অস্য বীভৎসোঃ ॥৪১॥

জয় ইতি। উপজগ্মিবান্ অঙ্গীকৃতবান্। পুরুষব্যাঘ্রত্বাদেবেতি ভাবঃ ॥৪২॥

এবমিতি। অনুশাসসি অনুশাস্সি উপদিশসি। বিকরণলোপাভাব আর্ষঃ। রাত্রিমিতি অত্যন্তসংযোগে দ্বিতীয়া। বিজয়স্য অর্জ্জুনস্য ॥৪৩॥

ইতি মহামহোপাধ্যায-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং সপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

সারথি! আমি আশা করি—অর্জ্জুন যাহার যাহার বধে যত্ন করিবেন, সেই সেই শত্রুর যুদ্ধেই অর্জ্জুনের নিশ্চিত জয় হইবে' ॥৪১॥

দারুক বলিল—'পুরুষশ্রেষ্ঠ! আপনি যাঁহার সারথ্য স্বীকার করিয়াছেন, নিশ্চয়ই তাঁহার জয় হইবে; পরাজয় কেন হইবে ॥৪২॥

সে যাহা হউক, আপনি আমাকে যেরূপ আদেশ করিলেন, আমি সেই ভাবেই অর্জ্জুনের জয়ের জন্য এই রাত্রিপ্রভাতে সে সমস্ত করিব' ॥৪৩॥

———:০:———

(৪২)…কুতস্তস্য পরাজয়ঃ—…বঙ্গ বর্দ্ধ। (৪৩)…যথা মামনুভাষসে…নি,…অপ্রভাতামিমাং রাত্রিম্…পি,…শ্বঃ প্রভাতামিমাং রাত্রিম্…বর্দ্ধ,…বিজয়স্য হ—পি। * 'সপ্তসপ্ততিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…একোনাশীতিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

## একসপ্ততিতমোঽধ্যায়ঃ।

———:-০-:———

সঞ্জয় উবাচ।

কুন্তীপুত্রস্তু তং মন্ত্রং স্মরন্নেব ধনঞ্জয়ঃ।
প্রতিজ্ঞামাত্মনো রক্ষন্ মুমোহাচিন্ত্যবিক্রমঃ ॥১॥
তন্তু শোকেন সন্তপ্তং স্বপ্নে কপিবরধ্বজম্।
আসসাদ মহাতেজা ধ্যায়ন্তং গরুড়ধ্বজঃ ॥২॥
প্রত্যুত্থানন্তু কৃষ্ণস্য সর্ব্বাবস্থং ধনঞ্জয়ঃ।
ন লোপয়তি ধর্ম্মাত্মা ভক্ত্যা প্রেম্ণা চ সর্ব্বদা ॥৩॥
প্রত্যুত্থায় চ গোবিন্দং স তস্মা আসনং দদৌ।
ন চাসনে স্বয়ং বুদ্ধিং বীভৎসুর্ব্যদধাত্তদা ॥৪॥
ততঃ কৃষ্ণো মহাতেজা জানন্ পার্থস্য নিশ্চয়ম্।
কুন্তীপুত্রমিদং বাক্যমাসীনঃ স্থিতমব্রবীৎ ॥৫॥

ভারতকৌমুদী

কুন্তীতি। তং দ্বিতীয়বনবাসকালে ব্যাসপ্রদত্তম্, শিবস্য মন্ত্রম্। মুমোহ নিদদ্রৌ ॥১॥
তমিতি। কপিবরধ্বজমর্জ্জুনম্। ধ্যায়ন্তং শিবম্, গরুড়ধ্বজঃ কৃষ্ণঃ ॥২॥
প্রতীতি। ন লোপয়তি ন ত্যজতি। অধ্যায়সমাপ্তিং যাবৎ স্বপ্নবৃত্তান্তো জ্ঞেয়ঃ ॥৩॥
প্রতীতি। স্বয়ং বুদ্ধিম্ আত্মন উপবেশনেচ্ছাম্। স দণ্ডায়মান এবাসীদিত্যর্থঃ ॥৪॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ওদিকে অচিন্তনীয়বিক্রমশালী কুন্তীনন্দন অর্জ্জুন আপন প্রতিজ্ঞা রক্ষা করিবার জন্য সেই বেদব্যাসপ্রদত্ত শিবমন্ত্র স্মরণ করিতে করিতে নিদ্রিত হইয়া পড়িলেন ॥১॥

ক্রমে অর্জ্জুনের স্বপ্নমধ্যে শোকসন্তপ্ত ও শিবের ধ্যানকারী অর্জ্জুনের নিকটে মহাতেজা কৃষ্ণ আগমন করিলেন ॥২॥

কৃষ্ণ আগমন করিলে, ধর্ম্মাত্মা অর্জ্জুন ভক্তি ও প্রণয়বশতঃ সর্বদা সমস্ত অবস্থাতেই গাত্রোত্থান করিতেন ॥৩॥

সুতরাং তখনও অর্জ্জুন কৃষ্ণকে দেখিয়া গাত্রোত্থান করিয়া তাঁহাকে বসিবার আসন দিলেন, কিন্তু নিজে আসনে বসিবার ইচ্ছা করিলেন না, (দাঁড়াইয়াই রহিলেন) ॥৪॥

মা বিষাদে মনঃ পার্থ! কৃথাঃ কালো হি দুর্জয়ঃ।
কালঃ সর্ব্বাণি ভূতানি নিয়চ্ছতি পরে বিধৌ ॥৬॥
কিমর্থঞ্চ বিষাদস্তে তদ্‌ব্রূহি দ্বিপদাং বর!।
ন শোচিতব্যং বিদুষা শোকঃ কার্য্যবিনাশনঃ ॥৭॥
যত্তু কার্য্যং ভবেৎ কার্য্যং কর্ম্মণা তৎ সমাচর।
হীনচেষ্টস্য যঃ শোকঃ স হি শত্রুর্ধনঞ্জয়! ॥৮॥
শোচন্ নন্দয়তে শত্রূন্ কর্শয়ত্যপি বান্ধবান্।
ক্ষীয়তে চ নরস্তস্মান্ন ত্বং শোচিতুমর্হসি ॥৯॥
ইত্যুক্তো বাসুদেবেন বীভৎসুরপরাজিতঃ।
আবভাষে তদা বিদ্বানিদং বচনমর্থবৎ ॥১০॥

## ভারতকৌমুদী

তত ইতি। আসীন উপবিষ্টঃ, স্থিতঃ দণ্ডায়মানম্ ॥৫॥
মেতি। ভূতানি প্রাণিনঃ, নিয়চ্ছতি প্রযোজয়তি, পরে বিধৌ কর্ম্মণি ॥৬॥
কিমিতি। বিষাদো জাত ইতি শেষঃ। হে দ্বিপদাং মনুষ্যাণাং বর! ॥৭॥
যদিতি। কার্য্যং কর্ম্ম, কার্য্যং কর্ত্তব্যম্। শত্রুঃ শত্রুস্বরূপঃ কার্য্যনাশকত্বাৎ ॥৮॥
শোচন্নিতি। কর্শয়তি দুঃখীকরোতি। ক্ষীয়তে ক্ষীণসম্পদ্ভবতি ॥৯॥
ইতীতি। বিদ্বান্ জ্ঞাতবস্তুতত্ত্বঃ। অর্থবৎ যুক্তিযুক্তম্ ॥১০॥

তাহার পর উপবিষ্ট মহাতেজা কৃষ্ণ অর্জুনের প্রতিজ্ঞার বিষয় স্মরণ করিয়া দণ্ডায়মান অবস্থাতেই তাঁহাকে এই কথা বলিলেন—॥৫॥

'অর্জ্জুন! বিষাদে মনোনিবেশ করিও না। কারণ, কাল—দুর্জ্জয়। সুতরাং কাল সকল প্রাণীকেই পর কর্ত্তব্যে নিযুক্ত করে ॥৬॥

মনুষ্যশ্রেষ্ঠ! কি জন্য তোমার বিষাদ জন্মিয়াছে, তাহা বল। দেখ—জ্ঞানী লোকের শোক করা উচিত নহে। কারণ, শোক কার্য্য নষ্ট করে ॥৭॥

অতএব অর্জুন! যে কার্য্য কর্ত্তব্য হইবে, চেষ্টা করিয়া তাহা সম্পাদন কর। নিশ্চেষ্টলোকের যে শোক, তাহা শত্রুস্বরূপ ॥৮॥

মানুষ শোক করিতে থাকিয়া শত্রুদিগকে আনন্দিত এবং বন্ধুদিগকে দুঃখিত করে, বিশেষতঃ নানাদিকে ক্ষতিগ্রস্ত হয়। অতএব তুমি শোক করিও না' ॥৯॥

কৃষ্ণ এইরূপ বলিলে, অপরাজিত ও বুদ্ধিমান্ অর্জুন তখন এই যুক্তিযুক্ত কথা বলিলেন—॥১০॥

(৭)···তদ্‌ব্রূহি বদতাং বর!···বর্দ্ধ।

মযা প্রতিজ্ঞা মহতী জয়দ্রথবধে কৃতা।
শ্বোঽস্মি হন্তা দুরাত্মানং পুত্রঘ্নমিতি কেশব ! ॥১১॥
মৎপ্রতিজ্ঞাবিঘাতার্থং ধার্ত্তরাষ্ট্রৈঃ কিলাচ্যুত ! ।
পৃষ্ঠতঃ সৈন্ধবঃ কার্য্যঃ সর্ব্বৈর্গুপ্তো মহারথৈঃ ॥১২॥
দশ চৈকা চ তাঃ কৃষ্ণ ! অক্ষৌহিণ্যশ্চ দুর্জয়াঃ।
হতাবশেষাস্তত্রেমা দশ মাধব ! সংখ্যয়া ॥১৩॥
তাভিঃ পরিবৃতঃ সংখ্যে সর্ব্বৈশ্চৈব মহারথৈঃ।
কথং শক্যেত সংদ্রষ্টুং দুরাত্মা কৃষ্ণ ! সৈন্ধবঃ ॥১৪॥
প্রতিজ্ঞাপারণঞ্চাপি ন ভবিষ্যতি কেশব ! ।
প্রতিজ্ঞায়াঞ্চ হীনায়াং কথং জীবেত মদ্বিধঃ ॥১৫॥
দুঃখোপায়স্য মে বীর ! বিকাঙ্ক্ষা পরিবর্ত্ততে।
দ্রুতঞ্চ যাতি সবিতা তত এতদ্‌ব্রবীম্যহম্‌ ॥১৬॥

ভারতকৌমুদী

ময়েতি। শ্বঃ পরদিনে, অস্মি অহম্‌ ॥১১॥

মদিতি। সৈন্ধবো জয়দ্রথঃ, কার্য্যঃ কর্ত্তব্যঃ, গুপ্তো রক্ষিতঃ ॥১২॥

দশেতি। দশ চৈকা চাসন্‌। ইদানীন্তু দশাক্ষৌহিণ্যো বর্ত্তন্তে ॥১৩॥

তাভিরিতি। সংখ্যে রণাঙ্গনে। সৈন্ধবঃ সিন্ধুরাজঃ ॥১৪॥

অথ জয়দ্রথস্যাদর্শনে কা ক্ষতিরিত্যাহ প্রতিজ্ঞেতি। প্রতিজ্ঞায়াঃ পারণমুত্তরণম্‌ ॥১৫॥

'কৃষ্ণ ! জয়দ্রথ আমার পুত্রবধের কারণ বলিয়া আগামী কল্য সেই দুরাত্মাকে বধ করিব, এইরূপ আমি জয়দ্রথবধে গুরুতর প্রতিজ্ঞা করিয়াছি ॥১১॥

অথ চ কৃষ্ণ ! ধার্ত্তরাষ্ট্রেরা আমার প্রতিজ্ঞাভঙ্গ করিবার জন্য সমস্ত মহারথকর্ত্তৃক রক্ষিতভাবে জয়দ্রথকে পিছনে রাখিবে ॥১২॥

কৃষ্ণ ! মাধব ! কৌরবপক্ষে দুর্জয় এগার অক্ষৌহিণী সৈন্য ছিল ; এখন হতাবশিষ্ট দশ অক্ষৌহিণী রহিয়াছে ॥১৩॥

সুতরাং কৃষ্ণ ! দুরাত্মা জয়দ্রথ সেই দশ অক্ষৌহিণী সৈন্য ও সমস্ত মহারথগণকর্ত্তৃক পরিবেষ্টিত হইয়া রহিলে, আমরা কি প্রকারে তাহাকে দেখিতে সমর্থ হইব ॥১৪॥

কৃষ্ণ ! তাহাকে দেখিতে না পাইলে, প্রতিজ্ঞা হইতে উত্তীর্ণ হওয়াও আমার হইবে না। প্রতিজ্ঞাভঙ্গ হইলে আমার মত লোক কি করিয়া জীবিত থাকিবে ? ॥১৫॥

(১৩)…অক্ষৌহিণ্যঃ সুদুর্জয়াঃ…হন্ত মাধব !…নি। (১৫) প্রতিজ্ঞাপালনঞ্চাপি…পি।

শোকস্থানন্তু তচ্ছ্রুত্বা পার্থস্য দ্বিজকেতনঃ।
সংস্পৃশ্যাম্ভস্ততঃ কৃষ্ণঃ প্রাঙ্মুখঃ সমবস্থিতঃ ॥১৭॥
ইদং বাক্যং মহাতেজা বভাষে পুষ্করেক্ষণঃ।
হিতার্থং পাণ্ডুপুত্রস্য সৈন্ধবস্য বধে ধৃতঃ ॥১৮॥
পার্থ! পাশুপতং নাম পরমাস্ত্রং সনাতনম্।
যেন সর্ব্বান্ মৃধে দৈত্যান্ জঘ্নে দেবো মহেশ্বরঃ ॥১৯॥
যদি তদ্বিদিতং তেঽদ্য শ্বো হন্তাসি জয়দ্রথম্।
অথাজ্ঞাতং প্রপদ্যস্ব মনসা বৃষভধ্বজম্ ॥২০॥
তং দেবং মনসা ধ্যাত্বা জপন্নাস্স্ব ধনঞ্জয়!।
ততস্তস্য প্রসাদাত্ত্বং ভক্তঃ প্রাপ্স্যসি তন্মহৎ ॥২১॥

ভারতকৌমুদী

দুঃখেতি। দুঃখো দুষ্কর উপায়ো যস্য তাদৃশস্য জয়দ্রথবধস্য, বিকাঙ্ক্ষা প্রাগ্জাতা আকাঙ্ক্ষা, পরিবর্ত্ততে নিবর্ত্তত ইত্যর্থঃ। যাতি অস্তম্, মার্গশীর্ষমাসতয়া দিনমানস্যাল্পত্বাৎ। ততশ্চ দীর্ঘকালমন্বেষণমপি ন সম্ভবেদিতি ভাবঃ ॥১৬॥

শোকেতি। শোকস্য স্থানং কারণম্। দ্বিজঃ পক্ষী গরুড়ঃ কেতনে ধ্বজে যস্য সঃ। অম্ভঃ সংস্পৃশ্য আচম্য। আচমনং প্রাঙ্মুখতয়া সমবস্থানঞ্চ শিবস্মরণার্থম্ ॥১৭॥

ইদমিতি। পুষ্করেক্ষণঃ পদ্মনয়নঃ। সৈন্ধবস্য জয়দ্রথস্য, ধৃতঃ কৃতাগ্রহঃ ॥১৮॥

পার্থেতি। সনাতনম্ অনাশ্যম্। মৃধে যুদ্ধে ॥১৯॥

যদীতি। বিদিতং স্মৃতম্, প্রাগেব তৎপ্রাপ্তেঃ। অজ্ঞাতম্ অস্মৃতম্, প্রপদ্যস্ব আশ্রয় ॥২০॥

অতএব বীর! দুঃসাধ্য জয়দ্রথবধের আকাঙ্ক্ষা আমার পরিবর্ত্তিত হইয়াছে (উল্‌টিয়া গিয়াছে)। বিশেষতঃ বর্ত্তমান সময়ে সূর্য্য দ্রুত অস্ত যাইয়া থাকেন। সেই জন্যই আমি এই কথা বলিতেছি' ॥১৬॥

গরুড়ধ্বজ কৃষ্ণ অর্জুনের সেই শোকের কারণ শুনিয়া আচমন করিয়া পরে পূর্বমুখ হইয়া থাকিলেন ॥১৭॥

তৎপরে মহাতেজা কৃষ্ণ জয়দ্রথবধে আগ্রহান্বিত হইয়া অর্জুনের হিতের জন্য এই কথা বলিলেন—॥১৮॥

'অর্জুন! 'পাশুপত-'নামক পরমাস্ত্র চিরস্থায়ী। যাহাদ্বারা মহাদেব যুদ্ধে সমস্ত দৈত্য বধ করিয়াছিলেন ॥১৯॥

এখন যদি তোমার সেই অস্ত্রের স্মরণ থাকে, তবে কল্য জয়দ্রথকে বধ করিতে পারিবে; আর যদি স্মরণ না থাকে, তবে মনে মনে মহাদেবের শরণাপন্ন হও ॥২০॥

ততঃ কৃষ্ণবচঃ শ্রুত্বা সংস্পৃশ্যাম্ভো ধনঞ্জয়ঃ।
ভূমাবাসীন একাগ্রো জগাম মনসা ভবম্ ॥২২॥
ততঃ প্রণিহিতো ব্রাহ্মে মুহূর্ত্তে শুভলক্ষণে।
আত্মানমর্জ্জুনোঽপশ্যদ্গগনে সহকেশবম্ ॥২৩॥
পুণ্যং হিমবতঃ পাদং মণিমন্তঞ্চ পর্ব্বতম্।
জ্যোতির্ভিশ্চ সমাকীর্ণং সিদ্ধচারণসেবিতম্ ॥২৪॥ (যুগ্মকম্)
বায়ুবেগগতিঃ পার্থঃ খং ভেজে সহকেশবঃ।
কেশবেন গৃহীতঃ স দক্ষিণে বিভুনা ভুজে ॥২৫॥
প্রেক্ষমাণো বহূন্ ভাবান্ জগামাদ্ভুতদর্শনান্।
উদীচ্যাং দিশি ধর্ম্মাত্মা সোঽপশ্যচ্ছ্বেতপর্ব্বতম্ ॥২৬॥

ভারতকৌমুদী

তমিতি। আস্স্ব তিষ্ঠ। মহৎ তৎ পাশুপতাস্ত্রম্, প্রাপ্স্যসি স্মরিষ্যসি ॥২১॥

তত ইতি। অম্ভঃ সংস্পৃশ্য আচম্য। মনসা ভবং জগাম শিবং দধ্যৌ ॥২২॥

তত ইতি। প্রণিহিতো ধ্যানস্থঃ। অপশ্যৎ স্বপ্ন এব, কেশবেন সহেতি সহকেশবস্তম্। পাদং প্রত্যন্তপর্ব্বতভূতম্, মণিমন্তং নাম পর্বতঞ্চাপশ্যৎ। জ্যোতির্ভিস্তেজোভিঃ ॥২৩—২৪॥

বায়্বিতি। বায়োরিব বেগেন গতির্যস্য সঃ, স্বাপ্নিকত্বাৎ, খমাকাশম্ ॥২৫॥

প্রেক্ষেতি। ভাবান্ পদার্থান্। স কৃষ্ণসহচরোঽর্জ্জুনঃ, অপশ্যৎ স্বপ্ন এব ॥২৬॥

অর্জুন! তুমি মনে মনে সেই মহাদেবকে ধ্যান করিতে থাকিয়া তাঁহার মন্ত্র জপ করিতে থাক। তাহা হইলেই তুমি তাঁহার ভক্ত বলিয়া তাঁহার অনুগ্রহে সেই মহাস্ত্র পাইবে (স্মরণ করিতে পারিবে)' ॥২১॥

তদনন্তর অর্জুন কৃষ্ণের বাক্য শুনিয়া আচমন করিয়া ভূতলে উপবিষ্ট হইয়া একাগ্রচিত্তে শিবের ধ্যান করিতে লাগিলেন ॥২২॥

তৎপরে ধ্যানস্থ অর্জুন শুভলক্ষণ ব্রাহ্মমুহূর্ত্তে আকাশে কৃষ্ণের সহিত আপনাকে দেখিতে পাইলেন এবং হিমালয়ের সন্নিকটে তেজে পরিপূর্ণ ও সিদ্ধ-চারণ-সেবিত পবিত্র মণিমান্ পর্বত দর্শন করিলেন ॥২৩—২৪॥

ক্রমে অর্জ্জুন কৃষ্ণের সহিত বায়ুর ন্যায় বেগে গমন করিয়া উচ্চ আকাশে উঠিলেন; তৎকালে ভগবান্ কৃষ্ণ অর্জ্জুনের দক্ষিণ বাহু ধারণ করিয়াছিলেন ॥২৫॥

পরে ধর্ম্মাত্মা অর্জ্জুন অদ্ভুতদর্শন বহুতর পদার্থ দর্শন করিতে করিতে উত্তর দিকে যাইতে লাগিলেন। ক্রমে তিনি শ্বেতপর্ব্বত দর্শন করিলেন ॥২৬॥

কুবেরস্য বিহারে চ নলিনীং পদ্মভূষিতাম্।
সরিচ্ছ্রেষ্ঠাঞ্চ তাং গঙ্গাং বীক্ষমাণো বহূদকাম্ ॥২৭॥
সদাপুষ্পফলৈর্ব্বৃক্ষৈরুপেতাং স্ফটিকোপমাম্।
সিংহব্যাঘ্রসমাকীর্ণাং নানামৃগসমাকুলাম্ ॥২৮॥
পুণ্যাশ্রমবতীং রম্যাং মনোজ্ঞাণ্ডজসেবিতাম্।
মন্দরস্য প্রদেশাংশ্চ কিন্নরোদ্গীতনাদিতান্ ॥২৯॥
হেমরূপ্যময়ৈঃ শৃঙ্গৈর্নানৌষধিবিভূষিতান্।
তথা মন্দারবৃক্ষৈশ্চ পুষ্পিতৈরুপশোভিতান্ ॥৩০॥ (কলাপকম্)
স্নিগ্ধাঞ্জনচয়াকারং সংপ্রাপ্তঃ কালপর্ব্বতম্।
ব্রহ্মতুঙ্গং নদীশ্চান্যাস্তথা জনপদানপি ॥৩১॥
সুশৃঙ্গং শতশৃঙ্গঞ্চ শর্য্যাতিবনমেব চ।
পুণ্যমশ্বশিরঃ স্থানং স্থানমাথর্ব্বণস্য চ ॥৩২॥
বৃষদংশঞ্চ শৈলেন্দ্রং মহামন্দরমেব চ।
অপ্সরোভিঃ সমাকীর্ণং কিন্নরৈশ্চোপশোভিতম্ ॥৩৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

কুবেরস্যেতি। বিহরত্যস্মিন্নিতি বিহার উদ্যানং তস্মিন্, নলিনীং পদ্মসরসীম্। সদা পুষ্পাণি ফলানি চ যেষু তৈঃ, স্ফটিকোপমাং স্ফটিকবৎ স্বচ্ছজলাম্। নানা মৃগৈঃ পশুভিঃ সমাকুলাং ব্যাপ্তাম্ মনোজ্ঞৈরণ্ডজৈঃ পক্ষিভিঃ সেবিতাম্। মন্দরস্য পর্ব্বতস্য কিন্নরাণামুদ্গীতৈ-রুচ্চস্বরগানৈর্নাদিতান্। নানা ওষধিভির্লতাভির্বিভূষিতান্। বীক্ষমাণো জগামেত্যনু-বৃত্তিঃ ॥২৭—৩০॥

স্নিগ্ধেতি। ব্রহ্মতুঙ্গং নাম পর্ব্বতম্। সুশৃঙ্গং শতশৃঙ্গঞ্চ পর্ব্বতম্। আথর্বণস্য ঋষেঃ। সমাকীর্ণং ব্যাপ্তম্ ॥৩১—৩৩॥

তাহার পরে তাঁহারা কুবেরের উদ্যানে একটী পদ্মভূষিত সরোবর এবং বহুজলপূর্ণ নদীশ্রেষ্ঠা গঙ্গাকে দর্শন করিলেন ; তাহার জল স্ফটিকের ন্যায় নির্ম্মল এবং তীরে সর্ব্বদা পুষ্প-ফলান্বিত নানাবিধ বৃক্ষ ছিল ; তাহার মধ্যে সিংহ, ব্যাঘ্র ও অন্যান্য নানাবিধ পশু বিচরণ করিতেছিল, পবিত্র আশ্রম সকল শোভা পাইতেছিল ও সুন্দর পক্ষী সকল উড়িয়া বেড়াইতেছিল। আর মন্দরপর্ব্বতের সন্নিহিত প্রদেশে কিন্নরেরা গান করিতেছিল এবং স্বর্ণময় ও রৌপ্যময় শৃঙ্গ, নানাবিধ লতা ও পুষ্পময় মন্দারবৃক্ষ সকল সে প্রদেশগুলির শোভা জন্মাইতে-ছিল ॥২৭—৩০॥

(২৮)···স্ফটিকোপলাম্···পি বা নি।

তস্মিন্ শৈলে ব্রজন্ পার্থঃ সকৃষ্ণঃ সমবৈক্ষত।
শুভৈঃ প্রস্রবণৈর্জুষ্টাং হেমধাতুবিভূষিতাম্ ॥৩৪॥
চন্দ্ররশ্মিপ্রকাশাঙ্গীং পৃথিবীং পুরমালিনীম্।
সমুদ্রাংশ্চাদ্ভূতাকারানপশ্যদ্বহুলাকরান্ ॥৩৫॥ (যুগ্মকম্)
বিয়দ্দ্যাং পৃথিবীঞ্চৈব তথা বিষ্ণুপদং ব্রজন্।
বিস্মিতঃ সহ কৃষ্ণেন ক্ষিপ্তো বাণ ইবাভ্যগাৎ ॥৩৬॥
গ্রহনক্ষত্রসোমানাং সূর্য্যাগ্ন্যোশ্চ সমত্বিষম্।
অপশ্যত তদা পার্থো জ্বলন্তমিব পর্ব্বতম্ ॥৩৭॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। জুষ্টাং সেবিতাম্। চন্দ্ররশ্মিপ্রকাশানি অঙ্গানি যস্যাস্তাম্ ॥৩৪—৩৫॥

বিয়দিতি। বিস্মিতঃ পার্থঃ কৃষ্ণেন সহ তথা বিষ্ণুপদমাকাশং ব্রজন্, ক্রমেণ পৃথিবীম্, দ্যাং স্বর্গম্, বিয়দাকাশঞ্চ, ক্ষিপ্তো বাণ ইব, অভ্যগাৎ স্বপ্নে অত্যক্রামৎ ॥৩৬॥

গ্রহেতি। গ্রহা বৃহস্পত্যাদয়ঃ। সমত্বিষং সমানদ্যুতিম্ ॥৩৭॥

ক্রমে কৃষ্ণ ও অর্জুন যাইতে যাইতে স্নিগ্ধ কজ্জলরাশির ন্যায় কালপর্ব্বত, ব্রহ্মতুঙ্গপর্বত, অন্যান্য নদী, বহু জনপদ, সুশৃঙ্গ ও শতশৃঙ্গ পর্ব্বত, শর্যাতিবন, পবিত্র অশ্বশিরঃস্থান, আথর্বণঋষির তপোবন, বৃষদংশপর্ব্বত অতিক্রম করিয়া অপ্সরোগণব্যাপ্ত ও কিন্নরশোভিত পর্ব্বতশ্রেষ্ঠ মহামন্দরে যাইয়া উপস্থিত হইলেন ॥৩১—৩৩॥

কৃষ্ণ ও অর্জুন সেই মহামন্দরপর্বতের উপর দিয়া যাইতে থাকিয়া দেখিলেন—নীচের দিকে স্বর্ণ ও নানাধাতুবিভূষিতা এবং নগরমালাশালিনী পৃথিবীর অঙ্গ সকল সুন্দর প্রস্রবণ (ঝরণা) পতিত হইতে থাকায় চন্দ্ররশ্মির ন্যায় প্রকাশ পাইতেছে; আরও দেখিলেন—বহু রত্নের আকর সমুদ্র সকল অদ্ভুত আকারে বিরাজ করিতেছে ॥৩৪—৩৫॥

অর্জ্জুন কৃষ্ণের সহিত সেইভাবে আকাশে গমন করিতে থাকিয়া বিস্ময়াপন্ন হইয়া নিক্ষিপ্ত বাণের ন্যায় দ্রুত পৃথিবী, স্বর্গ ও আকাশ অতিক্রম করিতে লাগিলেন ॥৩৭॥

ক্রমে তিনি—গ্রহ, নক্ষত্র, চন্দ্র, সূর্য্য ও অগ্নির ন্যায় উজ্জ্বল একটা পর্ব্বত দেখিতে পাইলেন ॥৩৭॥

(৩৫)···প্রভাসাঙ্গীম্··বর্দ্ধ।

সমাসাদ্য তু তং শৈলং শৈলাগ্রে সমবস্থিতম্।
তপোনিত্যং মহাত্মানমপশ্যদ্বৃষভধ্বজম্ ॥৩৮॥
সহস্রমিব সূর্য্যাণাং দীপ্যমানং স্বতেজসা।
শূলিনং জটিলং গৌরং বল্কলাজিনবাসসম্ ॥৩৯॥
নয়নানাং সহস্রৈশ্চ বিচিত্রাঙ্গং মহৌজসম্।
পার্ব্বত্যা সহিতং দেবং ভূতসংঘৈশ্চ ভাস্বরৈঃ ॥৪০॥
গীতবাদিত্রসংহ্রাদৈর্হাস্যলাস্যসমন্বিতৈঃ।
বল্গিতাস্ফোটিতোৎক্রুষ্টৈঃ পুণ্যৈর্গন্ধৈশ্চ শোভিতম্ ॥৪১॥
স্তূয়মানং স্তবৈর্দিব্যৈর্মুনিভির্ব্রহ্মবাদিভিঃ।
গোপ্তারং সর্ব্বভূতানামিষ্বাসধরমচ্যুতম্ ॥৪২॥ (কুলকম্)
বাসুদেবস্তু তং দৃষ্ট্বা জগাম শিরসা ক্ষিতিম্।
পার্থেন সহ ধর্ম্মাত্মা গৃণন্ ব্রহ্ম সনাতনম্ ॥৪৩॥

## ভারতকৌমুদী

সমিতি। তপো নিত্যং সদাতনং যস্য তম্। বৃষভধ্বজং মহাদেবম্। জটিলং জটাধারিণম্, গৌরং শুভ্রবর্ণম্, বল্কলবৎ অজিনং ব্যাঘ্রচর্ম্ম বাসো যস্য তম্। ভূতসংঘৈঃ প্রমথগণৈঃ। গীতবাদিত্রয়োঃ সংহ্রাদৈর্মিলিতশব্দৈঃ, হাস্যম্ আমোদহাসঃ লাস্যং স্ত্রীনৃত্যম্, "পুংনৃত্যং তাণ্ডবং প্রাহুঃ স্ত্রীনৃত্যং লাস্যমুচ্যতে" ইতি সঙ্গীতনারায়ণধৃতনারদবচনাৎ তাভ্যাং সমন্বিতৈঃ। বল্গিতং তাণ্ডবম্ আস্ফোটিতং সশব্দং নৃত্যম্ উৎক্রুষ্টং তালানুসারী শব্দস্তৈঃ। ব্রহ্মবাদিভির্বেদবক্তৃভিঃ। গোপ্তারং রক্ষকম্, ইষ্বাসধরং ধনুর্দ্ধরম্, অচ্যুতং যোগাদভ্রষ্টম্ ॥৩৮—৪২॥

বাস্বিতি। শিরসা ক্ষিতিং জগাম ভূতলপর্য্যন্তং মস্তকং নমিতবান্। গৃণন্ স্তবন্ ॥৪৩॥

পরে কৃষ্ণ ও অর্জ্জুন সেই পর্ব্বতে উপস্থিত হইয়া তাহার উপরে অবস্থিত সর্ব্বদা তপস্যায় ব্যাপৃত মহাত্মা মহাদেবকে দর্শন করিলেন। তৎকালে সর্ব্বভূতের রক্ষক, শুভ্রবর্ণ, ধনুর্দ্ধারী ও যোগ হইতে অভ্রষ্ট মহাদেব আপন তেজে সহস্র সূর্য্যের ন্যায় দীপ্তি পাইতেছিলেন; তাঁহার হস্তে শূল, মস্তকে জটা ও পরিধানে বল্কলের ন্যায় ব্যাঘ্রচর্ম্ম ছিল; পার্বতীদেবী ও তেজস্বী প্রমথগণের সহিত তিনি উপবিষ্ট ছিলেন; তাঁহার সম্মুখে গীত ও বাদ্যধ্বনি হইতেছিল, তাহার সঙ্গে হাস্য ও স্ত্রীনৃত্য চলিতেছিল; প্রমথগণ উদ্ধত নৃত্য, সশব্দ নৃত্য ও তালে তালে শব্দ করিতেছিল, পবিত্র গন্ধ বাহির হইতেছিল এবং বেদবাদী মুনিরা দিব্য স্তুতিবাক্যদ্বারা তাঁহার স্তব করিতেছিলেন ॥৩৮—৪২॥

(৪০)…বিচিত্রাংশুম্…ভূতসংঘৈশ্চ ভাস্বরৈঃ—পি।

লোকাদিং বিশ্বকর্ম্মাণমজমীশানমব্যয়ম্ ।
মনসঃ পরমাং যোনিং খং বায়ুং জ্যোতিষাং নিধিম্ ॥৪৪॥
স্রষ্টারং বারিধারাণাং ভুবশ্চ প্রকৃতিং পরাম্ ।
দেবদানবযক্ষাণাং মানবানাঞ্চ সাধনম্ ॥৪৫॥
যোগানাঞ্চ পরং ব্রহ্ম দৃষ্টং ব্রহ্মবিদাং নিধিম্ ।
চরাচরস্য স্রষ্টারং প্রতিহর্ত্তারমেব চ ॥৪৬॥
কালকোপং মহাত্মানং শক্রসূর্য্যগুণোদয়ম্ ।
ববন্দে তং তদা কৃষ্ণো বাঙ্‌মনোবুদ্ধিকর্ম্মভিঃ ॥৪৭॥ (কলাপকম্)

## ভারতকৌমুদী

লোকেতি। লোকানামাদিং নিত্যত্বাদুৎপত্তেঃ পূর্ব্বমপি স্থিতম্, বিশ্বং জগৎ কর্ম্ম সৃষ্টিবিষয়ো যস্য তম্, অজং জন্মরহিতম্, ঈশানং জগন্নিয়ন্তারম্, অব্যয়মবিনশ্বরম্, মনসো মনোবৃত্তেঃ পরমাং যোনিং প্রধানং হেতুম্, খম্ আকাশরূপং ব্যাপিত্বাৎ, বায়ুং সর্বগত্বাৎ, জ্যোতিষাং নিধিমাশ্রয়ং সূর্য্যাদীনামপি জ্যোতির্বিধানাৎ, বারিধারাণাং সমুদ্রাদীনাং স্রষ্টারম্, ভুবো ভূলোকস্য পরাং প্রকৃতিং কারণম্। দেবেত্যাদিকং প্রাণিমাত্রোপলক্ষণম্। সাধনং নিষ্পত্তেঃ কারণম্। যোগানাং চিত্তবৃত্তিনিরোধানাং পরং ধাম, দৃষ্টং সাক্ষাৎ ব্রহ্ম, ব্রহ্মবিদাং নিধিমাশ্রয়ম্। প্রতিহর্ত্তারং নাশয়িতারম্। কালো যম ইব কোপো যস্য তম্, শক্রস্য সূর্য্যস্য চ যে গুণাঃ শৌর্য্যতাপাদয়স্তেষামুদয় উৎপত্তির্যস্মাত্তম্। বুদ্ধিরত্র তদ্বিষয়ো দেহস্তস্য কর্ম্ম নমনম্ ॥৪৪—৪৭॥

## ভারতভাবদীপঃ

কুন্তীতি ॥১—৩৫॥ তথা চ ব্রজন্ বিষ্ণুপদমাকাশমভ্যাগাদিত্যন্বয়ঃ ॥৩৬—৪০॥ লাস্যং নৃত্যম্, বল্গিতমিতস্ততঃ প্রচারঃ, আস্ফোটিতং ভুজাড়ম্বরঃ, উৎকৃষ্টমুচ্চৈঃ স্বনিতম্ ॥৪১—৪৩॥ লোকানামাদিমুপাদানং বিশ্বং জগৎ কর্ম্ম প্রাপ্যং যস্য ঈশানমপ্রতিহতেচ্ছম্ অব্যয়মবিকারং মনসঃ পরমং বৃত্তিনিবৃত্তিকারণম্, যোনিমুৎপত্তিস্থানঞ্চ জ্যোতিষাং তেজসাং নিধিমধিষ্ঠানম্ ॥৪৪॥ পরাং মূলভূতাম্, প্রকৃতিং প্রধানম্, সাধনং সিদ্ধের্নিধানম্ ॥৪৫॥ যোগিনাং যোগদর্শিনাং পরমাশ্রয়ং দৃষ্টং সাক্ষাদ্ভূতং ব্রহ্মতত্ত্বং ব্রহ্মবিদাং নিধিং রহস্যম্ ॥৪৬॥ কাল ইব কোপো যস্য শক্রস্য গুণা।

---

অর্জ্জুনের সহিত ধর্ম্মাত্মা কৃষ্ণ তাঁহাকে দেখিয়া সেই সনাতন ব্রহ্মের স্তব করিতে থাকিয়া মস্তকদ্বারা ভূতলস্পর্শ করিলেন ॥৪৩॥

জগতের আদি, জগতের সৃষ্টিকর্ত্তা, জন্মরহিত, ঈশ্বর, অবিনশ্বর, মনোবৃত্তির প্রধান কারণ, আকাশ ও বায়ুস্বরূপ, তেজের আশ্রয়, জলের সৃষ্টিকর্ত্তা, পৃথিবীর প্রধান হেতু, দেব, দানব, যক্ষ ও মনুষ্যপ্রভৃতির সৃষ্টিকারী, যোগের আশ্রয়,

---

(৪৭)···অবন্দত তদা কৃষ্ণঃ···বর্দ্ধ,···ববন্দতুস্তদা কৃষ্ণৌ···নি।

যং প্রপশ্যন্তি বিদ্বাংসঃ সূক্ষ্মাধ্যাত্মপদৈষিণঃ।
তমজং কারণাত্মানং জগ্মতুঃ শরণং ভবম্ ॥৪৮॥
অর্জ্জুনশ্চাপি তং দেবং ভূয়ো ভূয়োঽভ্যবন্দত।
জ্ঞাত্বা তং সর্ব্বভূতাদিং ভূতভব্যভবোদ্ভবম্ ॥৪৯॥
ততস্তাবাগতৌ দৃষ্ট্বা নরনারায়ণাবুভৌ।
সুপ্রসন্নমনাঃ সর্বঃ প্রোবাচ স হসন্নিব ॥৫০॥
স্বাগতং বাং নরশ্রেষ্ঠাবুত্তিষ্ঠেতাং গতক্লমৌ।
কিঞ্চ বামীপ্সিতং বীরৌ! মনসঃ ক্ষিপ্রমুচ্যতাম্ ॥৫১॥

ভারতকৌমুদী

যমিতি। সূক্ষ্মং যদধ্যাত্মপদং পরং ব্রহ্ম তদিচ্ছন্তীতি তে, বিদ্বাংসো জ্ঞানিনঃ, যং প্রপশ্যন্তি প্রকর্ষেণ ধ্যানেনাবলোকয়ন্তি; তমজং জন্মরহিতম্, কারণাত্মানং জগৎকারণভূতম্, ভবং শিবম্, শরণং জগ্মতুঃ কৃষ্ণার্জ্জুনাবিতি শেষঃ ॥৪৮॥

অর্জ্জুন ইতি। ভূতানামতীতানাং ভব্যানাং ভবিষ্যতাং ভবানাং ভবতাঞ্চ উদ্ভবো যস্মাত্তম্ ॥৪৯॥

তত ইতি। নরনারায়ণৌ তয়োরবতারভূতৌ অর্জ্জুনকৃষ্ণৌ। সর্ব্বো মহাদেবঃ ॥৫০॥

স্বাগতমিতি। বাং যুবয়োঃ, হে নরশ্রেষ্ঠৌ! গতক্লমৌ ভবতম্। বাং যুবয়োঃ ॥৫১॥

প্রত্যক্ষ ব্রহ্ম, ব্রহ্মজ্ঞদিগের আশ্রয়, স্থাবর ও জঙ্গমের সৃষ্টিকর্ত্তা ও সংহর্ত্তা এবং যাঁহার ক্রোধ যমস্বরূপ, যাঁহার আত্মা (স্বরূপ) বিশাল, আর ইন্দ্র ও সূর্য্যের গুণগুলি যাঁহা হইতে উৎপন্ন হইয়াছে, সেই মহাদেবকে তখন কৃষ্ণ বাক্য, মন ও দেহের ব্যাপারদ্বারা নমস্কার করিলেন ॥৪৪—৪৭॥

ব্রহ্মপদাভিলাষী জ্ঞানীরা সর্বদা ধ্যানে যাঁহাকে দর্শন করেন, কৃষ্ণ ও অর্জ্জুন সেই জন্মরহিত ও জগতের কারণস্বরূপ মহাদেবের শরণাপন্ন হইলেন ॥৪৮॥

অর্জ্জুনও তাঁহাকে সমস্ত ভূতের আদি এবং ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান পদার্থের সৃষ্টিকর্ত্তৃরূপে জানিয়া সেই মহাদেবকে বার বার নমস্কার করিলেন ॥৪৯॥

তাহার পর মহাদেব নর ও নারায়ণের অবতার সেই অর্জ্জুন ও কৃষ্ণকে আগত দেখিয়া অত্যন্তপ্রসন্নচিত্ত হইয়া হাসিতে হাসিতেই যেন বলিলেন—॥৫০॥

'নরশ্রেষ্ঠ দুই জন! তোমাদের সুখে আগমন হইয়াছে ত? তোমরা গাত্রোত্থান কর এবং পরিশ্রম দূর কর, আর তোমাদের মনের অভীষ্ট কি, তাহা সত্বর বল ॥৫১॥

(৪৯)…অপ্যবন্দত…পি। (৫০)… প্রহসন্নিব—পি।

যেন কার্য্যেণ সংপ্রাপ্তৌ যুবাং তৎ সাধয়াম্যহম্।
ব্রিয়তামাত্মনঃ শ্রেয়স্তৎ সর্ব্বং প্রদদামি বাম্ ॥৫২॥
ততস্তদ্বচনং শ্রুত্বা প্রত্যুত্থায় কৃতাঞ্জলী।
বাসুদেবার্জ্জুনৌ সর্ব্বং তুষ্টুবাতে মহামতী।
ভক্ত্যা স্তবেন দিব্যেন মহাত্মানাবনিন্দিতৌ ॥৫৩॥

বাসুদেবার্জ্জুনাবূচতুঃ। *

নমো ভবায় সর্ব্বায় রুদ্রায় বরদায় চ।
পশূনাং পতয়ে নিত্যমুগ্রায় চ কপর্দ্দিনে ॥৫৪॥
মহাদেবায় ভীমায় ত্র্যম্বকায় চ শান্তয়ে।
ঈশানায় মখঘ্নায় নমোঽস্ত্বন্ধকঘাতিনে ॥৫৫॥

ভারতকৌমুদী

যেনেতি। সংপ্রাপ্তৌ আগতৌ। শ্রেয়ো মঙ্গলম্। বাং যুবাভ্যাম্ ॥৫২॥

তত ইতি। সর্বং মহাদেবম্, তুষ্টুবাতে তুষ্টুবতুঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৩॥

নম ইতি। ভবত্যস্মাজ্জগদিতি ভবস্তস্মৈ, সর্ব্বায় সর্বব্যাপকায়, রুদ্রায় সংহারমূর্ত্তিত্বাৎ রোদনহেতবে, বরদায় ভক্তেষ্বভীষ্টদাত্রে। পশূনাং জন্তূনাং পতয়ে রক্ষকায়, উগ্রায় সংহার-কালে ভীষণায়, কপর্দ্দিনে জটাজূটধারিণে, "কপর্দ্দোঽস্য জটাজূটঃ" ইত্যমরঃ ॥৫৪॥

মহেতি। মহাদেবায় দেবেষু প্রধানায়, ভীমায় পাপিনাং ভয়হেতবে, ত্র্যম্বকায় শশি-সূর্য্যাগ্নিরূপত্রিনেত্রায়, শান্তয়ে শিবরূপেণ শান্তিহেতবে। ঈশানায় জগদীশ্বরায়, মখঘ্নায় দক্ষযজ্ঞনাশকায়, অন্ধকঘাতিনে অন্ধকাসুরনাশকায়, আবয়োর্নমোঽস্তু ॥৫৫॥

ভারতভাবদীপঃ

ঐশ্বর্য্যাদয়ঃ সূর্য্যস্য গুণাঃ প্রতাপাদয়ঃ তেষামুদয়ো যস্মাৎ ॥৪৭॥ কারণাত্মনং কারণিকস্বভাবম্ ॥৪৮—৫৩॥ ভবঃ সর্ব্বপ্রভুত্বাৎ, সর্ব্বঃ সংহারাৎ ॥৫৪॥ শান্তিং শমপ্রধানত্বাৎ ॥৫৫॥ হবিষ্যঃ

তোমরা যে কার্য্যের জন্য আসিয়াছ, তাহা আমি সম্পাদন করিব। অতএব তোমরা নিজেদের মঙ্গল প্রার্থনা কর, আমি তোমাদিগকে সে সমস্তই দান করিব' ॥৫২॥

তদনন্তর মহাবুদ্ধি, মহাত্মা ও অনিন্দিতস্বভাব কৃষ্ণ ও অর্জ্জুন মহাদেবের সেই কথা শুনিয়া, গাত্রোত্থান করিয়া, কৃতাঞ্জলি হইয়া ভক্তিভরে দিব্য স্তুতি-বাক্যদ্বারা মহাদেবের স্তব করিতে আরম্ভ করিলেন ॥৫৩॥

কৃষ্ণ ও অর্জ্জুন বলিলেন—'ভব, সর্ব, রুদ্র, বরদাতা, পশুপতি, উগ্র ও কপর্দ্দীকে সর্ব্বদা নমস্কার করি ॥৫৪॥

কৃষ্ণার্জ্জুনাবূচতুঃ—বা নি। (৫৫)⋯ভগঘ্নায়⋯পি বর্দ্ধ।

কুমারগুরবে নিত্যং নীলগ্রীবায় বেধসে।
পিনাকিনে হবিষ্যায় সত্যায় বিভবে সদা ॥৫৬॥
বিলোহিতায় ধূম্রায় ব্যাধায়ানপরাজিতে।
নিত্যং নীলশিখণ্ডায় শূলিনে দিব্যচক্ষুষে ॥৫৭॥
হন্ত্রে গোপ্ত্রে ত্রিনেত্রায় ব্যাধয়ে বসুরেতসে।
অচিন্ত্যায়াম্বিকাভর্ত্রে সর্ব্বদেবস্তুতায় চ ॥৫৮॥
বৃষধ্বজায় পিঙ্গায় জটিনে ব্রহ্মচারিণে।
তপ্যমানায় সলিলে ব্রহ্মণ্যায়াজিতায় চ ॥৫৯॥
বিশ্বাত্মনে বিশ্বসৃজে বিশ্বমাবৃত্য তিষ্ঠতে।
নমো নমস্তে সেব্যায় ভূতানাং প্রভবে সদা ॥৬০॥ (কুলকম্)

### ভারতকৌমুদী

কুমারেতি। কুমারস্য কার্ত্তিকেয়স্য গুরবে পিত্রে, নিত্যং সর্বদা নীলা কালকূটবিষভক্ষণান্নীলবর্ণা গ্রীবা যস্য তস্মৈ, বেধসে জগদ্বিধাত্রে। পিনাকিনে পিনাকাখ্যধনুর্ধারিণে, হবিষ্যায় অগ্নিরূপতয়া হবিঃপ্রক্ষেপস্থানায়, সত্যায় "সত্যং জ্ঞানমানন্দং ব্রহ্ম" ইতি শ্রুতের্ব্রহ্মণে, বিভবে জগদ্ব্যাপকায়। বিলোহিতায় সংহারকালে ক্রোধোত্তেজিতত্বাৎ বিশেষলোহিতবর্ণায়, ধূম্রায় ধূম্রবর্ণায় মহাকালরূপিণে "মহাকালং যজেদ্দেব্যা দক্ষিণে ধূম্রবর্ণকম্" ইতি তন্ত্রোক্তেঃ, ব্যাধায় মৃগরূপিণো বিরিঞ্চের্বধাৎ ব্যাধস্বরূপায়, ন বিদ্যতে পরাজিৎ পরাজয়ো যস্য তস্মৈ সর্বাভিভাবিত্বাৎ, নিত্যং নীলশিখণ্ডায় কৃষ্ণকেশগুচ্ছায় অতিপ্রাচীনত্বেঽপি অপরকেশায়েতি ভাবঃ, শূলিনে শূলধারিণে। ভক্তিনিবিষ্টেনস্বক্তৃকতয়া পুনরুক্তির্ন দোষায়। দিব্যচক্ষুষে সর্বজ্ঞায়। হন্ত্রে সংহারকারিণে, গোপ্ত্রে রক্ষকায়, ত্রিনেত্রায় প্রাগুক্তরূপায়, ব্যাধয়ে সংহারমূর্ত্তিত্বাৎ রোগরূপায়,

### ভারতভাবদীপঃ

হবিষ্যঃ যোগ্যত্বাৎ, সত্যায় সদৈকস্বভাবত্বাৎ, বিভুর্ব্যাপকত্বাৎ ॥৫৬॥ ব্যাধায় মৃগহননাৎ দ্বিরুক্তির্দ্বিস্তথাকরণাৎ নাস্তি আত্মনঃ প্রাণিনঃ পরাজয় ইতি অনপরাজিতাৎ সর্ব্বভূতোত্তমত্বাৎ, নীলশিখণ্ডো নীলকেশত্বাৎ ॥৫৭॥ হোতা দীক্ষিতঃ, ভাবেন হরণশীলত্বাৎ, বসুরেতা অগ্নৌ রেতঃক্ষেপণাৎ ॥৫৮॥ মুণ্ডো দীক্ষিতত্বাৎ, ব্রহ্মচারী রেতোবিধানাৎ ॥৫৯॥ ভূতানাং প্রাণিনাং

---

মহাদেব, ভীম, ত্র্যম্বক, শান্তি, ঈশান, যজ্ঞনাশক ও অন্ধকাসুরহন্তাকে প্রণাম করি ॥৫৫॥

কার্ত্তিকের পিতা, সর্ব্বদা নীলকণ্ঠ, সৃষ্টিকর্ত্তা, পিনাকধনুর্দ্ধারী, হবিঃপ্রক্ষেপের স্থান, সত্যস্বরূপ, সর্ব্বব্যাপক, বিশেষ লোহিতবর্ণ, ধূম্রবর্ণ, ব্যাধস্বরূপ, অপরাজিত, সর্বদা কৃষ্ণকেশ, শূলধারী, দিব্যচক্ষু, সংহারকর্ত্তা, রক্ষাকর্ত্তা, ত্রিনেত্র,

---

(৫৮)··ব্যাধায় বসুরেতসে···নি। (৫৯) বৃষধ্বজায় মুণ্ডায়···বা।

ব্রহ্মবক্ত্রায় সর্বায় শঙ্করায় শিবায় চ।
নমোঽস্তু বাচস্পতয়ে প্রজানাং পতয়ে নমঃ ॥৬১॥
নমো বিশ্বস্য পতয়ে মহতাং পতয়ে নমঃ।
নমঃ সহস্রশিরসে সহস্রভুজমন্যবে।
সহস্রনেত্রপাদায় নমোঽসংখ্যেয়কর্ম্মণে ॥৬২॥
নমো হিরণ্যবর্ণায় হিরণ্যকবচায় চ।
ভক্তানুকম্পিনে নিত্যং সিধ্যতাং নৌ বরঃ প্রভো! ॥৬৩॥

## ভারতকৌমুদী

বসৌ অগ্নৌ রেতঃ কার্ত্তিকজন্মকালে শুক্রং যস্য তস্মৈ। অচিন্ত্যায় অনন্তরূপত্বাৎ, অম্বিকাপতয়ে পার্বতীভর্ত্রে, সর্ব্বদেবস্তুতায় তেষামপীশ্বরত্বাৎ। বৃষধ্বজায় যুদ্ধে রথারোহণকালে, পিঙ্গায় সংহারকালে ক্রোধেন পিঙ্গলবর্ণায়, জটিনে জটাধারিণে, ব্রহ্মচারিণে যোগাভ্যাসসময়ে। সলিলে শিরসি গঙ্গায়াঃ পতনকালেঽপি তপ্যমানায় তপশ্চরতে, ব্রহ্মণ্যায় বেদহিতায়, অজিতায় সর্ব্বাভিভাবিত্বাৎ। বিশ্বাত্মনে "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ সর্ব্বস্বরূপায়, বিশ্বসৃজে জগৎকর্তৃত্বাৎ, বিশ্বমাবৃত্য ব্যাপ্য তিষ্ঠতে "ঈশা বাস্যমিদং সর্ব্বম্" ইতি শ্রুতেঃ। সেব্যায় সর্বশ্রেষ্ঠত্বাৎ, ভূতানাং প্রমথানাং প্রভবে অধিপতয়ে চ তে সদা নমো নমঃ ॥৫৬—৬০॥

ব্রহ্মেতি। ব্রহ্ম বেদো বক্ত্রে যস্য তস্মৈ, সর্ব্বায় সর্ব্বস্বরূপায় "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ, শঙ্করায় ভক্তানাং মঙ্গলকরায়, শিবায় "শান্তং শিবমদ্বৈতং তুরীয়ং মন্যন্তে স আত্মা স বিজ্ঞেয়ঃ" ইতি শ্রুতেঃ তুরীয়ব্রহ্মরূপায়, বাচস্পতয়ে বাগধিষ্ঠাত্রে চ নমোঽস্তু, তথা প্রজানাং জগতাং পতয়ে চ নমঃ ॥৬১॥

নম ইতি। বিশ্বস্য জগতঃ পতয়ে নমঃ, মহতামিন্দ্রাদীনামপি পতয়ে নমঃ। সহস্রং শিরাংসি যস্য তস্মৈ বিরাড়্‌রূপায়, সহস্রং ভুজা বাহবো মন্যবঃ ক্রতবশ্চ যস্য তস্মৈ চ নমঃ। সহস্রং নেত্রাণি পাদাশ্চ যস্য তস্মৈ, "সহস্রশীর্ষা পুরুষঃ সহস্রাক্ষঃ সহস্রপাৎ" ইতি শ্রুতেঃ, অসংখ্যেয়ানি অন্ধকবধাদীনি কর্ম্মাণি যস্য তস্মৈ চ নমঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬২॥

ব্যাধিস্বরূপ, অগ্নিতে শুক্রক্ষেপী, অচিন্তনীয়, পার্বতীপতি, সর্ব্বদেবস্তুত, বৃষধ্বজ, পিঙ্গলবর্ণ, জটাধারী, ব্রহ্মচারী, জলে তপস্যাকারী, বেদহিতৈষী, অজিত, বিশ্বরূপী, বিশ্বসৃষ্টিকারী, বিশ্বব্যাপী, সেব্য ও ভূতপতি আপনাকে বার বার নমস্কার করি ॥৫৬—৬০॥

বেদমুখ, সর্ব্বস্বরূপ, শঙ্কর, শিব ও বাচস্পতিকে নমস্কার এবং প্রজাপতিকে নমস্কার করি ॥৬১॥

বিশ্বপতিকে নমস্কার, মহৎপতিকে নমস্কার, সহস্রমস্তক, সহস্রবাহু ও সহস্রযজ্ঞকে নমস্কার এবং সহস্রনেত্র, সহস্রচরণ ও অসংখ্যকর্ম্মাকে নমস্কার ॥৬২॥

(৬২)···সহস্রভুজমৃত্যবে···নি।

সঞ্জয় উবাচ।

এবং স্তুত্বা মহাদেবং বাসুদেবঃ সহার্জ্জুনঃ।
প্রসাদয়ামাস ভবং তদা হ্যস্ত্রোপলব্ধয়ে ॥৬৪॥
ততোঽর্জ্জুনঃ প্রীতমনা ববন্দে বৃষভধ্বজম্।
দদর্শোৎফুল্লনয়নঃ সমস্তং তেজসাং নিধিম্ ॥৬৫॥
তঞ্চোপহারং সুকৃতং নৈশং নৈত্যকমাত্মনা।
দদর্শ ত্র্যম্বকাভ্যাসে বাসুদেবনিবেদিতম্ ॥৬৬॥
ততোঽভিপূজ্য মনসা শর্বং কৃষ্ণঞ্চ পাণ্ডবঃ।
ইচ্ছাম্যহং দিব্যমস্ত্রমিত্যভাষত শঙ্করম্ ॥৬৭॥

ভারতকৌমুদী

নম ইতি। হিরণ্যবর্ণায় অগ্নিরূপত্বে স্বর্ণবর্ণায়, হিরণ্যস্য স্বর্ণস্য কবচম্ অন্ধকবধকালে বর্ম্ম যস্য তস্মৈ, ভক্তানুকম্পিনে চ নমঃ। হে প্রভো! নৌ আবয়োঃ, বরঃ অভীষ্টম্, সিধ্যতাং তবানুগ্রহান্নিষ্পদ্যতাম্ ॥৬৩॥

এবমিতি। অর্জ্জুনেন সহেতি সহার্জ্জুনঃ। অস্ত্রোপলব্ধয়ে পাশুপতাস্ত্রস্মরণায় ॥৬৪॥

তত ইতি। ববন্দে ননাম। সমস্তং রাশীভূতমিত্যর্থঃ ॥৬৫॥

তমিতি। আত্মনা স্বয়ম্, সুকৃতং সুষ্ঠু প্রদত্তম্, নৈশং পূর্বরাত্রসম্বন্ধিনম্, নৈত্যকং প্রাত্যহিকম্, ত্র্যম্বকস্য শিবস্য অভ্যাসে সমীপে, বাসুদেবেন কৃষ্ণেন নিবেদিতং দর্শিতম্ ॥৬৬॥

তত ইতি। শর্বং শিবম্। পাণ্ডবোঽর্জ্জুনঃ। অভাষত স্বপ্ন এব ॥৬৭॥

স্বর্ণবর্ণ, স্বর্ণকবচ ও ভক্তগণের প্রতি দয়াকারীকে সর্ব্বদা নমস্কার। প্রভু! আমাদের অভীষ্ট সিদ্ধ হউক' ॥৬৩॥

সঞ্জয় বলিলেন—'তখন অর্জ্জুনের পাশুপতাস্ত্রস্মরণের জন্য কৃষ্ণ ও অর্জ্জুন এইভাবে স্তব করিয়া জগতের সৃষ্টিকর্ত্তা মহাদেবকে প্রসন্ন করিলেন ॥৬৪॥

তৎপরে অর্জ্জুন প্রীতচিত্ত হইয়া পুনরায় মহাদেবকে প্রণাম করিলেন এবং উৎফুল্লনয়নে রাশীভূত তেজোনিধি মহাদেবকে দেখিতে লাগিলেন ॥৬৫॥

তদনন্তর কৃষ্ণ দেখাইয়া দিলে, অর্জ্জুন প্রথম রাত্রিতে নিজে যে প্রাত্যহিক উপহার মহাদেবকে দিয়াছিলেন, তাহা তাঁহার নিকটে দেখিতে পাইলেন ॥৬৬॥

তাহার পর অর্জ্জুন মনে মনে বাসুদেব ও মহাদেবের পূজা করিয়া মহাদেবকে এই কথা বলিলেন—'আমি আপনার দিব্য অস্ত্র স্মরণ করিতে ইচ্ছা করি' ॥৬৭॥

(৬৪) শ্লোকাৎ পরম্ '…অষ্টসপ্ততিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বঙ্গ বর্দ্ধ, '…অশীতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বা রা নি।

ততঃ পার্থস্য বিজ্ঞায় বরার্থে বচনং প্রভুঃ।
বাসুদেবার্জ্জুনৌ দেবঃ স্ময়মানোঽভ্যভাষত ॥৬৮॥
স্বাগতং বাং নরশ্রেষ্ঠৌ! বিজ্ঞাতং মনসেপ্সিতম্।
যেন কামেন সংপ্রাপ্তৌ ভবদ্ভ্যাং তং দদাম্যহম্ ॥৬৯॥
সরোঽমৃতময়ং দিব্যমভ্যাসে শত্রুসূদনৌ!।
তত্র মে তদ্ধনুর্দিব্যং শরশ্চ নিহিতঃ পুরা ॥৭০॥
যেন দেবারয়ঃ সর্ব্বে ময়া যুধি নিপাতিতাঃ।
তত আনীয়তাং কৃষ্ণৌ! সশরং ধনুরুত্তমম্ ॥৭১॥ (যুগ্মকম্)
তথেত্যুক্ত্বা তু তৌ বীরৌ শরার্থে পার্ষদৈঃ সহ।
প্রস্থিতৌ তৎসরো দিব্যং দিব্যাশ্চর্য্যশতৈর্বৃতম্ ॥৭২॥
নির্দ্দিষ্টং যদ্বৃষাঙ্কেন পুণ্যং সর্ব্বার্থসাধকম্।
তৌ জগ্মতুরসম্ভ্রান্তৌ নরনারায়ণাবৃষী ॥৭৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। দেবো মহাদেবঃ, স্ময়মান ঈষদ্ধসন্ ॥৬৮॥

স্বেতি। পুনঃ স্বাগতপ্রশ্ন আদরাতিশয়ার্থঃ। সংপ্রাপ্তৌ যুবামাগতৌ ॥৬৯॥

সর ইতি। অমৃতময়ং সুস্বাদুজলময়ম্, অভ্যাসে এতৎসমীপ এব। নিহিতঃ স্থাপিতঃ। ততঃ সরসঃ, হে কৃষ্ণৌ! কৃষ্ণার্জ্জুনৌ! ॥৭০—৭১॥

তথেতি। পার্ষদৈঃ শিবানুচরৈঃ। বৃষাঙ্কেন শিবেন। অসংভ্রান্তৌ অব্যস্তৌ ॥৭২—৭৩॥

তদনন্তর প্রভু মহাদেব অর্জ্জুনের বাক্য বরগ্রহণের জন্য ইহা বুঝিয়া ঈষৎ হাস্য করিয়া কৃষ্ণ ও অর্জ্জুনকে বলিলেন—॥৬৮॥

'নরশ্রেষ্ঠ দুই জন! তোমাদের সুখে আগমন হইয়াছে ত? তোমাদের মনের অভীষ্ট আমি বুঝিয়াছি; তোমরা যে উদ্দেশ্যে আসিয়াছ, তাহা আমি তোমাদিগকে দান করিব ॥৬৯॥

শত্রুবিজয়ী বীরদ্বয়! নিকটেই অমৃতময় দিব্য একটী সরোবর আছে, তাহাতে আমি সেই দিব্য ধনু ও বাণ পূর্বে রাখিয়াছিলাম, যাহাদ্বারা আমি যুদ্ধে সমস্ত অসুরকে নিপাত করিয়াছিলাম। কৃষ্ণ! অর্জ্জুন! তোমরা সেই সরোবর হইতে বাণের সহিত সেই উত্তম ধনু আনয়ন কর' ॥৭০—৭১॥

'তাহাই হউক' এই কথা বলিয়া নর ও নারায়ণ ঋষির অবতার বীর অর্জ্জুন ও কৃষ্ণ শিবের পার্ষদগণের সহিত স্থিরচিত্তে সেই ধনু ও বাণ আনয়ন করিবার

(৬৮)···বচনং তদা···বা নি। (৭২) ··সর্বপারিষদৈঃ সহ···দিব্যৈশ্বর্য্যশতৈর্যুতম্—বা নি।

ততশ্চ তৎ সরো গত্বা সূর্য্যমণ্ডলসন্নিভম্।
নাগমন্তর্জলে ঘোরং দদৃশাতেঽর্জ্জুনাচ্যুতৌ ॥৭৪॥
দ্বিতীয়ঞ্চাপরং নাগং সহস্রশিরসং বরম্।
বমন্তং বিপুলাং জ্বালাং দদৃশাতেঽগ্নিবর্চ্চসম্ ॥৭৫॥
ততঃ কৃষ্ণশ্চ পার্থশ্চ সংস্পৃশ্যাম্ভঃ কৃতাঞ্জলী।
তৌ নাগাবুপতস্থাতে নমস্যন্তৌ বৃষধ্বজম্ ॥৭৬॥
গৃণন্তৌ বেদবিদ্বাংসৌ তদ্‌ব্রহ্ম শতরুদ্রিয়ম্।
অপ্রমেয়প্রমাণং তৌ গত্বা সর্ব্বাত্মনা ভবম্ ॥৭৭॥ (যুগ্মকম্)
ততস্তৌ রুদ্রমাহাত্ম্যাদ্ধিত্বা রূপং মহোরগৌ।
ধনুর্ব্বাণশ্চ তদ্দ্বন্দ্বং শত্রুঘ্নং সমপদ্যত ॥৭৮॥

ভারতকৌমুদী

তত ইতি। সূর্য্যমণ্ডলসন্নিভং, সূর্য্যমণ্ডলবদুজ্জ্বলম্। নাগং সর্পম্ ॥৭৪॥

দ্বিতীয়মিতি। বমন্তমুদ্‌গিরন্তম্, জ্বালামগ্নিশিখাম্, অগ্নিবর্চ্চসম্ অগ্নিবৎ পিঙ্গলম্ ॥৭৫॥

তত ইতি। অম্ভঃ সংস্পৃশ্য স্তবার্থমাচম্য। উপতস্থাতে আররধাতুঃ। গৃণন্তৌ উচ্চারয়ন্তৌ, ব্রহ্ম বেদম্, শতরুদ্রিয়ং তদাখ্যম্। অপ্রমেয়প্রমাণমজ্ঞেয়মহিমানম্ ॥৭৬—৭৭॥

তত ইতি। রূপং সর্পাকৃতিম্। দ্বন্দ্বং যুগলম্, সমপদ্যত সমজায়ত ॥৭৮॥

ভারতভাবদীপঃ

প্রমথাদীনাম্ ॥৬০॥ ব্রহ্মবক্ত্রো বেদপূর্ণমুখঃ মুখ্যত্বাৎ, সর্ব্বঃ সর্ব্বস্বরূপত্বাৎ, শিবো মোক্ষহেতুত্বাৎ, বাচস্পতির্বাঙ্ময়প্রবর্ত্তনাৎ ॥৬১॥ সহস্রং ভুজমন্যবশ্চ মন্যবে ইতি পাঠঃ ॥৬২—৭৭॥

জন্য বহু দিব্য আশ্চর্য্যযুক্ত সেই দিব্য সরোবরের দিকে প্রস্থান করিলেন, পবিত্র ও সর্বার্থসাধক যে সরোবরের কথা মহাদেব বলিয়াছিলেন ॥৭২—৭৩॥

তৎপরে কৃষ্ণ ও অর্জ্জুন সূর্য্যমণ্ডলের ন্যায় উজ্জ্বল সেই সরোবরের নিকট যাইয়া তাহার জলের ভিতরে ভয়ঙ্কর একটা সাপ দেখিতে পাইলেন ॥৭৪॥

কৃষ্ণ ও অর্জ্জুন আবার দেখিলেন—অগ্নির ন্যায় পিঙ্গলবর্ণ ও সহস্রমস্তক আর একটা ভীষণ সর্প মুখ হইতে প্রচুর অগ্নিশিখা নিঃসারণ করিতেছে ॥৭৫॥

তদনন্তর বেদবিৎ কৃষ্ণ ও অর্জ্জুন আচমন করিয়া কৃতাঞ্জলি হইয়া সর্বপ্রযত্নে অজ্ঞেয়স্বভাব শিবের ধ্যান ও তাঁহাকে নমস্কার করিয়া প্রসিদ্ধ শতরুদ্রিয় বেদ পাঠ করিতে থাকিয়া সেই সর্পদ্বয়ের আরাধনা করিতে লাগিলেন ॥৭৬—৭৭॥

(৭৭)…অপ্রমেয়ং প্রণমন্তৌ…বঙ্গ বর্দ্ধ।

তৌ তজ্জগৃহতুঃ প্রীতৌ ধনুর্ব্বাণঞ্চ সুপ্রভম্ ।
আজহ্রতুর্মহাত্মানৌ দদতুশ্চ মহাত্মনে ॥৭৯॥
ততঃ পার্শ্বাদ্‌বৃষাঙ্কস্য ব্রহ্মচারী ন্যবর্ত্তত ।
পিঙ্গাক্ষস্তপসঃ ক্ষেত্রং বলবান্ নীললোহিতঃ ॥৮০॥
স তদ্‌গৃহ্য ধনুঃ শ্রেষ্ঠং তস্থৌ স্থানং সমাহিতঃ ।
বিচকর্ষাথ বিধিবচ্ছাঙ্করং ধনুরুত্তমম্ ॥৮১॥
তস্য মৌর্ব্বীঞ্চ মুষ্টিঞ্চ স্থানঞ্চালক্ষ্য পাণ্ডবঃ ।
শ্রুত্বা মন্ত্রং ভবপ্রোক্তং জগ্রাহাচিন্ত্যবিক্রমঃ ॥৮২॥

ভারতকৌমুদী

তাবিতি । আজহ্রতুঃ আনিন্যতুঃ । মহাত্মনে মহাদেবায় ॥৭৯॥
তত ইতি । বৃষাঙ্কস্য শিবস্য, ন্যবর্ত্তত আবিরভবৎ । ক্ষেত্রমাধারঃ, নীললোহিতস্তদ্বর্ণঃ ॥৮০॥
স ইতি । স ব্রহ্মচারী । স্থানং তদ্ধনুর্দ্ধরপ্রকারো যথা স্যাত্তথা । শিক্ষাদানার্থমেতৎ ॥৮১॥
তস্যেতি । মৌর্ব্বীং ধনুর্গুণম্, স্থানমবস্থিতিপ্রকারম্ । ভবপ্রোক্তং শিবোচ্চারিতম্ ॥৮২॥

ভারতভাবদীপঃ

দ্বন্দ্বং যুগলম্ ॥৭৮—৭৯॥ নীললোহিতঃ ভগবতোঽপরা তনুঃ ॥৮০॥ স্থানং স্থাপনকম্ ॥৮১॥ জগ্রাহ মনসি কৃতবান্ ॥৮২—৮৮॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭১॥

---

তাহার পর সেই সাপ দুইটা রুদ্রের মাহাত্ম্যে সর্পরূপ পরিত্যাগ করিয়া শত্রুনাশক ধনু ও বাণ হইয়া গেল ॥৭৮॥

তখন মহাত্মা কৃষ্ণ ও অর্জ্জুন আনন্দিত হইয়া সেই উজ্জ্বল ধনু ও বাণ গ্রহণ ও আনয়ন করিয়া মহাদেবের নিকট অর্পণ করিলেন ॥৭৯॥

তৎপরে পিঙ্গলবর্ণ, পিঙ্গলনয়ন, তপস্যার আধার ও বলবান্ একজন ব্রহ্মচারী শিবের পার্শ্ব হইতে নির্গত হইলেন ॥৮০॥

তিনি সেই উত্তম ধনু গ্রহণ করিয়া একাগ্রচিত্তে ধনুর্দ্ধরের প্রকারে অবস্থান করিলেন এবং যথাবিধানে শিবের সেই উত্তম ধনু আকর্ষণ করিলেন ॥৮১॥

তখন অচিন্তনীয়বিক্রমশালী অর্জ্জুন সেই ব্রহ্মচারীর অবস্থানপ্রকার, ধনুর গুণ ও মুষ্টি (ধনু ধরিবার কায়দা) দেখিয়া এবং শিবের উচ্চারিত মন্ত্র শুনিয়া সে সমস্তই গ্রহণ করিলেন (শিক্ষা করিলেন) ॥৮২॥

(৭৯)…জগৃহতুর্বীরৌ…বঙ্গ বর্দ্ধ। (৮১)…ব্যাকর্ষচ্চাপি বিধিবৎ সশরং ধনুরুত্তমম্—বঙ্গ বর্দ্ধ।

স সরস্যেব তং বাণং মুমোচাতিবলঃ প্রভুঃ।
চকার চ পুনর্বীরস্তস্মিন্ সরসি তদ্ধনুঃ ॥৮৩॥
ততঃ প্রীতং ভবং জ্ঞাত্বা স্মৃতিমানর্জ্জুনস্তদা।
বরমারণ্যকে দত্তং দর্শনং শঙ্করস্য চ।
মনসা চিন্তয়ামাস তন্মে সংপদ্যতামিতি ॥৮৪॥
তস্য তন্মতমাজ্ঞায় প্রীতঃ প্রাদাদ্বরং ভবঃ।
তচ্চ পাশুপতং ঘোরং প্রতিজ্ঞায়াশ্চ পারণম্ ॥৮৫॥
ততঃ পাশুপতং দিব্যমবাপ্য পুনরীশ্বরাৎ।
সংহৃষ্টরোমা দুর্দ্ধর্ষঃ কৃতং কার্য্যমমন্যত ॥৮৬॥
ববন্দতুশ্চ সংহৃষ্টৌ শিরোভ্যাং তং মহেশ্বরম্।
অনুজ্ঞাতৌ ক্ষণে তস্মিন্ ভবেনার্জ্জুনকেশবৌ ॥৮৭॥

ভারতকৌমুদী

স ইতি। স ব্রহ্মচারী। চকার চিক্ষেপ। "কৃ বিক্ষেপে" ইত্যস্য রূপম্ ॥৮৩॥
তত ইতি। ভবং শিবম্। আরণ্যকে বনবাসকালে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৪॥
তস্যেতি। পাশুপতং পাশুপতাস্ত্রস্মরণম্। পারণমুত্তরণম্ ॥৮৫॥
তত ইতি। দুর্দ্ধর্ষোঽর্জ্জুনঃ, কার্য্যং জয়দ্রথবধং কৃতমমন্যত ॥৮৬॥
ববন্দতুরিতি। অনুজ্ঞাতৌ স্বস্থানগমনায়। ভবেন শিবেন ॥৮৭॥

তখন মহাবল, প্রভাবশালী ও বীর ব্রহ্মচারী সেই বাণটাকে সরোবরেই ত্যাগ করিলেন এবং সেই ধনুখানাকেও সেই সরোবরেই নিক্ষেপ করিলেন ॥৮৩॥

তৎপরে অর্জ্জুন মহাদেবকে সন্তুষ্ট জানিয়া পূর্ব্বের ঘটনা স্মরণ করিলেন এবং বনবাসের সময়ে মহাদেবের দর্শন ও তাঁহার প্রদত্ত বর অর্জ্জুনের স্মৃতি-পথে উদিত হইল। সুতরাং তিনি ভাবিলেন—'তাহাই আমার সম্পন্ন হউক' ॥৮৪॥

অর্জ্জুনের সেই মত জানিয়া মহাদেব সন্তুষ্ট হইয়া তাঁহাকে বর দিলেন যে, 'তোমার সেই ভয়ঙ্কর পাশুপত অস্ত্রের স্মরণ এবং প্রতিজ্ঞার পূরণ হইবে' ॥৮৫॥

তাহার পর দুর্দ্ধর্ষ অর্জ্জুন পুনরায় মহাদেবের নিকট অলৌকিক পাশুপত অস্ত্র লাভ করিয়া আনন্দে রোমাঞ্চিত হইয়া জয়দ্রথকে বধ করিয়াছেন বলিয়া মনে করিলেন ॥৮৬॥

পরে কৃষ্ণ ও অর্জ্জুন আনন্দিত হইয়া মস্তকদ্বারা মহাদেবকে নমস্কার করিলেন; মহাদেবও তাঁহাদিগকে যাইবার অনুমতি দিলেন ॥৮৭॥

প্রাপ্তৌ স্বশিবিরং বীরৌ মুদা পরময়া যুতৌ।
তথা ভবেনানুমতৌ মহাসুরনিপাতিনৌ।
ইন্দ্রবিষ্ণূ যথা যাতৌ জম্ভস্য বধকাঙ্ক্ষিণৌ ॥৮৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং স্বপ্নে পার্থপাশুপতাস্ত্রপ্রাপ্তৌ একসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—***—

## দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ।

—:০:—

সঞ্জয় উবাচ।

তয়োঃ সংবদতোরেবং কৃষ্ণদারুকয়োস্তদা।
সাত্যগাদ্রজনী রাজন্! অথ রাজান্ববুধ্যত ॥১॥

### ভারতকৌমুদী

প্রাপ্তাবিতি। বীরৌ কৃষ্ণার্জ্জুনৌ। জম্ভস্য তদাখ্যস্যাসুরস্য। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়ামেকসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

—(::)—

ইত্থমর্জ্জুনস্য স্বপ্নে পাশুপতাস্ত্রস্মরণমভিধায়েদানীং প্রকৃতকৃষ্ণদারুকসংবাদপ্রসঙ্গেন রাত্রি-প্রভাতমভিধত্তে তয়োরিতি। অত্যগাদতীতা। রাজা যুধিষ্ঠিরঃ, অন্ববুধ্যত জাগরিতবান্ ॥১॥

---

তখন মহাসুরহন্তা বিষ্ণু ও ইন্দ্র যেমন শিবের অনুমতি পাইয়া জম্ভাসুর-বধার্থী হইয়া গমন করিয়াছিলেন, সেইরূপ কৃষ্ণ ও অর্জ্জুন শিবের অনুমতি পাইয়া পরম আনন্দিত হইয়া আপন শিবিরের দিকে গমন করিলেন' ॥৮৮॥

—:০:—

সঞ্জয় বলিলেন—'রাজা! তখন কৃষ্ণ ও দারুক ঐরূপ কথোপকথন করিতেছিলেন, সেই অবস্থায় সে রাত্রি প্রভাত হইল; পরে যুধিষ্ঠির জাগরিত হইলেন ॥১॥

---

* '...একোনাশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '... একাশীতিতমোঽধ্যায়ঃ' বা রা নি

(১) তয়োঃ সংবদতোরেব...নি।

পঠন্তি পাণিস্বনিকা মাগধা মধুপর্কিকাঃ।
বৈতালিকাশ্চ সূতাশ্চ তুষ্টুবুঃ পুরুষর্ষভম্ ॥২॥
নর্ত্তকাশ্চাপ্যনৃত্যন্ত জগুর্গীতানি গায়নাঃ।
কুরুবংশস্তবার্থানি মধুরং রক্তকণ্ঠিনঃ ॥৩॥
মৃদঙ্গা ঝর্ঝরা ভের্য্যঃ পণবানকগোমুখাঃ।
আড়ম্বরাশ্চ শঙ্খাশ্চ দুন্দুভ্যশ্চ মহাস্বনাঃ ॥৪॥
এবমেতানি সর্ব্বাণি তথান্যান্যপি ভারত!।
বাদয়ন্তি স্বসংহৃষ্টাঃ কুশলাঃ সাধুশিক্ষিতাঃ ॥৫॥ (যুগ্মকম্)
স মেঘসমনির্ঘোষো মহান্ শব্দঃ স্পৃশন্ দিবম্।
পার্থিবপ্রবরং সুপ্তং যুধিষ্ঠিরমবোধয়ৎ ॥৬॥

## ভারতকৌমুদী

পঠন্তীতি। পঠন্তি স্তুতিশ্লোকানিতি শেষঃ। পাণিস্বনিকাঃ তালে তালে করতলধ্বনিকারকাঃ, মধুপর্কিকা মধুপর্কলাভেন স্তুতিকারিণঃ। অপরে প্রাগ্ব্যুৎপাদিতাঃ। পুরুষর্ষভং যুধিষ্ঠিরম্ ॥২॥

নর্ত্তকা ইতি। গায়না গানশিল্পিনঃ। "ণ্যুট্ চ" ইতি ণ্যুট্। রক্তকণ্ঠিনঃ শ্রব্যকণ্ঠাঃ ॥৩॥

মৃদঙ্গা ইতি। ঝর্ঝবাদীনি তদানীন্তনানি বাদ্যানি। অন্যান্যপি বাদ্যানি ॥৪—৫॥

স ইতি। মেঘসমনির্ঘোষো মেঘনির্ঘোষসম ইত্যর্থঃ। সুপ্তং নিদ্রিতম্ ॥৬॥

## ভারতভাবদীপঃ

তয়োরিতি ॥১॥ মধুপর্কিকাঃ মঙ্গল্যোপস্থাপকাঃ ॥২॥ রক্তকণ্ঠিনো রঞ্জকস্বরাঃ ॥৩॥ ঝর্ঝরা ঝিল্লিকাঃ, ভের্য্যো বৃহড্ঢক্কাঃ, পণবা মুরজাঃ, আনকাঃ পটহাঃ, গোমুখা ত্রাগড়াঃ, আড়ম্বরা ক্ষুদ্রপটহাঃ, দুন্দুভ্যো ঢক্কাঃ, পণববাদনিকহস্তেন তালস্বনং কুর্ব্বতে, মধুপর্কিকাঃ মধুসময়ে পঠন্ত

সেই সময়ে পাণিস্বনিক, মাগধ ও মধুপর্কিকেরা স্তুতিশ্লোক পাঠ করিতে লাগিল এবং বৈতালিক ও সূতেরা যুধিষ্ঠিরের স্তব করিতে থাকিল ॥২॥

নর্ত্তকেরা নৃত্য করিতে লাগিল এবং সুকণ্ঠ গাথকগণ মধুরস্বরে কুরুবংশের স্তুতিবোধক গান গাহিতে থাকিল ॥৩॥

ভরতনন্দন! সুশিক্ষিত ও বাদননিপুণ বাদকেরা আনন্দিত হইয়া মৃদঙ্গ, ঝর্ঝর, ভেরী, পণব, আনক, গোমুখ, আড়ম্বর, শঙ্খ ও মহাশব্দকারী দুন্দুভি এই সকল বাদ্য ও অন্যান্য বাদ্য বাজাইতে লাগিল ॥৪—৫॥

তখন মেঘনির্ঘোষের তুল্য সেই মহাশব্দ আকাশস্পর্শ করিতে থাকিয়া নিদ্রিত রাজশ্রেষ্ঠ যুধিষ্ঠিরকে জাগরিত করিল ॥৬॥

(৬)···মহান্ শব্দোঽস্পৃশদ্দিবম্···পি বা।

প্রতিবুদ্ধঃ সুখং সুপ্তো মহার্হশয়নোত্তমে।
উত্থায়াবশ্যকার্য্যার্থং যযৌ স্নানগৃহং নৃপঃ ॥৭॥
ততঃ শুক্লাম্বরাঃ স্নাতাস্তরুণাঃ শতমষ্ট চ।
স্নাপকাঃ কাঞ্চনৈঃ কুম্ভৈঃ পূর্ণৈঃ সমুপতস্থিরে ॥৮॥
ভদ্রাসনে সূপবিষ্টঃ পরিধায়াম্বরং লঘু।
সস্নৌ চন্দনসংযুক্তৈঃ পানীয়ৈরভিমন্ত্রিতৈঃ ॥৯॥
উৎসাদিতঃ কষায়েণ বলবদ্ভিঃ সুশিক্ষিতৈঃ।
আপ্লুতঃ সাধিবাসেন জলেন স সুগন্ধিনা ॥১০॥
রাজহংসনিভং প্রাপ্য উষ্ণীষং শিথিলার্পিতম্।
জলক্ষয়নিমিত্তং বৈ বেষ্টয়ামাস মূর্দ্ধনি ॥১১॥

ভারতকৌমুদী

প্রতীতি। প্রতিবুদ্ধো জাগরিতঃ, সুখং সুপ্তো নিদ্রিতঃ, বীরাণাং শোকবৈক্লব্যাভাবাৎ, মহার্হশয়নোত্তমে মহামূল্যশয্যাশ্রেষ্ঠে। অবশ্যকার্য্যার্থং সন্ধ্যাবন্দনাদ্যর্থম্ ॥৭॥

তত ইতি। স্নাপকাঃ স্নপনকারকাঃ। পূর্ণৈর্জলপূর্ণৈঃ ॥৮॥

ভদ্রেতি। ভদ্রাসনে চতুষ্কোণাসনে। অম্বরং বস্ত্রম্, লঘু ক্ষুদ্রম্। কাদম্বর্য্যামপ্যেবমেব প্রায়েণ বাণভট্টঃ শূদ্রকরাজস্নানং বর্ণিতবান্ ॥৯॥

উদিতি। উৎসাদিতো গাত্রে মার্জ্জিতঃ, কষায়েণ বকুলাদিবল্কলকৃতেন, বলবদ্ভির্ভৃত্যৈঃ, অন্যথা কুম্ভোত্তোলনাদ্যসম্ভব ইতি ভাবঃ। অধিবাস্যতে অনেনেত্যধিবাসো হরিদ্রাদ্রবঃ ॥১০॥

রাজেতি। রাজহংসনিভং শুভ্রমিত্যর্থঃ। জলক্ষয়নিমিত্তং স্নানজলশোষণার্থম্ ॥১১॥

যুধিষ্ঠির মহামূল্য ও উৎকৃষ্ট শয্যায় শয়ন করিয়া সুখে নিদ্রা গিয়াছিলেন, পরে জাগরিত হইয়া গাত্রোত্থান করিয়া স্নানগৃহে গমন করিলেন ॥৭॥

তদনন্তর শুক্লবস্ত্রপরিধায়ী ও স্নাত একশত আট জন স্নপনকারী যুবক জলপূর্ণ স্বর্ণকুম্ভ লইয়া উপস্থিত হইল ॥৮॥

পরে রাজা ক্ষুদ্র বস্ত্র পরিধান করিয়া ভদ্রাসনে উপবেশনপূর্ব্বক চন্দনযুক্ত ও মন্ত্রপূত জলদ্বারা স্নান করিলেন ॥৯॥

এই সময়ে বলবান্ ও সুশিক্ষিত ভৃত্যেরা আসিয়া কষায়দ্রব্যদ্বারা গাত্রমার্জ্জন করিয়া তরলহরিদ্রাযুক্ত সুগন্ধিজলদ্বারাও তাঁহাকে স্নান করাইয়া দিল ॥১০॥

তৎপরে তিনি জলশোষণের জন্য রাজহংসের ন্যায় শুভ্রবর্ণ ও শিথিলভাবে ভাজ করা একটী উষ্ণীষ মস্তকে বেষ্টন করিলেন ॥১১॥

(৯) ভদ্রাসনেষ্বপবিষ্টঃ···পি বঙ্গ বর্দ্ধ।

হরিণা চন্দনেনাঙ্গমুপলিপ্য মহাভুজঃ।
স্রগ্বী চাক্লিষ্টবসনঃ প্রাঙ্মুখঃ প্রাঞ্জলিঃ স্থিতঃ ॥১২॥
জজাপ জপ্যং কৌন্তেয়ঃ সতাং মার্গমনুষ্ঠিতঃ।
ততোঽগ্নিশরণং দীপ্তং প্রবিবেশ বিনীতবৎ ॥১৩॥ (যুগ্মকম্)
সমিদ্ভিঃ সপবিত্রাভিরগ্নিমাহুতিভিস্তথা।
মন্ত্রপূতাভিরর্চ্চিত্বা নিশ্চক্রাম গৃহাত্ততঃ ॥১৪॥
দ্বিতীয়াং পুরুষব্যাঘ্রঃ কক্ষাং নিষ্ক্রম্য পার্থিবঃ।
তত্র বেদবিদো বৃদ্ধানপশ্যদ্‌ব্রাহ্মণর্ষভান্ ॥১৫॥
দান্তান্ বেদব্রতস্নাতান্ স্নাতানবভৃথেষু চ।
সহস্রানুচরান্ সৌরান্ সহস্রঞ্চাষ্ট চাপরান্ ॥১৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

হরিণেতি। হরিণা শ্বেতেন। স্রগ্বী মালাবান্, অক্লিষ্টং ক্লেশাজনকং সূক্ষ্মমিত্যর্থঃ বসনং যস্য সঃ। "প্রাক্‌পশ্চিমোদগাস্যশ্চ প্রাতঃ সায়ং নিশাসু চ।" ইত্যাহ্নিকতত্ত্বধৃতস্মৃতেঃ প্রাঙ্মুখত্বম্। জপ্যং গায়ত্র্যাদিমন্ত্রম্। অনুষ্ঠিত আশ্রিতঃ। অগ্নিশরণং হোমগৃহম্ ॥১২—১৩॥

সমিদ্ভিরিতি। সমিদ্ভির্যজ্ঞকাষ্ঠৈঃ, পবিত্রং সাগ্রকুশপত্রদ্বয়ং তৎসহিতাভিঃ সপবিত্রাভিঃ। "অনন্তর্গর্ভিণং সাগ্রং কৌশং দ্বিদলমেব চ। প্রাদেশমাত্রং বিজ্ঞেয়ং পবিত্রং যত্র কুত্রচিৎ॥" ইতি শ্রাদ্ধতত্ত্বধৃতস্মৃতেঃ। অগ্নিমর্চ্চিত্বেতি সম্বন্ধঃ। ততঃ অগ্নিশরণাৎ ॥১৪॥

দ্বিতীয়ামিতি। কক্ষাং ভবনভাগবিশেষম্। দান্তান্ জিতেন্দ্রিয়ান্, বেদেন বেদপাঠেন ব্রতেন তদনুষ্ঠানেন চ স্নাতান্ ধৌতপাপমলান্, অবভৃথেষু যজ্ঞশেষেষু স্নাতাংশ্চ, সহস্রম্ অনুচরাঃ শিষ্যা যেষাং তান্, সৌরান্ গাসত্র্যুপাসকতয়া অন্যথা বা সূর্য্যোপাসকান্, সহস্রম্, অপরান্ অষ্ট অষ্টৌ চ ব্রাহ্মণর্ষভানপশ্যৎ, "লোকেঽস্মিন্ মঙ্গলান্যষ্টৌ ব্রাহ্মণো গৌর্হুতাশনঃ। হিরণ্যং সর্পিরাদিত্য আপো রাজা তথাষ্টমঃ॥ এতানি সততং পশ্যেন্নমস্যেদর্চ্চয়েত্তু যঃ। প্রদক্ষিণঞ্চ কুর্বীত তস্য চায়ুর্ন হীয়তে॥" ইতি শুদ্ধিতত্ত্বধৃতস্মৃতেঃ ॥১৫—১৬॥

তদনন্তর মহাবাহু যুধিষ্ঠির অঙ্গে শ্বেতচন্দন মাখিয়া, মালা ও সূক্ষ্মবস্ত্র পরিধান করিয়া, কৃতাঞ্জলিপুটে পূর্ব্বমুখ হইয়া থাকিয়া, সজ্জনের পদ্ধতি অনুসারে গায়ত্রীপ্রভৃতি মন্ত্র জপ করিলেন; তৎপরে বিনীতের ন্যায় উজ্জ্বল হোমগৃহে প্রবেশ করিলেন ॥১২—১৩॥

তৎপরে তিনি মন্ত্রপূত পবিত্রযুক্ত সমিধ্ ও আহুতিদ্বারা অগ্নির অর্চ্চনা করিয়া সেই হোমগৃহ হইতে নির্গত হইলেন ॥১৪॥

তদনন্তর পুরুষশ্রেষ্ঠ যুধিষ্ঠির দ্বিতীয় কক্ষায় (মহলে) নির্গত হইয়া

(১৬)...সহস্রানুচরান্ পৌরান্...বর্দ্ধ।

অক্ষতৈঃ সুমনোভিশ্চ বাচয়িত্বা মহাভুজঃ।
তান্ দ্বিজান্ মধুসর্পির্ভ্যাং ফলৈশ্চেষ্টৈঃ সুমঙ্গলৈঃ ॥১৭॥
প্রাদাৎ কাঞ্চনমেকৈকং নিষ্কং বিপ্রায় পাণ্ডবঃ।
অলঙ্কৃতঞ্চাশ্বশতং বাসাংসীষ্টাশ্চ দক্ষিণাঃ ॥১৮॥ (যুগ্মকম্)
তথা গাঃ কপিলা দোগ্ধ্রীঃ সবৎসাঃ পাণ্ডুনন্দনঃ।
হেমশৃঙ্গা রূপ্যখুরা দত্ত্বা চক্রে প্রদক্ষিণম্ ॥১৯॥
স্বস্তিকান্ বৰ্দ্ধমানাংশ্চ নন্দ্যাবর্ত্তাংশ্চ কাঞ্চনান্।
মাল্যঞ্চ জলকুম্ভাংশ্চ জ্বলিতঞ্চ হুতাশনম্ ॥২০॥

ভারতকৌমুদী

অক্ষতৈরিতি। অক্ষতৈস্তণ্ডুলৈঃ, সুমনোভিঃ পুষ্পৈঃ তেষাং হস্তেষু তদ্দানৈরিত্যর্থঃ, বাচয়িত্বা স্বস্তীতি শেষঃ, মহাভুজো যুধিষ্ঠিরঃ। মধ্বাদিভিরপি দত্তৈরিতি তাৎপর্য্যম্। কাঞ্চনং স্বর্ণময়ম্, নিষ্কং মুদ্রাম্, বিপ্রায় একৈকস্মৈ। অশ্বশতং বিভজ্য ॥১৭—১৮॥

তথেতি। কপিলাঃ স্বর্ণবর্ণাঃ "দোগ্ধ্রীর্বহুক্ষীরাঃ" ইতি প্রায়শ্চিত্ততত্ত্বে স্মার্ত্তঃ॥ ১৯॥

স্বস্তিকানিতি। কাঞ্চনান্ স্বর্ণনির্ম্মিতান্, স্বস্তিকান্ ত্রিকোণাকারান্ পদার্থান্, বৰ্দ্ধমানান্ শরাবান্, "শরাবো বৰ্দ্ধমানকঃ" ইত্যমরঃ, নন্দ্যাবর্ত্তান্ দেবগৃহবিশেষান্, "দক্ষিণানুগতালিন্দত্রয়ং

ভারতভাবদীপঃ

ইতি দেববোধঃ ॥৪—৮॥ ভদ্রাসনে চতুঃসমাসনে ॥৯॥ কষায়েণ সর্ব্বৌষধ্যাদিকল্কেন ॥১০—১১॥ অক্লিষ্টম্ অনুপহতং বসনং যস্য ॥১২॥ দীপ্তং জলদগ্নিম্ ॥১৩—১৪॥ সৌরান্ সূর্য্যোপাসকান্ ॥১৬—১৮॥ প্রদক্ষিণং কৃত্বেতি শেষঃ ॥১৯॥ স্বস্তিকানালিঙ্গনানি বৰ্দ্ধমানান্ শরাবান্ নন্দ্যা-

জিতেন্দ্রিয়, বেদাধ্যায়ী, ব্রতপরায়ণ, যজ্ঞান্তস্নায়ী, সহস্রশিষ্যসমন্বিত, সূর্য্যোপাসক এবং বৃদ্ধ একসহস্র অষ্টসংখ্যক শ্রেষ্ঠ ব্রাহ্মণের সহিত সাক্ষাৎ করিলেন ॥১৫—১৬॥

তাহার পর মহাবাহু যুধিষ্ঠির অক্ষত (তণ্ডুল), পুষ্প, মধু, ঘৃত, ফল এবং অভীষ্ট মাঙ্গলিক দ্রব্য দিয়া সেই ব্রাহ্মণগণদ্বারা স্বস্তিপাঠ করাইয়া প্রত্যেক ব্রাহ্মণকে এক একটী স্বর্ণমুদ্রা, এক একখানি বস্ত্র, অভীষ্ট দক্ষিণা এবং বিভাগপূর্ব্বক অলঙ্কৃত একশত অশ্ব দান করিলেন ॥১৭—১৮॥

এবং তিনি স্বর্ণবর্ণা, বহুক্ষীরা, সবৎসা, স্বর্ণশৃঙ্গা ও রৌপ্যখুরা বহুসংখ্যক গো দান করিয়া সেগুলিকে প্রদক্ষিণ করিলেন ॥১৯॥

অনন্তর স্বর্ণনির্ম্মিত স্বস্তিক, শরাব ও দেবগৃহ এবং মাল্য, জলপূর্ণ কুম্ভ,

(১৯)···হেমশৃঙ্গীঃ···বৰ্দ্ধ।

পূর্ণান্যক্ষতপাত্রাণি রুচকং রোচনাং তথা।
স্বলঙ্কৃতাঃ শুভাঃ কন্যা দধিসর্পির্মধূদকম্ ॥২১॥
মঙ্গল্যান্ পক্ষিণশ্চৈব যচ্চান্যদপি পূজিতম্।
দৃষ্ট্বা স্পৃষ্ট্বা চ কৌন্তেয়ো বাহ্যাং কক্ষামুপাগমৎ ॥২২॥ (বিশেষকম্)
ততস্তস্য মহাবাহোস্তিষ্ঠতঃ পরিচারকাঃ।
সৌবর্ণং সর্বতোভদ্রং মুক্তাবৈদূর্য্যমণ্ডিতম্ ॥২৩॥
পরার্দ্ধ্যাস্তরণাস্তীর্ণং সোত্তরচ্ছদমৃদ্ধিমৎ।
বিশ্বকর্ম্মকৃতং দিব্যমুপজহ্রুর্বরাসনম্ ॥২৪॥ (যুগ্মকম্)
তত্র তস্যোপবিষ্টস্য ভূষণানি মহাত্মনঃ।
উপজহ্রুর্মহার্হাণি প্রেষ্যাঃ শুভ্রাণি সর্ব্বশঃ ॥২৫॥

ভারতকৌমুদী

যং পশ্চিমামুখম্। পূজনীয়োত্তরচ্ছায়ং নন্দ্যাবর্ত্তং বদন্তি তং॥" ইতি ভরতধৃতসাঙ্খ্যবচনম্। রুচকং শ্রীনাম্না প্রসিদ্ধং মঙ্গলদ্রব্যম্, "রুচকং মঙ্গলদ্রব্যে" ইত্যাদি বিশ্বঃ, রোচনাং গোরোচনাম্। অন্যং ধান্যদূর্বাদিকম্। দৃষ্ট্বা কন্যাদি, স্পৃষ্ট্বা স্বস্তিকাদি ॥২০—২২॥

তত ইতি। তিষ্ঠতো দণ্ডায়মানস্য। সর্বতোভদ্রং নাম কিঞ্চিদুচ্চং গোলাকারম্। পরার্দ্ধ্যেন উত্তমেন আস্তরণেন আস্তীর্ণমাবৃতম্, উত্তরচ্ছদেন উপরিগতমসৃণবস্ত্রেণ সহেতি তং, ঋদ্ধিমৎ সৌন্দর্য্যসম্পন্নম্। বিশ্বকর্ম্মণা তদাবিষ্কৃতপ্রকারেণ শিল্পিভিঃ কৃতম্ ॥২৩—২৪॥

তত্রেতি। মহার্হাণি মহামূল্যানি, প্রেষ্যা দাসাঃ ॥২৫॥

---

প্রজ্বলিত অগ্নি, পূর্ণ অক্ষতপাত্র, শ্রী, গোরোচনা, সুন্দর অলঙ্কৃতা ও সুলক্ষণা কন্যা, দধি, ঘৃত, মধু, জল, মাঙ্গলিক পক্ষী, আর অন্য যে যে মাঙ্গলিক দ্রব্য হইতে পারে, সেই সকল দ্রব্য যথাসম্ভব দর্শন ও স্পর্শন করিয়া যুধিষ্ঠির বাহ্য কক্ষায় গমন করিলেন ॥২০—২২॥

মহাবাহু যুধিষ্ঠির সেখানে যাইয়া দাঁড়াইলে, ভৃত্যেরা স্বর্ণনির্ম্মিত, মুক্তা ও বৈদূর্য্যমণিমণ্ডিত, উত্তম আস্তরণে আবৃত, উপরে মসৃণবস্ত্রযুক্ত, সৌন্দর্য্যসম্পন্ন এবং বিশ্বকর্ম্মার আবিষ্কৃত প্রকারে নির্ম্মিত 'সর্বতোভদ্র'-নামক উত্তম আসন আনয়ন করিল ॥২৩—২৪॥

মহাত্মা যুধিষ্ঠির সেই আসনে উপবেশন করিলে, ভৃত্যেরা মহামূল্য ও শুভ্রবর্ণ সর্ব্বপ্রকার অলঙ্কার আনয়ন করিল ॥২৫॥

(২২)…বাহ্যাং কক্ষাং ততোঽগমৎ—পি বা নি। (২৩) ততস্তস্যাম্…বা নি।

মুক্তাভরণবেশস্য কৌন্তেয়স্য মহাত্মনঃ।
রূপমাসীন্মহারাজ! দ্বিষতাং শোকবর্দ্ধনম্ ॥২৬॥
পাণ্ডরৈশ্চন্দ্ররশ্ম্যাভৈর্হেমদণ্ডৈশ্চ চামরৈঃ।
দোধূয়মানৈঃ শুশুভে সবিদ্যুদিব তোয়দঃ ॥২৭॥
সংস্তূয়মানঃ সূতৈশ্চ বন্দ্যমানশ্চ বন্দিভিঃ।
উপগীয়মানো গন্ধর্বৈরাস্তে স্ম কুরুনন্দনঃ ॥২৮॥
ততো মুহূর্ত্তাদাসীত্তু দন্তিনাং নিস্বনো মহান্।
নেমিঘোষশ্চ রথিনাং খুরঘোষশ্চ বাজিনাম্ ॥২৯॥
হ্রাদেন গজঘণ্টানাং শঙ্খানাং নিনদেন চ।
নরাণাং পদশব্দেন কম্পতীব স্ম মেদিনী ॥৩০॥

ভারতকৌমুদী

মুক্তেতি। দ্বিষতাং শোকবর্দ্ধনং নিরতিশয়সম্পৎসম্পাদিতত্বাৎ ॥২৬॥

পাণ্ডরৈরিতি। পাণ্ডরৈঃ শুভ্রৈঃ। দোধূয়মানৈঃ পুনঃ পুনরান্দোল্যমানৈঃ। হেমদণ্ডানাং বিদ্যুতা সাম্যম্। তোয়দশ্চ শরন্মেঘঃ। এবঞ্চ গৌরবর্ণস্য যুধিষ্ঠিরস্য সাদৃশ্যমুপপদ্যতে ॥২৭॥

সমিতি। গন্ধর্বৈর্গন্ধর্ববৎ সুকণ্ঠৈর্গায়নৈঃ, আস্তে উপবিশতি স্ম ॥২৮॥

তত ইতি। নেমিঘোষো রথচক্রপ্রান্তশব্দঃ ॥২৯॥

হ্রাদেনেতি। হ্রাদেন শব্দেন। নরাণাং পদাতিসৈন্যানাম্ ॥৩০॥

মহারাজ! মহাত্মা যুধিষ্ঠির সেই মুক্তাময় অলঙ্কার পরিধান করিলে, তাঁহার রূপটী শত্রুগণের ক্ষোভজনকই হইয়া পড়িল ॥২৬॥

তৎপরে ভৃত্যেরা চন্দ্রকিরণের ন্যায় শুভ্রবর্ণ ও স্বর্ণদণ্ড চামর আন্দোলন করিতে লাগিলে, যুধিষ্ঠির—বিদ্যুৎসমন্বিত শরৎকালীয় মেঘের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥২৭॥

ক্রমে স্তুতিপাঠকেরা স্তব করিতে লাগিল, বন্দীরা বন্দনা করিতে থাকিল এবং গন্ধর্ব্বের ন্যায় সুকণ্ঠ গাথকেরা গান ধরিল; সেই অবস্থায় যুধিষ্ঠির উপবিষ্ট রহিলেন ॥২৮॥

তৎপরে মুহূর্ত্তকালমধ্যেই হস্তিগণের বিশাল বৃংহিতধ্বনি, রথীদিগের রথ-চক্রের শব্দ এবং অশ্বগণের হ্রেষারব হইতে লাগিল ॥২৯॥

ক্রমে গজঘণ্টার শব্দে, শঙ্খের নিনাদে ও পদাতিগণের পদশব্দে পৃথিবী যেন কাঁপিয়া উঠিল ॥৩০॥

(২৭)···বিদ্যুদ্ভিরিব তোয়দঃ—বা নি।

ততঃ শুদ্ধান্তমাসাদ্য জানুভ্যাং ভূতলে স্থিতঃ।
শিরসা বন্দনীয়ং তমভিবন্দ্য জগৎপতিম্ ॥৩১॥
কুণ্ডলী বদ্ধনিস্ত্রিংশঃ সন্নদ্ধকবচো যুবা।
অপি প্রণম্য শিরসা দ্বাস্থো ধর্ম্মাত্মজায় বৈ।
ন্যবেদয়দ্ধৃষীকেশমুপায়াতং মহাত্মনে ॥৩২॥ (যুগ্মকম্)
সোঽব্রবীৎ পুরুষব্যাঘ্রঃ স্বাগতেনৈব মাধবম্।
অর্ঘ্যঞ্চৈবাসনঞ্চাস্মৈ দীয়তাং পরমার্চ্চিতম্ ॥৩৩॥
ততঃ প্রবেশ্য বার্ষ্ণেয়মুপবেশ্য বরাসনে।
সৎকৃতস্তেন সৎকৃত্য পর্য্যপৃচ্ছদ্যুধিষ্ঠিরঃ ॥৩৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং যুধিষ্ঠিরসজ্জায়াং দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তত ইতি। শুদ্ধান্তং তন্নির্জনকক্ষাভ্যন্তরম্, "শুদ্ধান্তোঽন্তঃপুরে স্যাভূদ্রহঃকক্ষান্তরেঽপি চ" ইতি মেদিনী। জগৎপতিং ভূপতিম্। বদ্ধনিস্ত্রিংশো ধৃতাসিঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১-৩২॥

স ইতি। স্বাগতেনৈব স্বাগতপ্রশ্নেনৈব, মাধবং কৃষ্ণমানীয়েতি শেষঃ ॥৩৩॥

তত ইতি। বার্ষ্ণেয়ং কৃষ্ণম্। সৎকৃতো নমস্কৃতঃ, তেন কৃষ্ণেন, সংকৃত্য আদৃত্য ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

বর্ত্তান্ সম্পুটিতাত্মর্দ্ধপাত্রাণি ॥২০॥ রুচকং মাতুলিঙ্গকম্ ॥২১—২৩॥ বিশ্বকর্ম্মকৃতং বিশ্বকর্ম্ম-প্রণীতেন বিধিনা নির্ম্মিতম্ ॥২৪—৩০॥ শুদ্ধান্তং কক্ষাভ্যন্তরম্ ॥৩১—৩২॥ স্বাগতং প্রতিবন্ধা-গমনেন সহালিঙ্গনানামগ্মস্মরণে যাত্রাস্থিতিঃ ॥৩৩—৩৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭২॥

তদনন্তর কুণ্ডল, তরবারি ও কবচধারী একজন যুবক দ্বারপাল সেই নির্জন কক্ষায় উপস্থিত হইয়া ভূতলে জানুযুগল পাতিয়া মস্তক অবনমনপূর্ব্বক বন্দনীয় রাজা যুধিষ্ঠিরকে বন্দনা ও প্রণাম করিয়া সেই মহাত্মা ধর্ম্মপুত্রকে জানাইল যে, 'কৃষ্ণ আসিয়াছেন' ॥৩১—৩২॥

তখন পুরুষশ্রেষ্ঠ যুধিষ্ঠির বলিলেন—'স্বাগতপ্রশ্নপূর্ব্বক কৃষ্ণকে প্রবেশ করাইয়া উঁহাকে উত্তম অর্ঘ্য ও আসন প্রদান কর' ॥৩৩॥

(৩১) ··অভিপ্রণম্য শিরসা···বা বঙ্গ বর্দ্ধ নি। * '···অশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

# ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ।

———:-০-:———

সঞ্জয় উবাচ।

ততো যুধিষ্ঠিরো রাজা প্রতিনন্দ্য জনার্দ্দনম্।
উবাচ পরমপ্রীতঃ কৌন্তেয়ো দেবকীসুতম্ ॥১॥
সুখেন রজনী ব্যুষ্টা কচ্চিত্তে মধুসূদন!।
কচ্চিজ্‌জ্ঞানানি সর্বাণি প্রসন্নানি তবাচ্যুত! ॥২॥
বাসুদেবোঽপি তদ্‌যুক্তং পর্য্যপৃচ্ছদ্‌যুধিষ্ঠিরম্।
ততঃ ক্ষত্তা প্রকৃতয়ো ন্যবেদয়দুপস্থিতাঃ ॥৩॥
অনুজ্ঞাতশ্চ রাজ্ঞা স প্রাবেশয়ত তং জনম্।
বিরাটং ভীমসেনঞ্চ ধৃষ্টদ্যুম্নঞ্চ সাত্যকিম্ ॥৪॥
চেদিপং ধৃষ্টকেতুঞ্চ দ্রুপদঞ্চ মহারথম্।
শিখণ্ডিনং যমৌ চৈব চেকিতানং সকেকয়ম্ ॥৫॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রতিনন্দ্য চিবুকস্পর্শেন প্রত্যাদৃত্য। পরমপ্রীতঃ, তদ্দর্শনাদেব ॥১॥

সুখেনেতি। ব্যুষ্টা প্রভাতা। জ্ঞানানি কর্ত্তব্যবিষয়কাণি, প্রসন্নানি আত্মনি প্রকাশিতানি ॥২॥

বাস্বিতি। তদ্‌যুক্তং তদুচিতম্। ক্ষত্তা দ্বারপালঃ, প্রকৃতয়ঃ অমাত্যাঃ, ইতি ন্যবেদয়ং ॥৩॥

তৎপরে সেই দ্বারপাল কৃষ্ণকে প্রবেশ করাইয়া উত্তম আসনে বসাইয়া সরিয়া গেলে, কৃষ্ণ যুধিষ্ঠিরকে প্রণাম করিলেন, যুধিষ্ঠিরও আদর করিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিলেন' ॥৩৪॥

———:০:———

সঞ্জয় বলিলেন—'তাহার পর কুন্তীনন্দন রাজা যুধিষ্ঠির অত্যন্ত আনন্দিত হইয়া দেবকীনন্দন কৃষ্ণের প্রত্যাদর করিয়া বলিলেন—॥১॥

'কৃষ্ণ! রাত্রিটা তোমার সুখে প্রভাত হইয়াছে ত? অচ্যুত! তোমার সমস্ত কর্ত্তব্য বিষয়ের স্মরণ হইতেছে ত?' ॥২॥

তখন কৃষ্ণও যুধিষ্ঠিরের নিকট উপযুক্ত বিষয় জিজ্ঞাসা করিলেন। তদনন্তর দ্বারপাল আসিয়া জানাইল যে, 'অমাত্যেরা উপস্থিত হইয়াছেন' ॥৩॥

(৩)…ততশ্চ প্রকৃতীঃ ক্ষত্তা ন্যবেদয়দুপস্থিতাঃ—বা নি।

যুযুৎসুঞ্চৈব কৌরব্যং পাঞ্চাল্যঞ্চোত্তমৌজসম্।
যুধামন্যুং সুবাহুঞ্চ দ্রৌপদেয়াংশ্চ সর্ব্বশঃ ॥৬॥ (বিশেষকম্)
এতে চান্যে চ বহবঃ ক্ষত্রিয়াঃ পাণ্ডবর্ষভম্।
উপতস্থুর্মহাত্মানং বিবিশুশ্চাসনে শুভে ॥৭॥
একস্মিন্নাসনে বীরাবুপবিষ্টৌ মহাবলৌ।
কৃষ্ণশ্চ যুযুধানশ্চ মহাত্মানৌ মহাদ্যুতী ॥৮॥
ততো যুধিষ্ঠিরস্তেষাং শৃণ্বতাং মধুসূদনম্।
অব্রবীৎ পুণ্ডরীকাক্ষমাভাষ্য মধুরং বচঃ ॥৯॥
একং ত্বাং বয়মাশ্রিত্য সহস্রাক্ষমিবামরাঃ।
প্রার্থয়ামো জয়ং সংখ্যে শাশ্বতানি সুখানি চ ॥১০॥

## ভারতকৌমুদী

অন্বিতি। রাজ্ঞা যুধিষ্ঠিরেণ, স ক্ষত্তা। জনং লোকসমূহম্। চেদিপং চেদিরাজম্। যমৌ নকুলসহদেবৌ। যুযুৎসুং তদাখ্যম্, কৌরব্যং ধার্ত্তরাষ্ট্রং যুধিষ্ঠিরাহ্বানেন তৎপক্ষাগতম্। দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্ ॥৪—৬॥

এত ইতি। পাণ্ডবর্ষভং যুধিষ্ঠিরম্। বিবিশুঃ উপবিষ্টবন্তঃ ॥৭॥

একস্মিন্নিতি। যুযুধানঃ সাত্যকিঃ, মহাদ্যুতী মহাতেজসৌ ॥৮॥

তত ইতি। পুণ্ডরীকাক্ষং পদ্মনয়নম্, আভাষ্য সম্বোধ্য ॥৯॥

একমিতি। সহস্রাক্ষমিন্দ্রম্। সংখ্যে যুদ্ধে, শাশ্বতানি চিরস্থায়ীনি ॥১০॥

তখন যুধিষ্ঠির অনুমতি করিলে, দ্বারপাল সেই লোকদিগকে প্রবেশ করাইল। বিরাট, ভীমসেন, ধৃষ্টদ্যুম্ন, সাত্যকি, চেদিরাজ ধৃষ্টকেতু, মহারথ দ্রুপদ, শিখণ্ডী, নকুল, সহদেব, চেকিতান, কেকয়গণ, ধৃতরাষ্ট্রপুত্র যুযুৎসু, পাঞ্চালবীর উত্তমৌজা, যুধামন্যু, সুবাহু ও দ্রৌপদীর সমস্ত পুত্র ক্রমে উপস্থিত হইলেন ॥৪—৬॥

ইঁহারা এবং অন্যও বহুতর ক্ষত্রিয় মহাত্মা যুধিষ্ঠিরের নিকটে উপস্থিত হইলেন এবং সুন্দর সুন্দর আসনে উপবেশন করিলেন ॥৭॥

তখন বীর, মহাবল, মহাত্মা ও মহাতেজা কৃষ্ণ এবং সাত্যকি এক আসনে বসিলেন ॥৮॥

তদনন্তর যুধিষ্ঠির সেই বীরগণের সমক্ষে পদ্মনয়ন কৃষ্ণকে সম্বোধন করিয়া এই মধুর বাক্য বলিলেন—॥৯॥

(৮)…যুযুধানশ্চ বেশ্মামিব হুতাশনৌ—নি।

ত্বং হি রাজ্যবিনাশঞ্চ দ্বিষদ্ভিশ্চ নিরাক্রিয়াম্।
ক্লেশাংশ্চ বিবিধান্ কৃষ্ণ! সর্বাংস্তানপি বেৎসি নঃ ॥১১॥
ত্বয়ি সর্ব্বেশ! সর্ব্বেষামস্মাকং ভক্তবৎসল!।
সুখমায়ত্তমত্যর্থং যাত্রা চ মধুসূদন! ॥১২॥
স তথা কুরু বার্ষ্ণেয়! যথা মম মনস্ত্বয়ি।
অর্জ্জুনস্য যথা সত্যা প্রতিজ্ঞা স্যাচ্চিকীর্ষিতা ॥১৩॥
স ভবাংস্তারয়ত্বস্মান্ দুঃখামর্ষমহার্ণবাৎ।
পারং তিতীর্ষতামদ্য প্লবো নো ভব মাধব! ॥১৪॥
ন হি তৎ কুরুতে সংখ্যে রথী রিপুবধোদ্যতঃ।
যথা বৈ কুরুতে কৃষ্ণ! সারথির্যত্নমাস্থিতঃ ॥১৫॥

ভারতকৌমুদী

নন্বেকস্য মমাশ্রয়ে কো হেতুরিত্যাহ ত্বমিতি। হি যস্মাৎ। নিরাক্রিয়াং দেশান্নির্যাপণম্ ॥১১॥

ত্বয়ীতি। আয়ত্তমধীনম্। যাত্রা বৃত্তিঃ, "যাত্রোৎসবে গতৌ বৃত্তৌ" ইতি হেমচন্দ্রঃ ॥১২॥

স ইতি। চিকীর্ষিতা সফলতয়া কর্ত্তুমিষ্টা ॥১৩॥

স ইতি। অমর্ষঃ ক্রোধঃ। তিতীর্ষতাং তর্ত্তুমিচ্ছতাম্, প্লবো নৌকা, নঃ অস্মাকম্ ॥১৪॥

'কৃষ্ণ! দেবতারা যেমন এক ইন্দ্রকে অবলম্বন করিয়া যুদ্ধে জয় ও স্থায়ী সুখ প্রার্থনা করেন, আমরাও সেইরূপ একমাত্র তোমাকে অবলম্বন করিয়া যুদ্ধে জয় ও স্থায়ী সুখ প্রার্থনা করি ॥১০॥

কারণ, কৃষ্ণ! তুমি আমাদের রাজ্যনাশ, শত্রুকর্ত্তৃক দেশ হইতে নির্বাসন ও নানাবিধ কষ্টভোগ, সে সমস্তই জান ॥১১॥

সর্বেশ্বর! ভক্তবৎসল! মধুসূদন! আমাদের সকলের সুখ ও জীবিকা তোমারই একান্ত অধীন ॥১২॥

বৃষ্ণিনন্দন! যে হেতু আমার মন তোমাতে রহিয়াছে, সেই হেতু তুমি তাহা কর, যাহাতে অর্জ্জুনের চিকীর্ষিত প্রতিজ্ঞা সত্য হয় ॥১৩॥

মাধব! তুমি আমাদিগকে দুঃখ ও ক্রোধরূপ মহাসমুদ্র হইতে উদ্ধার কর; আমরা দুঃখসাগরের পারে যাইতে ইচ্ছা করিতেছি, তুমি আজ তাহাতে আমাদের ভেলা হও ॥১৪॥

(১১)···বেদ নঃ—বা,··বেত্থ নঃ—নি। (১৩)···যথা ত্বয়ি মনো মম···বা নি। (১৪··তারয়ত্বস্মাৎ···বা নি। (১৫) নহি তৎ কুরুতে যোধঃ কার্ত্তবীর্য্যসমোঽপি যঃ। যুধি যৎ কুরুষে কৃষ্ণ! সারথ্যং ত্বং সমাশ্রিতঃ ॥—নি।

যথৈব সর্ব্বাস্বাপৎসু পাসি বৃষ্ণীন্ জনার্দ্দন!।
তথৈবাস্মান্ মহাবাহো! বৃজিনাত্ত্রাতুমর্হসি ॥১৬॥
ত্বমগাধেঽপ্লবে মগ্নান্ পাণ্ডবান্ কুরুসাগরে।
তারয়াদ্য প্লবো ভূত্বা শঙ্খচক্রগদাধর! ॥১৭॥
নমস্তে দেবদেবেশ! সনাতন! বিশাতন!।
বিষ্ণো! জিষ্ণো! হরে! কৃষ্ণ! বৈকুণ্ঠ! পুরুষোত্তম! ॥১৮॥
নারদস্ত্বাং সমাচখ্যৌ পুরাণমৃষিসত্তমম্।
বরদং শার্ঙ্গিণং দেবং তৎ সত্যং কুরু মাধব! ॥১৯॥
ইত্যুক্তঃ পুণ্ডরীকাক্ষো ধর্ম্মরাজেন সংসদি।
ওঘমেঘস্বনো বাগ্মী প্রত্যুবাচ যুধিষ্ঠিরম্ ॥২০॥

ভারতকৌমুদী

নহু সারথিমাত্রোঽহং কিং কর্ত্তুমর্হামীত্যাহ নেতি। কুরুতে কর্ত্তুং শক্নোতি ॥১৫॥
যথেতি। পাসি রক্ষসি। বৃজিনাৎ পাপাৎ পাপজনিতদুঃখাৎ ॥১৬॥
ত্বমিতি। অগাধে অতলস্পর্শে, অপ্লবে আশ্রয়রহিতে, কুরুসাগরে কৌরবাব্ধৌ ॥১৭॥
নম ইতি। হে বিশাতন! শত্রুনাশক!। হে জিষ্ণো! জয়শীল! ॥১৮॥
নারদ ইতি। পুরাণং প্রাচীনম্, ঋষিসত্তমং নারায়ণম্। তৎ অর্জ্জুনপ্রতিজ্ঞানম্ ॥১৯॥
ইতীতি। ওঘস্য সমূহভাবমাপন্নস্য মেঘস্যেব স্বনো যস্য সঃ ॥২০॥

কৃষ্ণ! যুদ্ধে যত্নবান্ সারথি যেরূপ কার্য্য করিতে পারে, শত্রুবধে উদ্যত রথীও সেরূপ কার্য্য করিতে পারেন না ॥১৫॥

মহাবাহু জনার্দ্দন! তুমি বৃষ্ণিবংশীয়গণকে যেমন সমস্ত বিপদে রক্ষা কর, আমাদিগকেও সেইরূপই দুঃখ হইতে রক্ষা কর ॥১৬॥

হে শঙ্খচক্রগদাধর! পাণ্ডবেরা অতলস্পর্শ ও আশ্রয়শূন্য কৌরবসমুদ্রে মগ্ন হইতে চলিয়াছে, তুমি আজ আশ্রয় হইয়া তাহাদিগকে উদ্ধার কর ॥১৭॥

দেবদেবেশ্বর! সনাতন! শত্রুসংহারক! বিষ্ণু! জিষ্ণু! হরি! কৃষ্ণ! বৈকুণ্ঠনাথ! পুরুষোত্তম! তোমাকে নমস্কার করি ॥১৮॥

মাধব! দেবর্ষি নারদ তোমাকে প্রাচীন ঋষিশ্রেষ্ঠ, বরদাতা, শার্ঙ্গধনুর্দ্ধর ও দেবতা বলিয়াছেন। অতএব তুমি অর্জ্জুনের প্রতিজ্ঞা সত্য কর' ॥১৯॥

যুধিষ্ঠির বীরসভায় এইরূপ বলিলে, বাগ্মী কৃষ্ণ ঘনীভূতমেঘগম্ভীরস্বরে তাঁহার প্রত্যুত্তর করিলেন ॥২০॥

(১৭)···সমুদ্ধর প্লবো ভূত্বা···বা নি। (১৯)···শার্ঙ্গিণং শ্রেষ্ঠম্···বা নি। (২০)··· তোয়মেঘস্বনঃ···বা নি।

বাসুদেব উবাচ।

সামরেষ্বপি লোকেষু সর্ব্বেষু ন তথাবিধঃ।
শরাসনধরঃ কশ্চিদ্‌যথা পার্থো ধনঞ্জয়ঃ ॥২১॥
বীর্য্যবানস্ত্রসম্পন্নঃ পরাক্রান্তো মহাবলঃ।
যুদ্ধশৌণ্ডঃ সদামর্ষী তেজসা পরমো নৃণাম্ ॥২২॥
স যুবা বৃষভস্কন্ধো দীর্ঘবাহুর্মহাবলঃ।
সিংহর্ষভগতিঃ শ্রীমান্ দ্বিষতস্তে হনিষ্যতি ॥২৩॥ (যুগ্মকম্)
অহঞ্চ তৎ করিষ্যামি যথা কুন্তীসুতোঽর্জ্জুনঃ।
ধার্ত্তরাষ্ট্রস্য সৈন্যানি ধক্ষ্যত্যগ্নিরিবেন্ধনম্ ॥২৪॥
অদ্য তং পাপকর্ম্মাণং ক্ষুদ্রং সৌভদ্রঘাতিনম্।
অপুনর্দর্শনং মার্গমিষুভিঃ ক্ষেপ্স্যতেঽর্জ্জুনঃ ॥২৫॥
তস্যাদ্য গৃধ্রাঃ শ্যেনাশ্চ বৃকা গোমায়বস্তথা।
ভক্ষয়িষ্যন্তি মাংসানি যে চান্যে পুরুষাদকাঃ ॥২৬॥

ভারতকৌমুদী

সামরেষ্বিতি। সামরেষু দেবসহিতেষু। শরাসনধরো ধনুর্দ্ধরঃ ॥২১॥

বীর্য্যবানিতি। বীর্য্যবান্ মানসিকবলশালী। যুদ্ধে শৌণ্ডো মত্তঃ। ...ম্ ॥১৪॥ ...স্কন্ধো উন্নতৌ যস্য সঃ। সিংহস্যেব ঋষভস্য বৃষস্যেব চ গতির্যস্য সঃ, শ্রীমান্ বীরশোভাবান্... ২৩॥

অহমিতি। ধক্ষ্যতি দগ্ধানি করিষ্যতি, ইন্ধনং কাষ্ঠম্ ॥২৪॥

অদ্যেতি। ন বিদ্যতে পুনর্দর্শনং যস্য তম্। ক্ষেপ্স্যতে নেষ্যতে। নয়ত্যর্থত্বাদ্দ্বিকর্ম্মকতা ॥২৫॥

কৃষ্ণ বলিলেন—'মহারাজ! পৃথানন্দন অর্জ্জুন যেরূপ ধনুর্দ্ধর, সেরূপ ধনুর্দ্ধর দেবলোকপ্রভৃতি সমস্ত লোকে অন্য কেহ নাই ॥২১॥

মানসিকবল ও দৈহিকবলশালী, নানাবিধ অস্ত্রজ্ঞ, পরাক্রমী, যুদ্ধে মত্ত, সর্ব্বদা ক্রোধী, মনুষ্যমধ্যে পরম তেজস্বী, বৃষের ন্যায় উন্নতস্কন্ধ, সিংহ ও বৃষের ন্যায় গমনকারী, বীরশোভায় শোভিত ও যুবা অর্জ্জুন আপনার শত্রুগণকে বিনাশ করিবেন ॥২২—২৩॥

আমিও সেইরূপ কার্য্য করিব, যাহাতে অগ্নি যেমন কাষ্ঠ দগ্ধ করে, সেই অর্জ্জুন দুর্য্যোধনসৈন্য দগ্ধ করিতে পারেন ॥২৪॥

আজ অর্জ্জুন বাণদ্বারা পাপকারী, ক্ষুদ্রস্বভাব ও অভিমন্যুবধের হেতু জয়দ্রথকে সেই পথে প্রেরণ করিবেন, যে পথের পুনরায় দর্শন হয় না ॥২৫॥

(২৬)···বলা গোমায়বস্তথা···পি।

যদ্যস্য দেবা গোপ্তারঃ সেন্দ্রাঃ সর্ব্বে যুধিষ্ঠির ! ।
রাজধানীং যমস্যাদ্য হতঃ প্রাপ্স্যতি সংযুগে ॥২৭॥
নিহত্য সৈন্ধবং জিষ্ণুরদ্য ত্বামুপযাস্যতি ।
বিশোকো বিজ্বরো রাজন্ ! ভব শান্তিপুরস্কৃতঃ ॥২৮॥

সঞ্জয় উবাচ।

তথা সংভাষতাং তেষাং প্রাদুরাসীদ্ধনঞ্জয়ঃ ।
দিদৃক্ষুর্ভরতশ্রেষ্ঠং রাজানং সসুহৃদ্গণম্ ॥২৯॥
তং প্রবিষ্টং শুভাং কক্ষামভিবাদ্যাগ্রতঃ স্থিতম্ ।
সমুত্থায়ার্জ্জুনং প্রেম্ণা সস্বজে পাণ্ডবর্ষভঃ ॥৩০॥

ভারতকৌমুদী

তস্যেতি। বৃকা ব্যাঘ্রবিশেষাঃ, গোমায়বঃ শৃগালাঃ। পুরুষাদকা নরভক্ষকাঃ ॥২৬॥
যদীতি। গোপ্তারো রক্ষিতারো ভবিষ্যন্তি, তথাপীতি শেষঃ ॥২৭॥
নিহত্যেতি। সৈন্ধবং জয়দ্রথম্, জিষ্ণুরর্জ্জুনঃ। বিজ্বরো মনঃসন্তাপশূন্যঃ ॥২৮॥
তথেতি। সংভাষতাং সমালপতাম্। দিদৃক্ষুর্দ্রষ্টুমিচ্ছুঃ ॥২৯॥
[illegible]মিতি। শুভাং হিতৈষিপূর্ণত্বাৎ শুভজনিকাম্। সস্বজে আলিলিঙ্গ ॥৩০॥

[illegible]ন, চিতাবাঘ, শৃগাল ও অন্য যে সকল নরমাংসভোজী জন্তু আছে, তা[illegible]আজ জয়দ্রথের মাংস ভক্ষণ করিবে ॥২৬॥

[illegible]হারাজ ! ইন্দ্রের সহিত সমস্ত দেবতাও যদি জয়দ্রথের রক্ষক হন, তথাপি আজ সে যুদ্ধে নিহত হইয়া যমের রাজধানীতে যাইবে ॥২৭॥

রাজা ! অর্জ্জুন আজ জয়দ্রথকে বধ করিয়া আপনার নিকট আসিবেন। অতএব আপনি শোকবিহীন, সন্তাপশূন্য ও শান্তিসম্পন্ন হউন' ॥২৮॥

সঞ্জয় বলিলেন—'তাঁহারা সেইরূপ আলাপ করিতেছিলেন, এমন সময়ে বন্ধুবর্গের সহিত সম্মিলিত ভরতশ্রেষ্ঠ যুধিষ্ঠিরের সহিত সাক্ষাৎ করিবার জন্য অর্জ্জুন উপস্থিত হইলেন ॥২৯॥

অর্জ্জুন মঙ্গলময় কক্ষায় প্রবেশপূর্ব্বক যুধিষ্ঠিরকে অভিবাদন করিয়া সম্মুখে [illegible]াইলে, যুধিষ্ঠির গাত্রোত্থান করিয়া স্নেহবশতঃ অর্জ্জুনকে আলিঙ্গন [illegible]ন ॥৩০॥

(২৮)···ভব ভূতিপুরস্কৃতঃ—পি বা বঙ্গ বৰ্দ্ধ। ইতঃ পরম্ 'একাশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '···ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ' বা রা নি। (২৯) তথা তু বদতাম্···বা নি। (৩০)··· অভিবন্দ্যাগ্রতঃ স্থিতম্। তমুত্থায়ার্জ্জুনম্···বা নি।

মূর্দ্ধ্নি চৈনমুপাঘ্রায় পরিষ্বজ্য চ বাহুনা।
আশিষঃ পরমাঃ প্রোচ্য স্ময়মানোঽভ্যভাষত ॥৩১॥
ব্যক্তমর্জ্জুন! সংগ্রামে ধ্রুবস্তে বিজয়ো মহান্।
যাদৃগ্রূপা হি তে চ্ছায়া প্রসন্নশ্চ জনার্দ্দনঃ ॥৩২॥
তমব্রবীত্ততো জিষ্ণুর্মহদাশ্চর্য্যমুত্তমম্।
দৃষ্টবানস্মি ভদ্রং তে কেশবস্য প্রসাদজম্ ॥৩৩॥
ততস্তৎ কথয়ামাস যথাদৃষ্টং ধনঞ্জয়ঃ।
আশ্বাসনার্থং সুহৃদাং ত্র্যম্বকেণ সমাগমম্ ॥৩৪॥
ততঃ শিরোভিরবনীং স্পৃষ্ট্বা সর্ব্বে সুবিস্মিতাঃ।
নমস্কৃত্য বৃষাঙ্কায় সাধু সাধ্বিত্যথাব্রুবন্ ॥৩৫॥
অনুজ্ঞাতাস্ততঃ সর্ব্বে সুহৃদো ধর্ম্মসূনুনা।
ত্বরমাণাঃ সুসংরব্ধা হৃষ্টা যুদ্ধায় নির্যযুঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

মূর্দ্ধ্নীতি। এনমর্জ্জুনম্, পরিষ্বজ্য আলিঙ্গ্য। স্ময়মান ঈষদ্ধসন্ ॥৩১॥
ব্যক্তমিতি। ধ্রুবো নিশ্চিতঃ। ছায়া বীরকান্তিঃ ॥৩২॥
তমিতি। জিষ্ণুরর্জ্জুনঃ। দৃষ্টবান্ স্বপ্নম্। তে তব, ভদ্রং মঙ্গলমস্তু ॥৩৩॥
তত ইতি। ত্র্যম্বকেণ শিবেন সহ, সমাগমং স্বপ্নে সম্মেলনম্ ॥৩৪॥
তত ইতি। বৃষাঙ্কায় শিবায়। সাধু সাধু, পুণ্যাতিরেকাদিত্যাশয়ঃ ॥৩৫॥

এবং তিনি অর্জ্জুনের মস্তকাঘ্রাণ ও বাহুদ্বারা তাঁহাকে আলিঙ্গন করিয়া উত্তম আশীর্ব্বাদ জানাইয়া সহাস্য মুখে বলিলেন—॥৩১॥

'অর্জ্জুন! তোমার যেরূপ বীরশ্রী দেখা যাইতেছে এবং কৃষ্ণও যেরূপ প্রসন্ন হইয়াছেন, তাহাতে স্পষ্টই বুঝা যাইতেছে যে, যুদ্ধে তোমার বিশিষ্টরূপ জয়লাভ নিশ্চিত' ॥৩২॥

তদনন্তর অর্জ্জুন যুধিষ্ঠিরকে বলিলেন—'মহারাজ! আপনার মঙ্গল হউক। আমি আজ কৃষ্ণের অনুগ্রহে গুরুতর আশ্চর্য্য উত্তম স্বপ্ন দেখিয়াছি' ॥৩৩॥

তাহার পর অর্জ্জুন বন্ধুবর্গকে আশ্বস্ত করিবার জন্য যথাযথভাবে স্বপ্নে সেই শিবের সহিত সম্মেলনের বিষয় বলিলেন ॥৩৪॥

তৎপরে সকলে অত্যন্ত বিস্ময়াপন্ন হইয়া মস্তকদ্বারা ভূতলস্পর্শপূর্বক মহাদেবকে নমস্কার করিয়া 'সাধু সাধু' এইরূপ বলিলেন ॥৩৫॥

(৩২…তাদৃগ্রূপা…নি। (৩৫)…সর্ব্বে চ বিস্মিতাঃ…বা নি। (৩৬)…ত্বরমাণাঃ সুসন্নদ্ধাঃ…বা নি।

অভিবাদ্য তু রাজানং যুযুধানাচ্যুতার্জ্জুনাঃ।
হৃষ্টা বিনির্যযুস্তে বৈ যুধিষ্ঠিরনিবেশনাৎ ॥৩৭॥
রথেনৈকেন দুর্দ্ধর্ষৌ যুযুধানজনার্দ্দনৌ।
জগ্মতুঃ সহিতো বীরাবর্জ্জুনস্য নিবেশনম্ ॥৩৮॥
তত্র গত্বা হৃষীকেশঃ কল্পয়ামাস সূতবৎ।
রথং রথবরস্যাজৌ বানরর্ষভলক্ষণম্ ॥৩৯॥
স মেঘসমনির্ঘোষস্তপ্তকাঞ্চনসুপ্রভঃ।
বভৌ রথবরঃ কৢপ্তঃ শিশুর্দিবসকৃদ্‌যথা ॥৪০॥

ভারতকৌমুদী

অন্বিতি। ধর্ম্মসূনুনা যুধিষ্ঠিরেণ। সুসংরব্ধা অতীবোৎসাহিনঃ ॥৩৬॥

অভীতি। যুযুধানঃ সাত্যকিঃ। যুধিষ্ঠিরস্য নিবেশনাৎ শিবিরাৎ ॥৩৭॥

রথেনেতি। নিবেশনং কিয়দ্দূরস্থং শিবিরম্। অর্জ্জুনোঽপি তত্র জগামেতি বোধ্যম্ ॥৩৮॥

তত্রেতি। রথবরস্য রথিশ্রেষ্ঠস্যার্জ্জুনস্য, বানরর্ষভলক্ষণং হনূমচ্চিহ্নিতম্ ॥৩৯॥

স ইতি। মেঘস্য মেঘনির্ঘোষস্য সমঃ সমানো নির্ঘোষো যস্য সঃ, তপ্তকাঞ্চনেন তন্ময়ত্বেন শোভনা প্রভা যস্য সঃ। কৢপ্তঃ সজ্জিতঃ, শিশুর্নবোদিতঃ, দিবসকৃৎ সূর্য্যঃ ॥৪০॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—১৫॥ বৃজিনাৎ ব্যসনাৎ ॥১৬—১৭॥ সনাতনঃ অনাদিনিধনঃ, বিশাতনঃ সংহর্ত্তা, কৃষ্ণঃ পুরুষোত্তমঃ পরমাত্মা ॥১৮—২১॥ যুদ্ধশৌণ্ডঃ যুদ্ধপ্রবীণঃ ॥২২—৪০॥ সজ্জপুরঃ-

তদনন্তর যুধিষ্ঠির অনুমতি করিলে, সমস্ত বন্ধুবর্গ সত্বর, অত্যন্তোৎসাহী ও আনন্দিত হইয়া যুদ্ধের জন্য নির্গত হইলেন ॥৩৬॥

কিন্তু কৃষ্ণ, অর্জ্জুন ও সাত্যকি যুধিষ্ঠিরকে অভিবাদন করিয়া আনন্দিত হইয়া যুধিষ্ঠিরের শিবির হইতে বাহির হইলেন ॥৩৭॥

তৎপরে দুর্দ্ধর্ষ বীর কৃষ্ণ ও সাত্যকি মিলিত হইয়া (অর্জ্জুনকে লইয়া) এক-রথে অর্জ্জুনের শিবিরে গমন করিলেন ॥৩৮॥

সেখানে যাইয়া (অর্জ্জুন আহ্নিক করিতে গেলে,) কৃষ্ণ সারথির ন্যায় রথিশ্রেষ্ঠ অর্জ্জুনের বানরশ্রেষ্ঠচিহ্নিত রথখানাকে সজ্জিত করিলেন ॥৩৯॥

তখন মেঘের ন্যায় গম্ভীরধ্বনিকারী ও তপ্তকাঞ্চনময় বলিয়া বিশেষদীপ্তি-শালী সুসজ্জিত সেই উত্তম রথখানা নবোদিত সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥৪০॥

(৩৯)…কল্পয়ামাস শাস্ত্রবিৎ…নি। (৪০)…তপ্তকাঞ্চনসপ্রভঃ…পি বা নি

ততঃ পুরুষশার্দ্দূলঃ সজ্জং সজ্জপুরঃসরঃ।
কৃতাহ্নিকায় পার্থায় ন্যবেদয়ত তং রথম্ ॥৪১॥
তস্তু লোকবরঃ শ্রীমান্ কিরীটী হেমবর্ম্মভৃৎ।
চাপবাণধরো বাহং প্রদক্ষিণমবর্ত্তত ॥৪২॥
ততো বিদ্যাবয়োবৃদ্ধৈঃ ক্রিয়াবদ্ভির্জিতেন্দ্রিয়ৈঃ।
স্তূয়মানো জয়াশীর্ভিরারুরোহ মহারথম্ ॥৪৩॥
জৈত্রৈঃ সাংগ্রামিকৈর্ম্মন্ত্রৈঃ পূর্ব্বমেব রথোত্তমম্।
অভিমন্ত্রিতমর্চ্চিষ্মানুদয়ং ভাস্করো যথা ॥৪৪॥
স রথে রথিনাং শ্রেষ্ঠঃ কাঞ্চনে কাঞ্চনাবৃতঃ।
বিবভৌ বিমলোঽর্চ্চিষ্মান্ মেরাবিব দিবাকরঃ ॥৪৫॥

ভারতকৌমুদী

তত ইতি। সজ্জানাং সন্নদ্ধানাং পুরঃসরঃ কৃষ্ণঃ। ন্যবেদয়ত সজ্জিতত্বেন ॥৪১॥
তমিতি। শ্রীমান্ বীরশোভাবান্। বাহং যানং রথম্, অবর্ত্তত অকরোৎ ॥৪২॥
তত ইতি। ক্রিয়াবদ্ভির্বৈধকর্ম্মানুষ্ঠায়িভিঃ। আরুরোহ পার্থ ইত্যনুবৃত্তিঃ ॥৪৩॥
উক্তমেবার্থং প্রকারান্তরেণাহ জৈত্রৈরিতি। জৈত্রৈর্জয়সাধনৈঃ। অর্চ্চিষ্মান্ তেজস্বী ॥৪৪॥
স ইতি। কাঞ্চনে কাঞ্চনময়ে, কাঞ্চনেন স্বর্ণময়েন বর্ম্মণা আবৃতঃ ॥৪৫॥

তাহার পর যুদ্ধসজ্জায় সজ্জিতদিগের অগ্রগণ্য পুরুষশ্রেষ্ঠ কৃষ্ণ যাইয়া কৃতাহ্নিক অর্জ্জুনকে জানাইলেন যে 'রথ সজ্জিত হইয়াছে' ॥৪১॥

তখন লোকশ্রেষ্ঠ, বীরশোভাসম্পন্ন, কিরীটশালী, স্বর্ণবর্ম্মসন্নদ্ধ এবং ধনুর্বাণধারী অর্জ্জুন আসিয়া সেই রথখানাকে প্রদক্ষিণ করিলেন ॥৪২॥

তদনন্তর বিদ্যায় ও বয়সে বৃদ্ধ, সৎকর্ম্মান্বিত এবং জিতেন্দ্রিয় লোকেরা জয়াশীর্ব্বাদ করিয়া স্তব করিতে লাগিলে, অর্জ্জুন সেই মহারথে আরোহণ করিলেন ॥৪৩॥

পূর্ব্বেই যুদ্ধজয়সাধক মন্ত্রদ্বারা সেই উত্তম রথখানাকে অভিমন্ত্রিত করা হইয়াছিল; পরে—সূর্য্য যেমন উদয়পর্ব্বতে আরোহণ করেন, সেইরূপ তেজস্বী অর্জ্জুন সেই রথে আরোহণ করিলেন ॥৪৪॥

ক্রমে নির্ম্মল ও তেজস্বী সূর্য্য যেমন সুমেরুপর্বতে প্রকাশ পান, সেইরূপ স্বর্ণময়বর্ম্মাবৃতদেহ ও রথিশ্রেষ্ঠ অর্জ্জুন সেই স্বর্ণময় রথে প্রকাশ পাইতে লাগিলেন ॥৪৫॥

(৪২) তস্তু লোকে বরঃ পুংসাম্···পি তস্তু লোকবরঃ পুংসাম্ ···বা, স তু লোকবরঃ পুংসাম্···নি। (৪৫)···বিবভৌ বিমলেঽর্চ্চিষ্মান্···বঙ্গ বর্দ্ধ।

অন্বারুরুহতুঃ পার্থং যুযুধানজনার্দ্দনৌ।
শর্যাতের্যজ্ঞমায়ান্তং যথেন্দ্রং দেবমশ্বিনৌ ॥৪৬॥
অথ জগ্রাহ গোবিন্দো রশ্মীন্ রশ্মিবতাং বরঃ।
মাতলির্ব্বাসবস্যেব বৃত্রং হন্তুং প্রযাস্যতঃ ॥৪৭॥
স তাভ্যাং সহিতঃ পার্থো রথপ্রবরমাস্থিতঃ।
সহিতো বুধশুক্রাভ্যাং তমো নিঘ্নন্ যথা শশী ॥৪৮॥
সৈন্ধবস্য বধং প্রেপ্সুঃ প্রয়াতঃ শত্রুপূগহা।
সহাম্বুপতিমিত্রাভ্যাং যথেন্দ্রস্তারকাময়ে ॥৪৯॥
ততো বাদিত্রঘোষৈশ্চ মঙ্গল্যৈশ্চ স্তবৈঃ শুভৈঃ।
প্রয়ান্তমর্জ্জুনং সূতা মাগধাশ্চৈব তুষ্টুবুঃ ॥৫০॥

ভারতকৌমুদী

অন্বিতি। অনু সহ। পার্থমিতি কর্ম্মপ্রবচনীয়যোগে দ্বিতীয়া। শর্যাতে রাজ্ঞঃ ॥৪৬॥

অথেতি। রশ্মীন্ প্রগ্রহান্, রশ্মিবতাং কিরণবতাম্। মোপধত্বাদ্বন্তঃ ॥৪৭॥

স ইতি। আস্থিত আরূঢ়ঃ। তমঃ তামসিকং শত্রুবর্গমন্ধকারঞ্চ ॥৪৮॥

সৈন্ধবস্যেতি। শত্রুপূগহা শত্রুসমূহহন্তা পার্থঃ, সৈন্ধবস্য জয়দ্রথস্য বধং প্রেপ্সুঃ চিকীর্ষুঃ সন্, তারকেণ তদাখ্যেনাসুরেণ আময়ঃ পীড়নং যত্র তাদৃশে যুদ্ধে, অম্বুপতির্বরুণঃ মিত্রশ্চ দেবতাবিশেষঃ তাভ্যাং সহ ইন্দ্রো যথা, তথা প্রয়াতঃ প্রস্থিতঃ ॥৪৯॥

তত ইতি। বাদিত্রঘোষৈর্বাদ্যধ্বনিভিঃ, মঙ্গল্যৈর্মঙ্গলজনকৈঃ ॥৫০॥

শর্যাতিরাজার যজ্ঞে আসিবার কালে অশ্বিনীকুমারদ্বয় যেমন ইন্দ্রের সহিত এক বিমানে আরোহণ করিয়াছিলেন, সেইরূপ কৃষ্ণ ও সাত্যকি অর্জ্জুনের সহিত সেই একরথে আরোহণ করিলেন ॥৪৬॥

তাহার পর বৃত্রাসুরকে বধ করিবার জন্য প্রস্থানকারী ইন্দ্রের অশ্বরশ্মি যেমন মাতলি গ্রহণ করিয়াছিলেন, তেমন তেজস্বিশ্রেষ্ঠ কৃষ্ণ অর্জ্জুনের অশ্বরশ্মি (ঘোড়ার লাগাম) গ্রহণ করিলেন ॥৪৭॥

তখন অন্ধকারনাশক চন্দ্র যেমন বুধ ও শুক্রের সহিত একরাশিতে অবস্থান করেন, তেমন অর্জ্জুন কৃষ্ণ ও সাত্যকির সহিত সেই উত্তম রথে অবস্থান করিতে লাগিলেন ॥৪৮॥

পরে ইন্দ্র যেমন বরুণ ও মিত্রের সহিত তারকাসুরের যুদ্ধে প্রস্থান করিয়াছিলেন, তেমন শত্রুসমূহহন্তা অর্জ্জুন জয়দ্রথবধার্থী হইয়া কৃষ্ণ ও সাত্যকির সহিত প্রস্থান করিলেন ॥৪৯॥

(৪৭)···রশ্মিবিদাং বরঃ···বা নি,···রশ্মিভৃতাং বরঃ · বঙ্গ বৰ্দ্ধ।

সজয়াশীঃ সপুণ্যাহঃ সূতমাগধনিস্বনঃ।
যুক্তো বাদিত্রঘোষেণ তেষাং রতিকরোঽভবৎ ॥৫১॥
তমনুপ্রবণো বায়ুঃ পুণ্যগন্ধবহঃ শিবঃ।
ববৌ সংহর্ষয়ন্ পার্থং দ্বিষতশ্চাস্য শোষয়ন্ ॥৫২॥
ততস্তস্মিন্ ক্ষণে রাজন্! বিবিধানি শুভানি চ।
প্রাদুরাসন্ নিমিত্তানি বিজয়ায় বহূনি চ।
পাণ্ডবানাং ত্বদীয়ানাং বিপরীতানি মারিষ! ॥৫৩॥
দৃষ্ট্বার্জ্জুনো নিমিত্তানি বিজয়স্য প্রদক্ষিণম্।
যুযুধানং মহেষ্বাসমিদং বচনমব্রবীৎ ॥৫৪॥
যুযুধানাদ্য যুদ্ধে মে দৃশ্যতে বিজয়ো ধ্রুবঃ।
তথাহীমানি লিঙ্গানি দৃশ্যন্তে শিনিপুঙ্গব! ॥৫৫॥

ভারতকৌমুদী

সেতি। জয়াশিষা সহেতি সঃ। রতিকরঃ সমরানুরাগজনকঃ ॥৫১॥
তমিতি। অনুপ্রবণঃ অনুকূলঃ। শিবঃ শুভসূচকঃ। শোষয়ন্নিব ॥৫২॥
তত ইতি। নিমিত্তানি লক্ষণানি। হে মারিষ! আর্য্য!। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৩॥
দৃষ্ট্বেতি। প্রদক্ষিণং দক্ষিণদিগ্বর্ত্তিনম্। যুযুধানং সাত্যকিম্ ॥৫৪॥
যুযুধানেতি। দৃশ্যতে সম্ভাব্যতে। লিঙ্গানি চিহ্নানি ॥৫৫॥

তদনন্তর বাদ্যকারেরা মঙ্গলজনক বাদ্যধ্বনিদ্বারা এবং সূত ও মাগধগণ শুভসূচক স্তবদ্বারা প্রস্থানকালে অর্জ্জুনকে সন্তুষ্ট করিতে লাগিল ॥৫০॥

জয়াশীর্ব্বাদ, পুণ্যাহশব্দ ও বাদ্যধ্বনির সহিত সূত-মাগধগণের সেই কণ্ঠ-ধ্বনি কৃষ্ণ, অর্জ্জুন ও সাত্যকির যুদ্ধানুরাগ জন্মাইতে লাগিল ॥৫১॥

ক্রমে পবিত্রগন্ধবাহী ও শুভসূচক অনুকূল বায়ু অর্জ্জুনের আনন্দ এবং তাঁহার শত্রুপক্ষের শোষণ করিতে থাকিয়াই যেন বহিত হইতে থাকিল ॥৫২॥

মাননীয় রাজা! তৎপরে সেই সময়ে পাণ্ডবপক্ষের জয় ও আপনার পক্ষের পরাজয় সূচনা করিবার জন্য নানাপ্রকার বহুতর শুভলক্ষণ ও দুর্লক্ষণ প্রাদুর্ভূত হইতে লাগিল ॥৫৩॥

তখন অর্জ্জুন জয়সূচক লক্ষণ সকল দেখিয়া দক্ষিণদিগ্বর্ত্তী মহাধনুর্দ্ধর সাত্যকিকে এই কথা বলিলেন—॥৫৪॥

(৫২) তমনুপ্রয়তো বায়ুঃ···পি বা বঙ্গ বর্দ্ধ,···দ্বিষতশ্চাপি শোষয়ন্—বা নি। (৫৪) বিজয়ায় প্রদক্ষিণম্···বা নি।

সোঽহং তত্র গমিষ্যামি যত্র সৈন্ধবকো নৃপঃ।
যিযাসুর্যমলোকায় মম বীর্য্যং প্রতীক্ষতে ॥৫৬॥
যথা পরমকং কৃত্যং সৈন্ধবস্য বধো মম।
তথৈব সুমহৎ কৃত্যং ধর্ম্মরাজস্য রক্ষণম্ ॥৫৭॥
স ত্বমদ্য মহাবাহো! রাজানং পরিপালয়!।
যথৈব হি ময়া গুপ্তস্ত্বয়া গুপ্তো ভবেত্তথা ॥৫৮॥
নহি পশ্যামি তং লোকে যস্ত্বাং যুধি পরাজয়েৎ।
বাসুদেবসমং সংখ্যে স্বয়মপ্যমরেশ্বরঃ ॥৫৯॥
ত্বয়ি বাহং পরাশ্বস্তঃ প্রদ্যুম্নে বা মহারথে।
শক্নুয়াং সৈন্ধবং হন্তুমনপেক্ষো নরর্ষভ! ॥৬০॥

ভারতকৌমুদী

স ইতি। কুৎসিতঃ সৈন্ধব ইতি সৈন্ধবকো জয়দ্রথঃ। যিযাসুর্যাতুমিচ্ছুঃ ॥৫৬॥
যথেতি। কৃত্যং কার্য্যম্। উভয়মপ্যবশ্যকর্ত্তব্যমিত্যাশয়ঃ ॥৫৭॥
স ইতি। রাজানং যুধিষ্ঠিরম্। গুপ্তো রক্ষিতঃ ॥৫৮॥
নহীতি। স্বয়মমরেশ্বর ইন্দ্রোঽপি ন পরাজয়েতেত্যর্থঃ ॥৫৯॥

'শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি! আজ যুদ্ধে আমারই নিশ্চিত জয় হইবে বলিয়া মনে হইতেছে। যে হেতু এই সকল শুভলক্ষণ দেখা যাইতেছে ॥৫৫॥

অতএব দুরাত্মা সিন্ধুরাজ জয়দ্রথ যমলোকে যাইবার ইচ্ছা করিয়া যেখানে থাকিয়া আমার শক্তির প্রতীক্ষা করিতেছে, আমি সেইখানে যাইব ॥৫৬॥

জয়দ্রথকে বধ করা যেমন আমার কর্ত্তব্য, তেমন ধর্ম্মরাজকে রক্ষা করাও আমার অতিপ্রধান কর্ত্তব্য ॥৫৭॥

অতএব মহাবাহু! আজ তুমি ধর্ম্মরাজকে রক্ষা কর। কেন না, তাঁহাকে আমার রক্ষা করা যেমন, তোমার রক্ষা করাও তেমনই হইবে ॥৫৮॥

আমি জগতে তেমন লোক দেখি না, যে তোমাকে যুদ্ধে পরাজয় করিতে পারে। কেন না, তুমি যুদ্ধে কৃষ্ণের তুল্য। সুতরাং স্বয়ং ইন্দ্রও তোমাকে পরাজয় করিতে পারেন না ॥৫৯॥

নরশ্রেষ্ঠ! তোমার উপরে কিংবা মহারথ প্রদ্যুম্নের উপরে ভার অর্পণ করিয়া আমি বিশেষ আশ্বস্ত হইয়া, রাজাকে রক্ষা করিবার অপেক্ষা না রাখিয়া জয়দ্রথকে বধ করিতে পারিব ॥৬০॥

(৬০) ত্বয়ি বাহং পরাশ্বস্ত...পি বর্দ্ধ।

মষ্যপেক্ষা ন কর্ত্তব্যা কথঞ্চিদপি সাত্বত ! ।
রাজন্যেব পরা গুপ্তিঃ কার্য্যা সর্ব্বাত্মনা ত্বয়া ॥৬১॥
নহি যত্র মহাবাহুর্ব্বাসুদেবো ব্যবস্থিতঃ ।
কিঞ্চিদ্ব্যাপদ্যতে তত্র যত্রাহমপি চ ধ্রুবম্ ॥৬২॥
এবমুক্তস্তু পার্থেন সাত্যকিঃ পরবীরহা ।
তথেত্যুক্ত্বাগমত্তত্র যত্র রাজা যুধিষ্ঠিরঃ ॥৬৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়ামর্জ্জুনবাক্যে ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———***———

ভারতকৌমুদী

ত্বয়ীতি। পরাশ্বস্তো ভারার্পণেনাতীবাশ্বস্তঃ। অনপেক্ষো রাজরক্ষাপেক্ষারহিতঃ ॥৬০॥
ময়ীতি। অপেক্ষা সাহায্যাকাঙ্ক্ষা। গুপ্তিঃ রক্ষা, সর্ব্বাত্মনা সর্বপ্রযত্নেন ॥৬১॥
নহীতি। তত্র ব্যাপদ্যতে বিপদাশঙ্কা স্যাৎ। যত্রাহমপি চ নহি ব্যবস্থিতঃ ॥৬২॥
এবমিতি। পরবীরহা বিপক্ষবীরহন্তা ॥৬৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি প্রতিজ্ঞায়াং ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

ভারতভাবদীপঃ

সরঃ সামগ্রীসমগ্রঃ। ॥৪১॥ ততো মৃদুচ্ছন্দানুবর্ত্তিতং প্রদক্ষিণম্ ॥৪২—৬০॥ অপেক্ষা অনুরোধঃ ॥৬১—৬৩॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭৩॥

———০*০———

সাত্বতবংশীয়! তুমি আমার কোন অপেক্ষা করিও না, তুমি সর্ব্বপ্রযত্নে কেবল রাজাকে রক্ষা করিবে ॥৬১॥

কারণ, যেখানে মহাবাহু কৃষ্ণ থাকিবেন না, কিংবা আমিও থাকিব না, সেখানে অবশ্যই কোন বিপদ্ হইবার সম্ভাবনা আছে' ॥৬২॥

অর্জ্জুন এইরূপ বলিলে, বিপক্ষবীরহন্তা সাত্যকি 'তাহাই হইবে' এই কথা বলিয়া—যেখানে রাজা যুধিষ্ঠির ছিলেন, সেইখানে চলিয়া গেলেন' ॥৬৩॥

———:০:———

' ·দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '···চতুরশীতিতমোঽধ্যায়ঃ' বা রা নি '

# চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ।

———:-০-:———

ধৃতরাষ্ট্র উবাচ।

শ্বো ভূতে কিমকুর্ব্বংস্তে দুঃখশোকসমন্বিতাঃ।
অভিমন্যৌ হতে তত্র কে বাযুধ্যন্ত মামকাঃ ॥১॥
জানন্তস্তস্য কর্ম্মাণি কুরবঃ সব্যসাচিনঃ।
কথং তৎ কিল্বিষং কৃত্বা নির্ভয়া ব্রূহি মামকাঃ ॥২॥
পুত্রশোকাভিসন্তপ্তং ক্রুদ্ধং মৃত্যুমিবান্তকম্।
আয়ান্তং পুরুষব্যাঘ্রং কথং দদৃশুরাহবে ॥৩॥
কপিরাজধ্বজং সংখ্যে বিধুন্বানং মহদ্ধনুঃ।
দৃষ্ট্বা পুত্রপরিদ্যূনং কিমকুর্ব্বত মামকাঃ ॥৪॥

ভারতকৌমুদী

ব্রুবত্যপি সঞ্জয়ে ব্যগ্রতয়া পৃচ্ছতি শ্ব ইতি। শ্বঃ পরদিনে। তে পাণ্ডবাঃ ॥১॥
জানন্ত ইতি। কিল্বিষম্ অন্যায়েনাভিমন্যুবধরূপং পাপম্, নির্ভয়াঃ স্থিতাঃ ॥২॥
পুত্রেতি। মৃত্যুং মৃত্যুজনকম্, অন্তকং যমম্। দদৃশুর্মামকা ইত্যনুবৃত্তিঃ ॥৩॥
কপীতি। বিধুন্বানং সঞ্চালয়ন্তম্। পুত্রেণ পুত্রশোকেন পরিদ্যূনং সর্ব্বথা সন্তপ্তম্ ॥৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! রাত্রিপ্রভাত হইলে দুঃখশোকযুক্ত পাণ্ডবেরা কি করিল? অভিমন্যু নিহত হইলে আমার পক্ষের কাঁহারা যুদ্ধ করিয়াছিলেন? ॥১॥

অর্জ্জুনের ক্ষমতাভিজ্ঞ কৌরবেরা সেই পাপের কার্য্য করিয়া কি প্রকারে নির্ভয় ছিলেন? ॥২॥

পুত্রশোকে সন্তপ্ত পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন মৃত্যুজনক যমের ন্যায় ক্রুদ্ধ হইয়া যুদ্ধে আসিতে লাগিলে, আমার পক্ষের যোদ্ধারা তাহার প্রতি কি করিয়া দৃষ্টিপাত করিতে পারিলেন? ॥৩॥

পুত্রশোকে সন্তপ্ত অর্জ্জুন যুদ্ধে মহাধনু সঞ্চালন করিতে লাগিলে, তাহাকে দেখিয়া আমার পক্ষের যোদ্ধারা কি করিলেন? ॥৪॥

(১)·· কিমকার্ষুস্তে···বা নি,···কৈর্বাঽযুধ্যন্ত পাণ্ডবাঃ—নি।

কিন্নু সঞ্জয় ! সংগ্রামে বৃত্তং দুর্য্যোধনং প্রতি ।
পরিদেবো মহানত্র শ্রুতো মে নাভিনন্দনম্ ॥৫॥
বভূবুর্যে মনোগ্রাহ্যাঃ শব্দাঃ শ্রুতিসুখাবহাঃ ।
ন শ্রূয়ন্তেঽদ্য তে সর্ব্বে সৈন্ধবস্য নিবেশনে ॥৬॥
স্তুবতাং নাদ্য শ্রূয়ন্তে পুত্রাণাং শিবিরে মম ।
সূতমাগধসংঘানাং নর্ত্তকানাঞ্চ সর্বশঃ ॥৭॥
শব্দেন নাদিতাভীক্ষ্ণমভবদ্‌যত্র মে শ্রুতিঃ ।
দীনানামদ্য তং শব্দং ন শৃণোমি সমীরিতম্ ॥৮॥
নিবেশনে সত্যধৃতেঃ সোমদত্তস্য সঞ্জয় ! ।
আসীনোঽহং পুরা তাত ! শব্দমশ্রৌষমুত্তমম্ ॥৯॥
তদদ্য হীনপুণ্যোঽহমার্ত্তস্বরনিনাদিতম্ ।
নিবেশনং হতোৎসাহং পুত্রাণাং মম লক্ষয়ে ॥১০॥

ভারতকৌমুদী

কিমিতি। বৃত্তং জাতম্। পরিদেবো বিলাপঃ, মে ময়া, নাভিনন্দনং নানন্দশব্দঃ ॥৫॥
বভূবুরিতি। মনোগ্রাহ্যা আনন্দজন্যত্বেন সম্ভাব্যাঃ। সৈন্ধবস্য জয়দ্রথস্য ॥৬॥
স্তুবতামিতি। স্তুবতাং স্তুতিশব্দাঃ সর্ব্বশঃ সর্বে নৃত্যশব্দাশ্চেতি শেষঃ ॥৭॥
শব্দেনেতি। অভীক্ষ্ণং সর্বদা। দীনানাং শোকাদিনা কাতরাণাম্ ॥৮॥
নিবেশন ইতি। সত্যধৃতের্যথার্থ ধৈর্য্যশালিনঃ। আসীন উপবিষ্টঃ ॥৯॥
তদিতি। নিবেশনং ভবনম্। লক্ষয়ে সম্ভাবয়ামি ॥১০॥

সঞ্জয় ! যুদ্ধে দুর্য্যোধনের দিকে কি হইয়াছিল ? আমি ঐদিনে গুরুতর বিলাপ শুনিয়াছিলাম, কিন্তু আনন্দধ্বনি শুনি নাই ॥৫॥

অন্যান্য দিন জয়দ্রথের ভবনে আনন্দের বলিয়া সম্ভাবিত শ্রুতিসুখজনক যে সকল শব্দ শুনিতাম, ওদিন সে সকল শুনি নাই ॥৬॥

আমার পুত্রগণের শিবিরে স্তুতিপ্রবৃত্ত সূতগণ ও মাগধগণের স্তুতিশব্দ, কিংবা নর্ত্তকগণের নৃত্যশব্দ এখন আর শুনিতে পাই না ॥৭॥

যেখানে আমার কর্ণ সর্ব্বদা আনন্দনিনাদে নিনাদিত হইত, এখন আর সেখানে দীনগণের সে শব্দ শুনি না ॥৮॥

বৎস সঞ্জয় ! পূর্ব্বে আমি যথার্থ ধৈর্য্যশালী সোমদত্তের ভবনে বসিয়া উত্তম শব্দ শুনিতাম ॥৯॥

(৫)···পরিদেবো মহানদ্য শ্রূয়তে হি গৃহে গৃহে—নি। (১০)···নিবেশনং গতোৎসাহম্ ··বা নি।

বিবিংশতেদুর্ম্মুখস্য চিত্রসেনবিকর্ণয়োঃ।
অন্যেষাঞ্চ সুতানাং মে তথা ন শ্রূয়তে ধ্বনিঃ ॥১১॥
ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যা যং শিষ্যাঃ পর্য্যুপাসতে।
দ্রোণপুত্রং মহেষ্বাসং পুত্রাণাং মে পরায়ণম্ ॥১২॥
বিতণ্ডালাপসংলাপৈর্নৃত্যবাদিত্রনিস্বনৈঃ।
গীতৈশ্চ বিবিধৈরিষ্টৈ রমতে যো দিবানিশম্ ॥১৩॥
উপাস্যমানো বহুভিঃ কুরুপাণ্ডবসাত্বতৈঃ।
সূত! তস্য গৃহে শব্দো নাদ্য দ্রৌণের্যথা পুরা ॥১৪॥ (বিশেষকম্)
দ্রোণপুত্রং মহেষ্বাসং গায়না নর্ত্তকাশ্চ যে।
অত্যর্থমুপতিষ্ঠন্তি তেষাং ন শ্রূয়তে ধ্বনিঃ ॥১৫॥
বিন্দানুবিন্দয়োঃ সায়ং শিবিরে যো মহাধ্বনিঃ।
শ্রূয়তে সোঽদ্য ন তথা কৈকেয়ানাঞ্চ বেশ্মসু ॥১৬॥

ভারতকৌমুদী

বিবিংশতেরিতি। তথা আনন্দজনিতঃ ॥১১॥

ব্রাহ্মণা ইতি। পরায়ণং পরমাশ্রয়ম্। বিতণ্ডালাপাঃ স্বপক্ষস্থাপনপরপক্ষনিরাসবিষয়িকাঃ কথাঃ সংলাপাশ্চ বিষয়ান্তরকথাস্তৈঃ। উপাস্যমানঃ সেব্যমানঃ। দ্রৌণেরশ্বত্থাম্নঃ ॥১২—১৪॥

দ্রোণেতি। উপতিষ্ঠন্তি সেবন্তে। এতেনাশ্বত্থাম্ন আমোদব্যাপারপ্রিয়ত্বং সূচিতম্ ॥১৫॥

কিন্তু এখন পুণ্যবিহীন আমি আমার পুত্রগণের সেই সকল গৃহ আর্ত্তস্বরে নিনাদিত ও উৎসাহশূন্য বলিয়া লক্ষ্য করিতেছি ॥১০॥

বিবিংশতি, দুর্ম্মুখ, চিত্রসেন, বিকর্ণ ও আমার অন্যান্য পুত্রগণের গৃহে আর সেরূপ ধ্বনি শুনিতে পাই না ॥১১॥

সঞ্জয়! ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যজাতীয় শিষ্যেরা মহাধনুর্দ্ধর ও আমার পুত্রগণের পরম আশ্রয় যে দ্রোণপুত্রের সেবা করিয়া থাকেন এবং যিনি কৌরব, পাণ্ডব ও সাত্বতগণে পরিবেষ্টিত হইয়া বিতণ্ডালাপ, অন্য কথা, নৃত্য-বাদ্যের শব্দ এবং অভীষ্ট নানাবিধ গীতদ্বারা আনন্দ অনুভব করিয়া থাকেন, সেই অশ্বত্থামার ভবনে আর পূর্বের ন্যায় শব্দ হয় না ॥১২—১৪॥

যে সকল গাথক ও নর্ত্তক মহাধনুর্দ্ধর অশ্বত্থামার অত্যন্ত সেবা করিত, তাহাদের কোন শব্দ শুনিতে পাই না ॥১৫॥

(১৩)···দ্রুতবাদিত্রবাদিতৈঃ···বা নি। (১৪) ···শ্লক্ষ্ণস্তস্য গৃহে শব্দঃ · নি। (১৬) ·· কৈকেয়ানাঞ্চ বেশ্মনি—পি।

নিত্যং প্রমুদিতানাঞ্চ তালগীতস্বনো মহান্।
নৃত্যতাং শ্রূয়তে তাত! গণানাং সোঽস্য ন ধ্বনিঃ ॥১৭॥
সপ্ততন্তূন্ বিতন্বানা য উপাসন্তি যাজকাঃ।
সৌমদত্তিং শ্রুতনিধিং ন তেষাং শ্রূয়তে ধ্বনিঃ ॥১৮॥
জ্যাঘোষো ব্রহ্মঘোষশ্চ তোমরাসিরথধ্বনিঃ।
দ্রোণস্যাসীদবিরতো গৃহে তং ন শৃণোম্যহম্ ॥১৯॥
নানাদেশসমুত্থানাং গীতানাং যোঽভবৎ স্বনঃ।
বাদিত্রভাষিতানাঞ্চ সোঽস্য ন শ্রূয়তে মহান্ ॥২০॥
যদাপ্রভৃত্যুপপ্লব্যাচ্ছান্তিমিচ্ছন্ জনার্দ্দনঃ।
আগতঃ সর্ব্বভূতানামনুকম্পার্থমচ্যুতঃ ॥২১॥

ভারতকৌমুদী

বিন্দেতি। মহাধ্বনিঃ নৃত্যগীতাদিনা আনন্দকোলাহলঃ ॥১৬॥

নিত্যমিতি। তালৈঃ করতলধ্বনিভির্যুক্তো গীতস্বনঃ সঃ। গণানাং নর্ত্তকাদিসংঘানাম্ ॥১৭॥

সপ্তেতি। যে যাজকাঃ, সপ্ততন্তূন্ যজ্ঞান্, বিতন্বানা বিস্তারেণ কুর্ব্বাণাঃ সন্তঃ, শ্রুতনিধিং বেদজ্ঞানসাগরম্, সৌমদত্তিং ভূরিশ্রবসম্, উপাসন্তি উপাসতে; তেষাং স ধ্বনির্ন শ্রূয়তে ॥১৮॥

জ্যেতি। জ্যাঘোষঃ শিক্ষাদানকালে ধনুর্গুণশব্দঃ, ব্রহ্মঘোষো বেদধ্বনিশ্চ ॥১৯॥

নানেতি। নানাদেশেভ্যো নানাদেশীয়লোকমুখেভ্যঃ সমুত্থানামুৎপন্নানাম্ ॥২০॥

যদেতি। উপপ্লব্যাৎ তদাখ্যাদ্বিরাটনগরাৎ। সর্ব্বভূতানাং নরগজাদিপ্রাণিনাম্। মন্দং

সন্ধ্যাকালে বিন্দ ও অনুবিন্দের শিবিরে এবং কৈকেয়গণের গৃহসমূহে যে মহাধ্বনি শুনা যাইত, তাহাও এখন আর হয় না ॥১৬॥

বৎস! সর্ব্বদা আনন্দিত নৃত্যপ্রবৃত্ত নর্ত্তকপ্রভৃতির করতলধ্বনির সহিত যে বিশাল গীতধ্বনি শুনা যাইত, তাহাদের সে ধ্বনিও এখন আর শুনিতে পাই না ॥১৭॥

যে সকল যাজক বিস্তারক্রমে যজ্ঞ আরম্ভ করিয়া বেদজ্ঞ ভূরিশ্রবার সেবা করিতেন, তাঁহাদের সে বেদপাঠধ্বনিও শুনা যায় না ॥১৮॥

দ্রোণের ভবনে অনবরত ধনুর্গুণের শব্দ, বেদপাঠের শব্দ এবং তোমর, তরবারি ও রথের শব্দ হইত, তাহাও এখন আর আমি শুনিতে পাই না ॥১৯॥

আর নানাদেশীয় লোকের মুখ হইতে উৎপন্ন গীত এবং বাদ্য ও বাক্যের যে শব্দ হইত, সেই বিশাল শব্দও আর এখন শ্রুতিগোচর হয় না ॥২০॥

(১৮)···যাজকা যমুপাসন্তে···বা নি। (২০)·· বাদিত্রনাদিতানাঞ্চ···বা নি।

ততোঽহমব্রুবং সূত! মন্দং দুর্য্যোধনং তদা।
বাসুদেবেন তীর্থেন পুত্র! সংশাম্য পাণ্ডবৈঃ।
প্রাপ্তকালমহং মন্যে মা ত্বং দুর্য্যোধনাতিগাঃ ॥২২॥ (যুগ্মকম্)
শমঞ্চেদ্যাচমানং ত্বং প্রত্যাখ্যাস্যসি কেশবম্।
হিতার্থমভিজল্পন্তং ন তবাস্তি রণে জয়ঃ ॥২৩॥
প্রত্যাচষ্ট স দাশার্হমৃষভং সর্বধন্বিনাম্।
অনুনেয়ানি জল্পন্তমনয়ান্নান্বপদ্যত ॥২৪॥
ততো দুঃশাসনস্যৈব কর্ণস্য চ মতং দ্বয়োঃ।
অন্ববর্ত্তত হিত্বা মাং কৃষ্টঃ কালেন দুর্মতিঃ ॥২৫॥

ভারতকৌমুদী

মূর্খম্। তীর্থেন উপায়েন, "তীর্থস্তূপায়যোগয়োঃ" ইতি ত্রিকাণ্ডশেষঃ। সংশাম্য সন্ধিকরণেন শান্তো ভব। প্রাপ্তকালং কালোচিতম্। মা অতিগা নাতিক্রাম। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২১-২২॥

শমমিতি। শমং শান্তিম্। অভিজল্পন্তং সর্বভাবেন ব্রুবন্তম্ ॥২৩॥

প্রতীতি। দাশার্হং কৃষ্ণম্, ঋষভম্, শ্রেষ্ঠম্। অনুনেয়ানি গ্রাহ্যাণি বাক্যানি ॥২৪॥

ভারতভাবদীপঃ

শ্ব ইতি ॥১—৩॥ পুত্রপরিদ্যূনং পুত্রবধদুঃখিতম্ ॥৪—৭॥ যত্রেতি তৃতীয়ার্থে সপ্তমী ॥৮—১২॥ স্বপক্ষস্থাপনহীনঃ প্রতিপক্ষঃ তত্র প্রতিক্ষেপো বিতণ্ডঃ। আলাপো ভাষণম্, সংলাপো মিথো ভাষণম্ ॥১৩—১৬॥ গণানাং সঙ্ঘানাম্ ॥১৭—২১॥ তীর্থেন নিদানেন,

সঞ্জয়! জনার্দ্দন কৃষ্ণ সর্বভূতের প্রতি দয়াপ্রকাশ করিবার জন্য শান্তি কামনা করিয়া যে সময় উপপ্লব্যনগর হইতে হস্তিনায় আসিয়াছিলেন, সেই সময় হইতেই আমি মূর্খ দুর্য্যোধনটাকে বলিয়াছিলাম যে 'পুত্র! তুমি কৃষ্ণকে দ্বার করিয়া পাণ্ডবগণের সহিত সন্ধিস্থাপনপূর্বক শান্ত হও; আমি ইহা কালোচিত বলিয়া মনে করি। সুতরাং দুর্য্যোধন! তুমি ইহা অতিক্রম করিও না ॥২১—২২॥

কৃষ্ণ শান্তি প্রার্থনা করিতেছেন এবং উভয়পক্ষের হিতের জন্য সর্ব্বপ্রকার কথা বলিতেছেন, এ অবস্থায় তুমি যদি উঁহাকে প্রত্যাখ্যান কর, তবে যুদ্ধে তোমার জয় হইবে না' ॥২৩॥

কিন্তু সে, সর্ব্বধনুর্দ্ধরশ্রেষ্ঠ কৃষ্ণকে প্রত্যাখ্যান করিল! এবং তিনি উপাদেয় বাক্য সকল বলিতেছিলেন, দুর্নীতিনিবন্ধন তাহা গ্রাহ্য করিল না ॥২৪॥

(২৩) ·ন তবাস্ত্যপরাজয়ঃ—পি বঙ্গ বর্দ্ধ। (২৪)···অনয়ান্নান্ববুধ্যত—পি। (২৫) ততো দুঃশাসনস্যৈব···বা বঙ্গ বর্দ্ধ নি,·· গ্রস্তঃ কালেন দুর্মতিঃ—বর্দ্ধ।

নহ্যহং দ্যূতমিচ্ছামি বিদুরো ন প্রশংসতি।
সৈন্ধবো নেচ্ছতি দ্যূতং ভীষ্মো ন দ্যূতমিচ্ছতি ॥২৬॥
শলো ভূরিশ্রবাশ্চৈব পুরুমিত্রো জয়স্তথা।
অশ্বত্থামা কৃপো দ্রোণো দ্যূতং নেচ্ছন্তি সঞ্জয়! ॥২৭॥
এতেষাং মতমাদায় যদি বর্ত্তেত পুত্রকঃ।
সজ্ঞাতিমিত্রঃ সুসুখং চিরং জীবেদনাময়ঃ ॥২৮॥
শ্লক্ষ্ণা মধুরসংভাষা জ্ঞাতিমধ্যে প্রিয়ংবদাঃ।
কুলীনাঃ সংমতাঃ প্রাজ্ঞাঃ সুখং প্রাপ্স্যন্তি পাণ্ডবাঃ ॥২৯॥
ধর্ম্মাপেক্ষো নরো নিত্যং সর্ব্বত্র লভতে সুখম্।
প্রেত্যভাবে চ কল্যাণং প্রসাদং প্রতিপদ্যতে ॥৩০॥

ভারতকৌমুদী

তত ইতি। এষ দুর্য্যোধনঃ। কৃষ্ট আকৃষ্টঃ ॥২৫॥
নহীতি। ন প্রশংসতি দ্যূতমিতি শেষঃ। সৈন্ধবো জয়দ্রথঃ ॥২৬॥
শল ইতি। শলঃ কৌরবহিতৈষী কশ্চিদ্বীরঃ। নেচ্ছন্তি স্ম ॥২৭॥
এতেষামিতি। পুত্রকো দুর্য্যোধনঃ। কুৎসায়াং কপ্রত্যয়ঃ। অনাময়ো নিরুপদ্রবঃ ॥২৮॥
শ্লক্ষ্ণা ইতি। শ্লক্ষ্ণাঃ কোমলস্বভাবাঃ। সংমতা লোকপ্রিয়াঃ ॥২৯॥
ধর্ম্মেতি। প্রেত্যভাবে পরলোকে, প্রসাদং ধর্ম্মানুগ্রহনিবন্ধনমুত্তমলোকম্ ॥৩০॥

তদনন্তর এই দুর্বুদ্ধি দুর্য্যোধন কালকর্ত্তৃক আকৃষ্ট হইয়া আমার মত ত্যাগ করিয়া কর্ণ ও দুঃশাসনের মতের অনুসরণ করিতে লাগিল ॥২৫॥

আমি দ্যূত ইচ্ছা করি নাই, বিদুর দ্যূতের প্রশংসা করেন নাই, জয়দ্রথ দ্যূতক্রীড়ার কামনা করেন নাই বা ভীষ্মও করেন নাই ॥২৬॥

এমন কি, সঞ্জয়! শল, ভূরিশ্রবা, পুরুমিত্র, জয়, অশ্বত্থামা, কৃপ এবং দ্রোণও দ্যূতক্রীড়া ইচ্ছা করিয়াছিলেন না ॥২৭॥

পুত্রটা যদি ইঁহাদের মত লইয়া চলিত, তবে জ্ঞাতি ও মিত্রগণের সহিত চিরকাল অতিসুখে ও নিরুপদ্রবে বাঁচিয়া থাকিতে পারিত ॥২৮॥

আমাদের জ্ঞাতিদের মধ্যে পাণ্ডবেরা কোমলস্বভাব, মধুরবাক্য, প্রিয়ভাষী, কুলীন, লোকপ্রিয় এবং প্রাজ্ঞ। সুতরাং তাহারা সুখলাভ করিবেই ॥২৯॥

কারণ, ধর্ম্মাপেক্ষী মানুষ সর্ব্বদা সর্ব্বত্র সুখলাভ করিয়া থাকে এবং পরলোকেও ধর্ম্মের অনুগ্রহে মঙ্গল ও উত্তম লোক প্রাপ্ত হয় ॥৩০॥

(২৭) শল্যো ভূরিশ্রবাঃ···পি বঙ্গ বর্দ্ধ। (২৮) ··মতমাজ্ঞায় ··পি বঙ্গ বর্দ্ধ,··· মতমাস্থায়···নি।

অর্হাস্তে পৃথিবীং ভোক্তুং সমর্থাঃ সাধনেঽপি চ।
তেষামপি সমুদ্রান্তা পিতৃপৈতামহী মহী ॥৩১॥
ন চ ত্বাভিভবিষ্যন্তি হিত্বা ধর্ম্মং নৃপাত্মজাঃ।
নিযুজ্যমানাঃ স্থাস্যন্তি পাণ্ডবা ধর্ম্মবর্ত্মনি ॥৩২॥
সন্তি নো জ্ঞাতয়স্তাত! যেষাং শ্রোষ্যন্তি পাণ্ডবাঃ।
শল্যস্য সোমদত্তস্য ভীষ্মস্য চ মহাত্মনঃ ॥৩৩॥
দ্রোণস্য চ বিকর্ণস্য বাহ্লীকস্য কৃপস্য চ।
অন্যেষাঞ্চৈব বৃদ্ধানাং ভরতানাং মহাত্মনাম্ ॥৩৪॥
ত্বদর্থং ব্রুবতাং তাত! ন জহুর্বচনানি তে।
কং বা ত্বং মন্যসে তেষা. যস্তান্ ব্রূয়াদতোঽন্যথা ॥৩৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

অর্হা ইতি। অর্হা যোগ্যাঃ, তে পাণ্ডবাঃ। সাধনে শাসনে ॥৩১॥

নেতি। ত্বা ত্বাম্। নিযুজ্যমানা অস্মাভিঃ সৎপথে চাল্যমানাঃ ॥৩২॥

সন্তীতি। নঃ অস্মাকম্। যেষাং বাক্যানীতি শেষঃ। ভরতানাং ভরতবংশ্যানাম্। ন জহুর্ন তত্যজুঃ, তে পাণ্ডবাঃ। কং কতমম্। তেষাং শল্যাদীনাং মধ্যে। অতো হিতাৎ ॥৩৩—৩৫॥

তা'র পর পাণ্ডবেরা পৃথিবীভোগ করিবার যোগ্য এবং পৃথিবীশাসন করিতেও সমর্থ; বিশেষতঃ সমুদ্রপর্য্যন্ত পৃথিবী তাহাদের ও পিতৃপিতামহাগত ॥৩১॥

কিন্তু সেই রাজপুত্রেরা ধর্ম্ম ত্যাগ করিয়া তোমাকেও অভিভূত করিবে না। কারণ, আমরা চালাইলে পাণ্ডবেরা ধর্ম্মপথেই থাকিবে ॥৩২॥

বৎস দুর্য্যোধন! আমাদের জ্ঞাতিরা আছেন, পাণ্ডবেরা যাঁহাদের কথা শুনিবে। বৎস! শল্য, সোমদত্ত, মহাত্মা ভীষ্ম, দ্রোণ, বিকর্ণ, বাহ্লীক, কৃপ এবং অন্যান্য ভরতবংশীয় বৃদ্ধ মহাত্মারা তোমার জন্য বলিতে লাগিলে, পাণ্ডবেরা ত কখনও তাঁহাদের বাক্য ত্যাগ করে নাই। তা'র পর তুমি তাঁহাদের মধ্যে এমন কোন্ ব্যক্তিকে মনে কর, যিনি পাণ্ডবগণকে তোমার হিতভিন্ন অন্যরূপ বলিবেন ॥৩৩—৩৫॥

(৩১) অর্হন্তে পৃথিবীং ভোক্তুম্...বর্দ্ধ, অর্হন্ত্যর্দ্ধপৃথিব্যাস্তে ভোক্তুং সামর্থ্যসাধনাঃ...বা। (৩২)...হিত্বা ধর্ম্মং পৃথাত্মজাঃ..নি। (৩৩) সন্তি মে জ্ঞাতয়স্তাত!...বা নি। (৩৫) ত্বদর্থমব্রবম্...নি।

কৃষ্ণো ধর্ম্মং ন সংজহ্যাৎ সর্ব্বে তে চ তদন্বয়াঃ।
ময়াপি চোক্তাস্তে বীরা বচনং ধর্ম্মসংহিতম্।
নান্যথা প্রকরিষ্যন্তি ধর্ম্মাত্মানো হি পাণ্ডবাঃ ॥৩৬॥
ইত্যহং বিলপন্ সূত! বহুশঃ পুত্রমুক্তবান্।
ন চ মে শ্রুতবান্ মূঢ়ো মন্যে কালস্য পর্য্যয়াৎ ॥৩৭॥
বৃকোদরার্জ্জুনৌ যত্র বৃষ্ণিবীরশ্চ সাত্যকিঃ।
উত্তমৌজাশ্চ পাঞ্চাল্যো যুধামন্যুশ্চ দুর্জয়ঃ ॥৩৮॥
ধৃষ্টদ্যুম্নশ্চ দুর্দ্ধর্ষঃ শিখণ্ডী চাপরাজিতঃ।
অশ্মকাঃ কেকয়াশ্চৈব ক্ষত্রধর্ম্মা চ সৌমকিঃ ॥৩৯॥
চৈদ্যশ্চ চেকিতানশ্চ পুত্রঃ কাশ্যস্য বা বিভুঃ।
দ্রৌপদেয়া বিরাটশ্চ দ্রুপদশ্চ মহারথঃ ॥৪০॥
যমৌ চ পুরুষব্যাঘ্রৌ মন্ত্রী চ মধুসূদনঃ।
ক এতান্ জাতু যুধ্যেত লোকেঽস্মিন্ বৈ জিজীবিষুঃ ॥৪১॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

অথ কৃষ্ণো যদি পাণ্ডবানাং মদ্বিরুদ্ধাং মতিং জনয়েদিত্যাহ কৃষ্ণ ইতি। সংজহ্যাৎ সন্ত্যজেৎ। তদন্বয়াঃ কৃষ্ণৈকবংশীয়াঃ। তে বীরাঃ পাণ্ডবাঃ। ধর্ম্মেণ সংহিতং যুক্তম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৬॥

ইতীতি। হে সূত! সারথিবংশীয় সঞ্জয়! পুত্রং দুর্য্যোধনম্। পর্য্যয়াদবস্থাতঃ ॥৩৭॥

বৃকোদরেতি। পাঞ্চাল্যঃ পাঞ্চালদেশীয়ঃ। সৌমকিঃ সোমকপুত্রঃ। চৈদ্যশ্চেদিরাজো ধৃষ্টকেতুঃ। কাশ্যস্য কাশীরাজস্য। যমৌ নকুলসহদেবৌ। জিজীবিষুর্জীবিতুমিচ্ছুঃ ॥৩৮-৪১॥

কৃষ্ণ ধর্ম্মত্যাগ করিবেন না, তাঁহার বংশীয় সমস্ত লোকও ধর্ম্মত্যাগ করিবে না। আবার আমি ধর্ম্মসঙ্গত বাক্য বলিলেও সেই বীরেরা (পাণ্ডবেরা) তাহার অন্যথা করিবে না। কারণ, পাণ্ডবেরা ধার্ম্মিক ॥৩৬॥

সঞ্জয়! আমি বিলাপ করিতে করিতে এরূপ বহু কথা দুর্য্যোধনকে বলিয়াছিলাম। কিন্তু আমি মনে করি—কালের স্বভাবে সে মূর্খ আমার সে কথাগুলি শোনে নাই ॥৩৭॥

দেখ সঞ্জয়! যে সমরাঙ্গনে ভীম, অর্জ্জুন, বৃষ্ণিবীর সাত্যকি, পাঞ্চালদেশীয় উত্তমৌজা, দুর্জয় যুধামন্যু, দুর্দ্ধর্ষ ধৃষ্টদ্যুম্ন, অপরাজিত শিখণ্ডী, অশ্মকগণ, কেকয়গণ, সোমকপুত্র ক্ষত্রধর্ম্মা, চেদিরাজ ধৃষ্টকেতু, চেকিতান, কাশীরাজের পুত্র

(৩৭)···মন্যে কালস্য পর্য্যয়ম্—বা নি। (৪০)···পুত্রঃ কাশ্যস্য চাভিভূঃ···নি।

দিব্যমস্ত্রং বিকুর্ব্বাণান্ কে সহেরন্নরিন্দমান্।
অন্যো দুর্য্যোধনাৎ কর্ণাচ্ছকুনেশ্চাপি সৌবলাৎ।
দুঃশাসনচতুর্থানাং নান্যং পশ্যামি পঞ্চমম্ ॥৪২॥
যেষাঞ্চাভীষুহস্তঃ স্যাদ্বিষ্বক্সেনো মহারথঃ।
সন্নদ্ধশ্চার্জ্জুনো যোদ্ধা তেষাং নাস্তি পরাজয়ঃ ॥৪৩॥
তেষাং মম বিলাপানাং নহি দুর্য্যোধনঃ স্মরেৎ।
হতৌ হি পুরুষব্যাঘ্রৌ ভীষ্মদ্রোণৌ ত্বমাত্থ মে ॥৪৪॥
তেষাং বিদুরবাক্যানামুক্তানাং দীর্ঘদর্শনাৎ।
দৃষ্টে্বমাং ফলনিষ্পত্তিং মন্যে শোচন্তি পুত্রকাঃ ॥৪৫॥
সেনাং দৃষ্ট্বাভিভূতাং মে শৈনেয়েনার্জ্জুনেন চ।
শূন্যান্ দৃষ্ট্বা রথোপস্থান্ মন্যে শোচন্তি পুত্রকাঃ ॥৪৬॥

ভারতকৌমুদী

দিব্যমিতি। বিকুর্ব্বাণান্ বিশেষেণাবিষ্কুর্ব্বাণান্। দুঃশাসনশ্চতুর্থো যেষাং তেষাম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪২॥

যেষামিতি। যেষাং পক্ষে, মহারথঃ, বিষ্বক্ সমন্তাৎ সেনা সেনেব শক্তির্যস্য স কৃষ্ণঃ, অভীষুঃ প্রগ্রহঃ অশ্বরশ্মির্হস্তে যস্য স তাদৃশঃ স্যাৎ, সন্নদ্ধোঽর্জ্জুনশ্চ যোদ্ধা স্যাদিতি সম্বন্ধঃ ॥৪৩॥

তেষামিতি। বিলাপানামিতি "স্মৃত্যর্থকর্ম্মণি" ইতি কর্ম্মণি ষষ্ঠী। আত্থ ব্রবীষি ॥৪৪॥

তেষামিতি। দীর্ঘদর্শনাৎ দূরদর্শিনাহুক্তানাম্। পুত্রকা ইতি কুৎসায়াং কপ্রত্যয়ঃ ॥৪৫॥

বিভু, দ্রৌপদীর পুত্রগণ, বিরাট, মহারথ দ্রুপদ এবং পুরুষশ্রেষ্ঠ নকুল ও সহদেব থাকেন; আর কৃষ্ণ মন্ত্রণা দান করেন; সেই সমরাঙ্গনে এই জগতে কোন্ জীবনার্থী লোক কখন ইহাদের সহিত যুদ্ধ করিতে পারে? ॥৩৮—৪১॥

এই শত্রুদমনকারীরা দিব্য অস্ত্র সকল আবিষ্কার করিতে লাগিলে, কাহারা ইহাদিগকে সহ্য করিতে পারে? দুর্য্যোধন, কর্ণ, সুবলনন্দন শকুনি ও দুঃশাসন ভিন্ন অন্য পঞ্চম কোন ব্যক্তিকে আমি ইহাদের প্রতিপক্ষ দেখিতে পাই না ॥৪২॥

যাহাদের পক্ষে মহারথ কৃষ্ণ অশ্বের মুখরজ্জু ধারণ করেন এবং যুদ্ধসজ্জায় সজ্জিত অর্জ্জুন যোদ্ধা হন, তাহাদের পরাজয় হয় না ॥৪৩॥

সঞ্জয়! দুর্য্যোধন আমার সেই বিলাপগুলি স্মরণ করে না এবং তুমিও বলিয়াছ—পুরুষশ্রেষ্ঠ ভীষ্ম ও দ্রোণ নিহত হইয়াছেন ॥৪৪॥

অতএব আমি মনে করি—দূরদর্শী বিদুরের বাক্যগুলির এই ফল দেখিয়া আমার মূর্খ পুত্রেরা শোক করিতেছে ॥৪৫॥

(৪২)···বিকুর্বাণান্ প্রসহেদ্বা পরান্ মম···বা নি। (৪৫)···দীর্ঘদর্শিনাম্···পি বঙ্গ বর্দ্ধ।

হিমাত্যয়ে যথা কক্ষং শুষ্কং বাতেরিতো মহান্।
অগ্নির্দহেত্তথা সেনাং মামিকাং স ধনঞ্জয়ঃ।
আচক্ষ্ব মম তৎ সর্ব্বং কুশলো হ্যসি সঞ্জয়! ॥৪৭॥
যদোপযাতাঃ সায়াহ্নে কৃত্বা পার্থস্য কিল্বিষম্।
অভিমন্যৌ হতে তাত! কথমাসীন্মনো হি বঃ ॥৪৮॥
ন জাতু তস্য কর্ম্মাণি যুধি গাণ্ডীবধন্বনঃ।
অপকৃত্য মহত্তাত! সোঢ়ুং শক্ষ্যন্তি মামকাঃ ॥৪৯॥
কিন্নু দুর্য্যোধনঃ কৃত্যং কর্ণঃ কৃত্যং কিমব্রবীৎ।
দুঃশাসনঃ সৌবলশ্চ তেষামেবং গতে হ্যপি ॥৫০॥

ভারতকৌমুদী

সেনামিতি। শৈনেয়েন সাত্যকিনা। রথোপস্থান্ রথমধ্যদেশান্ ॥৪৬॥

হিমেতি। হিমাত্যয়ে বসন্তকালে, কক্ষং তৃণরাশিম্। কুশলো বাক্যনিপুণঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৭॥

যদেতি। হে তাত! বৎস সঞ্জয়! তত্র সায়াহ্নে, পার্থস্যার্জ্জুনস্য সম্বন্ধে, কিল্বিষং পাপম্ একস্য বধার্থে বহূনাং মেলনরূপং দুঃখজনকং ব্যাপারং কৃত্বা, অভিমন্যৌ হতে সতি, যদা যূয়ম্, উপযাতাঃ শিবিরং প্রতি প্রস্থিতাঃ, তদা বো যুষ্মাকম্, মনঃ কথং কীদৃগাসীৎ ॥৪৮॥

নেতি। জাতু কদাচিৎ, কর্ম্মাণি আক্রমণাদীনি ॥৪৯॥

আরও মনে করি—অর্জ্জুন ও সাত্যকি আমার সৈন্য পরাভূত করিয়াছেন এবং রথগুলি আরোহিশূন্য হইয়া গিয়াছে দেখিয়া আমার পুত্রেরা শোকার্ত্ত হইয়াছে ॥৪৬॥

হায়! বসন্তকালে বায়ুসঞ্চালিত বিশাল অগ্নি যেমন শুষ্ক তৃণরাশি দগ্ধ করে, সেইরূপ অর্জ্জুন আমার সৈন্য দগ্ধ করিতেছেন। সে যাহা হউক, সঞ্জয়! তুমি বৃত্তান্ত বলিতে নিপুণ। সুতরাং আমার নিকট সেই সমস্ত বৃত্তান্ত বল ॥৪৭॥

বৎস সঞ্জয়! সেই সায়াহ্নকালে অর্জ্জুনের দুঃখজনক অন্যায় আচরণ করিয়া অভিমন্যুকে বধ করিলে পর তোমরা যখন শিবিরে আসিতেছিলে, তখন তোমাদের মন কিরূপ হইয়াছিল? ॥৪৮॥

বৎস সঞ্জয়! আমার পক্ষের যোদ্ধারা অর্জ্জুনের গুরুতর অপকার করিয়া কখনও যুদ্ধে তাঁহার আক্রমণপ্রভৃতি সহ্য করিতে সমর্থ হইবেন না ॥৪৯॥

(৪৮) যদুপায়াত্তু সায়াহ্নে···পি বা বঙ্গ বর্দ্ধ। (৫০)···তেষামেবং গতেষ্বপি—বা,··· তেষামেবং গতে সতি—নি।

সর্ব্বেষাং সমবেতানাং পুত্রাণাং মম সঞ্জয় !।
যদ্‌বৃত্তং তাত ! সংগ্রামে মন্দস্যাপনয়ৈর্ভৃশম্ ॥৫১॥
লোভানুগস্য দুর্বুদ্ধেঃ ক্রোধেন বিকৃতাত্মনঃ।
রাজ্যকামস্য মূঢ়স্য রাগোপহতচেতসঃ।
দুর্নীতং বা সুনীতং বা তন্মমাচক্ষ্ব সঞ্জয় ! ॥৫২॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ধৃতরাষ্ট্রানুতাপে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——***——

## ভারতকৌমুদী

কিমিতি। কৃত্যং কর্ত্তব্যম্। এবং গতে অন্যায়াদভিমন্যুবধেন পার্থস্য ক্রোধবিষয়তাং প্রাপ্তে ॥৫০॥

সর্বেষামিতি। বৃত্তং জাতম্। মন্দস্য মূর্খস্য দুর্য্যোধনস্য। রাগেণ রাজ্যলিপ্সয়া উপহতং নাশিতং চেতশ্চিত্তস্য বিবেকশক্তির্যস্য তস্য। দুর্নীতং দুর্নীতিনিবন্ধনং কার্য্যম্, সুনীতং সুনীতিনিবন্ধনং কার্য্যং বা জাতমিতি শেষঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫১—৫২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

## ভারতভাবদীপঃ

কালপ্রাপ্তং সময়োচিতম্ ॥২২—২৩॥ অনুনেয়ানি অনুকূলানি ॥২৪—২৮॥ শ্লক্ষ্ণা ঋজবঃ ॥২৯—৩০॥ সাধনে স্বীকরণে ॥৩১—৪৪॥ দীর্ঘদর্শনাদনাগতানুসন্ধানাৎ ॥৪৫—৪৭॥ যন্মনঃ উপায়াত উপচয়মগাৎ ॥৪৮॥ মহদত্যর্থম্ ॥৪৯॥ তেষাং মধ্যে ॥৫০—৫২॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭৪॥

———০*০———

সে যাহা হউক, এইরূপ অবস্থা হইলে দুর্য্যোধন, কর্ণ, দুঃশাসন ও শকুনি কি কর্ত্তব্য নির্দ্দেশ করিয়াছিল? ॥৫০॥

বৎস সঞ্জয়! যুদ্ধে আমার মূর্খপুত্র দুর্য্যোধনের দুর্নীতিনিবন্ধন আমার সমবেত অন্যান্য সকল পুত্রের যে গুরুতর ঘটনা ঘটিয়াছিল এবং লোভানুবর্ত্তী, দুর্বুদ্ধি, ক্রোধে বিকৃতচিত্ত, রাজ্যকামী, মূঢ় ও রাজ্যলিপ্সাবশতঃ নষ্টবিবেক দুর্য্যোধনের দুর্নীতির কার্য্য বা সুনীতির কার্য্য হইয়াছিল, সঞ্জয়! তুমি তাহা আমার নিকট বল' ॥৫১—৫২॥

———:০:———

' ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '.. পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ' বা রা নি

## পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ।

—————ঃ-০-ঃ—————

সঞ্জয় উবাচ।

হন্ত তেঽহং প্রবক্ষ্যামি সর্ব্বং প্রত্যক্ষদর্শিবান্।
শুশ্রূষস্ব স্থিরো ভূত্বা তব হ্যপনয়ো মহান্ ॥১॥
গতোদকে সেতুবন্ধো যাদৃক্ তাদৃগয়ং তব।
বিলাপো নিষ্ফলো রাজন্! মা শুচো ভরতর্ষভ! ॥২॥
অনতিক্রমণীয়োঽয়ং কৃতান্তস্যাদ্ভুতো বিধিঃ।
মা শুচো ভরতশ্রেষ্ঠ! দিষ্টমেতৎ পুরাতনম্ ॥৩॥
যদি হি ত্বং পুরা দ্যূতাৎ কুন্তীপুত্রং যুধিষ্ঠিরম্।
অবারয়িষ্যঃ পুত্রাংশ্চ নাভবিষ্যজ্জনক্ষয়ঃ ॥৪॥

### ভারতকৌমুদী

হন্তেতি। হন্ত খেদে। দর্শিবানিতি দৃশেঃ ক্কবস্বৌ ইড়াগম আর্ষঃ। শুশ্রূষস্ব শ্রোতুমিচ্ছ ॥১॥

গতেতি। গতমুদকং যস্মাত্তাদৃশে নদীদেশে। মা শুচঃ শোকং ন কুরু ॥২॥

অনতীতি। কৃতান্তস্য দৈবস্য, বিধিঃ কার্য্যম্। দিষ্টং দৈবম্, এতৎ এতন্মূলম্ ॥৩॥

তদেব সমর্থয়তি যদীতি। হি তথাহি। নাভবিষ্যজ্জনক্ষয়ঃ, তর্দেতি শেষঃ ॥৪॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! আমি সমস্তই প্রত্যক্ষ দেখিয়াছি। সুতরাং আপনার নিকট তাহা বলিব, আপনি স্থির হইয়া শ্রবণ করিবার ইচ্ছা করুন। আপনারই গুরুতর দুর্নীতি ॥১॥

ভরতশ্রেষ্ঠ রাজা! জল চলিয়া গেলে, নদীতে সেতুবন্ধন যেমন নিষ্ফল, তেমন এখন আপনার এই বিলাপ নিষ্ফল। সুতরাং আপনি শোক করিবেন না ॥২॥

ভরতশ্রেষ্ঠ! দৈবের এই অদ্ভুত বিধান মানুষের পক্ষে অনতিক্রমণীয়। সুতরাং আপনি শোক করিবেন না। ইহার মূল—পূর্ববর্ত্তী দৈব ॥৩॥

তাহাই দেখুন—আপনি যদি পূর্ব্বে দ্যূতক্রীড়া হইতে কুন্তীপুত্র যুধিষ্ঠিরকে এবং নিজের পুত্রগণকে নিবারণ করিতেন, তবে এই লোকক্ষয় হইত না ॥৪॥

---

(৩)···দৃষ্টমেতৎ পুরাতনম্—পি, দৃষ্টমেতৎ পুরাতনে—বঙ্গ বর্দ্ধ। (৪)···নিবর্ত্তয়েথাঃ পুত্রাংশ্চ··· বা নি।

যুদ্ধকালে পুনঃ প্রাপ্তে ত্বয়ৈতে তনয়া যদি।
নিবর্ত্তিতাঃ স্যুঃ সংরব্ধা ন ত্বাং ব্যসনমাব্রজেৎ ॥৫॥
দুর্য্যোধনমিমঞ্চাপি বধ্নীতেতি পুরা যদি।
কুরূনচোদয়িষ্যস্ত্বং ন ত্বাং ব্যসনমাব্রজেৎ ॥৬॥
তত্তে বুদ্ধিব্যভীচারমুপলপ্স্যন্তি পাণ্ডবাঃ।
পাঞ্চালা বৃষ্ণয়শ্চৈব যে চান্যেঽপি জনাধিপাঃ ॥৭॥
স কৃত্বা পিতৃকর্ম্ম ত্বং পুত্রং সংস্থাপ্য সৎপথে।
বর্ত্তেথা যদি ধর্ম্মেণ ন ত্বাং ব্যসনমাব্রজেৎ ॥৮॥
ত্বন্তু প্রাজ্ঞতমো লোকে হিত্বা ধর্ম্মং সনাতনম্।
দুর্য্যোধনস্য কর্ণস্য শকুনেশ্চান্বগা মতম্ ॥৯॥
তত্তে বিলপিতং সর্ব্বং ময়া রাজন্! নিশামিতম্।
অন্নে নির্বিশমানস্য বিষমিশ্রং যথা মধু ॥১০॥

ভারতকৌমুদী

যুদ্ধেতি। প্রাপ্তে উপস্থিতে। সংরব্ধা যুদ্ধোৎসাহিনঃ। ব্যসনং বিপৎ ॥৫॥
দুর্য্যোধনমিতি। অচোদয়িষ্যঃ প্রৈরয়িষ্যঃ ॥৬॥
তদিতি। বুদ্ধের্ব্যভীচারং বৈপরীত্যফলম্, উপলপ্স্যন্তি প্রাপ্স্যন্তি ॥৭॥
স ইতি। পিতৃকর্ম্ম আদেশোপদেশাদিকম্, পুত্রং দুর্য্যোধনম্ ॥৮॥
ত্বমিতি। ধর্ম্মং পিতুঃ স্বাতন্ত্র্যম্। অন্বগা অনুসৃতবানসি ॥৯॥

আবার যুদ্ধের সময় উপস্থিত হইলে, আপনি যদি আপনার এই যুদ্ধোৎসাহী পুত্রগণকে নিবৃত্ত করিতেন, তবে আপনার এই বিপদ্ আসিত না ॥৫॥

তা'র পর আপনি যদি পূর্ব্বে কৌরবদিগকে এইরূপ আদেশ করিতেন যে, 'এই দুর্য্যোধনটাকে বন্ধন করিয়া রাখ' তাহা হইলেও আপনার এই বিপদ্ আসিত না ॥৬॥

অতএব পাণ্ডবেরা, পাঞ্চালেরা, বৃষ্ণিবংশীয়েরা এবং অন্য যে সকল রাজা আছেন তাঁহারাও আপনার এই বুদ্ধিবৈপরীত্যের ফল ভোগ করিবেন ॥৭॥

আপনি যদি পিতার কার্য্য করিয়া পুত্রকে (দুর্য্যোধনকে) সৎপথে রাখিয়া ধর্ম্ম অনুসারে চলিতেন, তাহা হইলে আপনার এ বিপদ্ উপস্থিত হইত না ॥৮॥

কিন্তু আপনি লোকসমাজে বিশেষপ্রাজ্ঞ হইয়াও সনাতন ধর্ম্ম ত্যাগ করিয়া দুর্য্যোধন, কর্ণ ও শকুনির মতের অনুসরণ করিতেন ॥৯॥

(৬) দুর্য্যোধনেত্যভিধেয়ম্ · পি, দুর্য্যোধনেত্যবিধেয়ম্···বা নি। (১০)···অর্থে নিবিশমানস্য···বা বঙ্গ বর্দ্ধ নি।

নামন্যত তথা কৃষ্ণো রাজানং পাণ্ডবং পুরা।
ন ভীষ্মং নৈব চ দ্রোণং যথা ত্বামন্যতাচ্যুতঃ ॥১১॥
অজানীত যদা চ ত্বাং রাজধর্ম্মাদধশ্চ্যুতম্।
তদা প্রভৃতি কৃষ্ণস্ত্বাং ন তথা বহু মন্যতে ॥১২॥
পরুষাণ্যুচ্যমানাংশ্চ যদা পার্থানুপেক্ষসে।
তস্যানুবন্ধঃ প্রাপ্তস্ত্বাং পুত্রাণাং রাজ্যকামুক ! ॥১৩॥
পিতৃপৈতামহং রাজ্যমপবৃত্তং তবানঘ !।
অথ পার্থৈর্জিতাং কৃৎস্নাং পৃথিবীং প্রত্যপদ্যথাঃ ॥১৪॥
পাণ্ডুনা নির্জিতং রাজ্যং কৌরবাণাং যশস্তথা।
ততশ্চাপ্যধিকং ভূয়ঃ পাণ্ডবৈর্ধর্ম্মকারিভিঃ ॥১৫॥

ভারতকৌমুদী

তদিতি। নিশামিতং শ্রুতম্। নির্বিশমানস্য ভোগাভিলাষিণঃ।১০॥

নেতি। পাণ্ডবং যুধিষ্ঠিরম্। ত্বা ত্বাম্, অমন্যত ॥১১॥

অজানীতেতি। রাজধর্ম্মাৎ সমদর্শিত্বরূপাৎ রাজনিয়মাৎ। বহু অধিকম্ ॥১২॥

পরুষাণীতি। উচ্যমানান্ দুঃশাসনাদিভিঃ। অনুবধ্যত ইত্যনুবন্ধঃ ফলম্ ॥১৩॥

পিত্রিতি। অপবৃত্তমাগতম্। অনঘেতি সোল্লুণ্ঠনং সম্বোধনম্। জিতাং রাজসূয়কালে। প্রত্যপদ্যথা আয়ত্তীকৃতবান্ ॥১৪॥

পাণ্ডুনেতি। যশঃ অর্জিতমিতি শেষঃ। অধিকং রাজ্যং যশশ্চ, পাণ্ডবৈরর্জিতম্ ॥১৫॥

অতএব রাজা ! অন্নভক্ষণার্থী লোক যেমন বিষমিশ্রিত মধু গ্রহণ করে, আমিও সেইরূপ আপনার (দুরভিসন্ধিযুক্ত) সমস্ত বিলাপ শ্রবণ করিয়াছি ॥১০॥

কৃষ্ণ পূর্ব্বে আপনাকে যেরূপ গৌরবের পাত্র মনে করিতেন, যুধিষ্ঠির, ভীষ্ম বা দ্রোণকেও সেরূপ গৌরবের পাত্র মনে করিতেন না ॥১১॥

তা'র পর যখন কৃষ্ণ আপনাকে রাজধর্ম্ম হইতে অধঃপতিত বলিয়া জানিয়াছেন, তদবধি তিনি আর আপনাকে অধিক গৌরবের পাত্র বলিয়া মনে করেন না ॥১২॥

হে পুত্রগণের রাজ্যকামুক রাজা ! সেই দ্যূতসভায় দুঃশাসনপ্রভৃতি যখন পাণ্ডবগণকে নিষ্ঠুর বাক্য বলিতেছিলেন, তখন আপনি যে উপেক্ষা করিয়াছিলেন, তাহারই ফল আপনার উপস্থিত হইয়াছে ॥১৩॥

হে নিষ্পাপ রাজা ! পৈতৃক রাজ্য আপনার হাতে আসিয়াছিল, তাহার পরে আবার আপনি পাণ্ডবগণের বিজিত রাজ্যও আয়ত্ত করিয়াছিলেন ॥১৪॥

(১২) ব্যজানীত ··অধঃ স্থিতম্···পি। (১৩)···রাজ্যকামুকম্···বঙ্গ বর্দ্ধ।

তেষান্তু তাদৃশং কর্ম্ম ত্বামাসাদ্য সুনিষ্ফলম্।
যৎ পিত্রা ভ্রংশিতা রাজ্যাত্ত্বয়েহামিষগৃদ্ধিনা ॥১৬॥
যৎ পুনর্যুদ্ধকালে তু পুত্রান্ গর্হয়সে নৃপ !।
বহুধা ব্যাহরন্ দোষং নৈতদদ্যোপপদ্যতে ॥১৭॥
নহি রক্ষন্তি রাজানো যুধ্যন্তো জীবিতং রণে।
চমূং বিগাহ্য পার্থানাং যুধ্যন্তে ক্ষত্রিয়র্ষভাঃ ॥১৮॥
যান্তু কৃষ্ণার্জ্জুনৌ সেনাং যাং সাত্যকিবৃকোদরৌ।
রক্ষেতাং কো নু তাং যুধ্যেচ্চমূমন্যত্র কৌরবাৎ ॥১৯॥
যেষাং যোদ্ধা গুড়াকেশো যেষাং মন্ত্রী জনার্দ্দনঃ।
যেষাঞ্চ সাত্যকির্গোপ্তা যেষাং গোপ্তা বৃকোদরঃ ॥২০॥

ভারতকৌমুদী

তেষামিতি। সুনিষ্ফলং জাতম্। আমিষগৃদ্ধিনা ভোগ্যরাজ্যাভিলাষিণা ॥১৬॥

যদিতি। ব্যাহরন্ ব্রুবন্। নোপপদ্যতে পূর্ব্বং ত্বয়ৈব দোষকরণাদিত্যাশয়ঃ ॥১৭॥

অথ জীবনরক্ষণায় রাজ্ঞামতীব্রযুদ্ধকরণাদেব মৎপরাজয় ইত্যাহ নহীতি। বিগাহ্য প্রবিশ্য ॥১৮॥

যামিতি। কৌরবাৎ কুরুপক্ষাৎ, অন্যত্র অন্যঃ ॥১৯॥

রাজা পাণ্ডু অনেক রাজ্য জয় ও কুরুবংশের যশ অর্জন করিয়াছিলেন। আবার তাঁহা অপেক্ষাও অধিক রাজ্য জয় ও যশ অর্জন করিয়াছেন ধর্ম্মকারী পাণ্ডবেরা ॥১৫॥

কিন্তু তাঁহাদের তাদৃশ কার্য্য আপনাকে পাইয়া একেবারে নিষ্ফল হইয়া গিয়াছে। যে হেতু আপনি পিতা হইয়াও রাজ্যলোভে তাঁহাদিগকে রাজ্য হইতে নির্বাসিত করিয়া দিয়াছেন ॥১৬॥

রাজা! আপনি আবার যে যুদ্ধের সময়ে বহুপ্রকার দোষের উল্লেখ করিয়া পুত্রদিগকে নিন্দা করিতেছেন, ইহা এখন আপনার সঙ্গত হইতেছে না ॥১৭॥

ক্ষত্রিয়েরা রণস্থলে যুদ্ধ করতঃ জীবন রক্ষা করিতেছেন না; তাঁহারা পাণ্ডবগণের সৈন্যমধ্যে প্রবেশ করিয়াই যুদ্ধ করিতেছেন ॥১৮॥

মহারাজ! ভীম, অর্জ্জুন, কৃষ্ণ ও সাত্যকি যে সৈন্য রক্ষা করেন, কৌরব-ভিন্ন অন্য কোন্ ব্যক্তি সে সৈন্যের সহিত যুদ্ধ করিতে পারে? ॥১৯॥

(১৬) তেষাং তত্তাদৃশং কর্ম্ম…যৎ পিত্র্যাদ্ভ্রংশিতা রাজ্যাৎ…বা নি। (১৭)…ন তদদ্যোপপদ্যতে—বা নি। (১৯)…রক্ষেরন্ কোন্নু তাং যুধ্যেৎ…বা নি,…অন্যত্র কৌরবৈঃ—পি বা বঙ্গ বর্দ্ধ। (২০)…সাত্যকির্যোদ্ধা যেষাং যোদ্ধা বৃকোদরঃ—বা নি।

কো হি তান্ বিষহেদ্‌যোদ্ধুং মর্ত্ত্যধর্ম্মা ধনুর্দ্ধরঃ।
অন্যত্র কৌরবেয়েভ্যো যে বা তেষাং পদানুগাঃ ॥২১॥ (যুগ্মকম্)
যাবত্তু শক্যতে কর্ত্তুমন্তরঙ্গৈর্জনাধিপৈঃ।
ক্ষত্রধর্ম্মপরৈঃ শূরৈস্তাবৎ কুর্ব্বন্তি কৌরবাঃ ॥২২॥
যথা তু পুরুষব্যাঘ্রৈর্যুদ্ধং পরমসঙ্কটম্।
কুরূণাং পাণ্ডবৈঃ সার্দ্ধং তৎ সর্ব্বং শৃণু তত্ত্বতঃ ॥২৩॥
তস্যাং নিশায়াং ব্যুষ্টায়াং দ্রোণঃ শস্ত্রভৃতাং বরঃ।
স্বান্যনীকানি সর্বাণি প্রাক্রামদ্‌ব্যূহিতুং ততঃ ॥২৪॥
শূরাণাং গর্জতাং রাজন্! সংক্রুদ্ধানামমর্ষিণাম্।
শ্রূয়ন্তে হি গিরশ্চিত্রাঃ পরস্পরবধৈষিণাম্ ॥২৫॥

ভারতকৌমুদী

যেষামিতি। গুড়াকা নিদ্রা তস্যা ঈশো নিয়ন্তা জিতনিদ্রোঽর্জ্জুনঃ। গোপ্তা রক্ষিতা। বিষহেৎ শক্নুয়াৎ, মর্ত্ত্যধর্ম্মা মানুষঃ। অন্যত্রান্যঃ। পদানুগা অনুচরাঃ ॥২০—২১॥

যাবদিতি: অন্তরঙ্গৈরাত্মীয়ৈর্জনাধিপৈরিতি করণে তৃতীয়া ॥২২॥

যথেতি। যুদ্ধমভবদিতি শেষঃ, পরমসঙ্কটম্ অতীববিষমম্ ॥২৩॥

তস্যামিতি। ব্যুষ্টায়াং প্রভাতায়াম্। স্বানি স্বকীয়ানি অনীকানি সৈন্যানি ॥২৪॥

শূরাণামিতি। অমর্ষিণাং বিলম্বাসহিষ্ণূনাম্। গিরো গর্ববাক্যানি ॥২৫॥

যাঁহাদের যোদ্ধা—অর্জ্জুন, যাঁহাদের মন্ত্রী—কৃষ্ণ এবং যাঁহাদের রক্ষক—সাত্যকি ও ভীমসেন, কৌরবগণ বা যাহারা তাঁহাদের অনুচর, তদ্ভিন্ন অন্য কোন্ ধনুর্দ্ধর মানুষ সেই পাণ্ডবগণের সহিত যুদ্ধ করিতে সমর্থ হয়? ॥২০—২১॥

কৌরবেরা ক্ষত্রিয়ধর্ম্মপরায়ণ ও বীর অন্তরঙ্গ ক্ষত্রিয়গণদ্বারা যত দূর কার্য্য করিতে পারেন, তাহা করিয়াছেন ॥২২॥

সে যাহা হউক, পুরুষশ্রেষ্ঠ পাণ্ডবগণের সহিত কৌরবগণের যেরূপ পরম-সঙ্কট যুদ্ধ হইয়াছিল, সে সমস্ত আপনি যথাযথভাবে শ্রবণ করুন ॥২৩॥

সেই রাত্রি প্রভাত হইলে, অস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণ স্বকীয় সমস্ত সৈন্যকে ব্যূহরূপে সন্নিবেশিত করিতে আরম্ভ করিলেন ॥২৪॥

রাজা! তৎকালে ক্রুদ্ধ, বিলম্বাসহিষ্ণু, গর্জনকারী ও পরস্পরবধৈষী বীরগণের বিচিত্র বাক্য সকল শুনা যাইতে লাগিল ॥২৫॥

(২২) যাবন্ন শক্যতে কর্ত্তুম্...পি। (২৩) ইতঃ পরম্ 'চতুরশীতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বঙ্গ বর্দ্ধ, '...ষড়শীতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বা রা নি।

বিস্ফার্য্য চ ধনূংষ্যন্যে জ্যাঃ করৈঃ পরিমৃজ্য চ।
বিনিশ্বসন্তঃ প্রাক্রোশন্ ক্বেদানীং স ধনঞ্জয়ঃ ॥২৬॥
বিকোষান্ সুৎসরূনন্যে কৃতধারান্ সমাহিতান্।
পীতানাকাশসঙ্কাশানসীন্ কেচিচ্চ চিক্ষিপুঃ ॥২৭॥
চরন্তস্ত্বসিমার্গাংশ্চ ধনুর্মার্গাংশ্চ শিক্ষয়া।
সংগ্রামমনসঃ শূরা দৃশ্যন্তে স্ম সহস্রশঃ ॥২৮॥
সঘণ্টাশ্চন্দনাদিগ্ধাঃ স্বর্ণবজ্রবিভূষিতাঃ।
সমুৎক্ষিপ্য গদাশ্চান্যে পর্য্যপৃচ্ছন্ত পাণ্ডবম্ ॥২৯॥
অন্যে বলমদোন্মত্তাঃ পরিঘৈর্বাহুশালিনঃ।
চক্রুঃ সংবাধমাকাশমুচ্ছ্রিতেন্দ্রধ্বজোপমৈঃ ॥৩০॥

## ভারতকৌমুদী

বিস্ফার্য্যেতি। জ্যাঃ ধনুর্গুণম্। প্রাক্রোশন্ উচ্চৈরবদন্ ॥২৬॥

বিকোষানিতি। শোভনাঃ ৎসরবো মুষ্টিদেশা যেষাং তান্। পীতান্ প্রাক্পীতরক্তান্ ॥২৭॥

চরন্ত ইতি। অসিমার্গান্ অসিযুদ্ধপথান্, ধনুর্মার্গান্ ধনুর্যুদ্ধপথাংশ্চ ॥২৮॥

সেতি। চন্দনৈরাদিগ্ধাঃ সম্যগ্লিপ্তাঃ। স্বর্ণৈর্বজ্রৈর্হীরকৈশ্চ বিভূষিতাঃ। পাণ্ডবং ভীমম্ ॥২৯॥

অন্য ইতি। পরিঘৈর্লগুড়াকারশস্ত্রৈঃ। সংবাধং পূর্ণম্ ॥৩০॥

অনেক বীর ধনু বিস্ফারণপূর্ব্বক হস্তদ্বারা তাহার গুণ মার্জনা করিয়া নিশ্বাসত্যাগ করতঃ উচ্চস্বরে বলিতে লাগিলেন যে, 'এখন সে অর্জ্জুন কোথায় ?' ॥২৬॥

কতকগুলি যোদ্ধা কোষমুক্ত, সুন্দরমুষ্টিযুক্ত, সুধার, সুষ্ঠুনির্ম্মিত, পূর্ব্বে পীতরক্ত ও আকাশের ন্যায় নির্ম্মল তরবারি সকল সঞ্চালন করিতে থাকিল ॥২৭॥

যুদ্ধার্থী সহস্র সহস্র বীরকে আপন আপন শিক্ষা অনুসারে অসিযুদ্ধের পথে ও ধনুর্যুদ্ধের পথে বিচরণ করিতে দেখা গেল ॥২৮॥

অন্য বীরেরা কিঙ্কিণীযুক্ত, চন্দনলিপ্ত এবং স্বর্ণ ও হীরকভূষিত গদা সকল উত্তোলন করিয়া 'ভীম কোথায়' বলিয়া জিজ্ঞাসা করিতে লাগিলেন ॥২৯॥

বলমদে উন্মত্ত ও প্রশস্তবাহু অপর বীরেরা উত্তোলিত ইন্দ্রধ্বজের তুল্য পরিঘদ্বারা আকাশকে পরিপূর্ণ করিয়া ফেলিলেন ॥৩০॥

(২৬)…জ্যাঃ পরে পরিমৃজ্য চ…বা নি। (২৮)…ধনুর্মার্গাংশ্চ শিক্ষিতাঃ…নি।

নানাপ্রহরণৈশ্চান্যে বিচিত্রস্রগলঙ্কৃতাঃ।
সংগ্রামমনসঃ শূরাস্তত্র তত্র ব্যবস্থিতাঃ ॥৩১॥
ক্বার্জ্জুনঃ ক্ব স গোবিন্দঃ ক্ব চ মানী বৃকোদরঃ।
ক্ব চ তে সুহৃদস্তেষামাহ্বয়ন্তো রণে তদা ॥৩২॥ (যুগ্মকম্)
ততঃ শঙ্খমুপাধ্মায় ত্বরয়ন্ বাজিনঃ স্বয়ম্।
ইতস্ততস্তান্ রচয়ন্ দ্রোণশ্চরতি বেগিতঃ ॥৩৩॥
তেষ্বনীকেষু সর্ব্বেষু স্থিতেষ্বাহবনন্দিষু।
ভারদ্বাজো মহারাজ! জয়দ্রথমথাব্রবীৎ ॥৩৪॥
ত্বঞ্চৈব সৌমদত্তিশ্চ কর্ণশ্চৈব মহারথঃ।
অশ্বত্থামা চ শল্যশ্চ বৃষসেনঃ কৃপস্তথা ॥৩৫॥

## ভারতকৌমুদী

নানেতি। নানাপ্রহরণৈরনেকৈরস্ত্রৈর্যুক্তাঃ, বিচিত্রাভিঃ স্রগ্‌ভির্মালাভিরলঙ্কৃতাঃ। মানী গর্বী। সুহৃদো ধৃষ্টদ্যুম্নাদয়ঃ। আহ্বয়ন্তঃ, তানর্জ্জুনাদীনেবেতি শেষঃ ॥৩১—৩২॥

তত ইতি। ত্বরয়ন্ ত্বরয়া চালয়ন্। রচয়ন্ ব্যূহে স্থাপয়ন্ ॥৩৩॥

তেম্বিতি। অনীকেষু সৈন্যেষু। আহবনন্দিষু যুদ্ধামোদিষু। ভারদ্বাজো দ্রোণঃ ॥৩৪॥

ত্বমিতি। সৌমদত্তির্ভূরিশ্রবাঃ। প্রভিন্নানাং মদস্রাবিণাম্। দংশিতানি সন্নদ্ধানি।

## ভারতভাবদীপঃ

হস্তেতি ॥১—৬॥ তে তব বুদ্ধের্ব্যভিচারং বৈষম্যম্ উপলপ্স্যান্ত্যনুভবিষ্যন্তি ॥৭—১১॥ মন্যতে বহু মন্যতে ॥১২—১৩॥ অপবৃত্তং সাংশয়িকং যদ্যেবং ন করিষ্যতি, তর্হি অস্তরজ্ঞৈরবসর-বেদিভিঃ ॥১৪—২৬॥ পীতান্ পায়িতোদকান্ ॥২৭—৩১॥ ক্ব চেতি চকার ইত্যর্থে ইত্যাহ্বয়ন্ত

নানাবিধপ্রহরণধারী ও বিচিত্রমাল্যে বিভূষিত যুদ্ধার্থী অন্য বীরেরা 'অর্জ্জুন কোথায়, সে কৃষ্ণ কোথায়, অভিমানী ভীম কোথায় এবং তাহাদের সেই বন্ধু-বর্গই বা কোথায়?' এইরূপ জিজ্ঞাসা করিতে থাকিয়া যুদ্ধে তাঁহাদিগকে আহ্বান করতঃ সেই সেই স্থানে অবস্থান করিতে লাগিলেন ॥৩১—৩২॥

তদনন্তর দ্রোণ শঙ্খধ্বনি করিয়া করিয়া নিজেই অশ্বগুলিকে সত্বর চালাইতে থাকিয়া ইতস্ততঃ সৈন্যগণকে সংস্থাপন করতঃ বেগে বিচরণ করিতে থাকিলেন ॥৩৩॥

মহারাজ! যুদ্ধামোদী সেই সমস্ত সৈন্য যথাস্থানে অবস্থিত হইলে, দ্রোণ জয়দ্রথকে বলিলেন—॥৩৪॥

(৩২)…আহ্বয়ন্তে রণে তদা—নি।

শতঞ্চাশ্বসহস্রাণাং রথানামযুতানি ষট্।
দ্বিরদানাং প্রভিন্নানাং সহস্রাণি চতুর্দ্দশ ॥৩৬॥
পদাতীনাং সহস্রাণি দংশিতান্যেকবিংশতিঃ।
গব্যূতিষু ত্রিমাত্রাসু মামনাসাদ্য তিষ্ঠত ॥৩৭॥ (বিশেষকম্)
তত্রস্থং ত্বাং ন সংসোঢ়ুং শক্তা দেবাঃ সবাসবাঃ।
কিং পুনঃ পাণ্ডবাঃ সর্বে সমাশ্বসিহি সৈন্ধব ! ॥৩৮॥
এবমুক্তঃ সমাশ্বস্তঃ সিন্ধুরাজো জয়দ্রথঃ।
সংপ্রায়াৎ সহ গান্ধারৈর্ব্বৃতস্তৈশ্চ মহারথৈঃ।
বর্ম্মিভিঃ সাদিভির্যত্তৈঃ প্রাসপাণিভিরাস্থিতৈঃ ॥৩৯॥
চামরাপীড়িনঃ সর্ব্বে জাম্বূনদবিভূষিতাঃ।
জয়দ্রথস্য রাজেন্দ্র ! হয়াঃ সাধুপ্রবাহিণঃ।
তে চৈব সপ্তসাহস্রা দ্বিসাহস্রাশ্চ সৈন্ধবাঃ ॥৪০॥

ভারতকৌমুদী

গব্যূতিষু ক্রোশযুগেষু "গব্যূতিঃ স্ত্রী ক্রোশযুগম্" ইত্যমরঃ, তিস্রো মাত্রাঃ সংখ্যা যাসাং তাসু ব্যূহমধ্য এব ষট্‌ক্রোশপরিমিতদূর ইত্যর্থঃ, মামনাসাদ্য অপ্রাপ্য যূয়ং তিষ্ঠত ॥৩৫—৩৭॥

তত্রস্থমিতি। সংসোঢ়ুং ন শক্তা মহাবীরগণপরিবৃতত্বাৎ। সবাসবাঃ সেন্দ্রাঃ ॥৩৮॥

এবমিতি। গান্ধারৈর্গান্ধারদেশীয়সৈন্যৈঃ, তৈঃ সোমদত্তিপ্রভৃতিভিঃ। সাদিভির্হয়াশ্বা-রোহিভিঃ, যত্তৈর্জয়দ্রথরক্ষায়াং যত্নবদ্ভিঃ। আস্থিতৈর্বাহনান্যারূঢ়ৈঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৯॥

চামরেতি। চামরাপীড়িনঃ চামররূপশেখরধারিণঃ, জাম্বূনদবিভূষিতাঃ স্বর্ণালঙ্কারালঙ্কৃতাঃ।

'জয়দ্রথ ! তুমি, ভূরিশ্রবা, মহারথ কর্ণ, অশ্বত্থামা, শল্য, বৃষসেন, কৃপ, একলক্ষ অশ্বারোহী, ষাট্‌হাজার রথী, চৌদ্দহাজার মদস্রাবী হস্তী এবং যুদ্ধ-সজ্জায় সজ্জিত একুশ হাজার পদাতি—তোমরা আমা হইতে ছয় ক্রোশ দূরে যাইয়া অবস্থান কর ॥৩৫—৩৭॥

তুমি সেইখানে থাকিলে, ইন্দ্রের সহিত দেবতারাও তোমার সহিত যুদ্ধ করিতে সমর্থ হইবেন না ; তাহাতে পাণ্ডবেরা আর সমর্থ হইবে কিরূপে ? অতএব জয়দ্রথ ! তুমি আশ্বস্ত থাক' ॥৩৮॥

দ্রোণ এইরূপ বলিলে, সিন্ধুরাজ জয়দ্রথ বিশেষ আশ্বস্ত হইয়া গান্ধারদেশীয়-সৈন্য, সেই সমস্ত মহারথ এবং বর্ম্মধারী, প্রাসহস্ত, স্বস্ববাহনারূঢ় ও যত্নবান্ সাদিসৈন্যগণে পরিবেষ্টিত হইয়া সেইস্থানে চলিয়া গেলেন ॥৩৯॥

(৩৯)···প্রাসপাণিহয়স্থিতৈঃ—নি।

মত্তানাং স্বধিরূঢ়ানাং হস্ত্যারোহৈর্বিশারদৈঃ।
নাগানাং ভীমরূপাণাং বর্ম্মিণাং রৌদ্রকর্ম্মিণাম্ ॥৪১॥
অধ্যর্দ্ধেন সহস্রেণ পুত্রো দুর্ম্মর্ষণস্তব।
অগ্রতঃ সর্ব্বসৈন্যানাং যুধ্যমানো ব্যতিষ্ঠত ॥৪২॥ (যুগ্মকম্)
ততো দুঃশাসনশ্চৈব বিকর্ণশ্চ তবাত্মজৌ।
সিন্ধুরাজার্থসিদ্ধ্যর্থমগ্রানীকে ব্যবস্থিতৌ ॥৪৩॥
দীর্ঘো দ্বাদশগব্যূতিঃ পশ্চার্দ্ধে পঞ্চবিস্তৃতঃ।
ব্যূহঃ স চক্রশকটো ভারদ্বাজেন নির্ম্মিতঃ ॥৪৪॥
নানানৃপতিভির্বীরৈস্তত্র তত্র ব্যবস্থিতৈঃ।
রথাশ্বগজপত্ত্যোঘৈর্দ্রোণেন বিহিতঃ স্বয়ম্ ॥৪৫॥

ভারতকৌমুদী

হয়া রথাশ্বাঃ, সাধুপ্রবাহিণঃ সুষ্ঠুরথচালকাঃ। সৈন্ধবাঃ সিন্ধুদেশীয়াঃ পদাতয়ঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪০॥

মত্তানামিতি। নাগানাং হস্তিনাম্। অধি অধিকমর্দ্ধং যস্য তেন ॥৪১—৪২॥

তত ইতি। সিন্ধুরাজস্য অর্থসিদ্ধ্যর্থং জীবনরক্ষার্থম্, অগ্রানীকে সৈন্যাগ্রে ॥৪৩॥

দীর্ঘ ইতি। দ্বাদশগব্যূতিঃ চতুর্বিংশতিক্রোশঃ, পশ্চার্দ্ধে পশ্চাদ্ভাগে, পঞ্চবিস্তৃতঃ পঞ্চগব্যূতিপরিমাণেন বিস্তৃতঃ। অতএব চক্রশকটো নাম পশ্চার্দ্ধে চক্ররূপত্বাৎ সম্মুখে চ শকটাকারত্বাৎ ॥৪৪॥

নানেতি। বিহিতঃ স চক্রশকটো নাম ব্যূহঃ ॥৪৫॥

রাজশ্রেষ্ঠ! তৎকালে চামরশেখর ও স্বর্ণালঙ্কারে অলঙ্কৃত জয়দ্রথের অশ্ব সকল সুন্দরভাবে তাঁহার রথ বহন করিতে লাগিল এবং সপ্তসহস্র ও দ্বিসহস্র সিন্ধুদেশীয় পদাতিও তাঁহার সঙ্গে গমন করিল ॥৪০॥

ভয়ঙ্করমূর্ত্তি, বর্ম্মাবৃতদেহ ও ভীষণকার্য্যকারী মত্ত হস্তিসমূহে আরূঢ় যুদ্ধবিশারদ সার্দ্ধসহস্র যোদ্ধার সহিত মিলিত হইয়া আপনার পুত্র দুর্ম্মর্ষণ সমস্ত কৌরবসৈন্যের সম্মুখে যুদ্ধার্থী হইয়া রহিলেন ॥৪১—৪২॥

তাহার পর আপনার পুত্র দুঃশাসন ও বিকর্ণ জয়দ্রথকে রক্ষা করিবার জন্য সৈন্যের অগ্রভাগে রহিলেন ॥৪৩॥

চতুর্বিংশতিক্রোশ দীর্ঘ এবং পশ্চাদ্ভাগে দশক্রোশ বিস্তৃত সেই 'চক্রশকট'-নামক ব্যূহ দ্রোণই নির্ম্মাণ করিলেন ॥৪৪॥

(৪১) মত্তানাং সুবিরূঢ়ানাম্···বা নি।

পশ্চার্দ্ধে তস্য পদ্মস্তু গর্ভব্যূহঃ সুদুর্ভিদঃ।
সূচী পদ্মস্য গর্ভস্থো গূঢ়ো ব্যূহঃ কৃতঃ পুনঃ ॥৪৬॥
এবমেতং মহাব্যূহং ব্যূহ্য দ্রোণো ব্যবস্থিতঃ।
সূচীমুখে মহেষ্বাসঃ কৃতবর্ম্মা ব্যবস্থিতঃ ॥৪৭॥
অনন্তরঞ্চ কাম্বোজো জলসন্ধশ্চ মারিষ!।
দুর্য্যোধনঃ সহামাত্যস্তদনন্তরমেব চ ॥৪৮॥
ততঃ শতসহস্রাণি যোধানামনিবর্ত্তিনাম্।
ব্যবস্থিতানি সর্ব্বাণি শকটে মুখরক্ষিণাম্ ॥৪৯॥
তেষাঞ্চ পৃষ্ঠতো রাজা বলেন মহতাবৃতঃ।
জয়দ্রথস্ততো রাজন্! সূচীপার্শ্বে ব্যবস্থিতঃ ॥৫০॥

ভারতকৌমুদী

পশ্চার্দ্ধ ইতি। পদ্মো নাম গোলাকারত্বাৎ। সূচী নাম, সূক্ষ্মমুখত্বাৎ ॥৪৬॥
এবমিতি। ব্যূহ্য বিধায়। সূচীমুখে সূচীব্যূহাগ্রে ॥৪৭॥
অনন্তরমিতি। ব্যবস্থিত ইত্যনুবর্ত্ততে ॥৪৮॥
তত ইতি। শতসহস্রাণি বহুলক্ষাণি, অনিবর্ত্তিনামপলায়িনাম্ ॥৪৯॥

উপযুক্ত স্থানে অবস্থিত নানাদেশীয় বীর রাজগণ এবং হস্তী, অশ্ব, রথ ও পদাতিসমূহদ্বারা স্বয়ং দ্রোণাচার্য্য সেই ব্যূহ রচনা করিয়াছিলেন ॥৪৫॥

সেই চক্রশকটব্যূহের পশ্চাদ্ভাগে 'পদ্ম'-নামে একটা অতিদুর্ভেদ্য গর্ভব্যূহ, আবার সেই পদ্মব্যূহের মধ্যে 'সূচী'-নামে আর একটা গুপ্ত ব্যূহ করিয়াছিলেন ॥৪৬॥

দ্রোণাচার্য্য এইরূপ মহাব্যূহ রচনা করিয়া অবস্থান করিতে লাগিলেন এবং মহাধনুর্দ্ধর কৃতবর্ম্মা সেই সূচীব্যূহের সম্মুখে রহিলেন ॥৪৭॥

মাননীয় রাজা! তৎপরে কাম্বোজদেশীয় জলসন্ধ থাকিলেন, তাঁহার পর আবার অমাত্যগণের সহিত মিলিত হইয়া দুর্য্যোধন রহিলেন ॥৪৮॥

তদনন্তর ব্যূহমুখরক্ষক অনিবর্ত্তী বহুলক্ষ যোদ্ধা শকটব্যূহের সম্মুখে থাকিলেন ॥৪৯॥

রাজা! তাঁহাদের পিছনে সেই সূচীব্যূহের একপার্শ্বে বিশাল সৈন্য পরিবেষ্টিত হইয়া রাজা জয়দ্রথ রহিলেন ॥৫০॥

(৪৬)⋯গর্ভব্যূহঃ পুনঃ কৃতঃ⋯নি। (৪৮)⋯দুর্য্যোধনশ্চ কর্ণশ্চ⋯বা নি।

শকটস্য তু রাজেন্দ্র ! ভারদ্বাজো মুখে স্থিতঃ ।
অনু তস্যাভবদ্ভোজো জুগোপৈনং ততঃ স্বয়ম্ ॥৫১॥
শ্বেতবর্ম্মাম্বরোষ্ণীষো ব্যূঢ়োরস্কো মহাভুজঃ ।
ধনুর্বিস্ফারয়ন্ দ্রোণস্তস্থৌ ক্রুদ্ধ ইবান্তকঃ ॥৫২॥
পতাকিনং শোণহয়ং বেদীকৃষ্ণাজিনধ্বজম্ ।
দ্রোণস্য রথমালোক্য প্রহৃষ্টাঃ কুরবোঽভবন্ ॥৫৩॥
সিদ্ধচারণসংঘানাং বিস্ময়ঃ সুমহানভূৎ ।
দ্রোণেন বিহিতং দৃষ্ট্বা ব্যূহং ক্ষুব্ধার্ণবোপমম্ ॥৫৪॥
সশৈলসাগরবনাং নানাজনপদাকুলাম্ ।
গ্রসেদ্ব্যূহঃ ক্ষিতিং সর্ব্বামিতি ভূতানি মেনিরে ॥৫৫॥

## ভারতকৌমুদী

তেষামিতি। সূচ্যাঃ সূচীব্যূহস্য পার্শ্বে ব্যবস্থিতঃ, অর্জ্জুনস্য সরলদৃষ্টিপরিহারার্থম্ ॥৫০॥

শকটস্যেতি। অনু পশ্চাৎ, ভোজো ভোজরাজঃ, জুগোপ ররক্ষ, এনং দ্রোণম্ ॥৫১॥

শ্বেতেতি। ব্যূঢ়োরস্কো বিশালবক্ষাঃ ॥৫২॥

পতাকিনমিতি। শোণা রক্তবর্ণা হয়া অশ্বা যস্য তম্, বেদী কৃষ্ণাজিনঞ্চ ধ্বজে যস্য তম্ ॥৫৩॥

সিদ্ধেতি। সিদ্ধচারণসংঘানাম্ আকাশবর্ত্তিনাম্। ক্ষুব্ধার্ণবোপমমুদ্বেলিতসমুদ্রতুল্যাম্ ॥৫৪॥

সেতি। নানাজনপদৈরাকুলাং ব্যাপ্তাম্। ভূতানি দেবাদয়ঃ প্রাণিনঃ ॥৫৫॥

---

আর রাজশ্রেষ্ঠ ! স্বয়ং দ্রোণাচার্য্য সেই চক্রশকটব্যূহের মুখে থাকিলেন এবং তাঁহার পশ্চাদ্ভাগে ভোজরাজ থাকিয়া তাঁহাকে রক্ষা করিতে লাগিলেন ॥৫১॥

শ্বেতবর্ম্ম, শ্বেতবস্ত্র ও শ্বেতোষ্ণীষধারী, বিশালবক্ষা ও মহাবাহু দ্রোণ ধনু বিস্ফারিত করিয়া ক্রুদ্ধ যমের ন্যায় অবস্থান করিতে থাকিলেন ॥৫২॥

পতাকাযুক্ত, রক্তাশ্বচালিত এবং বেদী ও কৃষ্ণাজিনশোভিতধ্বজশালী দ্রোণের রথ দেখিয়া কৌরবেরা আনন্দিত হইলেন ॥৫৩॥

দ্রোণনির্ম্মিত ক্ষুব্ধসমুদ্রতুল্য ব্যূহ দেখিয়া আকাশবর্ত্তী সিদ্ধ-চারণসমূহের গুরুতর বিস্ময় জন্মিল ॥৫৪॥

তখন সমস্ত প্রাণীই মনে করিল যে, এই ব্যূহটা পর্ব্বত, সমুদ্র, বন ও নানা-দেশযুক্ত সমগ্র পৃথিবীটাকেই গ্রাস করিবে ॥৫৫॥

বহুরথমনুজাশ্বপত্তিনাগং প্রতিভয়নিস্বনমদ্ভুতানুরূপম্।
অহিতহৃদয়ভেদনং মহদ্বৈ শকটমবেক্ষ্য ননন্দ রাজা ॥৫৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে কৌরবব্যূহনির্ম্মাণে পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——***——

# ষট্সপ্ততিতমোঽধ্যায়ঃ।

——:-০-:——

সঞ্জয় উবাচ।

ততো ব্যূঢ়েম্বনীকেষু সমুৎক্রুষ্টেষু মারিষ!।
তাড্যমানাসু ভেরীষু মৃদঙ্গেষু নদৎসু চ ॥১॥
অনীকানাঞ্চ নির্হ্রাদে বাদিত্রাণাঞ্চ নিস্বনে।
প্রধ্মাপিতেষু শঙ্খেষু সন্নাদে লোমহর্ষণে ॥২॥

## ভারতকৌমুদী

বহ্বিতি। রাজা দুর্য্যোধনঃ, বহবো রথাঃ মনুজাঃ অশ্বাঃ পত্তয়ঃ পদাতয়ঃ নাগা হস্তিনশ্চ যত্র তৎ, প্রতিভয়া ভয়ঙ্করা নিস্বনা যত্র তৎ, অদ্ভুতানুরূপম্ আশ্চর্য্যরূপম্, অহিতহৃদয়ানাং শত্রু-বক্ষসাং ভেদনং বিদারকম্, মহৎ, শকটং চক্রশকটব্যূহম্, অবেক্ষ্য দৃষ্ট্বা ননন্দ ॥৫৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

তত ইতি। ব্যূঢ়েষু ব্যূহরূপেণ সন্নিবেশিতেষু, সমুৎক্রুষ্টেষু যুদ্ধার্থমাহ্বয়ৎসু। নির্হ্রাদে

## ভারতভাবদীপঃ

ইত্যন্বয়ঃ ॥৩২—৩৬॥ ত্রিষু মাত্রাসু ত্রিসংখ্যাসু তিস্বিত্যর্থঃ ॥৩৭—৪৫॥ পশ্চার্দ্ধে পশ্চাদ্ভাগে, পঞ্চগব্যূতিঃ চক্রশকটঃ চক্রগর্ভঃ শকটঃ ॥৪৬—৫৫॥ অদ্ভুতানুরূপমাশ্চর্য্যাবচনম্ ॥৫৬॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭৫॥

বহুতর রথ, মানুষ, অশ্ব, পদাতি ও গজযুক্ত, ভয়ঙ্করগর্জনকারী, আশ্চর্য্যরূপ ও শত্রুগণের হৃদয়বিদারক সেই বিশাল শকটব্যূহ দেখিয়া দুর্য্যোধনও আনন্দিত হইলেন' ॥৫৬॥

* '...পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

বর্জ্জয়ন্ নিশিতান্ বাণান্ দ্রোণচাপবিনিঃসৃতান্।
কিরীটমালী কৌন্তেয়ো ভোজানীকং ব্যশাতয়ৎ ॥১৬॥
সোঽন্তরা কৃতবর্ম্মাণং কাম্বোজঞ্চ সুদক্ষিণম্।
অভ্যয়াদ্বর্জয়ন্ দ্রোণং মৈনাকমিব পর্ব্বতম্ ॥১৭॥
ততো ভোজো নরব্যাঘ্রো দুর্দ্ধর্ষং কুরুসত্তমম্।
অবিধ্যত্তূর্ণমব্যগ্রো দশভিঃ কঙ্কপত্রিভিঃ ॥১৮॥
তমর্জ্জুনঃ শিতেনাজৌ রাজন্! বিব্যাধ পত্রিণা।
পুনশ্চান্যৈস্ত্রিভির্ব্বাণৈর্মোহয়ন্নিব সাত্বতম্ ॥১৯॥
ভোজস্তু প্রহসন্ পার্থং বাসুদেবঞ্চ মাধবম্।
একৈকং পঞ্চবিংশত্যা সায়কানাং সমার্পয়ৎ ॥২০॥

ভারতকৌমুদী

বর্জয়ন্নিতি। কিরীটমালী অর্জ্জুনঃ, ভোজানীকং কৃতবর্ম্মসৈন্যম্, ব্যশাতয়দনাশয়ৎ ॥১৬॥
স ইতি। অন্তরা মধ্যে, কাম্বোজং কাম্বোজদেশরাজম্ ॥১৭॥
তত ইতি। ভোজঃ কৃতবর্ম্মা। কুরুসত্তমমর্জ্জুনম্। কঙ্কপত্রিভির্বাণৈঃ ॥১৮॥
তমিতি। শিতেন শিলাঘর্ষণাদিনা সুধারীকৃতেন। সাত্বতং কৃতবর্ম্মাণং মোহয়ন্নাসীৎ ॥১৯॥
ভোজ ইতি। ভোজঃ কৃতবর্ম্মা। সমার্পয়ৎ অপীড়য়ৎ ॥২০॥

ক্রমে কিরীট ও মালাধারী অর্জুন দ্রোণকার্ম্মুকনির্গত নিশিত বাণসমূহের পথ অতিক্রম করিয়া যাইয়া কৃতবর্ম্মার সৈন্য বিনাশ করিতে আরম্ভ করিলেন ॥১৬॥

পরে অর্জুন মৈনাকপর্ব্বতের ন্যায় দ্রোণকে পরিত্যাগ করিয়া কৃতবর্ম্মা ও কাম্বোজরাজ সুদক্ষিণের মধ্যস্থানে গমন করিলেন ॥১৭॥

তাহার পর নরশ্রেষ্ঠ কৃতবর্ম্মা অবিহ্বল থাকিয়া সত্বর দশটা বাণদ্বারা দুর্দ্ধর্ষ অর্জুনকে বিদ্ধ করিলেন ॥১৮॥

রাজা! তখন অর্জুন সুধার একটা বাণদ্বারা যুদ্ধে কৃতবর্ম্মাকে বিদ্ধ করিলেন, পুনরায় অন্য তিনটা বাণদ্বারা তাঁহাকে যেন মোহিত করিয়া ফেলিলেন ॥১৯॥

পরে কৃতবর্ম্মা হাস্য করিতে করিতে অর্জুন ও কৃষ্ণের মধ্যে এক এক জনকে পঁচিশ পঁচিশটা বাণদ্বারা পীড়ন করিলেন ॥২০॥

(১৬)···ভোজানীকমথাবিশৎ—নি

তস্যার্জ্জুনো ধনুশ্ছিত্ত্বা বিব্যাধৈনঞ্চ সপ্তভিঃ।
শরৈরগ্নিশিখাকারৈঃ ক্রুদ্ধাশীবিষসন্নিভৈঃ ॥২১॥
অথান্যদ্ধনুরাদায় কৃতবর্ম্মা মহারথঃ।
পঞ্চভিঃ সায়কৈস্তূর্ণং বিব্যাধোরসি ভারতম্ ॥২২॥
পুনশ্চ নিশিতৈর্ব্বাণৈঃ পার্থং বিব্যাধ পঞ্চভিঃ।
তং পার্থো নবভির্ব্বাণৈরাজঘান স্তনান্তরে ॥২৩॥
দৃষ্ট্বা বিষক্তং কৌন্তেরং কৃতবর্ম্মরথং প্রতি।
চিন্তয়ামাস বার্ষ্ণেয়ো ন নঃ কালাত্যয়ো ভবেৎ ॥২৪॥
ততঃ কৃষ্ণোঽব্রবীৎ পার্থং কৃতবর্ম্মণি মা দয়াম্।
কুরু সম্বন্ধকং হিত্বা প্রমথ্যৈনং বিশাতয় ॥২৫॥
ততঃ স কৃতবর্ম্মাণং মোহয়িত্বার্জ্জুনঃ শরৈঃ।
অভ্যগাজ্জবনৈরশ্বৈঃ কাম্বোজানামনীকিনীম্ ॥২৬॥

ভারতকৌমুদী

তস্যেতি। অগ্নিশিখাকারৈরুজ্জ্বলৈঃ। আশীবিষস্তীক্ষ্ণবিষঃ সর্পঃ ॥২১॥
অথেতি। উরসি বক্ষসি, ভারতং ভরতবংশীয়মর্জ্জুনম্ ॥২২॥
পুনরিতি। বিব্যাধ কৃতবর্ম্মেত্যনুবৃত্তিঃ। স্তনয়োরন্তরে বক্ষসি ॥২৩॥
দৃষ্ট্বেতি। বিষক্তং যুদ্ধে লগ্নম্, কৌন্তেয়মর্জ্জুনম্। বার্ষ্ণেয়ঃ কৃষ্ণঃ ॥২৪॥
তত ইতি। সম্বন্ধকং তুচ্ছং শ্বশুরবংশসম্পর্কম্। বিশাতয় বিনাশয় ॥২৫॥
তত ইতি। জবনৈর্বেগবদ্ভিঃ। অনীকিনীং সেনাম্ ॥২৬॥

তখন অর্জুন কৃতবর্ম্মার ধনু ছেদন করিয়া অগ্নিশিখার ন্যায় উজ্জ্বল এবং ক্রুদ্ধ তীক্ষ্ণবিষ সর্পের তুল্য সাতটা বাণদ্বারা কৃতবর্ম্মাকে বিদ্ধ করিলেন ॥২১॥

তদনন্তর মহারথ কৃতবর্ম্মা অন্য ধনু লইয়া পাঁচটা বাণদ্বারা সত্বর অর্জুনের বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥২২॥

এবং তিনি পুনরায় পাঁচটা সুধার বাণদ্বারা অর্জ্জুনকে তাড়ন করিলেন। পরে অর্জুনও নয়টা বাণদ্বারা কৃতবর্ম্মার বক্ষস্থলে আঘাত করিলেন ॥২৩॥

এই সময়ে অর্জুনকে কৃতবর্ম্মার সহিত যুদ্ধে ব্যাপৃত দেখিয়া কৃষ্ণ চিন্তা করিলেন যে, 'আমাদের কালক্ষেপ না হয়' ॥২৪॥

তৎপরে কৃষ্ণ অর্জুনকে বলিলেন—'অর্জুন! কৃতবর্ম্মার উপরে দয়া করিও না, সম্পর্কের আকর্ষণ ত্যাগ করিয়া উহাকে অভিভূত করিয়া বিনাশ কর' ॥২৫॥

(২১)···বিব্যাধৈনং ত্রিসপ্তভিঃ···বা নি। (২২)···বিব্যাধোরসি ভারত!—বা বঙ্গ বর্দ্ধ নি। (২৫)···সম্বন্ধকং কৃত্বা···পি বঙ্গ বর্দ্ধ।

অমর্ষিতস্তু হার্দ্দিক্যঃ প্রবিষ্টে শ্বেতবাহনে।
বিধুন্বন্ সশরং চাপং পাঞ্চাল্যাভ্যাং সমাগতঃ ॥২৭॥
চক্ররক্ষৌ তু পাঞ্চাল্যাবর্জ্জুনস্য পদানুগৌ।
পর্য্যবারয়দায়ান্তৌ কৃতবর্ম্মা রথেষুভিঃ ॥২৮॥
তাববিধ্যত্ততো ভোজঃ কৃতবর্ম্মা শিতৈঃ শরৈঃ।
ত্রিভিরেব যুধামন্যুং চতুর্ভিশ্চোত্তমৌজসম্ ॥২৯॥
তাবপ্যেনং বিবিধতুর্দশভির্দশভিঃ শরৈঃ।
সংচিচ্ছিদতুরপ্যস্য ধ্বজং কার্ম্মুকমেব চ ॥৩০॥
অথান্যদ্ধনুরাদায় হার্দ্দিক্যঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
কৃত্বা বিধনুষৌ বীরৌ শরবর্ষৈরবাকিরৎ ॥৩১॥

ভারতকৌমুদী

অমর্ষিত ইতি। হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ কৃতবর্ম্মা। পাঞ্চাল্যাভ্যাং যুধামন্যূত্তমৌজোভ্যাম্ ॥২৭॥

চক্রেতি। রথশ্চ ইষবশ্চ তৈঃ, রথেন পন্থানং রুরোধ শরৈশ্চ তাড়য়ামাসেত্যর্থঃ ॥২৮॥

তাবিতি। ভোজো ভোজবংশীয়ঃ, শিতৈঃ শিলাঘর্ষণাদিনা সুধারীকৃতৈঃ ॥২৯॥

তাবিতি। এনং কৃতবর্ম্মাণম্, বিবিধতুস্তাড়য়ামাসতুঃ ॥৩০॥

অথেতি। হার্দ্দিক্যঃ কৃতবর্ম্মা। বিধনুষৌ ধনুঃশূন্যৌ, বীরৌ যুধামন্যূত্তমৌজসৌ ॥৩১॥

তাহার পর অর্জুন বাণদ্বারা কৃতবর্ম্মাকে মূর্চ্ছিত করিয়া বেগবান্ অশ্বগণের গুণে কাম্বোজসৈন্যের দিকে সত্বর গমন করিলেন ॥২৬॥

অর্জুন যাইয়া কাম্বোজসৈন্যমধ্যে প্রবেশ করিলে, কৃতবর্ম্মা ক্রুদ্ধ হইয়া বাণযুক্ত ধনু সঞ্চালন করিতে থাকিয়া অর্জুনের চক্ররক্ষক পাঞ্চালদেশীয় যুধামন্যু ও উত্তমৌজার সহিত যুদ্ধে মিলিত হইলেন ॥২৭॥

অর্জুনের চক্ররক্ষক ও তাঁহার অনুগামী যুধামন্যু ও উত্তমৌজা আসিতে লাগিলে, কৃতবর্ম্মা রথদ্বারা তাঁহাদের পথ অবরোধ করিলেন এবং বাণদ্বারা তাঁহাদিগকে আঘাত করিলেন ॥২৮॥

তদনন্তর ভোজবংশীয় কৃতবর্ম্মা সুধার বাণসমূহদ্বারা যুধামন্যু ও উত্তমৌজাকে বিদ্ধ করিতে লাগিলেন। তিনি তিনটা বাণদ্বারা যুধামন্যুকে এবং চারিটা বাণদ্বারা উত্তমৌজাকে বিদ্ধ করিলেন ॥২৯॥

তখন তাঁহারাও দশ দশটা বাণদ্বারা কৃতবর্ম্মাকে তাড়ন করিলেন, আর কৃতবর্ম্মার ধ্বজ এবং ধনুও ছেদন করিয়া ফেলিলেন ॥৩০॥

তাবন্যে ধনুষী সজ্যে কৃত্বা ভোজং বিভেদতু ।
তেনান্তরেণ বীভৎসুর্বিবেশামিত্রবাহিনীম্ ॥৩২॥
ন লেভাতে তু তৌ দ্বারং বারিতৌ কৃতবর্ম্মণা ।
ধার্ত্তরাষ্ট্রেষ্বনীকেষু যতমানৌ নরর্ষভৌ ॥৩৩॥
অনীকান্যর্দ্দয়ন্ যুদ্ধে ত্বরিতঃ শ্বেতবাহনঃ ।
নাবধীৎ কৃতবর্ম্মাণং প্রাপ্তমপ্যরিসূদনঃ ॥৩৪॥
তং দৃষ্ট্বা তু তথায়ান্তং শূরো রাজা শ্রুতায়ুধঃ ।
অভ্যদ্রবৎ সুসংক্রুদ্ধো বিধুন্বানো মহদ্ধনুঃ ॥৩৫॥
স পার্থং ত্রিভিরানর্চ্ছৎ সপ্তত্যা চ জনার্দ্দনম্ ।
ক্ষুরপ্রেণ সুতীক্ষ্ণেন পার্থকেতুমতাড়য়ৎ ॥৩৬॥

ভারতকৌমুদী

তাবিতি। সজ্যে আরোপিতগুণে। অন্তরেণাবকাশেন, বীভৎসুরর্জ্জুনঃ ॥৩২॥
নেতি। তৌ কৃষ্ণার্জ্জুনৌ। ধার্ত্তরাষ্ট্রেষ্বনীকেষু দ্বারং ন লেভাতে ইতি সম্বন্ধঃ ॥৩৩॥
অনীকানীতি। নাবধীৎ, কৃতবর্ম্মণঃ সুভদ্রাপিতুরেকবংশীয়তয়া সম্পর্কাদিতি ভাবঃ ॥৩৪॥
তমিতি। তং শ্বেতবাহনম্। বিধুন্বানঃ সঞ্চালয়ন্ ॥৩৫॥
স ইতি। আনর্চ্ছৎ আর্চ্ছদপীড়য়ৎ ধাতূনামনেকার্থত্বাৎ। হ্রস্বন্যাং নকারাগমস্ত্বার্ষঃ ॥৩৬॥

তৎপরে কৃতবর্ম্মা ক্রোধে অধীর হইয়া অন্য ধনু লইয়া যুধামন্যু ও উত্তমৌজাকে কার্ম্মুকশূন্য করিয়া বাণবর্ষণপূর্ব্বক তাঁহাদিগকে আবৃত করিলেন ॥৩১॥

তখন যুধামন্যু ও উত্তমৌজা অন্য দুইখানা ধনুতে গুণারোপণ করিয়া কৃতবর্ম্মাকে বিদীর্ণ করিতে লাগিলেন। সেই অবসরে অর্জ্জুন শত্রুসৈন্যমধ্যে প্রবেশ করিলেন ॥৩২॥

কৃতবর্ম্মা বারণ করিতে থাকায় এ যাবৎ নরশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুন যত্ন করিয়াও ধার্ত্তরাষ্ট্রসৈন্যের দ্বার পান নাই ॥৩৩॥

শত্রুদমন অর্জ্জুন যুদ্ধে সত্বর শত্রুসৈন্য সংহার করিতে থাকিয়া (শ্বশুরবংশীয় বলিয়া) কৃতবর্ম্মাকে পাইয়াও বধ করেন নাই ॥৩৪॥

এদিকে অর্জ্জুন সেইভাবে আসিতেছেন দেখিয়া বীর শ্রুতায়ুধরাজা অত্যন্ত ক্রুদ্ধ হইয়া বিশাল ধনু সঞ্চালন করিতে থাকিয়া তাঁহার দিকে ধাবিত হইলেন ॥৩৫॥

তিনি তিনটা বাণদ্বারা অর্জ্জুনকে এবং সত্তরটা বাণদ্বারা কৃষ্ণকে পীড়ন

(৩২)···ভোজং বিজঘ্নতুঃ···বা নি।

তমর্জ্জুনো নবত্যা তু শরাণাং নতপর্বণাম্।
আজঘান ভৃশং ক্রুদ্ধস্তোত্ত্রৈরিব মহাদ্বিপম্ ॥৩৭॥
স তং ন মমৃষে রাজন্! পাণ্ডবেয়স্য বিক্রমম্।
অথৈনং সপ্তসপ্তত্যা নারাচানাং সমার্পয়ৎ ॥৩৮॥
তস্যার্জ্জুনো ধনুশ্ছিত্ত্বা শরাবাপং নিকৃত্য চ।
আজঘানোরসি ক্রুদ্ধঃ সপ্তভির্নতপর্বভিঃ ॥৩৯॥
অথান্যদ্ধনুরাদায় স রাজা ক্রোধমূর্চ্ছিতঃ।
বাসবিং নবভির্বাণৈর্বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥৪০॥
ততোঽর্জ্জুনঃ স্ময়ন্নেব শ্রুতায়ুধমরিন্দমঃ।
শরৈরনেকসাহস্রৈঃ পীড়য়ামাস ভারত! ॥৪১॥
অশ্বাংশ্চাস্যাবধীত্তূর্ণং সারথিঞ্চ মহারথঃ।
বিব্যাধ চৈনং সপ্তত্যা নারাচানাং মহাবলঃ ॥৪২॥

ভারতকৌমুদী

তমিতি। নতপর্ব্বণামীষদ্বক্রোপান্তানাম্। তোত্ত্রৈরঙ্কুশবিশেষৈঃ ॥৩৭॥
স ইতি। স শ্রুতায়ুধঃ, ন মমৃষে ন সেহে। সমার্পয়দতাড়য়ৎ ॥৩৮॥
তস্যেতি। শরাবাপং চর্ম্মনির্ম্মিতহস্তাবরণম্, নিকৃত্য ছিত্ত্বা। উরসি বক্ষসি ॥৩৯॥
অথেতি। বাসবস্য ইন্দ্রস্যাপত্যমিতি বাসবিরর্জ্জুনস্তম্। আর্পয়দপীড়য়ৎ ॥৪০॥
তত ইতি। স্ময়ন্ স্ময়মান ঈষদ্ধসন্ ॥৪১॥
অশ্বানিতি। অস্য শ্রুতায়ুধস্য। মহারথোঽর্জ্জুনঃ ॥৪২॥

করিলেন, আর একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা অর্জ্জুনের ধ্বজটাকে তাড়ন করিলেন ॥৩৬॥

তখন হস্তিপক যেমন অঙ্কুশদ্বারা মহাহস্তীকে আঘাত করে, সেইরূপ অর্জ্জুন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া নব্বইটা নতপর্ব বাণদ্বারা শ্রুতায়ুধকে আঘাত করিলেন ॥৩৭॥

রাজা! তিনি অর্জ্জুনের সেই বিক্রম সহ্য করিলেন না; সুতরাং সপ্তসপ্ততি-সংখ্যক নারাচদ্বারা অর্জ্জুনকে তাড়ন করিলেন ॥৩৮॥

তখন অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া শ্রুতায়ুধের ধনু ও হস্তাবাপ ছেদন করিয়া সাতটা নতপর্ব বাণদ্বারা তাঁহার বক্ষস্থলে আঘাত করিলেন ॥৩৯॥

তৎপরে শ্রুতায়ুধরাজা ক্রোধে অধীর হইয়া অন্য ধনু লইয়া নয়টা বাণদ্বারা অর্জ্জুনের বাহুযুগলে ও বক্ষস্থলে তাড়ন করিলেন ॥৪০॥

ভরতনন্দন! তদনন্তর অরিন্দম অর্জ্জুন ঈষৎ হাস্য করিয়া অনেক সহস্র বাণদ্বারা শ্রুতায়ুধকে পীড়ন করিলেন ॥৪১॥

হতাশ্বং রথমুৎসৃজ্য স তু রাজা শ্রুতায়ুধঃ।
অভ্যদ্রবদ্রণে পার্থং গদামুদ্যম্য বীর্য্যবান্ ॥৪৩॥
বরুণস্যাত্মজো বীরঃ স তু রাজা শ্রুতায়ুধঃ।
পর্ণাশা জননী যস্য শীততোয়া মহানদী ॥৪৪॥
তস্য মাতাব্রবীদ্রাজন্! বরুণং পুত্রকারণাৎ।
অবধ্যোঽয়ং ভবেল্লোকে শত্রূণাং তনয়ো মম ॥৪৫॥
বরুণস্ত্বব্রবীৎ প্রীতো দদাম্যস্মৈ বরং হিতম্।
দিব্যমস্ত্রং সুতস্তেঽয়ং যেনাবধ্যো ভবিষ্যতি ॥৪৬॥
নাস্তি চাপ্যমরত্বং বৈ মনুষ্যস্য কথঞ্চন।
সর্বেণাবশ্যমর্ত্তব্যং জাতেন সরিতাং বরে! ॥৪৭॥
দুর্দ্ধর্ষস্ত্বেষ শত্রূণাং রণেষু ভবিতা সদা।
অস্ত্রস্যাস্য প্রভাবাদ্বৈ ব্যেতু তু মানসো জ্বরঃ ॥৪৮॥

ভারতকৌমুদী

হতেতি। হতাশ্বত্বাদেবাকর্ম্মণ্যতয়া রথমুৎসৃজ্যেতি ভাবঃ। উদ্যম্য উত্তোল্য ॥৪৩॥
অথাষ্টভিঃ শ্লোকৈঃ শ্রুতায়ুধবিবরণমাহ বরুণস্যেতি। পর্ণাশা নাম ॥৪৪॥
তস্যেতি। মাতা পর্ণাশা। পুত্রকারণাৎ শ্রুতায়ুধোপকারহেতোঃ ॥৪৫॥
বরুণ ইতি। দিব্যমস্ত্রং দিব্যাস্ত্ররূপং বরমিত্যর্থঃ ॥৪৬॥
ননমরত্বমেব বরং কিং ন দদাসীত্যাহ নেতি। জাতেন লব্ধজন্মনা ॥৪৭॥

এবং মহারথ ও মহাবল অর্জ্জুন শ্রুতায়ুধের অশ্বগণ ও সারথিকে বধ করিলেন, আর সত্তরটা নারাচদ্বারা শ্রুতায়ুধকে বিদ্ধ করিলেন ॥৪২॥

অশ্বগুলি নিহত হইলে, বলবান্ শ্রুতায়ুধরাজা রথ পরিত্যাগ করিয়া গদা উত্তোলনপূর্ব্বক যুদ্ধে অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥৪৩॥

শীতলজলা মহানদী পর্ণাশা যাঁহার জননী ছিলেন, সেই বীর শ্রুতায়ুধরাজা বরুণের পুত্র ছিলেন ॥৪৪॥

রাজা! তাঁহার মাতা পর্ণাশা তাঁহার জন্য বরুণের নিকট বলিয়াছিলেন—'আমার এই পুত্র জগতে শত্রুগণের অবধ্য হউক' ॥৪৫॥

সন্তুষ্ট বরুণ বলিয়াছিলেন—'আমি উহাকে দিব্যাস্ত্ররূপ হিতকর বর দিতেছি, যাহাতে তোমার এই পুত্র অবধ্য হইবে ॥৪৬॥

নদীশ্রেষ্ঠে! কোন প্রকারেই মনুষ্যের অমরত্ব হইতে পারে না। কারণ, যাহাদের জন্ম হয়, সে সকল মানুষ অবশ্যই মরিয়া থাকে ॥৪৭॥

(৪৮) দুর্দ্ধর্ষস্ত্বেব শত্রূণাম্...পি।

ইত্যুক্ত্বা বরুণঃ প্রাদাদ্গদাং মন্ত্রপুরস্কৃতাম্।
যামাসাদ্য দুরাধর্ষঃ সর্ব্বলোকে শ্রুতায়ুধঃ ॥৪৯॥
উবাচ চৈনং ভগবান্ পুনরেব জলেশ্বরঃ।
অযুধ্যতি ন মোক্তব্যা সা ত্বয্যেব পতেদিতি।
হন্যাদেষা প্রতীপং বৈ প্রয়োক্তারমিতি প্রভো! ॥৫০॥
ন চাকরোৎ স তদ্বাক্যং কালে প্রাপ্তে শ্রুতায়ুধঃ।
স তয়া বীরঘাতিন্যা জনার্দ্দনমতাড়য়ৎ ॥৫১॥
প্রতিজগ্রাহ তাং কৃষ্ণঃ পীনেনাংসেন বীর্য্যবান্।
নাকম্পয়ত শৌরিং সা বিন্ধ্যং গিরিমিবানিলঃ ॥৫২॥

ভারতকৌমুদী

দুর্দ্ধর্ষ ইতি। ব্যেতু অপগচ্ছতু, জরঃ পুত্রমরণাশঙ্কানিবন্ধনঃ সন্তাপঃ ॥৪৮॥

ইতীতি। দুরাধর্ষো যুদ্ধদুর্দ্ধর্ষো জাত ইতি শেষঃ ॥৪৯॥

উবাচেতি। হে প্রভো! রাজন্! ধৃতরাষ্ট্র!। জলেশ্বরো বরুণঃ। অযুধ্যতি অযুধ্যমানে জনে। প্রতীপং বিপরীতং যথা স্যাত্তথা, প্রয়োক্তারং ব্যাপারয়িতারম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫০॥

নেতি। কীদৃশং নাকরোদিত্যাহ তয়েতি। তয়া গদয়া ॥৫১॥

প্রতীতি। পীনেন স্থূলেন, অংসেন স্কন্ধেন। শৌরিং কৃষ্ণম্ ॥৫২॥

কিন্তু তোমার এই পুত্র এই অস্ত্রের প্রভাবে সর্ব্বদাই যুদ্ধে শত্রুগণের নিকট দুর্দ্ধর্ষ হইবে। সুতরাং তোমার মনের সন্তাপ দূর হউক' ॥৪৮॥

এই কথা বলিয়া বরুণ মন্ত্রের সহিত একটা গদা দিয়াছিলেন, যে গদা পাইয়া শ্রুতায়ুধ সমগ্র জগতে দুর্দ্ধর্ষ হইয়াছিলেন ॥৪৯॥

ভগবান্ বরুণদেব পুনরায় শ্রুতায়ুধকে বলিয়াছিলেন—'বৎস! শ্রুতায়ুধ! যে ব্যক্তি যুদ্ধ না করিবে, তাহার উপরে তুমি এ গদা নিক্ষেপ করিও না। কেন না, তাহা হইলে এ গদা তোমার উপরে আসিয়াই পতিত হইবে। অযুধ্যমানের উপরে নিক্ষেপ করিলে, এ গদা বৈপরীত্যে নিক্ষেপকারীকেই বিনাশ করিবে' ॥৫০॥

কিন্তু কাল উপস্থিত হইলে, শ্রুতায়ুধ বরুণদেবের সে বাক্য রক্ষা করেন নাই; তিনি সেই বীরঘাতিনী গদাদ্বারা কৃষ্ণকে তাড়ন করিয়াছিলেন ॥৫১॥

তখন বলবান্ কৃষ্ণ স্থূল স্কন্ধদ্বারা সে গদা গ্রহণ করিয়াছিলেন। সুতরাং প্রবল বায়ু যেমন বিন্ধ্যপর্ব্বতকে কম্পিত করিতে পারে না, সেইরূপ সে গদা কৃষ্ণকে কম্পিত করিতে পারে নাই ॥৫২॥

প্রত্যুদ্‌যান্তী তমেবৈষা কৃত্যেব দুরধিষ্ঠিতা।
জঘান চাস্থিতং বীরং শ্রুতায়ুধমমর্ষণম্।
হত্বা শ্রুতায়ুধং বীরং ধরণীমন্বপদ্যত ॥৫৩॥
হাহাকারো মহাংস্তত্র সৈন্যানাং সমজায়ত।
স্বেনাস্ত্রেণ হতং দৃষ্ট্বা শ্রুতায়ুধমরিন্দমম্ ॥৫৪॥
অযুধ্যমানায় যতঃ কেশবায় নরাধিপ!।
ক্ষিপ্তা শ্রুতায়ুধেনাথ তস্মাত্তমবধীদ্‌গদা ॥৫৫॥
যথোক্তং বরুণেনাজৌ তথা স নিধনং গতঃ।
ব্যসুশ্চাপ্যপতদ্‌ভূমৌ প্রেক্ষতাং সর্বধন্বিনাম্ ॥৫৬॥
পতমানস্তু স বভৌ পর্ণাশায়াঃ প্রিয়ঃ সুতঃ।
সংভগ্ন ইব বাতেন বহুশাখো বনস্পতিঃ ॥৫৭॥

## ভারতকৌমুদী

প্রতীতি। কৃত্যা আভিচারিকযজ্ঞোৎপন্না দেবতা, দুরধিষ্ঠিতা তস্য যজ্ঞস্য যং কঞ্চিদ্দোষমাশ্রিতা দুরনুষ্ঠিতাভিচারিকযজ্ঞোৎপন্না দেবতা যজমানমিবেত্যর্থঃ। আস্থিতং দণ্ডায়মানম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৩॥

হাহেতি। সৈন্যানাং শ্রুতায়ুধস্যৈব। স্বেন স্বকীয়েন ॥৫৪॥

নন্বু শ্রুতায়ুধো বরুণবাক্যব্যত্যয়ং কমকরোদ্‌যেন তস্যৈব বধ ইত্যাহ অযুধ্যেতি। যতো যস্মাৎ ॥৫৫॥

যথেতি। উক্তম্ "অযুধ্যতি ন মোক্তব্যা" ইত্যাদিনা। ব্যসুর্বিগতপ্রাণঃ ॥৫৬॥

দুরনুষ্ঠিত অভিচারক্রিয়া হইতে উৎপন্ন কৃত্যা (দেবতাবিশেষ) যেমন যজমানকেই বিনাশ করে, সেইরূপ সেই গদাটা ফিরিয়া যাইয়া দণ্ডায়মান ক্রুদ্ধ বীর শ্রুতায়ুধকেই বিনাশ করিয়াছিল এবং বীর শ্রুতায়ুধকে বিনাশ করিয়া ভূতলে পতিত হইয়াছিল ॥৫৩॥

আপন অস্ত্রেই অরিন্দম শ্রুতায়ুধ নিহত হইলেন দেখিয়া তাঁহার সৈন্যগণের মধ্যে বিশাল হাহাকার হইয়াছিল ॥৫৪॥

রাজা! কৃষ্ণ যুদ্ধ করিতেছিলেন না; তথাপি শ্রুতায়ুধ যে হেতু তাঁহার উপরে গদা নিক্ষেপ করিয়াছিলেন, সেই হেতু সে গদা তাঁহাকে বধ করিয়াছিল ॥৫৫॥

সুতরাং বরুণ যেরূপ বলিয়াছিলেন, সেইভাবেই তিনি মৃত্যুমুখে প্রবেশ করিলেন এবং প্রাণশূন্য হইয়া সমস্ত ধনুর্দ্ধরের সমক্ষে ভূতলে পতিত হইলেন ॥৫৬॥

ততঃ সর্ব্বাণি সৈন্যানি সেনামুখ্যাশ্চ সর্বশঃ।
প্রাদ্রবন্ত হতং দৃষ্ট্বা শ্রুতায়ুধমরিন্দমম্ ॥৫৮॥
ততঃ কাম্বোজরাজস্য পুত্রঃ শূরঃ সুদক্ষিণঃ।
অভ্যয়াজ্জবনৈরশ্বৈঃ ফাল্গুনং শক্রসূদনম্ ॥৫৯॥
তস্য পার্থঃ শরান্ সপ্ত প্রেষয়ামাস ভারত!।
তে তং শূরং বিনির্ভিদ্য প্রাবিশন্ ধরণীতলম্ ॥৬০॥
সোঽতিবিদ্ধঃ শরৈস্তীক্ষ্ণৈর্গাণ্ডীবপ্রেষিতৈর্মৃধে।
অর্জ্জুনং প্রতিবিব্যাধ দশভিঃ কঙ্কপত্রিভিঃ ॥৬১॥
বাসুদেবং ত্রিভির্বিদ্ধা পুনঃ পার্থঞ্চ পঞ্চভিঃ।
তস্য পার্থো ধনুশ্ছিত্ত্বা কেতুং চিচ্ছেদ মারিষ! ॥৬২॥

ভারতকৌমুদী

পতেতি। বহুশাখ ইত্যনেন বর্ম্মাবরণাদিনা শ্রুতায়ুধস্য স্ফীতরূপত্বমাক্ষিপ্যতে ॥৫৭॥
তত ইতি। সেনায়াং মুখ্যাঃ প্রধানাঃ। প্রাদ্রবন্ত পলায়ন্ত ॥৫৮॥
তত ইতি। জবনৈর্বেগবদ্ভিঃ, ফাল্গুনমর্জ্জুনম্ ॥৫৯॥
তস্যেতি। তস্য সুদক্ষিণস্যোপরি। তং তদ্দেহম্ ॥৬০॥
স ইতি। মৃধে যুদ্ধে। কঙ্কস্য পক্ষিণঃ পত্রাণি পক্ষা এষাং সন্তীতি তৈঃ ॥৬১॥
বাস্বিতি। পঞ্চভিঃ শরৈরবিধ্যদিতি শেষঃ। হে মারিষ! আর্য্য! ॥৬২॥

পর্ণাশানদীর প্রিয়পুত্র শ্রুতায়ুধ পতিত হইতে থাকিয়া বায়ুভগ্ন বহুশাখাযুক্ত বৃক্ষের ন্যায় প্রকাশ পাইলেন ॥৫৭॥

তদনন্তর অরিন্দম শ্রুতায়ুধকে নিহত দেখিয়া তাঁহার সমস্ত সৈন্য ও প্রধান যোদ্ধারা পলায়ন করিতে লাগিল ॥৫৮॥

তৎপরে কাম্বোজরাজের পুত্র বীর সুদক্ষিণ বেগবান্ অশ্বগণের গুণে সত্বর শত্রুমর্দ্দন অর্জ্জুনের দিকে আগমন করিলেন ॥৫৯॥

ভরতনন্দন! তখন অর্জ্জুন তাঁহার উপরে সাতটা বাণ নিক্ষেপ করিলেন। সেই বাণগুলি যাইয়া সেই বীরের দেহ ভেদ করিয়া ভূতলে প্রবেশ করিল ॥৬০॥

তিনি যুদ্ধে গাণ্ডীবনিক্ষিপ্ত তীক্ষ্ণ বাণসমূহে অত্যন্ত বিদ্ধ হইয়া দশটা বাণদ্বারা অর্জ্জুনকে প্রতিবিদ্ধ করিলেন ॥৬১॥

এবং তিনটা বাণদ্বারা কৃষ্ণকে বিদ্ধ করিয়া পুনরায় পাঁচটা বাণদ্বারা অর্জ্জুনকে বিদ্ধ করিলেন। মাননীয় রাজা! তখন অর্জ্জুন তাঁহার ধনু ছেদন করিয়া ধ্বজ ছেদন করিলেন ॥৬২॥

(৫৮)···মৃতং দৃষ্ট্বা···পি।

ভল্লাভ্যাং ভৃশতীক্ষ্ণাভ্যাং তঞ্চ বিব্যাধ পাণ্ডবঃ।
স তু পার্থং ত্রিভির্বিদ্ধা সিংহনাদমথানদৎ ॥৬৩॥
সর্ব্বপারশবীঞ্চৈব শক্তিং শূরঃ সুদক্ষিণঃ।
সঘণ্টাং প্রাহিণোদ্ঘোরাং ক্রুদ্ধো গাণ্ডীবধন্বনে ॥৬৪॥
সা জ্বলন্তী মহোল্কেব তমাসাদ্য মহারথম্।
সবিস্ফুলিঙ্গা নির্ভিদ্য নিপপাত মহীতলে।
শক্ত্যা ত্বভিহতো গাঢ়ং মূর্চ্ছয়াভিপরিপ্লুতঃ ॥৬৫॥
সমাশ্বস্য মহাতেজাঃ সৃক্কণী পরিলেলিহন্।
তং চতুর্দ্দশভিঃ পার্থো নারাচৈঃ কঙ্কপত্রিভিঃ ॥৬৬॥
সাশ্বধ্বজধনুঃ সূতং বিব্যাধাচিন্ত্যবিক্রমঃ।
রথঞ্চান্যৈঃ সুবহুভিশ্চক্রে বিশকলং শরৈঃ ॥৬৭॥ (যুগ্মকম্)
সুদক্ষিণং তং কাম্বোজং মোঘসঙ্কল্পবিক্রমম্।
বিভেদ হৃদি বাণেন পৃথুধারেণ পাণ্ডবঃ ॥৬৮॥

ভারতকৌমুদী

ভল্লাভ্যামিতি। সিংহস্যেব নাদো যস্মিন্ কর্ম্মণি তদ্যথা স্যাত্তথা অনদৎ ॥৬৩॥
সর্বেতি। সর্বেষ্বেবাবয়বেষু পারশবীং লৌহময়ীম্ "পারশবোঽয়সি" ইত্যাদি হৈমঃ ॥৬৪॥
সেতি। অভিপরিপ্লুত আক্রান্তঃ অভবদর্জ্জুন ইতি শেষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৫॥
সমিতি। সৃক্কণী ওষ্ঠপ্রান্তৌ। বিশকলং খণ্ডখণ্ডম্ ॥৬৬—৬৭॥
সুদক্ষিণমিতি। মোঘৌ মৃত্যুনৈব ব্যর্থীভূতৌ সঙ্কল্পবিক্রমৌ যস্য তম্ ॥৬৮॥

তৎপরে অর্জ্জুন সুতীক্ষ্ণ দুইটা ভল্লদ্বারা সুদক্ষিণকে বিদ্ধ করিলেন। তখন সুদক্ষিণও তিনটা বাণদ্বারা অর্জ্জুনকে বিদ্ধ করিয়া সিংহনাদ করিলেন ॥৬৩॥

এবং বীর সুদক্ষিণ ক্রুদ্ধ হইয়া ঘণ্টাযুক্ত ও লৌহময়ী একটা ভয়ঙ্কর শক্তি অর্জ্জুনের উপরে নিক্ষেপ করিলেন ॥৬৪॥

বিশাল উল্কার ন্যায় উজ্জ্বলা ও স্ফুলিঙ্গযুক্তা সেই শক্তিটা যাইয়া মহারথ অর্জ্জুনের দেহ ভেদ করিয়া ভূতলে পতিত হইল। তখন সেই শক্তির গুরুতর আঘাতে অর্জ্জুন মূর্চ্ছিত হইয়া পড়িলেন ॥৬৫॥

ক্রমে মহাতেজা ও অচিন্তনীয়বিক্রমশালী অর্জ্জুন আশ্বস্ত হইয়া ওষ্ঠপ্রান্ত লেহন করিতে থাকিয়া কঙ্কপক্ষযুক্ত চৌদ্দটা নারাচদ্বারা অশ্ব, ধ্বজ, ধনু ও সারথির সহিত সুদক্ষিণকে বিদ্ধ করিলেন এবং অপর বহুতর বাণদ্বারা তাঁহার রথখানাকে খণ্ড খণ্ড করিয়া ফেলিলেন ॥৬৬—৬৭॥

স ভিন্নমর্ম্মা স্রস্তাঙ্গঃ প্রভ্রষ্টমুকুটাঙ্গদঃ।
পপাতাভিমুখঃ শূরো যন্ত্রমুক্ত ইব ধ্বজঃ ॥৬৯॥
গিরেঃ শিখরজঃ শ্রীমান্ সুশাখঃ সুপ্রতিষ্ঠিতঃ।
নির্ভগ্ন ইব বাতেন কর্ণিকারো হিমাত্যয়ে ॥৭০॥
শেতে স্ম নিহতো ভূমৌ কাম্বোজাস্তরণোচিতঃ।
মহার্হাভরণোপেতঃ সানুমানিব পর্ব্বতঃ ॥৭১॥ (যুগ্মকম্)
সুদর্শনীয়স্তাম্রাক্ষঃ কর্ণিনা স সুদক্ষিণঃ।
পুত্রঃ কাম্বোজরাজস্য পার্থেন বিনিপাতিতঃ ॥৭২॥

ভারতকৌমুদী

স ইতি। স্রস্তাঙ্গঃ শিথিলগাত্রঃ। যন্ত্রান্মুক্তো ভ্রষ্টঃ ॥৬৯॥

গিরেরিতি। শিখরজঃ শৃঙ্গজাতঃ, শ্রীমান্ পুষ্পাদিশোভাবান্। কর্ণিকারো বৃক্ষঃ। কাম্বোজাস্তরণোচিতঃ কাম্বোজদেশীয়শয্যাশয়নযোগ্যঃ। সানুমান্ সমভূমিযুক্তঃ ॥৭০—৭১॥

সুদর্শনীয় ইতি। তাম্রাক্ষস্তাম্রবর্ণনয়নঃ, কর্ণিনা তদাখ্যেন বাণেন ॥৭২॥

ভারতভাবদীপঃ

সন্নিরুদ্ধ ইতি ॥১—৪॥ তেষাং সংযচ্ছতাং বিধারয়তাম্ ॥৫—৯॥ আচার্য্যকং শিষ্যম্ ॥১০—২৭॥ রথেষুভিঃ অদূরস্থায়িভির্বাণৈঃ ॥২৮—৫২॥ কৃত্যা অভিচারদেবতা ॥৫৩—৬৮॥ ধ্বজঃ শক্রধ্বজঃ ॥৬৯—৭৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনাশীতিতমোঽধ্যায়ঃ ॥৭৯॥

এবং অর্জ্জুন একটা সুধার বাণদ্বারা কাম্বোজরাজপুত্র সুদক্ষিণের হৃদয় বিদীর্ণ করিলেন। তখন তাঁহার সঙ্কল্প ও বিক্রম ব্যর্থ হইয়া গেল ॥৬৮॥

তাঁহার হৃদয় বিদীর্ণ হইল, সমস্ত অঙ্গ শিথিল হইয়া পড়িল এবং কিরীট ও কেয়ূর পড়িয়া গেল; এই অবস্থায় সেই বীর সুদক্ষিণ যন্ত্রচ্যুত ধ্বজের ন্যায় অভিমুখ হইয়া পতিত হইলেন ॥৬৯॥

শীতকাল অতীত হইলে পর্বতশৃঙ্গজাত, শোভাযুক্ত, সুন্দরশাখাসমন্বিত ও সুপ্রতিষ্ঠিত কর্ণিকার-(কণিয়ার—স্থলপদ্ম) বৃক্ষ যেমন বায়ু ভগ্ন হইয়া ভূতলে শয়ন করে এবং সমতলভূমিযুক্ত পর্ব্বত যেমন ভূতলে অবস্থান করে, সেইরূপ কাম্বোজদেশীয় শয্যায় শয়নের যোগ্য ও মহামূল্যভূষণযুক্ত সুদক্ষিণ নিহত হইয়া ভূতলে শয়ন করিয়া রহিলেন ॥৭০—৭১॥

অর্জ্জুন কর্ণিনামক বাণদ্বারা সেই সুদৃশ্যমূর্ত্তি ও তাম্রনয়ন কাম্বোজরাজপুত্র সুদক্ষিণকে নিপাতিত করিয়াছিলেন ॥৭২॥

ধারয়ন্নগ্নিসঙ্কাশাং শিরসা কাঞ্চনীং স্রজম্ ।
অশোভত মহাবাহুর্ব্যসুর্ভূমৌ নিপাতিতঃ ॥৭৩॥
ততঃ সর্ব্বাণি সৈন্যানি ব্যদ্রবন্ত সুতস্য তে ।
হতং শ্রুতায়ুধং দৃষ্ট্বা কাম্বোজঞ্চ সুদক্ষিণম্ ॥৭৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে শ্রুতায়ুধসুদক্ষিণবিনাশে ঊনাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——০*০——

## অশীতিতমোঽধ্যায়ঃ ।

——:-০-:——

সঞ্জয় উবাচ ।

হতে সুদক্ষিণে রাজন্ ! বীরে চৈব শ্রুতায়ুধে ।
জবেনাভ্যদ্রবন্ পার্থং কুপিতাঃ সৈনিকাস্তব ॥১॥

### ভারতকৌমুদী

ধারয়ন্নিতি । কাঞ্চনস্যেয়মিতি কাঞ্চনী তাম্ । ব্যসুর্বিগতপ্রাণঃ ॥৭৩॥

তত ইতি । ব্যদ্রবন্ত পলায়ন্ত, সুতস্য দুর্য্যোধনস্য ॥৭৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ঊনাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

হত ইতি । জবেন বেগেন, অভ্যদ্রবন্ অভ্যধাবন্, পার্থমর্জ্জুনম্ ॥১॥

মস্তকে অগ্নির ন্যায় উজ্জ্বল স্বর্ণমালাধারী মহাবাহু সুদক্ষিণ ভূতলে নিপাতিত এবং প্রাণহীন হইয়াও শোভা পাইতে লাগিলেন ॥৭৩॥

মহারাজ ! তাহার পর আপনার পুত্রের সমস্ত সৈন্য শ্রুতায়ুধ ও কাম্বোজ-রাজপুত্র সুদক্ষিণকে নিহত দেখিয়া পলায়ন করিতে থাকিল' ॥৭৪॥

——:০:——

সঞ্জয় বলিলেন—'রাজা ! বীর সুদক্ষিণ ও শ্রুতায়ুধ নিহত হইলে, আপনার সৈন্যেরা ক্রুদ্ধ হইয়া বেগে অর্জ্জুনের দিকে ধাবিত হইল ॥১॥

* '…নবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '…দ্বিনবতিতমোঽধ্যায়ঃ' বা রা নি ।

অভীষাহাঃ শূরসেনাঃ শিবয়োঽথ বসাতয়ঃ।
অভ্যবর্ষংস্ততো রাজন্! শরবর্ষৈর্ধনঞ্জয়ম্ ॥২॥
তেষাং ষষ্টিশতানার্য্যান্ প্রামথ্নাৎ পাণ্ডবঃ শরৈঃ।
তে স্ম ভীতাঃ পলায়ন্তে ব্যাঘ্রাৎ ক্ষুদ্রমৃগা ইব ॥৩॥
তে নিবৃত্তাঃ পুনঃ পার্থং সর্ব্বতঃ পর্য্যবারয়ন্।
রণে সপত্নান্ নিঘ্নন্তং জিগীষন্তং পরান্ যুধি ॥৪॥
তেষামাপততাং তূর্ণং গাণ্ডীবপ্রেষিতৈঃ শরৈঃ।
শিরাংসি পাতয়ামাস বাহূংশ্চৈব ধনঞ্জয়ঃ ॥৫॥
শিরোভিঃ পাতিতৈস্তত্র ভূমিরাসীন্নিরন্তরা।
অভ্রচ্ছায়েব চৈবাসীদ্ধ্বাঙ্ক্ষগৃধ্রবলৈর্যুধি ॥৬॥

ভারতকৌমুদী

অথ কে তে সৈনিকা ইত্যাহ অভীতি। এতে দেশবাচিনঃ শব্দা দেশিষু লক্ষ্যন্তে ॥২॥
তেষামিতি। বেদবিধিনিষেধাধীনাচারা আর্য্যাস্তান্, ন তু ম্লেচ্ছানিতি ভাবঃ ॥৩॥
ত ইতি। পর্য্যবারয়ন্ পর্য্যবেষ্টন্ত সেনাপতিপ্ররোচনাৎ। সপত্নান্ শত্রূন্ ॥৪॥
তেষামিতি। আপততামাগচ্ছতাম্, গাণ্ডীবেন ধনুষা প্রেষিতৈর্নিক্ষিপ্তৈঃ ॥৫॥
শিরোভিরিতি। নিরন্তরা ঘনাচ্ছন্না। অভ্রচ্ছায়েব মেঘচ্ছায়েব ॥৬॥

রাজা! তৎপরে অভীষাহ, শূরসেন, শিবি ও বসাতিদেশীয় সৈন্যেরা অর্জ্জুনের উপরে বাণবর্ষণ করিতে লাগিল ॥২॥

তখন অর্জ্জুন বাণদ্বারা আর্য্যজাতীয় সেই ষট্‌সহস্র সৈন্যকে আলোড়িত করিয়া তুলিলেন। ক্রমে ক্ষুদ্র মৃগগণ যেমন ব্যাঘ্রের ভয়ে পলায়ন করে, সেইরূপ তাহারা অর্জ্জুনের ভয়ে পলায়ন করিতে থাকিল ॥৩॥

অর্জ্জুন যুদ্ধে শত্রুদিগকে সংহার করিতে লাগিলে এবং যুদ্ধে বিপক্ষদিগকে জয় করিবার ইচ্ছা করিলে, সেই সৈন্যেরা পুনরায় ফিরিয়া আসিয়া সকল দিকে অর্জ্জুনকে বেষ্টন করিল ॥৪॥

তাহারা আসিতে লাগিলে অর্জ্জুন গাণ্ডীবনিক্ষিপ্ত বাণদ্বারা সত্বর সত্বর তাহাদের মস্তক ও বাহু ছেদন করিয়া করিয়া নিপাতিত করিতে লাগিলেন ॥৫॥

তখন নিপাতিত মস্তকে সমরভূমি আবৃত হইয়া গেল এবং সেই সমরভূমিতে দ্রোণকাক, শকুন ও সাধারণ কাক পতিত হওয়ায় যেন মেঘের ছায়া পতিত হইল ॥৬॥

(৩) তেষাং ষষ্টিশতানন্যান্...বা নি। (৫)...বাহূংশ্চাপি...বা নি।

তেষু তূৎসাদ্যমানেষু ক্রোধামর্ষসমন্বিতৌ।
শ্রুতায়ুশ্চাচ্যুতায়ুশ্চ ধনঞ্জয়মযুধ্যতাম্ ॥৭॥
বলিনৌ স্পর্দ্ধিনৌ বীরৌ কুলজৌ বাহুশালিনৌ।
তাবেনং শরবর্ষাণি সব্যদক্ষিণমাস্যতাম্ ॥৮॥
ত্বরাযুক্তৌ মহারাজ! প্রার্থয়ানৌ মহদ্‌যশঃ।
অর্জ্জুনস্য বধং প্রেপ্সূ পুত্রার্থং তব ধন্বিনৌ ॥৯॥
তাবর্জ্জুনং সহস্রেণ পত্রিণাং নতপর্বণাম্।
পূরয়ামাসতুঃ ক্রুদ্ধৌ তড়াগং জলদো যথা ॥১০॥ (যুগ্মকম্)
শ্রুতায়ুশ্চ ততঃ ক্রুদ্ধস্তোমরেণ ধনঞ্জয়ম্।
আজঘান রথশ্রেষ্ঠঃ পীতেন নিশিতেন চ ॥১১॥
সোঽতিবিদ্ধো বলবতা শত্রুণা শত্রুকর্ষণঃ।
জগাম পরমং মোহং মোহয়ন্ কেশবং রণে ॥১২॥

ভারতকৌমুদী

তেম্বিতি। উৎসাদ্যমানেষু বিনাশ্যমানেষু, অমর্ষঃ অসহিষ্ণুতা ॥৭॥

বলিনাবিতি। এনমর্জ্জুনং প্রতি। সব্যেন বামেন যুক্তো দক্ষিণো ভাগস্তং প্রাপ্যেতি শেষঃ। শাকপার্থিবাদিত্বান্মধ্যগতযুক্তপদলোপঃ। আস্যতাং ন্যক্ষিপতাম্। ক্ষেপার্থাসেঃ প্রয়োগঃ ॥৮॥

ত্বরেতি। প্রেপ্সূ চিকীর্ষূ। পত্রিণাং বাণানাম্। পূরয়ামাসতুর্গাত্রপূরণেন ॥৯—১০॥

শ্রুতায়ুরিতি। পীতেন প্রাক্‌পীতশত্রুরক্তেন, নিশিতেন সুধারেণ ॥১১॥

অর্জ্জুন সেই সৈন্যগণকে উৎসন্ন করিতে লাগিলে, শ্রুতায়ু ও অচ্যুতায়ু ক্রুদ্ধ এবং অসহিষ্ণু হইয়া অর্জ্জুনের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥৭॥

বলবান্, অর্জ্জুনের সহিত স্পর্দ্ধাকারী, বীর, সৎকুলজাত ও বাহুশক্তিশালী শ্রুতায়ু এবং অচ্যুতায়ু বাম ও দক্ষিণ দিক্ হইতে অর্জ্জুনের উপরে বাণবর্ষণ করিতে লাগিলেন ॥৮॥

মহারাজ! মেঘ যেমন জলবর্ষণদ্বারা জলাশয় পূর্ণ করে, সেইরূপ ত্বরান্বিত, মহাযশঃপ্রার্থী ও ধনুর্দ্ধর শ্রুতায়ু এবং অচ্যুতায়ু ক্রুদ্ধ হইয়া আপনার পুত্রের জন্য অর্জ্জুনকে বধ করিবার ইচ্ছা করিয়া নতপর্ব্ব এক সহস্র বাণদ্বারা অর্জ্জুনের দেহ পূর্ণ করিয়া ফেলিলেন ॥৯—১০॥

তৎপরে আবার ক্রুদ্ধ রথিশ্রেষ্ঠ শ্রুতায়ু শত্রুরক্তপায়ী সুধার একটা তোমর-দ্বারা অর্জ্জুনকে আঘাত করিলেন ॥১১॥

(৯)···অর্জ্জুনস্য বধপ্রেপ্সু পুত্রার্থে···বা নি। (১০)···জলদৌ যথা—বা নি।

এতস্মিন্নেব কালে তু সোঽচ্যুতায়ুর্মহারথঃ।
শূলেন ভৃশতীক্ষ্ণেন তাড়য়ামাস পাণ্ডবম্ ॥১৩॥
ক্ষতে ক্ষারঞ্চ স দদৌ পাণ্ডবস্য মহাত্মনঃ।
পার্থোঽপি সুভৃশং বিদ্ধো ধ্বজযষ্টিং সমাশ্রিতঃ ॥১৪॥
ততঃ সর্ব্বস্য সৈন্যস্য তাবকস্য বিশাংপতে!।
সিংহনাদো মহানাসীদ্ধতং মত্বা ধনঞ্জয়ম্ ॥১৫॥
কৃষ্ণশ্চ সুভৃশং তপ্তো দৃষ্ট্বা পার্থং বিচেতসম্।
আশ্বাসয়ৎ সুহৃদ্যাভির্ব্বাগ্‌ভিস্তত্র ধনঞ্জয়ম্ ॥১৬॥
ততস্তৌ রথিনাং শ্রেষ্ঠৌ লব্ধলক্ষ্যৌ ধনঞ্জয়ম্।
বাসুদেবঞ্চ বার্ষ্ণেয়ং শরবর্ষৈঃ সমন্ততঃ ॥১৭॥

ভারতকৌমুদী

স ইতি। মোহয়ন্নিতি অর্জ্জুনমোহদর্শনেন কেশবস্যাপি মোহ আগত ইতি ভাবঃ ॥১২॥

এতস্মিন্নিতি। পাণ্ডবমর্জ্জুনং প্রকরণাৎ ॥১৩॥

ক্ষত ইতি। সঃ অচ্যুতায়ুশ্চ ক্ষতে ক্ষারং দদাবিতি নিদর্শনা, আহতস্যাহননাৎ ॥১৪॥

তত ইতি। তাবকস্য ত্বদীয়স্য, বিশাং মনুজানাম্, "দ্বৌ বিশৌ বৈশ্যমনুজৌ" ইত্যমরঃ ॥১৫॥

কৃষ্ণ ইতি। বিচেতসং বেদনয়া বিহ্বলচিত্তম্। সুহৃদ্যাভিরতীবপ্রিয়াভিঃ ॥১৬॥

তত ইতি। বার্ষ্ণেয়ং বৃষ্ণিবংশীয়ম্। অশ্বৈধ্বর্জেন চ সহেতি সাশ্বধ্বজঃ স চাসৌ পতাকী

তখন শত্রুহন্তা অর্জ্জুন প্রবল-শত্রু-কর্ত্তৃক অত্যন্ত বিদ্ধ হইয়া কৃষ্ণকে মোহিত করতঃ নিজে গুরুতর মোহাপন্ন হইলেন ॥১২॥

এই সময়েই আবার মহারথ অচ্যুতায়ু অতিতীক্ষ্ণ শূলদ্বারা অর্জ্জুনকে তাড়ন করিলেন ॥১৩॥

সুতরাং অচ্যুতায়ু (আহতের উপরে আবার আঘাত করিয়া) মহাত্মা অর্জুনের ক্ষতে ক্ষার অর্পণ করিলেন। অতএব অর্জুন গুরুতর তাড়িত হইয়া রথের ধ্বজ ধারণ করিয়া রহিলেন ॥১৪॥

নরনাথ! তাহার পর অর্জুনকে নিহত মনে করিয়া আপনার সমস্ত সৈন্যের মধ্যে বিশাল সিংহনাদ হইল ॥১৫॥

তখন কৃষ্ণ অর্জুনকে বিহ্বলচিত্ত দেখিয়া অত্যন্ত সন্তপ্ত হইয়া অতিপ্রিয় বাক্যদ্বারা তাঁহাকে আশ্বস্ত করিলেন ॥১৬॥

(১৪) ক্ষতে ক্ষারং স হি দদৌ···বা নি। (১৫)···পার্থং বিচেতনম্···বা নি বঙ্গ বৰ্দ্ধ।

সচক্রকূবররথং সাশ্বধ্বজপতাকিনম্ ।
অদৃশ্যং চক্রতুর্যুদ্ধে তদদ্ভুতমিবাভবৎ ॥১৮॥ (যুগ্মকম্)
প্রত্যাশ্বস্তস্তু বীভৎসুঃ শনকৈরিব ভারত ! ।
প্রেতরাজপুরং প্রাপ্য পুনঃ প্রত্যাগতো যথা ॥১৯॥
সংছন্নং শরজালেন রথং দৃষ্ট্বা সকেশবম্ ।
শত্রূ চাভিমুখৌ দৃষ্ট্বা দীপ্যমানাবিবানলৌ ॥২০॥
প্রাদুশ্চক্রে ততঃ পার্থঃ শাক্রমস্ত্রং মহারথঃ ।
তস্মাদাসন্ সহস্রাণি শরাণাং নতপর্ব্বণাম্ ॥২১॥ (যুগ্মকম্)
তেঽভিজঘ্নুর্মহেষ্বাসৌ তাভ্যাং মুক্তাংশ্চ সায়কান্ ।
বিচেরুরাকাশগতাঃ পার্থবাণবিদারিতাঃ ॥২২॥

ভারতকৌমুদী

পতাকাবাংশ্চেতি তম্, চক্রৈঃ কূবরেণ দারুবিশেষেণ চ সহেতি স চাসৌ রথশ্চেতি তম্ ॥১৭—১৮॥

প্রতীতি। প্রত্যাশ্বস্তঃ সুস্থীভূতঃ, বীভৎসুরর্জ্জুনঃ। প্রেতরাজপুরং যমালয়ম্ ॥১৯॥

সংছন্নমিতি। কেশবেন কৃষ্ণেন সহেতি তম্। শাক্রমৈন্দ্রম্ ॥২০—২১॥

ত ইতি। মহেষ্বাসৌ মহাধনুর্দ্ধরৌ শ্রুতায়ুরচ্যুতায়ুষৌ। বিচেরুস্তয়োস্তে সায়কাঃ ॥২২॥

তদনন্তর রথিশ্রেষ্ঠ শ্রুতায়ু ও অচ্যুতায়ু লক্ষ্য পাইয়া সকল দিকে শরবর্ষণ-দ্বারা অর্জুন, বৃষ্ণিনন্দন কৃষ্ণ এবং চক্র, কূবর, অশ্ব, ধ্বজ ও পতাকার সহিত রথখানাকে অদৃশ্য করিয়া ফেলিলেন। তাহা যেন অদ্ভুত বলিয়া মনে হইল ॥১৭—১৮॥

ভরতনন্দন! তৎকালে অর্জুন যেন ধীরে ধীরে সুস্থ হইলেন; তাহাতে তিনি যেন যমালয়ে যাইয়া আবার ফিরিয়া আসিলেন ॥১৯॥

তাহার পর মহারথ অর্জুন কৃষ্ণের সহিত রথখানাকে বাণজালে আবৃত দেখিয়া এবং সম্মুখে প্রজ্বলিত দুইটা অগ্নির ন্যায় শত্রু দুই জনকে দর্শন করিয়া ঐন্দ্র অস্ত্র আবিষ্কার করিলেন; তখন তাহা হইতে সহস্র সহস্র নতপর্ব্ব বাণ আবির্ভূত হইতে লাগিল ॥২০—২১॥

সেই বাণ সকল যাইয়া মহাধনুর্দ্ধর শ্রুতায়ু ও অচ্যুতায়ুকে এবং তাঁহাদের নিক্ষিপ্ত বাণসমূহকে বিনাশ করিল। তখন সেই বাণগুলি অর্জুনের বাণে প্রতিহত হইয়া আকাশে বিচরণ করিতে লাগিল ॥২২॥

(২২) তে জঘ্নতুৌ মহেষ্বাসৌ···বা নি,···পার্থচাপবিনিঃসৃতাঃ—নি।

প্রতিহত্য শরাংস্তূর্ণং শরবেগেন পাণ্ডবঃ।
প্রতস্থে তত্র তত্রৈব যোধয়ন্ বৈ মহারথান্ ॥২৩॥
তৌ চ ফাল্গুনবাণৌঘৈর্বিবাহুশিরসৌ কৃতৌ।
বসুধামন্বপদ্যেতাং বাতনুন্নাবিব দ্রুমৌ ॥২৪॥
শ্রুতায়ুষশ্চ নিধনং বধশ্চৈবাচ্যুতায়ুষঃ।
লোকবিস্মাপনমভূৎ সমুদ্রস্যেব শোষণম্ ॥২৫॥
তয়োঃ পদানুগান্ হত্বা পুনঃ পঞ্চাশতং রথান্।
প্রত্যগাদ্ভারতীং সেনাং নিঘ্নন্ পার্থো বরান্ বরান্ ॥২৬॥
শ্রুতায়ুষঞ্চ নিহতং প্রেক্ষ্য চৈবাচ্যুতায়ুষম্।
নিযুতায়ুঃ সুসংক্রুদ্ধো দীর্ঘায়ুশ্চৈব ভারত ! ॥২৭॥
পুত্রৌ তয়োর্নরশ্রেষ্ঠৌ কৌন্তেয়ং প্রতিজগ্মতুঃ।
কিরন্তৌ বিবিধান্ বাণান্ পিতৃব্যসনকর্ষিতৌ ॥২৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

প্রতীতি। শরবেগেন তদৈন্দ্রাস্ত্রনির্গতবাণবেগেন, পাণ্ডবোঽর্জ্জুনঃ ॥২৩॥

তাবিতি। বিবাহুশিরসৌ বাহুমস্তকশূন্যৌ। অন্বপদ্যেতাং প্রাপ্তৌ, বাতনুন্নৌ বায়ুভগ্নৌ ॥২৪॥

শ্রুতেতি। লোকানাং বিস্মাপনং বিস্ময়জনকম্, তয়োর্মহাবীরত্বাৎ ॥২৫॥

তয়োরিতি। পদানুগান্ অনুচরান্। ভারতীং দৌর্য্যোধনীম্ ॥২৬॥

শ্রুতেতি। প্রেক্ষ্য দৃষ্ট্বা। পিত্রোস্তয়োর্ব্যসনেন মৃত্যুনা কর্ষিতৌ সন্তপ্তৌ ॥২৭—২৮॥

পরে অর্জুন ঐন্দ্রাস্ত্রনির্গত-বাণবেগে বিপক্ষের বাণগুলিকে সত্বর প্রতিহত করিয়া সেই সেই স্থানে মহারথগণের সহিত যুদ্ধ করিতে করিতে যাইতে লাগিলেন ॥২৩॥

অর্জুনের বাণসমূহ শ্রুতায়ু ও অচ্যুতায়ুর বাহু ও মস্তক ছেদন করিলে, তাঁহারা বায়ুভগ্ন দুইটা বৃক্ষের ন্যায় ভূতলে পতিত হইলেন ॥২৪॥

তৎকালে সমুদ্রশোষণের ন্যায় শ্রুতায়ু ও অচ্যুতায়ুর বধ লোকের বিস্ময়জনক হইল ॥২৫॥

অর্জুন পুনরায় তাঁহাদের অনুচর পঞ্চাশ জন রথীকে সংহার করিয়া কৌরব-সৈন্য এবং প্রধান প্রধান যোদ্ধাকে বধ করিতে করিতে যাইতে থাকিলেন ॥২৬॥

ভরতনন্দন ! শ্রুতায়ু ও অচ্যুতায়ুকে নিহত দেখিয়া তাঁহাদের পুত্র নরশ্রেষ্ঠ

(২৬)...পুনঃ পঞ্চশতং রথান্...নি। (২৭)...নিয়তায়ুশ্চ সংক্রুদ্ধঃ.. বা নি।

তাবৰ্জ্জুনো মুহূর্ত্তেন শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
প্রৈষয়ৎ পরমক্রুদ্ধো যমস্য সদনং প্রতি ॥২৯॥
লোড়য়ন্তমনীকানি দ্বিপং পদ্মসরো যথা।
নাশক্নুবন্ বারয়িতুং পার্থং ক্ষত্রিয়পুঙ্গবাঃ ॥৩০॥
অঙ্গাস্তু গজবারেণ পাণ্ডবং পর্য্যবারয়ন্।
ক্রুদ্ধাঃ সহস্রশো রাজন্! শিক্ষিতা হস্তিসাদিনঃ ॥৩১॥
দুর্য্যোধনসমাদিষ্টাঃ কুঞ্জরৈঃ পর্ব্বতোপমৈঃ।
প্রাচ্যাশ্চ দাক্ষিণাত্যাশ্চ কলিঙ্গপ্রমুখা নৃপাঃ ॥৩২॥ (যুগ্মকম্)
তেষামাপততাং শীঘ্রং গাণ্ডীবপ্রেষিতৈঃ শরৈঃ।
নিচকর্ত্ত শিরাংস্যুগ্রো বাহূনপি সভূষণান্ ॥৩৩॥

ভারতকৌমুদী

তাবিতি। তৌ নিয়ুতায়ুর্দীর্ঘায়ুষৌ। সদনং ভবনম্ ॥২৯॥
লোড়য়ন্তমিতি। অনীকানি কৌরবসৈন্যানি, দ্বিপং হস্তিনম্ ॥৩০॥
অঙ্গা ইতি। গজানাং বারেণ সমূহেন। কুঞ্জরৈর্হস্তিভিঃ ॥৩১—৩২॥
তেষামিতি। আপততামাগচ্ছতাম্। নিচকর্ত্ত চিচ্ছেদ, উগ্রঃ পার্থঃ ॥৩৩॥

নিয়ুতায়ু ও দীর্ঘায়ু পিতৃবধসন্তপ্ত ও অত্যন্তক্রুদ্ধ হইয়া নানাবিধ বাণক্ষেপ করিতে করিতে অর্জুনের প্রতি ধাবিত হইলেন ॥২৭—২৮॥

তখন অর্জুন অত্যন্তক্রুদ্ধ হইয়া নতপর্ব বাণসমূহদ্বারা মুহূর্ত্তমধ্যে তাঁহাদিগকে যমালয়ে প্রেরণ করিলেন ॥২৯॥

পরে হস্তী যেমন পদ্মসরোবর আলোড়ন করে, সেইরূপ অর্জুন কৌরবসৈন্য আলোড়ন করিতে লাগিলেন; কিন্তু কৌরবপক্ষের ক্ষত্রিয়শ্রেষ্ঠেরা তাঁহাকে বারণ করিতে সমর্থ হইলেন না ॥৩০॥

রাজা! এই সময়ে যুদ্ধে শিক্ষিত গজারোহী অঙ্গদেশীয় সহস্র সহস্র যোদ্ধা ক্রুদ্ধ হইয়া হস্তিসমূহদ্বারা অর্জুনকে পরিবেষ্টন করিলেন এবং দুর্য্যোধনের আদেশক্রমে কলিঙ্গপ্রভৃতি পূর্ব্বদেশীয় ও দক্ষিণদেশীয় রাজারা আসিয়াও পর্ব্বতপ্রমাণ হস্তিসমূহদ্বারা অর্জুনকে ঘিরিয়া ফেলিলেন ॥৩১—৩২॥

তাঁহারা আসিতে লাগিলে, উগ্রমূর্ত্তি অর্জ্জুন গাণ্ডীবনিক্ষিপ্ত বাণসমূহদ্বারা সত্বর সত্বর তাঁহাদের মস্তক ও অলঙ্কারযুক্ত বাহু সকল ছেদন করিতে লাগিলেন ॥৩৩॥

(৩১) অঙ্গাস্তু গজরাজেন...বা, অঙ্গাস্তু গজসংঘৈশ্চ ..নি। (৩৩)...সুভূষণান্—বা নি।

তৈঃ শিরোভির্মহী কীর্ণা বাহুভিশ্চ সহাঙ্গদৈঃ।
বভৌ কনকপাষাণা সংবৃতা ভুজগৈরিব ॥৩৪॥
বাহবো বিশিখৈশ্ছিন্নাঃ শিরাংস্যুন্মথিতানি চ।
পতমানান্যদৃশ্যন্ত দ্রুমেভ্য ইব পক্ষিণঃ ॥৩৫॥
শরৈঃ সহস্রশো বিদ্ধা দ্বিপাঃ প্রস্রুতশোণিতাঃ।
অদৃশ্যন্তাদ্রয়ঃ কালে গৈরিকাম্বুস্রবা ইব ॥৩৬॥
নিহতাঃ শেরতে স্মান্যে বীভৎসোরর্দ্দিতাঃ শরৈঃ।
গজপৃষ্ঠগতা ম্লেচ্ছা নানাবিকৃতদর্শনাঃ ॥৩৭॥
নানাবেশধরা রাজন্! নানাশস্ত্রৌঘসংবৃতাঃ।
রুধিরেণানুলিপ্তাঙ্গা ভান্তি চিত্রৈঃ শরৈর্হতাঃ ॥৩৮॥
শোণিতং নির্বমন্তি স্ম দ্বিপাঃ পার্থশরার্দ্দিতাঃ।
সহস্রশশ্ছিন্নগাত্রাঃ সারোহাঃ সপদানুগাঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

তৈরিতি। কীর্ণা ব্যাপ্তা, সহাঙ্গদৈঃ সকেয়ূরৈঃ। কনকপাষাণা স্বর্ণময়প্রস্তরা ভূমিঃ ॥৩৪॥
বাহব ইতি। বিশিখৈর্বাণৈঃ, ছিন্না অর্জ্জুনেন, উন্মথিতানি ছিন্নানি ॥৩৫॥
শরৈরিতি। প্রস্রুতশোণিতা নির্গতরক্তাঃ। গৈরিকাম্বূনাং স্রবো নির্গমো যেভ্যস্তে ॥৩৬॥
নিহতা ইতি। বীভৎসোরর্জ্জুনস্য। নানা বহুবিধানি বিকৃতানি দর্শনানি যেষাং তে ॥৩৭॥
নানেতি। ভান্তি প্রকাশন্তে স্ম, চিত্রৈর্নানাবিধৈঃ, শরৈঃ পার্থস্যৈব ॥৩৮॥
শোণিতমিতি। সারোহা আরোহিসহিতাঃ, সপদানুগা অনুচরসহিতাশ্চ ॥৩৯॥

তখন সর্পবেষ্টিত স্বর্ণপাষাণযুক্ত ভূমির ন্যায় সেই মস্তক ও বাহুদ্বারা ব্যাপ্ত সমরভূমি শোভা পাইতে লাগিল ॥৩৪॥

সেই সময়ে বৃক্ষ হইতে পক্ষিগণের ন্যায় বাণচ্ছিন্ন বাহু ও মস্তকসমূহকে পতিত হইতে দেখা গেল ॥৩৫॥

সহস্র সহস্র হস্তী অর্জ্জুনের বাণে বিদ্ধ হওয়ায় সেগুলির দেহ হইতে রক্ত নির্গত হইতে লাগিল। সুতরাং বর্ষাকালে গৈরিকজলস্রাবী পর্ব্বতসমূহের ন্যায় সেগুলিকে দেখা যাইতে থাকিল ॥৩৬॥

নানাবিধ-বিকৃত-দর্শন হস্তিপৃষ্ঠগত ম্লেচ্ছসৈন্যেরা অর্জ্জুনের বাণে নিহত ও পীড়িত হইয়া সেই হস্তিপৃষ্ঠেই শয়ন করিতে লাগিল ॥৩৭॥

রাজা! নানাবিধবেশধারী ও নানাবিধশস্ত্রযুক্ত যোদ্ধারা অর্জ্জুনের বিচিত্র বাণে নিহত হইয়া রক্তাক্ত গাত্রে প্রকাশ পাইতে থাকিল ॥৩৮॥

(৩৪)···ভুজগৈরিব সংযুতা—পি,···ভুজগৈরিব সংবৃতা—বা নি।

চুক্রুশুশ্চ নিপেতুশ্চ বভ্রমুশ্চাপরে দিশঃ।
ভৃশং ত্রস্তাশ্চ বহবঃ স্বানেব মমৃদুর্গজাঃ ॥৪০॥
সান্তরায়ুধিনশ্চৈব দ্বিপাস্তীক্ষ্ণবিষোপমাঃ।
বিদন্ত্যসুরমায়াং যে সুঘোরা ঘোরচক্ষুষঃ ॥৪১॥
যবনাঃ পারদাশ্চৈব শকাশ্চ সহ বাহ্লিকৈঃ।
গোযোনিপ্রভবা ম্লেচ্ছাঃ কালকল্পাঃ প্রহারিণঃ ॥৪২॥
দার্বাভিসারা দরদাঃ পুণ্ড্রাশ্চৈব সহস্রশঃ।
তে ন শক্যাঃ স্ম সংখ্যাতুং ব্রাতাঃ শতসহস্রশঃ ॥৪৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

চুক্রুশুরিতি। চুক্রুশুঃ রুরুবুঃ। স্বান্ স্বপক্ষীয়ানেব জনান্ ॥৪০॥

সেতি। অন্তরে গাত্রাবরণমধ্যে আয়ুধান্যেষাং সন্তীতি তে অন্তরায়ুধিনো গুপ্তাস্ত্রধারিণস্তৈঃ সহেতি তে, তীক্ষ্ণবিষাঃ সর্পা উপমা যেষাং তে। সর্পাণাং তীক্ষ্ণবিষাণি যথা মুখান্তরে তিষ্ঠন্তি, তথা তদারোহিণামপি গাত্রাবরণাভ্যন্তরে তীক্ষ্ণাস্ত্রাণি তস্থুরিতি ভাবঃ। দ্বিপা গজাঃ। চৈবেত্যনেন প্রত্যাসত্ত্যা মমৃদুরিত্যনুকৃষ্যতে। বিদন্তি জানন্তি স্ম, যে দ্বিপা এব ॥৪১॥

যবনা ইতি। গোযোনিপ্রভবা বিশ্বামিত্রাক্রমণকালে বশিষ্ঠকামধেনুযোনিজাতাঃ, কালকল্পা যমতুল্যাঃ। দার্বাভিসারাদয়ো দেশা দেশিষু লক্ষ্যন্তে। স্মশব্দঃ পাদপূরণে। ব্রাতাঃ সমূহাঃ ॥৪২—৪৩॥

সহস্র সহস্র হস্তী আরোহী ও অনুচরগণের সহিত অর্জ্জুনের বাণে পীড়িত ও ছিন্নগাত্র হইয়া রক্ত বমন করিতে লাগিল ॥৩৯॥

অনেক হস্তী চীৎকার করিতে থাকিল, বহুতর হস্তী ভূতলে পতিত হইল, অপর হস্তী সকল নানাদিকে ভ্রমণ করিতে লাগিল, কতকগুলি হস্তী অত্যন্ত ভীত হইয়া পড়িল এবং বহুতর হস্তী স্বপক্ষীয় লোকদিগকেই মর্দ্দন করিতে থাকিল ॥৪০॥

ভয়ঙ্করমূর্ত্তি ও ভয়ঙ্করনয়ন যে সকল হস্তী অসুরমায়া জানিত, তীক্ষ্ণবিষ সর্পের তুল্য সেই সকল হস্তীও গুপ্তাস্ত্রধারী আরোহীদের সহিত বিচরণ করিতে থাকিয়া স্বপক্ষীয় লোকদিগকেই নিষ্পেষণ করিতে লাগিল ॥৪১॥

সহস্র সহস্র ও লক্ষ লক্ষ যবন, পারদ, শক ও বাহ্লিকদেশীয়, যমতুল্য প্রহারকারী ও গোযোনিজাত যে ম্লেচ্ছগণ এবং দার্বাভিসার, দরদ ও পুণ্ড্রদেশবাসী যে সকল ম্লেচ্ছ আসিল, তাহাদের সংখ্যা করা শক্তিসাধ্য নহে ॥৪২—৪৩॥

(৪০)…তানেব মমৃদুর্গজাঃ—বঙ্গ বর্দ্ধ

অভ্যবর্ত্তন্ত সংগ্রামে পাণ্ডবং নিশিতৈঃ শরৈঃ।
অবাকিরংশ্চ তে ম্লেচ্ছা নানাযুদ্ধবিশারদাঃ ॥৪৪॥
তেষামপি সসর্জ্জাশু শরবৃষ্টিং ধনঞ্জয়ঃ।
সৃষ্টিস্তথাবিধা হ্যাসীচ্ছলভানামিবায়তিঃ ॥৪৫॥
অভ্রচ্ছায়ামিব শরৈঃ সৈন্যে কৃত্বা ধনঞ্জয়ঃ।
মুণ্ডার্দ্ধমুণ্ডান্ জটিলানশুচীন্ কুটিলাননান্।
ম্লেচ্ছানশাতয়ৎ সর্ব্বান্ সমেতানস্ত্রতেজসা ॥৪৬॥
শরৈশ্চ শতশো বিদ্ধাস্তে সংঘা গিরিচারিণঃ।
প্রাদ্রবন্ত রণাদ্ভীতা গিরিগহ্বরবাসিনঃ ॥৪৭॥
গজাশ্বসাদিম্লেচ্ছানাং পতিতানাং শিতৈঃ শরৈঃ।
বলাঃ কঙ্কা বৃকা ভূমাবপিবন্ রুধিরং মুদা ॥৪৮॥

## ভারতকৌমুদী

অশীতি। ম্লেচ্ছং লক্ষয়তি প্রায়শ্চিত্ততত্ত্বে দেবলঃ—"গোমাংসখাদকো যশ্চ বিরুদ্ধং বহু ভাষতে। সর্বাচারবিহীনশ্চ ম্লেচ্ছ ইত্যভিধীয়তে॥" ॥৪৪॥

তেষামিতি। সৃষ্টিঃ শরক্ষেপঃ। শলভানাং পতঙ্গানাম্, আয়তিঃ শ্রেণিঃ ॥৪৫॥

অভ্রেতি। অভ্রচ্ছায়াং মেঘচ্ছায়াম্। অশাতয়দপীড়য়ং। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৬॥

শরৈতি। সংঘা ম্লেচ্ছসমূহাঃ। প্রাদ্রবন্ত পলায়ন্ত ॥৪৭॥

## ভারতভাবদীপঃ

হত ইতি ॥১—২১॥ বিচেরুরিত্যত্র তাভ্যাং যুক্তাংশ্চ সায়কানি ॥২২—৪২॥ গোযোনি-প্রভবা নন্দিন্যাং জাতাঃ ॥৪৩—৪৪॥ সৃষ্টিঃ সংসৃষ্টিঃ ॥৪৫॥ জটিলাননান্ জটিলান্যাননানি যেষাম্

নানাযুদ্ধবিশারদ সেই সকল ম্লেচ্ছ যুদ্ধে অর্জ্জুনের অভিমুখবর্ত্তী হইল এবং নিশিত শরসমূহদ্বারা তাঁহাকে আবৃত করিয়া ফেলিল ॥৪৪॥

অর্জ্জুনও সত্বর সত্বর তাহাদের উপরে শরবৃষ্টি করিতে লাগিলেন। অর্জ্জুনের সেইরূপ শরবৃষ্টি পতঙ্গশ্রেণির ন্যায় চলিতেছিল ॥৪৫॥

ক্রমে অর্জ্জুন বাণদ্বারা সেই সৈন্যগণের উপরে যেন মেঘের ছায়া করিয়া অস্ত্রের তেজে মুণ্ডিতমস্তক, অর্দ্ধমুণ্ডিতমস্তক, জটাধারী, অপবিত্র ও কুটিলবদন সম্মিলিত সমস্ত ম্লেচ্ছকে আকুল করিয়া তুলিলেন ॥৪৬॥

তখন পর্ব্বতচারী ও পর্ব্বতগুহাবাসী সেই শত শত ম্লেচ্ছের দল অর্জ্জুনের বাণে বিদ্ধ ও ভীত হইয়া রণস্থল হইতে পলায়ন করিতে লাগিল ॥৪৭॥

(৪৪) অভ্যবর্ষন্ত তে সর্বে···বা নি। (৪৬) · জটিলাননান্···বা নি। (৪৭) ··রণে ভীতাঃ···পি বা নি।

পত্ত্যশ্বরথনাগৈশ্চ প্রচ্ছন্নকৃতসংক্রমাম্ ।
শরবর্ষপ্লবাং ঘোরাং কেশশৈবলশাদ্বলাম্ ॥৪৯॥
প্রাবর্ত্তয়ন্নদীমুগ্রাং শোণিতৌঘতরঙ্গিণীম্ ।
ছিন্নাঙ্গুলিক্ষুদ্রমৎস্যাং যুগান্তে কালসন্নিভাম্ ॥৫০॥ (যুগ্মকম্)
অকরোদ্‌গজসংবাধাং নদীমুত্তরশোণিতাম্ ।
দেহেভ্যো রাজপুত্ত্রাণাং নাগাশ্বরথসাদিনাম্ ॥৫১॥
যথা স্থলঞ্চ নিম্নঞ্চ ন স্যাদ্বর্ষতি বাসবে ।
তথাসীৎ পৃথিবী সর্বা শোণিতেন পরিপ্লুতা ॥৫২॥

## ভারতকৌমুদী

গজেতি। গজাশ্বসাদিনো গজাশ্বারোহিণো যে ম্লেচ্ছাস্তেষাম্। বলাঃ কাকাঃ ॥৪৮॥

পত্তীতি। প্রচ্ছন্নং নিমগ্নতয়া গুপ্তং যথা স্যাত্তথা কৃতাঃ সংক্রমাঃ সেতবো যস্যাং তাম্। শরবর্ষং নিক্ষিপ্তশরা এব প্লবাঃ ক্ষুদ্রনৌকা যস্যাং তাম্, কেশা এব শৈবলাস্তৈঃ শাদ্বলাং হরিদ্বর্ণাম্। প্রাবর্ত্তয়দর্জ্জুনঃ। শোণিতৌঘস্য তরঙ্গা অস্যাঃ সন্তীতি তাম্। ছিন্নাঙ্গুলয় এব ক্ষুদ্রা মৎস্যা যস্যাং তাম্, যুগান্তে প্রলয়কালে, কালসন্নিভাং তৎকালপ্রবর্ত্তিতনদীতুল্যাম্ ॥৪৯-৫০॥

অকরোদিতি। দেহেভ্যঃ অকরোদর্জ্জুনঃ। উত্তরাণি উচ্চানি শোণিতানি যস্যাস্তাম্ ॥৫১॥

যথেতি। বাসবে ইন্দ্রে ইন্দ্রপ্রেরিতে মেঘে। পৃথিবী সমরভূমিঃ ॥৫২॥

---

আবার কাক, কঙ্ক ও ক্ষুদ্র ব্যাঘ্রগণ আনন্দের সহিত অর্জ্জুনের সুধারবাণাঘাতে ভূতলনিপতিত গজারোহী ও অশ্বারোহী ম্লেচ্ছগণের রক্ত পান করিতে থাকিল ॥৪৮॥

ক্রমে অর্জ্জুন, প্রলয়কালপ্রবর্ত্তিত নদীর ন্যায় একটা ভয়ঙ্কর রক্তের নদী প্রবর্ত্তিত করিলেন ; তাহাতে রক্তপ্রবাহের তরঙ্গ চলিতে লাগিল ; হস্তী, অশ্ব, রথ ও পদাতিদ্বারা গুপ্ত সেতু করা হইল ; নিক্ষিপ্ত বাণ সকল ক্ষুদ্র ক্ষুদ্র নৌকারূপে ভাসিতে থাকিল ; ছিন্ন অঙ্গুলীসমূহ ক্ষুদ্র মৎস্যরূপে চলিতে লাগিল এবং কেশরূপ শৈবলে (শেওলাতে) সেটা হরিদ্বর্ণ হইয়া উঠিল ॥৪৯—৫০॥

হস্তী, অশ্ব ও রথারোহী রাজপুত্রগণের দেহ হইতেও অর্জ্জুন একটা উচ্ছলিত রক্তের নদী প্রবর্ত্তিত করিলেন ; ক্রমে সেটা হস্তিশরীরে সঙ্কীর্ণ হইয়া উঠিল ॥৫১॥

মেঘ জলবর্ষণ করিতে লাগিলে যেমন উঁচু-নীচু স্থান থাকে না, (সব সমান হইয়া যায়), সেইরূপ রক্তে পরিপূর্ণ হইয়া গেলে সমগ্র সমরভূমিই উঁচু-নীচুভাবরহিত হইল ॥৫২॥

ষট্‌সহস্রান্ হয়ান্ বীরান্ পুনর্দশশতান্ বরান্।
প্রাহিণোন্মৃত্যুলোকায় ক্ষত্রিয়ান্ ক্ষত্রিয়র্ষভঃ ॥৫৩॥
শরৈঃ সহস্রশো বিদ্ধা বিধিবৎ কল্পিতা দ্বিপাঃ।
শেরতে ভূমিমাসাদ্য শৈলা বজ্রহতা ইব ॥৫৪॥
স বাজিরথমাতঙ্গান্ নিঘ্নন্ ব্যচরদর্জ্জুনঃ।
প্রভিন্ন ইব মাতঙ্গো মৃদ্নন্ নলবনং যথা ॥৫৫॥
ভূরিদ্রুমলতাগুল্মং শুষ্কেন্ধনতৃণোলপম্।
নির্দহেদনলোঽরণ্যং যথা বায়ুসমীরিতঃ ॥৫৬॥
সেনারণ্যং তব তথা কৃষ্ণানিলসমীরিতঃ।
শরার্চ্চিরদহৎ ক্রুদ্ধঃ পাণ্ডবাগ্নির্ধনঞ্জয়ঃ ॥৫৭॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

ষড়িতি। হয়ান্ হয়ারোহান্। প্রাহিণোৎ প্রৈরয়ৎ। ক্ষত্রিয়র্ষভঃ অর্জ্জুনঃ ॥৫৩॥

শরৈরিতি। কল্পিতাঃ সজ্জিতাঃ, দ্বিপা হস্তিনঃ। শেরতে স্ম ॥৫৪॥

স ইতি। প্রভিন্নো মদস্রাবী, মৃদ্নন্ মর্দ্দয়ন্ ॥৫৫॥

ভূরীতি। গুল্মাঃ স্তম্বাঃ, উলপা লতাঃ। অত্র "মুখচন্দ্রং চুম্বতি" ইত্যাদৌ চুম্বত্যাদিপদবৎ ক্রুদ্ধপদমুপমায়াঃ সাধকং রূপকস্য চ বাধকমিতি সর্বত্রোপমিতসমাস এব কার্য্যঃ। তথা চ সেনা অরণ্যমিব তৎ। কৃষ্ণঃ অনিল ইব তেন সমীরিতঃ প্রেরিতঃ। শরঃ অর্চ্চিরিব যস্য সঃ। পাণ্ডবেষু অগ্নিরিব স পাণ্ডবাগ্নিঃ ॥৫৬—৫৭॥

## ভারতভাবদীপঃ

॥৪৬—৪৮॥ প্রচ্ছন্নেন প্রচ্ছাদনেন কৃতো রচিতঃ সংক্রমো যস্যাম্ ॥৪৯—৫০॥ উত্তরশোণিতাং শোণিতপ্রধানাম্ ॥৫১—৫২॥ হয়ান্ অশ্বারোহান্ ॥৫৩—৭০॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অশীতিতমোঽধ্যায়ঃ ॥৮০॥

---

ক্ষত্রিয়শ্রেষ্ঠ অর্জ্জুন ষট্‌সহস্র অশ্বারোহী বীরকে এবং সহস্র প্রধান ক্ষত্রিয়কে যমলোকে প্রেরণ করিলেন ॥৫৩॥

যথাবিধানে সুসজ্জিত সহস্র সহস্র হস্তী অর্জ্জুনের বাণে বিদ্ধ হইয়া বজ্রহত পর্ব্বতসমূহের ন্যায় ভূতলে শয়ন করিল ॥৫৪॥

ক্রমে মদস্রাবী হস্তী যেমন নলবন মর্দ্দন করিতে থাকিয়া বিচরণ করে, অর্জ্জুনও সেইরূপ হস্তী, অশ্ব ও রথ বিনাশ করিতে থাকিয়া বিচরণ করিতে লাগিলেন ॥৫৫॥

মহারাজ! অগ্নি যেমন বায়ুপ্রেরিত হইয়া প্রচুর বৃক্ষ, লতা ও গুল্মযুক্ত এবং শুষ্ক কাষ্ঠ, তৃণ ও লতাসমন্বিত বন দগ্ধ করে, সেইরূপ শিখার ন্যায় শরযুক্ত

শূন্যান্ কুর্ব্বন্ রথোপস্থান্ মানবৈঃ সংস্তরন্ মহীম্।
প্রানৃত্যদিব সংবাধে চাপহস্তো ধনঞ্জয়ঃ ॥৫৮॥
বজ্রকল্পৈঃ শরৈর্ভূমিং কুর্ব্বন্নুত্তরশোণিতাম্।
প্রাবিশদ্ভারতীং সেনাং সংক্রুদ্ধো বৈ ধনঞ্জয়ঃ ॥৫৯॥
তং শ্রুতায়ুস্তথাম্বষ্ঠৌ ব্রজমানং ন্যবারয়ৎ।
তস্যার্জ্জুনঃ শরৈস্তীক্ষ্ণৈঃ কঙ্কপত্রপরিচ্ছদৈঃ ॥৬০॥
ন্যপাতয়দ্ধয়ান্ শীঘ্রং যতমানস্য মারিষ!।
ধনুশ্চাস্যাপরৈশ্ছিত্ত্বা শরৈঃ পার্থো বিচক্রমে ॥৬১॥ (যুগ্মকম্)
অম্বষ্ঠস্তু গদাং গৃহ্য ক্রোধপর্য্যাকুলেক্ষণঃ।
আসসাদ রণে পার্থং কেশবঞ্চ মহাবলম্ ॥৬২॥

ভারতকৌমুদী

শূন্যানিতি। রথোপস্থান্ রথোপরিদেশান্, সংস্তরন্ আবৃণ্বন্। সংবাধে সংঘর্ষে ॥৫৮॥
বজ্রেতি। উত্তরাণি উপরিবর্ত্তীনি শোণিতানি যস্যাস্তাম্। ভারতীং কৌরবীম্ ॥৫৯॥
তমিতি। কঙ্কপত্রপরিচ্ছদৈঃ কঙ্কপক্ষাবৃতৈঃ। বিচক্রমে অগ্রে জগাম ॥৬০—৬১॥
অম্বষ্ঠ ইতি। গৃহ্য গৃহীত্বা, ক্রোধেন পর্য্যাকুলে অস্থিরে ঈক্ষণে চক্ষুষী যস্য সঃ ॥৬২॥

---

পাণ্ডবগণমধ্যে অগ্নিতুল্য অর্জ্জুন ক্রুদ্ধ এবং বায়ুসদৃশ কৃষ্ণকর্তৃক প্রেরিত হইয়া বনতুল্য আপনার সৈন্য দগ্ধ করিতে লাগিলেন ॥৫৬—৫৭॥

কার্ম্মুকহস্ত অর্জ্জুন রথোপরিদেশ শূন্য এবং মনুষ্যদ্বারা ভূমি আবৃত করিতে থাকিয়া সেই সংঘর্ষমধ্যে যেন নৃত্য করিতে লাগিলেন ॥৫৮॥

ক্রমে অর্জ্জুন অত্যন্তক্রুদ্ধ হইয়া বজ্রতুল্য বাণদ্বারা সমরভূমিকে রক্তদ্বারা প্লাবিত করিতে করিতে কৌরবসৈন্যমধ্যে প্রবেশ করিলেন ॥৫৯॥

তিনি সেইভাবে আসিতে লাগিলে, শ্রুতায়ু ও অম্বষ্ঠ তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন। মাননীয় রাজা! তখন পৃথানন্দন অর্জ্জুন কঙ্কপক্ষযুক্ত তীক্ষ্ণ বাণদ্বারা সত্বর যুদ্ধে যত্নশীল অম্বষ্ঠের অশ্বগণকে নিপাতিত করিলেন এবং অপর বাণসমূহদ্বারা তাঁহার ধনু ছেদন করিয়া অগ্রসর হইতে থাকিলেন ॥৬০—৬১॥

এই সময়ে অম্বষ্ঠ ক্রোধে অস্থিরনেত্র হইয়া গদা ধারণ করিয়া যুদ্ধে মহাবল অর্জ্জুন ও কৃষ্ণের নিকট উপস্থিত হইলেন ॥৬২॥

---

(৬২)···কেশবঞ্চ মহারথম্—বা নি।

ততঃ স প্রহসন্ বীরো গদামুদ্যম্য ভারত !।
রথমাবার্য্য গদয়া কেশবং সমতাড়য়ৎ ॥৬৩॥
গদয়া তাড়িতং দৃষ্ট্বা কেশবং পরবীরহা।
অর্জ্জুনো ভৃশসংক্রুদ্ধঃ সোঽম্বষ্ঠং প্রতি ভারত ! ॥৬৪॥
ততঃ শরৈর্হেমপুঙ্খৈঃ সগদং রথিনাং বরম্।
ছাদয়ামাস সমরে মেঘঃ সূর্য্যমিবোদিতম্ ॥৬৫॥
তথাপরৈঃ শরৈশ্চাপি গদাং তস্য মহাত্মনঃ।
অচূর্ণয়ত্তদা পার্থস্তদদ্ভুতমিবাভবৎ ॥৬৬॥
অথ তাং পতিতাং দৃষ্ট্বা গৃহ্যান্যাং মহতীং গদাম্।
অর্জ্জুনং বাসুদেবঞ্চ পুনঃ পুনরতাড়য়ৎ ॥৬৭॥
তস্যার্জ্জুনঃ ক্ষুরপ্রাভ্যাং সগদাবুদ্যতৌ ভুজৌ।
চিচ্ছেদেন্দ্রধ্বজাকারৌ শিরশ্চান্যেন পত্রিণা ॥৬৮॥

ভারতকৌমুদী

তত ইতি। উদ্যম্য উত্তোল্য। আবার্য্য নিবার্য্য ॥৬৩॥
গদয়েতি। পরবীরহা বিপক্ষবীরহন্তা। ভৃশসংক্রুদ্ধঃ অভবৎ ॥৬৪॥
তত ইতি। হেমপুঙ্খৈঃ স্বর্ণখচিতমূলদেশৈঃ, গদয়া সহেতি সগদমম্বষ্ঠম্ ॥৬৫॥
তথেতি। দারুময়গদাচূর্ণনমেবাদ্ভুতমিতি ভাবঃ ॥৬৬॥
অথেতি। গৃহ্য গৃহীত্বা। অতাড়য়দম্বষ্ঠ ইতি শেষঃ ॥৬৭॥

ভরতনন্দন! তৎপরে বীর অম্বষ্ঠ হাস্য করতঃ গদা উত্তোলনপূর্ব্বক অর্জ্জুনের রথ নিবারণ করিয়া গদাদ্বারা কৃষ্ণকে তাড়ন করিলেন ॥৬৩॥

ভরতনন্দন! তখন বিপক্ষবীরহন্তা অর্জ্জুন কৃষ্ণকে গদাদ্বারা তাড়িত দেখিয়া অম্বষ্ঠের প্রতি গুরুতর ক্রুদ্ধ হইলেন ॥৬৪॥

তদনন্তর মেঘ যেমন উদিত সূর্য্যকে আবৃত করে, সেইরূপ অর্জুন স্বর্ণপুঙ্খ বাণসমূহদ্বারা গদার সহিত রথিশ্রেষ্ঠ অম্বষ্ঠকে আবৃত করিলেন ॥৬৫॥

এবং অর্জুন অপর কতকগুলি বাণদ্বারা মহাত্মা অম্বষ্ঠের গদাটাকে চূর্ণ করিয়া ফেলিলেন। তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৬৬॥

তৎপরে অম্বষ্ঠ সেই গদাটা নষ্ট হইল দেখিয়া অন্য একটা বিশাল গদা গ্রহণ করিয়া বার বার অর্জুন ও কৃষ্ণকে তাড়ন করিলেন ॥৬৭॥

(৬৩) ততস্তু প্রহসন্ বীরঃ···পি, ততঃ সংপ্রহরন্ বীরঃ···বা নি। (৬৪) ·অর্জ্জুনোঽথ ভৃশং ক্রুদ্ধঃ··· বা নি। (৬৭)···গৃহ্যান্যাঞ্চ মহাগদাম্···বা নি।

স পপাত হতো রাজন্! বসুধামনুনাদয়ন্।
ইন্দ্রধ্বজ ইবোৎসৃষ্টো যন্ত্রনির্ম্মুক্তবন্ধনঃ ॥৬৯॥
রথানীকাবগাঢ়শ্চ বারণাশ্বশতৈর্ব্বৃতঃ।
অদৃশ্যত তদা পার্থো ঘনৈঃ সূর্য্য ইবাবৃতঃ ॥৭০॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি
জয়দ্রথবধে অম্বষ্ঠবধে অশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—০*০—

## একাশীতিতমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।
ততঃ প্রবিষ্টে কৌন্তেয়ে সিন্ধুরাজজিঘাংসয়া।
দ্রোণানীকং বিনির্ভিদ্য ভোজানীকঞ্চ দুর্ভিদম্ ॥১॥
কাম্বোজস্য চ দায়াদে হতে রাজন্! সুদক্ষিণে।
শ্রুতায়ুধে চ বিক্রান্তে নিহতে সব্যসাচিনা ॥২॥

ভারতকৌমুদী

তস্যেতি। ক্ষুরপ্রাভ্যাং তদাখ্যাভ্যামস্ত্রাভ্যাম্, সগদৌ গদাযুক্তৌ। পত্রিণা বাণেন ॥৬৮॥
স ইতি। যন্ত্রাৎ মূলাধারযন্ত্রাৎ নির্ম্মুক্তং স্খলিতং বন্ধনং যস্য সঃ ॥৬৯॥
রথেতি। রথানীকেন অবগাঢ় আক্রান্তঃ। বারণো হস্তী ॥৭০॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে অশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

তখন অর্জুন দুইটা ক্ষুরপ্রদ্বারা ইন্দ্রধ্বজতুল্য গদাযুক্ত অম্বষ্ঠের উত্তোলিত বাহুদ্বয় এবং অন্য একটা বাণদ্বারা তাঁহার মস্তক ছেদন করিলেন ॥৬৮॥

রাজা! তখন অম্বষ্ঠ নিহত হইয়া যন্ত্রস্খলিতবন্ধন উৎসৃষ্ট ইন্দ্রধ্বজের ন্যায় ভূতল নিনাদিত করিয়া পতিত হইলেন ॥৬৯॥

সেই সময়ে মেঘ যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ শত শত রথারোহী, গজারোহী ও অশ্বারোহী সৈন্যেরা আসিয়া অর্জুনকে আবৃত করিল দেখা গেল' ॥৭০॥

* '…একনবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…ত্রিনবতিতমোঽধ্যায়ঃ' বা রা নি। (১)… ভোজানীকঞ্চ দুর্জয়ম্—পি,…ভোজানীকঞ্চ দুস্তরম্—বা নি।

বিদ্রুতেষ্বপ্যনীকেষু বিধ্বস্তেষু সমন্ততঃ।
প্রভগ্নং স্ববলং দৃষ্ট্বা পুত্রস্তে দ্রোণমভ্যগাৎ ॥৩॥ (বিশেষকম্)
ত্বরন্নেকরথেনৈব সমেত্য দ্রোণমব্রবীৎ।
গতঃ স পুরুষব্যাঘ্রঃ প্রমথ্যেমাং মহাচমূম্ ॥৪॥
অত্র বুদ্ধ্যা সমীক্ষস্ব কিং নু কার্য্যমনন্তরম্।
অর্জ্জুনস্য বিঘাতায় দারুণেঽস্মিন্ জনক্ষয়ে ॥৫॥
যথা স পুরুষব্যাঘ্রো ন হন্যেত জয়দ্রথঃ।
তথা বিধৎস্ব ভদ্রং তে ত্বং হি নঃ পরমা গতিঃ ॥৬॥
অসৌ ধনঞ্জয়াগ্নির্হি কোপমারুতচোদিতঃ।
সেনাকক্ষং দহতি মে বহ্নিঃ কক্ষমিবোর্জিতঃ ॥৭॥

ভারতকৌমুদী

তত ইতি। কৌন্তেয়ে অর্জ্জুনে। দায়াদে পুত্রে। সমন্ততো বিদ্রুতেষু পলায়িতেষু। প্রভগ্নং বিশ্লিষ্টম্, স্ববলং নিজসৈন্যম্, পুত্রো দুর্য্যোধনঃ ॥১—৩॥

ত্বরন্নিতি। ত্বরন্ ত্বরমাণঃ। পুরুষব্যাঘ্রঃ অর্জ্জুনঃ ॥৪॥

অত্রেতি। সমীক্ষস্ব পর্য্যালোচয়, কার্য্যং কর্ত্তব্যম্ ॥৫॥

যথেতি। হন্যেত অর্জ্জুনেন। তে তব, ভদ্রং মঙ্গলমস্তু ॥৬॥

সঞ্জয় বলিলেন—'রাজা! তাহার পর অর্জুন জয়দ্রথকে বধ করিবার ইচ্ছায় দুর্ভেদ্য দ্রোণসৈন্য ও ভোজসৈন্য ভেদ করিয়া প্রবেশ করিলে এবং অর্জুন কাম্বোজরাজপুত্র সুদক্ষিণকে ও বিক্রমশালী শ্রুতায়ুধকে বধ করিলে, আর সৈন্যেরা বিধ্বস্ত হইলে ও সকল দিকে পলায়ন করিলে, আপনার পুত্র (দুর্য্যোধন) আপন সৈন্যদিগকে ভগ্ন দেখিয়া দ্রোণের নিকট গমন করিলেন ॥১—৩॥

তিনি একরথেই সত্বর উপস্থিত হইয়া দ্রোণকে বলিলেন—'আচার্য্য! পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন এই বিশাল সেনা আলোড়ন করিয়া চলিয়া গিয়াছে ॥৪॥

এখন আপনি আপন বুদ্ধিদ্বারা পর্য্যালোচনা করুন যে, এই দারুণ লোকক্ষয়ের সময়ে অর্জ্জুনকে বধ করিবার জন্য পরে কি কর্ত্তব্য হইতে পারে ॥৫॥

যাহাতে অর্জ্জুন সেই পুরুষশ্রেষ্ঠ জয়দ্রথকে বধ করিতে না পারে, আপনি তাহা করুন। কেন না, আপনিই আমাদের পরম গতি। আপনার মঙ্গল হউক ॥৬॥

(৩) বিপ্রদ্রুতেষ্বনীকেষু···দ্রোণমভ্যয়াৎ—পি বা নি। (৪)···প্রমথ্যৈতাম্···বা নি। (৬)···ন হন্যেত জয়দ্রথম্—পি বা নি। (৭)···কক্ষমিবোদ্ধতঃ—পি, কক্ষমিবোত্থিতঃ—বা নি।

অতিক্রান্তে হি কৌন্তেয়ে ভিত্ত্বা সৈন্যং পরন্তপ ! ।
জয়দ্রথস্য গোপ্তারঃ সংশয়ং পরমং গতাঃ ॥৮॥
স্থিরা বুদ্ধির্নরেন্দ্রাণামাসীদ্‌ব্রহ্মবিদাং বর ! ।
নাতিক্রমিষ্যতি দ্রোণং জাতু জীবন্ ধনঞ্জয়ঃ ॥৯॥
যোঽসৌ পার্থো ব্যতিক্রান্তো মিষতস্তে মহাদ্যুতে ! ।
সর্ব্বং হ্যদ্যাতুরং মন্যে নেদমস্তি বলং মম ॥১০॥
জানামি ত্বাং মহাভাগ ! পাণ্ডবানাং হিতে রতম্ ।
তথা মুহ্যামি চ ব্রহ্মন্ ! কার্য্যবত্তাং বিচিন্তয়ন্ ॥১১॥
যথাশক্তি চ তে ব্রহ্মন্ ! বর্ত্তয়ে বৃত্তিমুত্তমাম্ ।
প্রীণামি চ যথাশক্তি তচ্চ ত্বং নাববুধ্যসে ॥১২॥

ভারতকৌমুদী

অসাবিতি। কোপ এব মারুতো বায়ুস্তেন চোদিতঃ প্রেরিতঃ। কক্ষঃ শুষ্কবনম্ ॥৭॥
অতীতি। গোপ্তারো রক্ষকাঃ, পরমং সংশয়ং গতা জয়দ্রথরক্ষণে ॥৮॥
স্থিরেতি। কীদৃশী বুদ্ধিরিত্যাহ নেতি। জাতু কদাচিৎ ॥৯॥
য ইতি। মিষতঃ পশ্যতঃ। আতুরং ভয়পীড়িতম্। নেদমিত্যাদি চ মন্যে ॥১০॥
জানামীতি। তথা তথাপি, মুহ্যামি সৈনাপত্যে তব নিযোজনাদিত্যাশয়ঃ ॥১১॥
যথেতি। বর্ত্তয়ে সম্পাদয়ামি, বৃত্তিং জীবিকাম্। নাববুধ্যসে ন স্মরসি ॥১২॥

প্রজ্বলিত অগ্নি যেমন শুষ্কবন দগ্ধ করে, তেমন এই অর্জ্জুনরূপ অগ্নি কোপরূপ বায়ুকর্ত্তৃক প্রেরিত হইয়া আমার সৈন্যরূপ শুষ্কবন দগ্ধ করিতেছে ॥৭॥

শত্রুসন্তাপক বীর ! অর্জ্জুন আপনার সৈন্য ভেদ করিয়া আপনাকে অতিক্রম করিলে, জয়দ্রথের রক্ষকেরা তাঁহার রক্ষাবিষয়ে অত্যন্তসংশয়াপন্ন হইয়াছেন ॥৮॥

বেদজ্ঞশ্রেষ্ঠ ! রাজগণের এইরূপ স্থির বুদ্ধি ছিল যে, অর্জ্জুন জীবিত অবস্থায় কখনও দ্রোণকে অতিক্রম করিতে পারিবে না ॥৯॥

মহাতেজা ! আপনার সমক্ষে ঐ অর্জ্জুন যে অতিক্রম করিয়া গিয়াছে, তাহাতে আমি মনে করি—আমার সমস্ত সৈন্যই যেন ভয়ে আকুল হইয়াছে এবং আমার এই সৈন্য যেন নাই ॥১০॥

মহাভাগ ব্রাহ্মণ ! আমি জানি যে, আপনি পাণ্ডবগণের হিতেই নিরত আছেন, তথাপি কার্য্যের গুরুত্ব চিন্তা করিয়া আমি মূঢ় হইয়াছি (মোহবশতঃ আপনাকে সেনাপতিপদে নিযুক্ত করিয়াছি) ॥১১॥

(১১)…ততো মুহ্যামি…নি। (১২)…বর্দ্ধয়ন্ বৃত্তিমুত্তমাম্…নি।

অস্মান্ ন ত্বং সদা ভক্তানিচ্ছস্যমিতবিক্রম ! ।
পাণ্ডবান্ সততং প্রীণাস্যস্মাকং বিপ্রিয়ে রতান্ ॥১৩॥
অস্মানেবোপজীবংস্ত্বমস্মাকং বিপ্রিয়ে রতঃ ।
নহ্যহং ত্বাং বিজানামি মধুদিগ্ধমিব ক্ষুরম্ ॥১৪॥
নাদাস্যচ্চেদ্বরং মহ্যং ভবান্ পাণ্ডবনিগ্রহে ।
নাবারয়িষ্যং গচ্ছন্তমহং সিন্ধুপতিং গৃহান্ ॥১৫॥
ময়া ত্বাশংসমানেন ত্বত্তস্ত্রাণমবুদ্ধিনা ।
আশ্বাসিতঃ সিন্ধুপতির্মোহাদ্দত্তশ্চ মৃত্যবে ॥১৬॥
যমদংষ্ট্রান্তরং প্রাপ্তো মুচ্যেতাপি হি মানবঃ ।
নার্জ্জুনস্য বশং যাতো মুচ্যেতাজৌ জয়দ্রথঃ ॥১৭॥

## ভারতকৌমুদী

অস্মানিতি। নেচ্ছসি আত্মীয়তয়া নাঙ্গীকরোষি। প্রীণাসি আনুকূল্যকরণেন ॥১৩॥

অস্মানিতি। মধুনা দিগ্ধং লিপ্তম্। তাদৃশক্ষুরলেহনেন রসনাচ্ছেদ ইব ভবতঃ সৈনাপত্যে বরণেন মে মহাননর্থ ইদানীং জাতঃ, অর্জ্জুনপ্রবেশদানাদিতি ভাবঃ ॥১৪॥

নেতি। বরং বরমিবাঙ্গীকারম্। পাণ্ডবানাং নিগ্রহে পরাজয়বিধানবিষয়ে ॥১৫॥

ময়েতি। আশংসমানেন আশাবিষয়ীকুর্বতা। সিন্ধুপতির্জয়দ্রথঃ ॥১৬॥

যমেতি। যমস্য দংষ্ট্রান্তরং দন্তশ্রেণ্যোরভ্যন্তরম্ ॥১৭।

---

ব্রাহ্মণ ! আমি শক্তি অনুসারে আপনাকে উত্তম বৃত্তি দিয়া আসিতেছি এবং শক্তি অনুসারে আপনাকে সন্তুষ্ট করিয়া থাকি ; কিন্তু আপনি তাহা স্মরণ করেন না ॥১২॥

অমিতবিক্রম ! আমরা সর্বদাই আপনার প্রতি ভক্তি করিয়া থাকি, অথ চ আপনি আমাদিগকে চান না, বরং সর্ব্বদা আমাদের অপ্রিয়কার্য্যে নিরত পাণ্ডবগণকেই সন্তুষ্ট করিয়া থাকেন ! ॥১৩॥

আর আপনি আমাদের আশ্রয়েই থাকিয়া আমাদেরই অপ্রিয়াচরণে নিরত আছেন। আমি মধুলিপ্ত ক্ষুরের ন্যায় আপনাকে চিনিতে পারি নাই ॥১৪॥

আপনি যদি পাণ্ডবদিগকে নিগৃহীত করিবেন বলিয়া আমার নিকট অঙ্গীকার না করিতেন, তাহা হইলে আমি জয়দ্রথকে আপন ভবনে যাইতে নিষেধ করিতাম না ॥১৫॥

আমি নির্ব্বোধ ; তাই আপনি জয়দ্রথকে রক্ষা করিবেন এই আশা করিয়া

---

(১৫) মা দাস্যচ্চেৎ···বঙ্গ বর্দ্ধ।

স তথা কুরু শোণাশ্ব ! যথা মুচ্যেত সৈন্ধবঃ।
মম চার্ত্তপ্রলাপানাং মা ক্রুধঃ পাহি সৈন্ধবম্ ॥১৮॥
দ্রোণ উবাচ।
নাভ্যসূয়ামি তে বাক্যমশ্বত্থাম্নাসি মে সমঃ।
সত্যন্তু তে প্রবক্ষ্যামি তজ্জুষস্ব বিশাংপতে ! ॥১৯॥
সারথিপ্রবরঃ কৃষ্ণঃ শীঘ্রাশ্চাস্য হয়োত্তমাঃ।
অল্পঞ্চ বিবরং কৃত্বা তূর্ণং যাতি ধনঞ্জয়ঃ ॥২০॥
কিং ন পশ্যসি বাণৌঘান্ ক্রোশমাত্রে কিরীটিনঃ।
পশ্চাদ্রথস্য পতিতান্ ক্ষিপ্তান্ শীঘ্রং হি গচ্ছতঃ ॥২১॥

ভারতকৌমুদী

স ইতি। হে শোণাশ্ব ! রক্তবর্ণাশ্ব দ্রোণ !। সৈন্ধবো জয়দ্রথঃ ॥১৮॥

নেতি। জুষস্ব সেবস্ব শৃণ্বিত্যর্থঃ ॥১৯॥

সারথীতি। শীঘ্রাঃ শীঘ্রগামিনঃ। যাতি তেন বিবরেণ ॥২০॥

অর্জ্জুনস্য শীঘ্রযানে নিদর্শনমাহ কিমিতি। ক্ষিপ্তান্ ময়ৈব। শীঘ্রযানাদেব তানতিক্রান্ত ইতি ভাবঃ ॥২১॥

আমি তাঁহাকে আশ্বস্ত করিয়াছি এবং মোহবশতঃ মৃত্যুর নিকট সমর্পণ করিয়াছি ॥১৬॥

মানুষ যমের দন্তের ভিতরে যাইয়াও মুক্ত হইতে পারে, কিন্তু জয়দ্রথ যুদ্ধে অর্জ্জুনের বশীভূত হইয়া মুক্ত হইতে পারিবেন না ॥১৭॥

অতএব আচার্য্য ! আপনি সেইরূপ কার্য্য করুন, যাহাতে জয়দ্রথ মুক্ত হন। আমার আর্ত্তপ্রলাপের উপরে ক্রুদ্ধ হইবেন না, জয়দ্রথকে রক্ষা করুন' ॥১৮॥

দ্রোণ বলিলেন—'নরনাথ ! আমি তোমার বাক্যের দোষাবিষ্কার করিব না। কেন না, তুমি আমার নিকট অশ্বত্থামার সমান। কিন্তু তোমার নিকট আমি সত্য বলিব, তুমি তাহা শ্রবণ কর ॥১৯॥

কৃষ্ণ—সারথিশ্রেষ্ঠ, উঁহার উত্তম অশ্বগুলিও অতিদ্রুতগামী; আবার অর্জ্জুনও অল্প ফাঁক্ করিয়া তাহা দিয়া দ্রুত যাইয়া থাকে ॥২০॥

দুর্য্যোধন ! দেখিতেছ না কি—দ্রুতগামী অর্জ্জুনের রথের একক্রোশ পশ্চাতে আমার নিক্ষিপ্ত বাণ সকল পতিত রহিয়াছে ॥২১॥

(২০) সারথিঃ প্রবরঃ কৃষ্ণঃ··· বা নি।

ন চাহং শীঘ্রযানেঽদ্য সমর্থো বয়সান্বিতঃ।
সেনামুখে চ পার্থানামেতদ্বলমুপস্থিতম্ ॥২২॥
যুধিষ্ঠিরশ্চ মে গ্রাহ্যো মিষতাং সর্ব্বধন্বিনাম্।
এবং ময়া প্রতিজ্ঞাতং ক্ষত্রমধ্যে মহাভুজ! ॥২৩॥
ধনঞ্জয়েন চোৎসৃষ্টো বর্ত্ততে প্রমুখে মম।
তস্মাদ্‌ব্যূহমুখং হিত্বা নাহং যোৎস্যামি ফাল্গুনম্ ॥২৪॥
তুল্যাভিজনকর্ম্মাণং শত্রুমেকং সহায়বান্।
গত্বা যোধয় মা ভৈস্ত্বং ত্বং হ্যস্য জগতঃ পতিঃ ॥২৫॥
রাজা শূরঃ কৃতী দক্ষো বৈরমুৎপাদ্য পাণ্ডবৈঃ।
বীরঃ স্বয়ং প্রযাহ্যাশু যত্র যাতো ধনঞ্জয়ঃ ॥২৬॥

ভারতকৌমুদী

অথ ত্বং কথং তং নান্বগম ইত্যাহ নেতি। তথাপি কিং ন চেষ্টিতবানিত্যাহ সেনেতি ॥২২॥

তথাপি জয়দ্রথরক্ষায়াঃ প্রাধান্যাত্তব গমনমেবোচিতমাসীদিত্যাহ যুধীতি। মিষতাং পশ্যতাম্ ॥২৩॥

অপি চাহ ধনেতি। উৎসৃষ্টস্ত্যক্তো যুধিষ্ঠির ইত্যনুবৃত্তিঃ। ফাল্গুনমর্জ্জুনম্ ॥২৪॥

উপদিশতি তুল্যেতি। তুল্যে অভিজনকর্ম্মণী বংশব্যাপারৌ যস্য তম্ ॥২৫॥

রাজেতি। শূরো মানসিকবলবান্, কৃতী সর্বকর্ম্মনিপুণঃ, দক্ষো যুদ্ধে। বীরো দৈহিক-বলবান ॥২৬॥

তা'র পর আমার বয়স হইয়াছে। সুতরাং এখন আর আমি দ্রুতগমনে সমর্থ নহি। বিশেষতঃ এই পাণ্ডবসৈন্য আমাদের সৈন্যের সম্মুখে উপস্থিত হইয়াছে ॥২২॥

তা'র পর আবার মহাবাহু! আমি ক্ষত্রিয়গণের মধ্যে এইরূপ প্রতিজ্ঞা করিয়াছিলাম যে, আমি সমস্ত ধনুর্দ্ধরগণের সমক্ষে যুধিষ্ঠিরকে গ্রহণ করিব ॥২৩॥

অথ চ অর্জ্জুনত্যক্ত সেই যুধিষ্ঠির আমার সম্মুখেই রহিয়াছে। সুতরাং আমি ব্যূহমুখ পরিত্যাগ করিয়া যাইয়া অর্জ্জুনের সহিত যুদ্ধ করিব না ॥২৪॥

এদিকে অর্জ্জুনের ও তোমার সমান বংশ ও সমান কার্য্য এবং সে একাকী, তুমি সহায়সম্পন্ন। অতএব তুমি যাইয়া তাহার সহিত যুদ্ধ কর, ভয় করিও না। কারণ, তুমি এই জগতের রাজা ॥২৫॥

(২৪)···প্রমুখে নৃপ!···বা নি।

দুর্য্যোধন উবাচ।

কথং ত্বামপ্যতিক্রান্তঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরম্।
ধনঞ্জয়ো ময়া শক্য আচার্য্য ! প্রতিবারিতুম্ ॥২৭॥
অপি শক্যো রণে জেতুং বজ্রহস্তঃ পুরন্দরঃ।
নার্জ্জুনঃ সমরে শক্যো জেতুং পরপুরঞ্জয়ঃ ॥২৮॥
যেন ভোজশ্চ হার্দ্দিক্যো ভবাংশ্চ ত্রিদশোপমঃ।
অস্ত্রপ্রতাপেন জিতৌ শ্রুতায়ুশ্চ নিবর্হিতঃ ॥২৯॥
সুদক্ষিণশ্চ নিহতঃ স চ রাজা শ্রুতায়ুধঃ।
শ্রুতায়ুশ্চাচ্যুতায়ুশ্চ ম্লেচ্ছাশ্চাযুতশো হতাঃ ॥৩০॥
তং কথং পাণ্ডবং যুদ্ধে দহন্তমিব পাবকম্।
প্রতিযোৎস্যামি দুর্দ্ধর্ষং তন্মে শংসাস্ত্রকোবিদ ! ॥৩১॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

কথমিতি। প্রতিবারিতুং প্রতিবারয়িতুম্। ন শক্য এব তবাপ্যতিক্রমণাদিত্যাশয়ঃ ॥২৭॥

অপীতি। বজ্রহস্তঃ পুরন্দরোঽপীতি সম্বন্ধঃ ॥২৮॥

যেনেতি। ভোজো ভোজবংশীয়ঃ, হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ কৃতবর্ম্মা, ত্রিদশোপমো দেবতুল্যঃ। নিবর্হিতো নিহতঃ। অযুতশো বহ্বযুতসংখ্যাঃ। পাণ্ডবমর্জ্জুনম্। শংস ব্রূহি ॥২৯—৩১॥

তুমি—রাজা, মানসিকবলবান্, দৈহিকবলবান্, সমস্ত কার্য্যে নিপুণ, যুদ্ধেও নিপুণ এবং পাণ্ডবগণের সহিত শত্রুতা উৎপাদন করিয়াছ। সুতরাং অর্জ্জুন যেখানে গিয়াছে, তুমি নিজে সত্বর সেইখানে যাও' ॥২৬॥

দুর্য্যোধন বলিলেন—'আচার্য্য ! আপনি সমস্ত শস্ত্রধারীর মধ্যে শ্রেষ্ঠ, এ অবস্থায় আপনাকেও যে অতিক্রম করিয়া গিয়াছে, সে অর্জ্জুনকে আমি কি প্রকারে বারণ করিতে সমর্থ হইব ? ॥২৭॥

যুদ্ধে বজ্রপাণি ইন্দ্রকেও জয় করিতে পারা যায়, কিন্তু বিপক্ষনগরবিজয়ী অর্জ্জুনকে যুদ্ধে জয় করিতে পারা যায় না ॥২৮॥

অস্ত্রবিচক্ষণ আচার্য্য ! যে অর্জ্জুন অস্ত্রের প্রতাপে ভোজবংশীয় কৃতবর্ম্মাকে ও দেবতুল্য আপনাকে জয় করিয়াছে ; শ্রুতায়ুকে বিনাশ করিয়াছে এবং সুদক্ষিণ, সেই রাজা শ্রুতায়ুধ, শ্রুতায়ু ও অচ্যুতায়ুকে, আর অযুত অযুত ম্লেচ্ছকে

(২৭)…সর্বশস্ত্রভৃতাং বরঃ…পি। (২৮)…পরপুরঞ্জয় !—পি। (৩১)…দুর্দ্ধর্ষং তমহং শস্ত্রকোবিদ !—বা,…দুর্দ্ধর্ষং চাক্ষ তন্মম সত্তম !—নি।

ক্ষমঞ্চেন্মন্যসে যুদ্ধং মম তেনাদ্য শাধি মাম্।
পরবানস্মি ভবতঃ প্রেষ্যবদ্রক্ষ মে যশঃ ॥৩২॥
দ্রোণ উবাচ।
সত্যং বদসি কৌরব্য! দুরাধর্ষো ধনঞ্জয়ঃ।
অহন্তু তৎ করিষ্যামি যথৈনং প্রসহিষ্যসি ॥৩৩॥
অদ্ভুতঞ্চাদ্য পশ্যন্তু লোকে সর্ব্বধনুর্দ্ধরাঃ।
বিষক্তং ত্বয়ি কৌন্তেয়ং বাসুদেবস্য পশ্যতঃ ॥৩৪॥
এষ তে কবচ. রাজন্। তথা বধ্নামি কাঞ্চনম্।
যথা সর্ব্বাণি নাস্ত্রাণি প্রহরিষ্যন্তি তে রণে ॥৩৫॥
যদি ত্বাং সাসুরসুরাঃ সযক্ষোরগরাক্ষসাঃ।
যোধয়ন্তি ত্রয়ো লোকাঃ সনরা নাস্তি তে ভয়ম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

ক্ষমমিতি। ক্ষমমুচিতম্। শাধি তদ্যুদ্ধপ্রকারমুপদিশ। পরবান্ পরাধীনঃ ॥৩২॥
সত্যমিতি। প্রসহিষ্যসি প্রসহিষ্যসে যোদ্ধুং শক্ষ্যসি ॥৩৩॥
অদ্ভুতমিতি। অদ্ভুতং সর্বাভিভাবিত্বাদিত্যাশয়ঃ। বিষক্তং যুদ্ধে মিলিতম্ ॥৩৪॥
এষ ইতি। কাঞ্চনস্য স্বর্ণস্যেদমিতি কাঞ্চনম্। ইদমর্থে অণ্। তে গাত্রম্ ॥৩৫॥

সংহার করিয়াছে, অগ্নির ন্যায় দাহকারী সেই দুর্দ্ধর্ষ অর্জ্জুনের সহিত আমি কি প্রকারে যুদ্ধ করিব, তাহা আপনি আমার নিকট বলুন ॥২৯—৩১॥

আচার্য্য! আপনি আজ সেই অর্জ্জুনের সহিত আমার যুদ্ধ যদি সঙ্গত বলিয়া মনে করেন, তবে আমাকে তাহার প্রণালী উপদেশ দিন, আমি ভৃত্যের ন্যায় আপনার অধীন হইলাম; আমার যশ রক্ষা করুন' ॥৩২॥

দ্রোণ বলিলেন—'কৌরবনন্দন! সত্য বলিয়াছ—অর্জ্জুন দুর্দ্ধর্ষই বটে। কিন্তু আমি সেইরূপ করিব, যাহাতে তুমি অর্জ্জুনের সহিত যুদ্ধ করিতে সমর্থ হইবে ॥৩৩॥

কৃষ্ণের সমক্ষে অর্জুন তোমার সহিত যুদ্ধে মিলিত হইয়াছেন, এই অদ্ভুত ব্যাপার আজ জগতের সমস্ত ধনুর্দ্ধর দর্শন করুন ॥৩৪॥

রাজা! এই আমি তোমার গাত্রে স্বর্ণময় কবচ সেইভাবে বন্ধন করিয়া দিতেছি, যাহাতে যুদ্ধে সমস্ত অস্ত্র তোমার গাত্রে আঘাত করিতে পারিবে না ॥৩৫॥

(৩২) ক্ষমঞ্চ মন্যসে যুদ্ধং মম তেনাদ্য সংযুগে…বঙ্গ বর্দ্ধ। (৩৫)…যথা ন বাণা নাস্ত্রাণি …পি বা নি।

ন কৃষ্ণো ন চ কৌন্তেয়ো ন চান্যঃ শস্ত্রভৃদ্রণে।
শরানর্পয়িতুং কশ্চিৎ কবচে তব শক্ষ্যতি ॥৩৭॥
স ত্বং কবচমাস্থায় ক্রুদ্ধমদ্য রণেঽর্জ্জুনম্।
ত্বরমাণঃ স্বয়ং যাহি ন ত্বাসৌ প্রসহিষ্যতি ॥৩৮॥

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বা ত্বরন্ দ্রোণঃ স্পৃষ্ট্বাম্ভো বর্ম্ম ভাস্বরম্।
আববন্ধাদ্ভুততমং জপন্ মন্ত্রং যথাবিধি ॥৩৯॥
রণে তস্মিন্ সুমহতি বিজয়ায় সুতস্য তে।
বিসিস্মাপয়িষুর্লোকান্ বিদ্যয়া ব্রহ্মবিত্তমঃ ॥৪০॥ (যুগ্মকম্)

দ্রোণ উবাচ।

করোতু স্বস্তি তে ব্রহ্মা স্বস্তি চাপি দ্বিজাতয়ঃ।
সরীসৃপাশ্চ যে শ্রেষ্ঠাস্তে তুভ্যং স্বস্তি ভারত ! ॥৪১॥

ভারতকৌমুদী

যদীতি। নরৈঃ সহেতি সনরাঃ। যদীত্যুক্তেস্তথাপীতি প্রত্যেতব্যম্ ॥৩৬।

নেতি। অর্পয়িতুং প্রবেশয়িতুং কবচং ভেত্তুমিত্যর্থঃ ॥৩৭॥

স ইতি। আস্থায় পরিধায়। ত্বা ত্বাম্ ॥৩৮॥

এবমিতি। অম্ভঃ স্পৃষ্ট্বা আচম্য, ভাস্বরমুজ্জ্বলম্। সুতস্য দুর্য্যোধনস্য। বিসিস্মাপয়িষু-র্বিস্মাপয়িতুমিচ্ছুঃ, বিদ্যয়া মন্ত্রগুণেন, ব্রহ্মবিত্তমো বেদজ্ঞশ্রেষ্ঠঃ ॥৩৯—৪০॥

করোত্বিতি। স্বস্তি মঙ্গলম্। সরীসৃপা নাগাঃ, স্বস্তি কুর্বন্ত্বিতি শেষঃ ॥৪১॥

দেবতা, অসুর, যক্ষ, রাক্ষস, নাগ এবং মনুষ্যের সহিত ত্রিভুবনও যদি তোমার সহিত যুদ্ধ করে, তথাপি তোমার কোন ভয় নাই ॥৩৬॥

কৃষ্ণ, অর্জুন, কিংবা অন্য কোন অস্ত্রধারীই যুদ্ধে অস্ত্রদ্বারা তোমার এই কবচ ভেদ করিতে সমর্থ হইবেন না ॥৩৭॥

তুমি এই কবচ ধারণ করিয়া সত্বর নিজেই আজ যুদ্ধে ক্রুদ্ধ অর্জুনের নিকট যাও; সে তোমাকে সহ্য করিতে পারিবে না' ॥৩৮॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! এইরূপ বলিয়া বেদজ্ঞশ্রেষ্ঠ দ্রোণ আপন বিদ্যার গুণে লোকের বিস্ময় জন্মাইবার ইচ্ছায় সত্বর আচমন করিয়া যথাবিধানে মন্ত্রজপ করতঃ সেই বিশাল যুদ্ধে আপনার পুত্রের জয়লাভের জন্য উজ্জ্বল ও অত্যাশ্চর্য্য স্বর্ণকবচ তাঁহার গাত্রে বন্ধন করিয়া দিলেন ॥৩৯—৪০॥

(৩৬)···সনরা যান্তি সংক্ষয়ম্—পি। (৩৮)···ন ত্বাসৌ বিষহিষ্যতি—পি বা নি।

যযাতির্নহুষশ্চৈব ধুন্ধুমারো ভগীরথঃ।
তুভ্যং রাজর্ষয়ঃ সর্বে স্বস্তি কুর্বন্তু নিত্যশঃ ॥৪২॥
স্বস্তি তেঽস্ত্বেকপাদেভ্যো বহুপাদেভ্য এব চ।
স্বস্ত্যস্ত্বপাদকেভ্যোঽথ নিত্যং তব মহারণে ॥৪৩॥
স্বাহা স্বধা শচী চৈব স্বস্তি কুর্বন্তু তে সদা।
লক্ষ্মীররুন্ধতী চৈব কুরুতাং স্বস্তি তেঽনঘ! ॥৪৪॥
অসিতো দেবলশ্চৈব বিশ্বামিত্রস্তথাঙ্গিরাঃ।
বশিষ্ঠঃ কশ্যপশ্চৈব স্বস্তি কুর্বন্তু তে নৃপ! ॥৪৫॥
ধাতা বিধাতা লোকেশো দিশশ্চ সদিগীশ্বরাঃ।
স্বস্তি তেঽদ্য প্রয়চ্ছন্তু কার্ত্তিকেয়শ্চ ষণ্মুখঃ ॥৪৬॥

ভারতকৌমুদী

যযাতিরিতি। তুভ্যমিতি "নমঃ স্বস্তি" ইত্যাদিনা চতুর্থী ॥৪২॥

স্বস্তীতি। একপাদেভ্যঃ কিন্নরবিশেষেভ্যঃ, বহুপাদেভ্যো গঙ্গাদিভ্যঃ। অপাদকেভ্যো মীনাদিভ্যঃ ॥৪৩॥

স্বাহেতি। হে অনঘ! নিষ্পাপ!। স্তুত্যর্থমিদং সম্বোধনম্ ॥৪৪॥

অসিত ইতি। অসিতো নাম মুনিবিশেষঃ ॥৪৫॥

তৎপরে দ্রোণ বলিলেন—'ভরতনন্দন! ব্রহ্মা তোমার মঙ্গল করুন, ব্রাহ্মণেরা তোমার মঙ্গল করুন এবং যে সকল শ্রেষ্ঠ নাগ আছেন, তাঁহারাও তোমার মঙ্গল বিধান করুন ॥৪১॥

যযাতি, নহুষ, ধুন্ধুমার ও ভগীরথপ্রভৃতি রাজর্ষিরা সকলে সর্ব্বদা তোমার মঙ্গল করুন ॥৪২॥

মহাযুদ্ধে একপাদ, বহুপাদ ও পাদশূন্য প্রাণিগণ হইতে সর্ব্বদা তোমার মঙ্গল হউক ॥৪৩॥

নিষ্পাপ রাজা! স্বাহা, স্বধা ও শচীদেবী সর্ব্বদা তোমার মঙ্গল করুন এবং লক্ষ্মী ও অরুন্ধতীদেবী তোমার মঙ্গল সম্পাদন করুন ॥৪৪॥

রাজা! অসিত, দেবল, বিশ্বামিত্র, অঙ্গিরা, বশিষ্ঠ ও কশ্যপ তোমার মঙ্গল করুন ॥৪৫॥

জগৎপতি ধাতা ও বিধাতা এবং দিক্ সকল দিক্পালগণ ও ষড়ানন কার্ত্তিক আজ তোমাকে মঙ্গল দান করুন ॥৪৬॥

(৪৩)···একপাদেভ্যশ্চ বা নি

বিবস্বান্ ভগবান্ স্বস্তি করোতু তব সর্ব্বতঃ।
দিগ্‌গজাশ্চৈব চত্বারঃ ক্ষিতিশ্চ গগনং গ্রহাঃ ॥৪৭॥
অধস্তাদ্ধরণীং যোঽসৌ সদা ধারয়তে নৃপ !।
স শেষঃ পন্নগশ্রেষ্ঠঃ স্বস্তি তুভ্যং প্রয়চ্ছতু ॥৪৮॥
গান্ধারে ! যুধি বিক্রম্য নির্জ্জিতাঃ সুরসত্তমাঃ।
পুরা বৃত্রেণ দৈত্যেন ভিন্নদেহাঃ সহস্রশঃ ॥৪৯॥
হততেজোবলাঃ সর্বে তদা সেন্দ্রা দিবৌকসঃ।
ব্রহ্মাণং শরণং জগ্মুর্ব্বৃত্রাদ্ভীতা মহাসুরাৎ ॥৫০॥

দেবা ঊচুঃ।

প্রমর্দ্দিতানাং বৃত্রেণ দেবানাং দেবসত্তম !।
গতির্ভব সুরশ্রেষ্ঠ ! ত্রাহি নো মহতো ভয়াৎ ॥৫১॥

ভারতকৌমুদী

ধাতেতি। লোকেশ ইতি ধাতৃবিধাত্রোর্বিশেষণং ব্রহ্মণঃ পূর্বমুক্তত্বাৎ ॥৪৬॥

বিবস্বানিতি। বিবস্বান্ সূর্য্যঃ। চত্বারঃ—ঐরাবতবামনাঞ্জনসার্বভৌমাঃ ॥৪৭॥

অধস্তাদিতি। শেষঃ অনন্তঃ, "শেষোঽনন্তঃ" ইত্যমরঃ ॥৪৮॥

অথাষ্টাদশভিঃ শ্লোকৈঃ কবচপ্রাপ্তীতিহাসমাহ গান্ধার ইতি। গান্ধার্য্যা অপত্যমিতি গান্ধারিঃ। বাহ্বাদিত্বাদিনি সম্বোধনম্। ভিন্নদেহা বিদীর্ণগাত্রাঃ ॥৪৯॥

হতেতি। হতানি তেজাংসি উৎসাহা বলানি শক্তয়শ্চ যেষাং তে। দিবৌকসো দেবাঃ ॥৫০॥

প্রেতি। বৃত্রেণ তদাখ্যেনাসুরেণ। নঃ অস্মান্ ॥৫১॥

ভগবান্ সূর্য্য, চারিটা দিগ্‌গজ, পৃথিবী, আকাশ ও অপর গ্রহগণ তোমার সকল দিকে মঙ্গল করুন ॥৪৭॥

রাজা ! ঐ যিনি সর্ব্বদা নিম্নদিকে থাকিয়া পৃথিবীকে ধারণ করিতেছেন, সেই নাগশ্রেষ্ঠ অনন্ত তোমাকে মঙ্গল দান করুন ॥৪৮॥

গান্ধারীনন্দন ! পূর্ব্বকালে বৃত্রাসুর যুদ্ধে বিক্রম প্রকাশ করিয়া দেবতাদের দেহ বিদারণ পূর্ব্বক সহস্র সহস্র দেবতাকে পরাজয় করে ॥৪৯॥

বৃত্রাসুর তেজ ও বল বিনষ্ট করিলে, তখন ইন্দ্রপ্রভৃতি দেবতারা সকলে মহাসুর বৃত্রের ভয়ে যাইয়া ব্রহ্মার শরণাপন্ন হইলেন ॥৫০॥

এবং দেবতারা বলিলেন—'দেবশ্রেষ্ঠ ! আপনি বৃত্রাসুরনিপীড়িত দেবগণের আশ্রয় হউন, সুরশ্রেষ্ঠ ! আপনি আমাদিগকে মহাভয় হইতে রক্ষা করুন' ॥৫১॥

অথ পার্শ্বে স্থিতং বিষ্ণুং শক্রাদীংশ্চ সুরোত্তমান্।
প্রাহ তথ্যমিদং বাক্যং বিষণ্ণান্ সুরসত্তমান্ ॥৫২॥
রক্ষ্যা মে সততং দেবাঃ সহেন্দ্রাঃ সদ্বিজাতয়ঃ।
ত্বষ্টুঃ সুদুর্দ্ধরং তেজো যেন বৃত্রো বিনির্ম্মিতঃ ॥৫৩॥
ত্বষ্ট্রা পুরা তপস্তপ্ত্বা বর্ষাযুতশতং তদা।
বৃত্রো বিনির্ম্মিতো দেবাঃ! প্রাপ্যানুজ্ঞাং মহেশ্বরাৎ।
স তস্যৈব প্রসাদাদ্বৈ হন্যাদ্দেবরিপুর্ব্বলী ॥৫৪॥
নাগত্বা শঙ্করস্থানং ভগবান্ দৃশ্যতে হরঃ।
দৃষ্ট্বা জেষ্যথ বৃত্রং তং ক্ষিপ্রং গচ্ছত মন্দরম্ ॥৫৫॥
যত্রাস্তে তপসাং যোনির্দক্ষযজ্ঞবিনাশনঃ।
পিনাকী সর্ব্বভূতেশো ভগনেত্রনিপাতনঃ ॥৫৬॥

ভারতকৌমুদী

অথেতি। প্রাহ ব্রহ্মা ব্রবীতি স্ম। সুরেষু সত্তমান্ বিজ্ঞতমানিত্যপুনরুক্তিঃ ॥৫২॥
রক্ষ্যা ইতি। ত্বষ্টুঃ ত্বষ্টৃনাম্নঃ প্রজাপতেঃ। যেন তেজসা ॥৫৩॥
ত্বষ্ট্রেতি। তস্য মহেশ্বরস্যৈব, হন্যাৎ শক্রানিতি শেষঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৪॥
নেতি। জেষ্যথ যূয়ং হরানুগ্রহাদিত্যাশয়ঃ। মন্দরং গিরিম্ ॥৫৫॥
যত্রেতি। ভগস্য তদাখ্যস্য দেবস্য নেত্রনিপাতনো দক্ষযজ্ঞ এব ভূতৈর্নেত্রোৎপাটকঃ ॥৫৬॥

তৎপরে ব্রহ্মা পার্শ্বস্থিত বিষ্ণুকে এবং বিষণ্ণ বিজ্ঞতম ইন্দ্রপ্রভৃতি দেবশ্রেষ্ঠগণকে এই সত্য কথা বলিলেন—॥৫২॥

'দেবগণ! ইন্দ্র ও ব্রাহ্মণগণের সহিত দেবগণকে সর্ব্বদাই আমার রক্ষা করা উচিত। সে যাহা হউক, ত্বষ্টা প্রজাপতির তেজ অতিদুর্দ্ধর্ষ, যাহাদ্বারা বৃত্রাসুর উৎপাদিত হইয়াছিল ॥৫৩॥

দেবগণ! পূর্বকালে ত্বষ্টা প্রজাপতি দীর্ঘকাল তপস্যা করিয়া মহাদেবের অনুমতি পাইয়া বৃত্রাসুরকে উৎপাদন করেন। সেই বলবান্ ও দেবশত্রু বৃত্রাসুর মহাদেবেরই অনুগ্রহে শক্রসংহারে সমর্থ হইয়া থাকে ॥৫৪॥

অতএব তোমরা মহাদেবের নিকট না যাইয়া তাঁহাকে দেখিতে পাইবে না, কিন্তু তাঁহাকে দেখিয়া সেই বৃত্রাসুরকে জয় করিতে পারিবে। সুতরাং তোমরা সত্বর মন্দরপর্ব্বতে গমন কর ॥৫৫॥

যে স্থানে তপস্যার আধার, দক্ষযজ্ঞবিনাশক, পিনাকধনুর্দ্ধারী, সর্বভূতের অধীশ্বর এবং ভগদেবের নয়নোৎপাটক মহাদেব রহিয়াছেন' ॥৫৬॥

(৫২)···প্রাহ পথ্যমিদং বাক্যম্···নি।

তে গত্বা সহিতা দেবা ব্রহ্মণা সহ মন্দরম্ ।
অপশ্যংস্তেজসাং রাশিং সূর্য্যকোটিসমপ্রভম্ ॥৫৭॥
সোঽব্রবীৎ স্বাগতং দেবা ব্রূত কিং করবাণ্যহম্ ।
অমোঘং দর্শনং মহ্যং কামপ্রাপ্তিরতোঽস্তু বঃ ॥৫৮॥
এবমুক্তাস্তু তে সর্বে প্রত্যূচুস্তং দিবৌকসঃ ।
তেজো হৃতং নো বৃত্রেণ গতির্ভব দিবৌকসাম্ ॥৫৯॥
মূর্ত্তীরীক্ষস্ব নো দেব ! প্রহারৈর্জর্জ্জরীকৃতাঃ ।
শরণং ত্বাং প্রপন্নাঃ স্ম গতির্ভব মহেশ্বর ! ॥৬০॥

শর্ব উবাচ ।

বিদিতং মে যথা দেবাঃ ! কৃত্যেয়ং সুমহাবলা ।
ত্বষ্টুস্তেজোভবা ঘোরা দুর্নিবার্য্যা কৃতাত্মভিঃ ॥৬১॥

ভারতকৌমুদী

ত ইতি। সহিতা মিলিতাঃ। তেজসাং রাশিং মহেশ্বরম্ ॥৫৭॥
স ইতি। মহ্যং মম, কাম্যত ইতি কামোঽভীষ্টঃ পদার্থস্তস্য প্রাপ্তিঃ ॥৫৮॥
এবমিতি। দিবৌকসো দেবাঃ। নঃ অস্মাকম্, গতিরুপায়ঃ ॥৫৯॥
মূর্ত্তীরিতি। মূর্ত্তীঃ শরীরাণি, নঃ অস্মাকম্। শরণমাশ্রয়ম্ ॥৬০॥
বিদিতমিতি। কৃত্যা অভিচারদেবতা তদ্রূপেতার্থঃ, ইয়ং বৃত্রাসুরাত্মিকা ।৬১॥

তখন দেবতারা মিলিত হইয়া ব্রহ্মার সহিত মন্দরপর্বতে যাইয়া তেজের রাশি ও কোটিসূর্য্যের তুল্য দীপ্তিশালী মহাদেবকে দর্শন করিলেন ॥৫৭॥

পরে মহাদেব বলিলেন—'দেবগণ ! তোমাদের শুভাগমন ত ? আমি তোমাদের কি করিব বল ; আমার দর্শন অব্যর্থ ; অতএব তোমাদের অভীষ্ট-লাভ হউক' ॥৫৮॥

মহাদেব এইরূপ বলিলে, তাঁহাকে দেবতারা সকলে বলিলেন—'দেব ! বৃত্রাসুর আমাদের তেজ হরণ করিয়াছে। সুতরাং আপনি দেবতাদের গতি হউন ॥৫৯॥

দেব ! দর্শন করুন—বৃত্রাসুরের প্রহারে আমাদের শরীর জর্জরীভূত হইয়াছে। অতএব আমরা আপনার শরণাপন্ন হইয়াছি, মহেশ্বর ! আপনি আমাদের গতি হউন' ॥৬০॥

মহাদেব বলিলেন—'দেবগণ ! আমার জানা আছে যে, অতিমহাবল ও

(৫৯)···হৃতৌজসাং নো বৃত্রেণ···নি।

অবশ্যন্তু ময়া কার্য্যং সাহ্যং সর্ব্বদিবৌকসাম্।
মমেদং গাত্রজং শক্র ! কবচং গৃহ্য ভাস্বরম্।
বধানানেন মন্ত্রেণ মানসেন সুরেশ্বর ! ॥৬২॥
দ্রোণ উবাচ।
ইত্যুক্ত্বা বরদঃ প্রাদাদ্বর্ম্ম তন্মন্ত্রমেব চ।
স তেন বর্ম্মণা গুপ্তঃ প্রায়াদ্‌বৃত্রচমূং প্রতি ॥৬৩॥
নানাবিধৈশ্চ শস্ত্রৌঘৈঃ পাত্যমানৈর্ম্মহারণে।
ন সন্ধিঃ শক্যতে ভেত্তুং বর্ম্মবন্ধস্য তস্য তু।
ততো জঘান সমরে বৃত্রং দেবপতিঃ স্বয়ম্ ॥৬৪॥
তঞ্চ মন্ত্রময়ং বন্ধং বর্ম্ম চাঙ্গিরসে দদৌ।
অঙ্গিরাঃ প্রাহ পুত্রস্য মন্ত্রজ্ঞস্য বৃহস্পতেঃ ॥৬৫॥

ভারতকৌমুদী

অবশ্যমিতি। সাহ্যং সাহায্যম্। মানসেন মনসাবিষ্কৃতেন। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬২॥
ইতীতি। বরদো মহাদেবঃ। স ইন্দ্রঃ, গুপ্তো রক্ষিতঃ ॥৬৩॥
নানেতি। পাত্যমানৈর্বৃত্রেণ। সন্ধিঃ সংযোগঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৪॥
তমিতি। বন্ধং বন্ধনম্। দদৌ দেবপতিরিত্যনুবৃত্তিঃ ॥৬৫॥

---

ভয়ঙ্করপ্রকৃতি বৃত্রাসুর অভিচারদেবতার তুল্য, ত্বষ্টা প্রজাপতির তেজে উৎপন্ন হইয়াছে এবং মহাবীরগণেরও দুর্নিবারণীয় ॥৬১॥

অতএব আমি অবশ্যই সমস্ত দেবতার সাহায্য করিব। সুতরাং দেবরাজ ইন্দ্র ! তুমি আমার এই গাত্রজাত উজ্জ্বল কবচ গ্রহণ করিয়া এই মানসিক মন্ত্রে ইহা আপন গাত্রে বন্ধন কর ॥৬২॥

দ্রোণ বলিলেন—'এই কথা বলিয়া বরদাতা মহাদেব সেই কবচ ও তাহার মন্ত্র ইন্দ্রকে দান করিলেন; ইন্দ্র সেই কবচদ্বারা রক্ষিত হইয়া বৃত্রাসুরের সৈন্যের দিকে গমন করিলেন ॥৬৩॥

তখন বৃত্রাসুর মহাযুদ্ধে নানাবিধ অস্ত্রসমূহ নিক্ষেপ করিয়াও ইন্দ্রের সেই বদ্ধ কবচের সন্ধিস্থান বিশ্লিষ্ট করিতে পারিল না। তদনন্তর স্বয়ং দেবরাজ যুদ্ধে বৃত্রাসুরকে বধ করিলেন ॥৬৪॥

পরে ইন্দ্র সেই কবচ ও তাহার মান্ত্রিক বন্ধন অঙ্গিরাকে দান করেন, অঙ্গিরা আবার মন্ত্রজ্ঞ আপন পুত্র বৃহস্পতিকে বলেন ॥৬৫॥

বৃহস্পতিরথোবাচ অগ্নিবেশ্যায় ধীমতে।
অগ্নিবেশ্যো মম প্রাদাত্তেন বধ্নামি বর্ম্ম তে।
তবাদ্য দেহরক্ষার্থং মন্ত্রেণ নৃপসত্তম! ॥৬৬॥
সঞ্জয় উবাচ।
এবমুক্ত্বা ততো দ্রোণস্তব পুত্রং মহাদ্যুতিম্।
পুনরেব বচঃ প্রাহ শনৈরাচার্য্যপুঙ্গবঃ ॥৬৭॥
ব্রহ্মসূত্রেণ বধ্নামি কবচং তব পার্থিব!।
হিরণ্যগর্ভেণ যথা বদ্ধং বিষ্ণোঃ পুরা রণে ॥৬৮॥
যথা চ ব্রহ্মণা বদ্ধং সংগ্রামে তারকাময়ে।
শক্রস্য কবচং দিব্যং তথা বধ্নাম্যহং তব ॥৬৯॥

ভারতকৌমুদী

বৃহস্পতিরিতি। মম দ্রোণস্য শিষ্যত্বাৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৬॥
এবমিতি। পুত্রং দুর্য্যোধনম্। বচো বক্ষ্যমাণম্, প্রাহ ব্রবীতি স্ম ॥৬৭॥
ব্রহ্মেতি। ব্রহ্মসূত্রেণ ব্রহ্মণা সূচিতপ্রকারেণ। হিরণ্যগর্ভেণ ব্রহ্মণা ॥৬৮॥
যথেতি। তারকস্য তদাখ্যস্যাসুরস্য আময়ঃ পীড়নং যস্মিন্ তাদৃশে সংগ্রামে ॥৬৯॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৯॥ আতুরমনবস্থিতম্ ॥১০—১১॥ নাববুধ্যসে ন স্মরসি ॥১২॥ নেচ্ছসি নানুরুধ্যসে ॥১৩—৪৪॥ তে ত্বাম্ ॥৪৫—৪৬॥ চত্বার ঐরাবণবামনাঞ্জনসার্ব্বভৌমাঃ ॥৪৭—৫৩॥ অনুজ্ঞাং বরম্ ॥৫৪॥ হন্যাদ্ধন্তুমর্হতি ॥৫৫—৬৮॥ ব্রহ্মসূত্রেণ ব্রহ্মণা সূচিতেনোপদেশেন ॥৬৯-৭৪॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮১॥

তৎপরে বৃহস্পতি আবার বুদ্ধিমান্ অগ্নিবেশ্যমুনির নিকট প্রকাশ করেন এবং অগ্নিবেশ্যমুনি আমাকে দান করেন। রাজশ্রেষ্ঠ দুর্য্যোধন! আমি আজ তোমার দেহরক্ষার জন্য সেই মন্ত্রে তোমার দেহে সেই কবচ বন্ধন করিয়া দিতেছি' ॥৬৬॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! আচার্য্যশ্রেষ্ঠ দ্রোণ এইরূপ বলিয়া পুনরায় আপনার পুত্র মহাতেজা দুর্য্যোধনকে ধীরে ধীরে এই কথা বলিলেন—॥৬৭॥

'রাজা! পূর্বকালে ব্রহ্মা যেমন বিষ্ণুর শরীরে কবচ বন্ধন করিয়াছিলেন, আমিও আজ সেইরূপ ব্রহ্মার আবিষ্কৃত প্রকারে তোমার শরীরে কবচ বন্ধন করিয়া দিতেছি ॥৬৮॥

(৬৭)···তব পুত্রং মহাদ্যুতিঃ···পি। (৬৯)···শক্রস্য কবচং রাজন্!···বর্দ্ধ।

বদ্ধা তু কবচং তস্য মন্ত্রেণ বিধিপূর্ব্বকম্।
প্রেষয়ামাস রাজানং যুদ্ধায় মহতে দ্বিজঃ ॥৭০॥
স সন্নদ্ধো মহাবাহুরাচার্য্যেণ মহাত্মনা।
রথানাঞ্চ সহস্রেণ ত্রিগর্ত্তানাং প্রহারিণাম্ ॥৭১॥
তথা দন্তিসহস্রেণ মত্তানাং বীর্য্যশালিনাম্।
অশ্বানাং নিযুতেনৈব তথান্যৈশ্চ মহারথৈঃ ॥৭২॥
বৃতঃ প্রায়ান্মহাবাহুরর্জ্জুনস্য রথং প্রতি।
নানাবাদিত্রঘোষেণ যথা বৈরোচনিস্তথা ॥৭৩॥ (বিশেষকম্)
ততঃ শব্দো মহানাসীৎ সৈন্যানাং তব ভারত!।
অগাধং প্রস্থিতং দৃষ্ট্বা সমুদ্রমিব কৌরবম্ ॥৭৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে দুর্য্যোধনস্য কবচবন্ধে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

বদ্ধেতি। রাজানং দুর্য্যোধনম্। দ্বিজো দ্রোণঃ ॥৭০॥

স ইতি। সন্নদ্ধঃ কবচবন্ধনেন সজ্জিতঃ। মত্তানাং বীর্য্যশালিনামিত্যনয়োর্দন্তীত্যেক-দেশেনান্বয় আর্ষত্বাৎ অশ্বানামিত্যনেন সম্বন্ধো বা। বৃতঃ পরিবেষ্টিতঃ। বৈরোচ-নির্বলিঃ ॥৭১—৭৩॥

তত ইতি। শব্দো হর্ষকোলাহলঃ। অগাধং সমুদ্রমিব কৌরবং প্রস্থিতং দৃষ্ট্বেত্যন্বয়ঃ ॥৭৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

রাজা! ব্রহ্মা যেমন তারকাসুরের যুদ্ধে ইন্দ্রের গাত্রে দিব্য কবচ বন্ধন করিয়া দিয়াছিলেন, আমিও সেইরূপ তোমার গাত্রে দিব্য কবচ বন্ধন করিয়া দিলাম' ॥৬৯॥

দ্রোণাচার্য্য যথাবিধানে মন্ত্রদ্বারা দুর্য্যোধনের গাত্রে কবচ বন্ধন করিয়া তাঁহাকে মহাযুদ্ধে প্রেরণ করিলেন ॥৭০॥

মহাত্মা দ্রোণাচার্য্য মহাবাহু দুর্য্যোধনকে সজ্জিত করিয়া দিলেন। পরে প্রহারনিপুণ ত্রিগর্ত্তদেশীয় সহস্র রথী, মত্ত ও বলবান্ সহস্র হস্তী, নিযুত অশ্ব এবং অন্য বহুতর মহারথগণে পরিবেষ্টিত হইয়া মহাবাহু দুর্য্যোধন নানা বাদ্য-ধ্বনির সহিত বলির ন্যায় অর্জ্জুনের রথের দিকে প্রস্থান করিলেন ॥৭১—৭৩॥

* '...দ্বিনবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...চতুর্নবতিতমোঽধ্যায়ঃ' ব: রা নি।

## দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

প্রবিষ্টয়োর্মহারাজ! পার্থবার্ষ্ণেয়য়ো রণে।
দুর্য্যোধনে প্রয়াতে চ পৃষ্ঠতঃ পুরুষর্ষভে ॥১॥
জবেনাভ্যদ্রবন্ দ্রোণং মহতা নিস্বনেন চ।
পাণ্ডবাঃ সোমকৈঃ সার্দ্ধং ততো যুদ্ধমবর্ত্তত ॥২॥ (যুগ্মকম্)
তদ্‌যুদ্ধমভবত্তীব্রং তুমুলং লোমহর্ষণম্।
কুরূণাং পাণ্ডবানাঞ্চ ব্যূহস্য পুরতোঽদ্ভুতম্ ॥৩॥
রাজন্! কদাচিন্নাস্মাভির্দৃষ্টং তাদৃঙ্ ন চ শ্রুতম্।
যাদৃঙ্ মধ্যগতে সূর্য্যে যুদ্ধমাসীদ্বিশাংপতে! ॥৪॥

ভারতকৌমুদী

প্রেতি। পার্থবার্ষ্ণেয়য়োরর্জ্জুনকৃষ্ণয়োঃ। পৃষ্ঠতস্তয়োরেব। জবেন বেগেন ॥১—২॥
তদিতি। ব্যূহস্য দ্রোণরচিতস্য, পুরতঃ অগ্রতঃ ॥৩॥
রাজন্নিতি। মধ্যগতে গগনস্য। হে বিশাংপতে! নরনাথ! ॥৪॥

---

ভরতনন্দন! তাহার পর অগাধ সমুদ্রের ন্যায় দুর্য্যোধনকে প্রস্থান করিতে দেখিয়া আপনার সৈন্যগণের মধ্যে বিশাল আনন্দকোলাহল হইল' ॥৭৪॥

———ঃ০ঃ———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! অর্জ্জুন ও কৃষ্ণ যুদ্ধে প্রবেশ করিলে এবং পুরুষশ্রেষ্ঠ দুর্য্যোধন তাঁহাদের পিছনে চলিলে, পাণ্ডবেরা সোমকগণের সহিত মিলিত হইয়া মহাকোলাহলের সহিত বেগে দ্রোণের দিকে ধাবিত হইলেন। তাহার পর যুদ্ধ লাগিয়া গেল ॥১—২॥

দ্রোণরচিত ব্যূহের সম্মুখে কৌরব ও পাণ্ডবগণের সেই যুদ্ধ তীব্র, তুমুল, লোমহর্ষণ ও অদ্ভুতরূপে হইতে লাগিল ॥৩॥

নরনাথ রাজা! সূর্য্য আকাশের মধ্যস্থানে উপস্থিত হইলে, যেরূপ যুদ্ধ হইয়াছিল, সেরূপ যুদ্ধ আমরা কখনও দেখি নাই বা শুনিও নাই ॥৪॥

---

(১)…জিষ্ণুবার্ষ্ণেয়য়ো রণে…প্রয়াতে তু…পি।

ধৃষ্টদ্যুম্নমুখাঃ পার্থা ব্যূঢ়ানীকাঃ প্রহারিণঃ।
দ্রোণস্য সৈন্যং তে সর্বে শরবর্ষৈরবাকিরন্ ॥৫॥
বয়ং দ্রোণং পুরস্কৃত্য সর্বশস্ত্রভৃতাং বরম্।
পার্ষতপ্রমুখান্ পার্থানভ্যবর্ষাম সায়কৈঃ ॥৬॥
মহামেঘাবিবোদীর্ণৌ মিশ্রবাতৌ হিমাত্যয়ে।
সেনাগ্রে প্রচকাশেতে রুচিরে রথভূষিতে ॥৭॥
সমেত্য তু মহাসেনে চক্রতুর্ব্বেগমুত্তমম্।
জাহ্নবীযমুনে নদ্যৌ প্রাবৃষীবোল্বণোদকে ॥৮॥
নানাশস্ত্রপুরোবাতো দ্বিপাশ্বরথসংবৃতঃ।
গদাবিদ্যুন্মহারৌদ্রঃ সংগ্রামজলদো মহান্ ॥৯॥
ভারদ্বাজানিলোদ্ধূতঃ শরধারাসহস্রবান্।
অভ্যবর্ষন্মহারৌদ্রঃ পাণ্ডুসেনাগ্নিমুদ্ধতম্ ॥১০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ধৃষ্টেতি। ব্যূঢং ব্যূহরূপেণ সন্নিবেশিতম্ অনীকং সৈন্যং যৈস্তে ॥৫॥

বয়মিতি। পার্ষতপ্রমুখান্ ধৃষ্টদ্যুম্নপ্রভৃতীন্, পার্থান্ পাণ্ডবযোধান্ ॥৬॥

মহেতি। উদীর্ণৌ গগনে আবির্ভূতৌ। সেনাগ্রে সৈন্যাগ্রদ্বয়ম্ ॥৭॥

সমেত্যেতি। প্রাবৃষি বর্ষাকালে, উল্বণমুন্নতমুদকং যয়োস্তে ॥৮॥

নানেতি। অত্র দ্বিপাশ্বরথসংবৃত ইত্যুপমায়াঃ সাধকং রূপকস্য চ বাধকমিতি সর্ব্বত্র উপমিতসমাস এব কার্য্যঃ। তেন চ নানাশস্ত্রং পুরোবাতঃ অগ্রবর্ত্তী বায়ুরিব যস্য সঃ, গদা বিদ্যুদিব যস্য সঃ, সংগ্রামো জলদ ইব সঃ। অত্র সংগ্রামপদং তৎকারিসৈন্যপরম্। ভারদ্বাজো

ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি পাণ্ডবপক্ষীয় সেই যোদ্ধারা সকলে আপন সৈন্যগণকে ব্যূহ-রূপে সন্নিবেশিত করিয়া দ্রোণসৈন্যের উপরে বাণবর্ষণ করিতে লাগিলেন ॥৫॥

আমরাও সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণকে অগ্রবর্ত্তী করিয়া ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি পাণ্ডবপক্ষের উপরে বাণবৃষ্টি করিতে থাকিলাম ॥৬॥

তৎকালে—শীতকাল অতীত হইলে আকাশে আবির্ভূত বায়ুযুক্ত দুইটা মহামেঘের ন্যায় সুন্দর ও রথভূষিত সেই সেনাগ্র দুইটা প্রকাশ পাইতে লাগিল ॥৭॥

বর্ষাকালে উল্বণজলা গঙ্গা ও যমুনানদীর ন্যায় সেই বিশাল সেনা দুইটা সম্মিলিত হইয়া (প্রবেশ ও বারণ করিবার জন্য) গুরুতর বেগ করিতে লাগিল ॥৮॥

সমুদ্রমিব ঘর্ম্মান্তে বিবান্ ঘোরো মহানিলঃ।
ব্যক্ষোভয়দনীকানি পাণ্ডবানাং দ্বিজোত্তমঃ ॥১১॥
তেঽপি সর্ব্বপ্রযত্নেন দ্রোণমেব সমাদ্রবন্।
বিভিৎসন্তো মহাসেতুং বার্য্যোঘাঃ প্রবলা ইব ॥১২॥
বারয়ামাস তান্ দ্রোণো জলৌঘানচলো যথা।
পাণ্ডবান্ সমরে ক্রুদ্ধান্ পাঞ্চালাংশ্চ সকেকয়ান্ ॥১৩॥
তথা পরেঽপি রাজানঃ পরিবৃত্য সমন্ততঃ।
মহাবলা রণে শূরাঃ পাঞ্চালানন্ববারয়ন্ ॥১৪॥
ততো রণে নরব্যাঘ্রঃ পার্ষতঃ পাণ্ডবৈঃ সহ।
সংজঘানাসকৃদ্দ্রোণং বিভিৎসুররিবাহিনীম্ ॥১৫॥

ভারতকৌমুদী

দ্রোণঃ অনিল ইব তেন উদ্ধৃতঃ সঞ্চালিতঃ। রৌদ্রো ভীষণস্তীব্রশ্চেতি ন পুনরুক্তিদোষঃ। পাণ্ডুসেনা অগ্নিরিবেতি তম্ ॥৯—১০॥

সমুদ্রমিতি। ঘর্ম্মান্তে গ্রীষ্মাবসানে, বিবান্ বিশেষেণ গচ্ছন্। বাধাতোঃ শতৃঙি রূপম্ ॥১১॥

ত ইতি। তে পাণ্ডবা অপি। বিভিৎসন্তো ভেত্তুমিচ্ছন্তঃ ॥১২॥

বারয়েতি। জলস্য ওঘান্ প্রবাহান্, অচলঃ পর্ব্বতঃ ॥১৩॥

তথেতি। রাজানঃ কৌরবপক্ষীয়াঃ। শূরা যুদ্ধনিপুণাঃ ॥১৪॥

হস্তী, অশ্ব ও রথসমন্বিত, মহাভীষণ, মহাতীব্র ও বিশাল মেঘতুল্য কৌরব-সৈন্য অগ্নির ন্যায় উদ্ধত পাণ্ডবসৈন্যের উপরে নানাবিধ অস্ত্র বর্ষণ করিতে লাগিল। তখন অগ্রবর্ত্তী বায়ুর তুল্য বহুবিধ অস্ত্র চলিতে থাকিল, বিদ্যুতের ন্যায় গদা প্রকাশ পাইতে লাগিল, সহস্র সহস্র বাণধারা পতিত হইতে থাকিল এবং বায়ুর ন্যায় দ্রোণাচার্য্য তাহা চালাইতে থাকিলেন ॥৯—১০॥

ক্রমে গ্রীষ্মাবসানে ভীষণ মহাবায়ু বহিত হইতে থাকিয়া যেমন সমুদ্রকে বিক্ষুব্ধ করে, সেইরূপ দ্রোণ পাণ্ডবসৈন্যকে বিক্ষুব্ধ করিয়া তুলিলেন ॥১১॥

তখন প্রবল জলপ্রবাহ যেমন মহাসেতু ভেদ করিবার জন্য ধাবিত হয়, সেইরূপ পাণ্ডবসৈন্যেরাও সর্বপ্রযত্নে দ্রোণের দিকেই ধাবিত হইল ॥১২॥

তৎকালে পর্ব্বত যেমন জলপ্রবাহসমূহকে বারণ করে, সেইরূপ দ্রোণও যুদ্ধে সেই ক্রুদ্ধ পাণ্ডব, পাঞ্চাল ও কেকয়গণকে বারণ করিতে লাগিলেন ॥১৩॥

এবং মহাবল ও বীর অন্য রাজারাও সকল দিকে পরিবেষ্টন করিয়া যুদ্ধে পাঞ্চালগণকে বারণ করিতে থাকিলেন ॥১৪॥

যথৈব শরবর্ষাণি দ্রোণো বর্ষতি পার্ষতে।
তথৈব শরবর্ষাণি ধৃষ্টদ্যুম্নোঽপ্যবর্ষত ॥১৬॥
স নিস্ত্রিংশপুরোবাতঃ শক্তিপ্রাসর্ষ্টিসংবৃতঃ।
জ্যাবিদ্যুচ্চাপসংহ্রাদো ধৃষ্টদ্যুম্নবলাহকঃ ॥১৭॥
শরধারাশ্মবর্ষাণি ব্যসৃজৎ সর্ব্বতো দিশম্।
নিঘ্নন্ রথবরাশ্বৌঘান্ প্লাবয়ামাস বাহিনীম্ ॥১৮॥ (যুগ্মকম্)
যং যমার্চ্ছচ্ছরৈর্দ্রোণঃ পাণ্ডবানাং রথব্রজম্।
ততস্ততঃ শরৈর্দ্রোণমপাকর্ষত পার্ষতঃ ॥১৯॥
তথা তু যতমানস্য দ্রোণস্য যুধি ভারত!।
ধৃষ্টদ্যুম্নং সমাসাদ্য ত্রিধা সৈন্যমভিদ্যত ॥২০॥

## ভারতকৌমুদী

তত ইতি। পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ। সংজঘান আজঘান। বিভিৎসুর্ভেত্তুমিচ্ছুঃ ॥১৫॥

যথেতি। বর্ষতি করোতি শেষত্যর্থঃ। অবর্ষত দ্রোণে অবর্ষদকরোৎ ॥১৬॥

স ইতি। অত্রাপি শক্তিপ্রাসর্ষ্টিসংবৃত ইত্যস্য ধৃষ্টদ্যুম্নে সম্ভবাদ্বলাহকে চাসম্ভবাৎ পূর্ব্ববদুপমিতসমাস এব কর্ত্তব্যঃ। তথা চ নিস্ত্রিংশঃ কৃপাণঃ পুরোবাত ইব যস্য সঃ। জ্যা ধনুর্গুণো বিদ্যুদিব যস্য সঃ, চাপস্য সংহ্রাদষ্টঙ্কারো নির্ঘোষ ইব যস্য সঃ, ধৃষ্টদ্যুম্নো বলাহকো মেঘ ইব সঃ। শরধারা অশ্মবর্ষাণি পাষাণবৃষ্টয় ইব তানি। সর্বতো দিশং ব্যাপ্য। প্লাবয়ামাস প্লাবিতামিব মৰ্দ্দিতাং চকার, বাহিনীং কৌরবসেনাম্ ॥১৭—১৮॥

যমিতি। আর্চ্ছদপীড়য়ৎ। রথানাং ব্রজং সমূহম্। অপাকর্ষত ন্যবারয়ৎ ॥১৯॥

তদনন্তর ধৃষ্টদ্যুম্ন পাণ্ডবগণের সহিত মিলিত হইয়া শত্রুসৈন্য ভেদ করিবার ইচ্ছা করিয়া যুদ্ধে বার বার দ্রোণকে আঘাত করিতে লাগিলেন ॥১৫॥

দ্রোণ ধৃষ্টদ্যুম্নের উপরে যেভাবে বাণ বর্ষণ করিতে লাগিলেন, ধৃষ্টদ্যুম্নও সেইভাবেই দ্রোণের উপরে বাণ বর্ষণ করিতে থাকিলেন ॥১৬॥

শক্তি, প্রাস ও ঋষ্টিসমন্বিত ধৃষ্টদ্যুম্ন মেঘের ন্যায় সকল দিক্ ব্যাপিয়া পাষাণবৃষ্টির ন্যায় শরধারাবৃষ্টি করিতে লাগিলেন এবং প্রধান রথী ও অশ্বসমূহকে সংহার করতঃ কৌরবসেনাকে প্লাবিত করিয়া ফেলিলেন। তৎকালে তাঁহার তরবারিও অগ্রবর্ত্তী বায়ুর ন্যায় চলিতেছিল, ধনুর গুণ বিদ্যুতের ন্যায় প্রকাশ পাইতেছিল এবং মেঘনির্ঘোষের ন্যায় ধনুষ্টঙ্কার হইতেছিল ॥১৭—১৮॥

তখন দ্রোণ বাণদ্বারা পাণ্ডবপক্ষের যে যে রথসমূহকে পীড়ন করিতে লাগিলেন, ধৃষ্টদ্যুম্নও বাণদ্বারা সেই সেই স্থান হইতেই দ্রোণকে আকর্ষণ করিয়া আনিতে থাকিলেন ॥১৯॥

ভোজমেকেঽভ্যবর্ত্তন্ত জলসন্ধং তথাপরে।
পাণ্ডবৈর্হন্যমানাশ্চ দ্রোণমেবাপরে যযুঃ ॥২১॥
সংঘট্টয়তি সৈন্যানি দ্রোণস্তু রথিনাং বরঃ।
ব্যধমচ্চাপি তান্যস্য ধৃষ্টদ্যুম্নো মহারথঃ ॥২২॥
ধার্ত্তরাষ্ট্রাস্ত্রিধা ভূতা বধ্যন্তে পাণ্ডুসৃঞ্জয়ৈঃ।
অগোপাঃ পশবোঽরণ্যে বহুভিঃ শ্বাপদৈরিব ॥২৩॥
কালঃ সংগ্রসতে লোকান্ ধৃষ্টদ্যুম্নেন মোহিতান্।
সংগ্রামে তুমুলে তস্মিন্নিতি সংমেনিরে জনাঃ ॥২৪॥

ভারতকৌমুদী

তথেতি। সংহতীকর্ত্তুং যতমানস্যাপি দ্রোণস্য সৈন্যমিতি সম্বন্ধঃ ॥২০॥
ভোজমিতি। ভোজং ভোজবংশীয়ং কৃতবর্ম্মাণম্, একে কৌরবসৈন্যাঃ ॥২১।
সমিতি। সংঘট্টয়তি সংযোজয়তি স্ম। ব্যধমত্তাড়নেন ব্যশ্লেষয়ৎ ॥২২॥
ধার্ত্তেতি। ধার্ত্তরাষ্ট্রাঃ কৌরবসৈনিকাঃ। অগোপাঃ পালকরহিতাঃ ॥২৩॥
কাল ইতি। সংমেনিরে অনবরতসংহারদর্শনাদিত্যাশয়ঃ ॥২৪॥

ভরতনন্দন! দ্রোণ যুদ্ধে আপন সৈন্যগণকে সেইভাবে সংহত রাখিতে চেষ্টা করিতে লাগিলেও কৌরবসৈন্য ধৃষ্টদ্যুম্নের প্রতাপে তিন ভাগে বিভক্ত হইয়া গেল ॥২০॥

পাণ্ডবেরা বধ করিতে লাগিলে, কৌরবসৈন্যের মধ্যে একদল কৃতবর্ম্মার আশ্রয় লইল, অপর দল জলসন্ধের শরণাপন্ন হইল এবং অন্য দল দ্রোণের আশ্রয়ে গমন করিল ॥২১॥

তখন রথিশ্রেষ্ঠ দ্রোণ কৌরবসৈন্যদিগকে একবার সম্মিলিত করেন, আবার মহারথ ধৃষ্টদ্যুম্ন তাহাদিগকে বিশ্লিষ্ট করিয়া ফেলেন (এইরূপ চলিতে লাগিল) ॥২২॥

এইভাবে কৌরবসৈন্য তিন ভাগে বিভক্ত হইয়া গেল; তখন বনমধ্যে বহুতর হিংস্র জন্তু যেমন পশুপালশূন্য পশুদিগকে বধ করে, সেইরূপ পাণ্ডব ও সৃঞ্জয়েরা কৌরবসৈন্যদিগকে বধ করিতে লাগিলেন ॥২৩॥

সেই সময়ে সমস্ত লোক এইরূপ মনে করিতে লাগিল যে, এই তুমুল যুদ্ধে ধৃষ্টদ্যুম্ন কৌরবসৈন্যদিগকে মোহিত করিতেছেন, আর কাল তাহাদিগকে গ্রাস করিতেছে ॥২৪॥

(২৪) কালঃ সংগ্রসতে যোধান্…পি, কালস্তু গ্রসতো যোধান্…বা, কালঃ স্ম গ্রসতে যোধান্…নি।

কুনৃপস্য যথা রাষ্ট্রং দুর্ভিক্ষব্যাধিতস্করৈঃ।
দ্রাব্যতে তদ্বদাপন্না পাণ্ডবৈস্তব বাহিনী ॥২৫॥
অর্করশ্মিবিমিশ্রেষু শস্ত্রেষু কবচেষু চ।
চক্ষূংষি প্রত্যহন্যন্ত সৈন্যেন রজসা তথা ॥২৬॥
ত্রিধাভূতেষু সৈন্যেষু বধ্যমানেষু পাণ্ডবৈঃ।
অমর্ষিতস্ততো দ্রোণঃ পাঞ্চালান্ ব্যধমচ্ছরৈঃ ॥২৭॥
মৃদ্নতস্তান্যনীকানি নিঘ্নতশ্চাপি সায়কৈঃ।
বভূব রূপং দ্রোণস্য কালাগ্নেরিব দীপ্যতঃ ॥২৮॥
রথং নাগং হয়ঞ্চাপি পত্তিনঞ্চ বিশাংপতে!।
একৈকেনেষুণা সংখ্যে নির্বিভেদ মহারথঃ ॥২৯॥

ভারতকৌমুদী

কুনৃপস্যেতি। রাষ্ট্রং রাজ্যম্। দ্রাব্যতে উপদ্রবাস্পদীক্রিয়তে, আপন্না বিপন্না ॥২৫॥
অর্কেতি। সৈন্যেন সৈন্যোত্তোলিতেন, রজসা ধূল্যা ॥২৬॥
ত্রিধেতি। অমর্ষিতঃ ক্রুদ্ধঃ। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥২৭॥
মৃদ্নত ইতি। মৃদ্নতো মর্দ্দয়তঃ, অনীকানি পাণ্ডবসৈন্যানি ॥২৮॥
রথমিতি। রথং রথিনম্, নাগং গজম্, হয়মশ্বম্। মহারথো দ্রোণঃ ॥২৯॥

মহারাজ! ক্রমে কুরাজার রাজ্য যেমন দুর্ভিক্ষ, রোগ ও চৌরপ্রভৃতি-দ্বারা বিধ্বস্ত হয়, সেইরূপ আপনার সৈন্য পাণ্ডবগণদ্বারা বিধ্বস্ত হইতে লাগিল ॥২৫॥

তৎকালে সূর্য্যকিরণযুক্ত অস্ত্র ও কবচের উপরে পতিত হইয়া লোকের চক্ষু প্রতিহত হইতে থাকিল এবং সৈন্যগণোত্তোলিত ধূলিতেও প্রতিহত হইতে লাগিল ॥২৬॥

কৌরবসৈন্য তিন ভাগে বিভক্ত হইয়া গেলে এবং পাণ্ডবেরা তাহাদিগকে বধ করিতে লাগিলে, দ্রোণ ক্রুদ্ধ হইয়া বাণদ্বারা পাঞ্চালগণকে বিনাশ করিতে লাগিলেন ॥২৭॥

দ্রোণ বাণদ্বারা সেই সৈন্যগণকে মর্দ্দন ও সংহার করিতে লাগিলে, তাঁহার মূর্ত্তি তখন প্রজ্বলিত কালাগ্নির ন্যায় হইয়া পড়িল ॥২৮॥

নরনাথ! মহারথ দ্রোণ এক একটা বাণদ্বারা যুদ্ধে এক এক জন রথী ও পদাতিকে এবং এক একটা হস্তী ও অশ্বকে বিদীর্ণ করিতে লাগিলেন ॥২৯॥

(২৯)···পত্তিনশ্চ বিশাংপতে!·· বা নি।

পাণ্ডবানান্তু সৈন্যেষু নাস্তি কশ্চিৎ স ভারত ! ।
দধার যো রণে বাণান্ দ্রোণচাপচ্যুতান্ প্রভো ! ॥৩০॥
তৎ পচ্যমানমর্কেণ দ্রোণসায়কতাপিতম্ ।
বভ্রাম পাণ্ডবং সৈন্যং তত্র তত্রৈব ভারত ! ॥৩১॥
তথৈব পার্ষতেনাপি কাল্যমানং বলং তব ।
অভবৎ সর্ব্বতো দীপ্তং শুষ্কং বনমিবাগ্নিনা ॥৩২॥
বধ্যমানেষু সৈন্যেষু দ্রোণপার্ষতসায়কৈঃ ।
ত্যক্ত্বা প্রাণান্ পরং শক্ত্যা যুধ্যন্তে সর্ব্বতোমুখাঃ ॥৩৩॥
তাবকানাং পরেষাঞ্চ যুধ্যতাং পুরুষর্ষভ ! ।
নাসীৎ কশ্চিন্মহারাজ ! যোঽত্যাক্ষীৎ সংযুগং ভয়াৎ ॥৩৪॥
ভীমসেনন্তু কৌন্তেয়ং সোদর্য্যাঃ পর্য্যবারয়ন্ ।
বিবিংশতিশ্চিত্রসেনো বিকর্ণশ্চ মহারথঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

পাণ্ডবানামিতি। নাস্তীত্যতীতসামীপ্যে বর্ত্তমানা। স তাদৃশঃ ॥৩০॥
তদিতি। পচ্যমানং দহ্যমানম্। বভ্রাম কর্ত্তব্যবিমূঢ়ত্বাৎ ॥৩১॥
তথেতি। পার্ষতেন ধৃষ্টদ্যুম্নেন, কাল্যমানং মর্দ্দ্যমানম্। দীপ্তং সন্তপ্তং জলিতঞ্চ ॥৩২॥
বধ্যেতি। ত্যক্ত্বা ত্যাগোদ্যমং কৃত্বা। সর্বতোমুখা উভয়পক্ষসৈনিকাঃ ॥৩৩॥
তাবকানামিতি। যুধ্যতাং যুধ্যমানানাম্। সংযুগং রণস্থলম্ ॥৩৪॥

ভরতনন্দন রাজা ! পাণ্ডবসৈন্যমধ্যে সেপ্রকার কোন যোদ্ধা ছিল না, যে—যুদ্ধে দ্রোণকার্ম্মুকনির্গত বাণ ধারণ করিতে পারিত ॥৩০॥

ভরতনন্দন ! তখন পাণ্ডবসৈন্যেরা সূর্য্যের কিরণে দগ্ধ এবং দ্রোণের বাণে সন্তাপিত হইয়া সেই সেই স্থানে ঘুরিতে লাগিল ॥৩১॥

সেইরূপই ধৃষ্টদ্যুম্নও পীড়ন করিতে থাকিলে, অগ্নিকর্ত্তৃক দহ্যমান শুষ্ক বনের ন্যায় আপনার সৈন্যও সকল দিকেই সন্তপ্ত হইতে থাকিল ॥৩২॥

দ্রোণ ও ধৃষ্টদ্যুম্নের বাণে উভয়পক্ষের সৈন্যই নিহত হইতে থাকিলে, তাহারা প্রাণত্যাগের উদ্যম করিয়া শক্তি অনুসারে সকল দিকে যুদ্ধ করিতে লাগিল ॥৩৩॥

পুরুষশ্রেষ্ঠ মহারাজ ! আপনার পক্ষের বা বিপক্ষের যুধ্যমান সৈন্যগণের মধ্যে এমন কেহ ছিল না, যে—ভয়ে রণস্থল ত্যাগ করিয়াছিল ॥৩৪॥

(৩১)···বভ্রাম পার্ষতং সৈন্যম্···বা নি। (৩৩) বাধ্যমানেষু সৈন্যেষু···বা নি,···যুধ্যন্তে স্বর্গলিপ্সবঃ—নি।

বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ ক্ষেমধূর্ত্তিশ্চ বীর্য্যবান্।
ত্রয়াণাং তব পুত্রাণাং ত্রয় এবানুযায়িনঃ ॥৩৬॥
বাহ্লীকরাজস্তেজস্বী কুলপুত্রো মহারথঃ।
সহসেনঃ সহামাত্যো দ্রৌপদেয়ানবারয়ৎ ॥৩৭॥
শৈব্যো গোবাসনো রাজা যোধৈর্দশশতাবরৈঃ।
কাশ্যস্যাভিভুবঃ পুত্রং পরাক্রান্তমবারয়ৎ ॥৩৮॥
অজাতশত্রুং কৌন্তেয়ং জ্বলন্তমিব পাবকম্।
মদ্রাণামীশ্বরঃ শল্যো রাজা রাজানমাবৃণোৎ ॥৩ ॥

ভারতকৌমুদী

ভীমেতি। কৌন্তেয়মিতি ভীমসেনান্তরব্যাবৃত্ত্যর্থম্। সোদর্য্যাঃ সহোদরাঃ ॥৩৫॥
বিন্দেতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ। পুত্রাণামুক্তানাম্। অনুযায়িন আসন্ ॥৩৬॥
বাহ্লীকেতি। কুলপুত্রঃ সদ্বংশজাতঃ। দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্ ॥৩৭॥
শৈব্য ইতি। শৈব্যঃ শিবিদেশীয়ঃ। দশ শতানি অবরাণি ন্যূনানি যেষাং তৈঃ ॥৩৮॥
অজাতেতি। অজাতশত্রুং যুধিষ্ঠিরম্। আবৃণোৎ শরজালেনেতি শেষঃ ॥৩৯॥

ভারতভাবদীপঃ

প্রবিষ্টয়োরিতি ॥১—৬॥ হিমাত্যয়ে শিশিরে ॥৭—১৭॥ প্রাবয়ামাস বিদ্রাবিতবান্ ॥১৮॥ অপাকর্ষত ব্যাবর্ত্তিতবান্ ॥১৯—২১॥ সংঘট্টয়তি সম্মেলয়তি ॥২২—৩৭॥ কাশ্যস্য কাশি-রাজস্য ॥৩৮—৫১॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥৮২॥

---

ক্রমে বিবিংশতি, চিত্রসেন ও মহারথ বিকর্ণ এই তিন সহোদর কুন্তীনন্দন ভীমসেনকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৩৫॥

অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ এবং বলবান্ ক্ষেমধূর্ত্তি ইহারা তিন জন আপনার উক্ত তিন পুত্রের অনুগামী হইলেন ॥৩৬॥

তেজস্বী, সদ্বংশজাত ও মহারথ বাহ্লীকরাজ সৈন্য ও অমাত্যগণের সহিত মিলিত হইয়া দ্রৌপদীর পুত্রগণকে বারণ করিতে লাগিলেন ॥৩৭॥

শিবিদেশীয় গোবাসনরাজা ন্যূনকল্পে দশ শত যোদ্ধার সহিত সম্মিলিত হইয়া পরাক্রমশালী কাশীরাজ অভিভূর পুত্রকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৩৮॥

মদ্রাধিপতি শল্যরাজা শরজালদ্বারা প্রজ্বলিত অগ্নির ন্যায় আগত কুন্তীনন্দন রাজা যুধিষ্ঠিরকে আবৃত করিলেন ॥৩৯॥

দুঃশাসনস্ত্ববস্থাপ্য স্বমনীকমমর্ষণঃ।
সাত্যকিং প্রযযৌ ক্রুদ্ধঃ শূরো রথবরং যুধি ॥৪০॥
স্বকেনাহমনীকেন সন্নদ্ধঃ কবচাবৃতঃ।
চতুঃশতৈর্মহেষ্বাসৈশ্চেকিতানমবারয়ম্ ॥৪১॥
শকুনিস্তু সহানীকো মাদ্রীপুত্রমবারয়ৎ।
গান্ধারকৈঃ সপ্তশতৈশ্চাপশক্ত্যসিপাণিভিঃ ॥৪২॥
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ বিরাটং মৎস্যমার্চ্ছতাম্।
প্রাণাংস্ত্যক্ত্বা মহেষ্বাসৌ মিত্রার্থেঽভ্যুদ্যতায়ুধৌ ॥৪৩॥
শিখণ্ডিনং যাজ্ঞসেনিং রুন্ধানমপরাজিতম্।
বাহ্লীকঃ প্রতিসংযত্তঃ পরাক্রান্তমবারয়ৎ ॥৪৪॥

ভারতকৌমুদী

দুঃশাসন ইতি। অনীকং সৈন্যম্, অমর্ষণঃ অসহিষ্ণুঃ ॥৪০॥

স্বকেনেতি। স্বকেন স্বকীয়েন, অহং সঞ্জয়ঃ, সন্নদ্ধঃ সজ্জিতঃ। যুধ্যমানস্যাপি সঞ্জয়স্য সর্বযুদ্ধবৃত্তান্তজ্ঞানন্তু ব্যাসদত্তবরপ্রভাবাদিতি স্মর্তব্যম্ ॥৪১।

শকুনিরিতি। মাদ্রীপুত্রং নকুলং সহদেবঞ্চ, দ্বয়োরপি বক্ষ্যমাণত্বাৎ ॥৪২॥

বিন্দেতি। মৎস্যং মৎস্যরাজম্, আর্চ্ছতামপীড়য়তাম্। ত্যক্ত্বা ত্যাগোদ্যমং কৃত্বা ॥৪৩॥

শিখণ্ডিনমিতি। যজ্ঞসেনস্য দ্রুপদস্যাপত্যমিতি যাজ্ঞসেনিস্তম্, রুন্ধানং মার্গম্ ॥৪৪॥

অসহিষ্ণু ও বীর দুঃশাসন ক্রুদ্ধ হইয়া আপন সৈন্যগণকে সঙ্গে রাখিয়া যুদ্ধে রথিশ্রেষ্ঠ সাত্যকির দিকে গমন করিলেন ॥৪০॥

আমি (সঞ্জয়) যুদ্ধসজ্জায় সজ্জিত ও কবচাবৃত হইয়া স্বকীয় সৈন্য ও চারিশত মহাধনুর্দ্ধর লইয়া চেকিতানকে বারণ করিতে লাগিলাম ॥৪১॥

শকুনি কৌরবসৈন্য এবং ধনু, শক্তি ও অসিধারী সপ্তশত গান্ধারসৈন্যের সহিত মিলিত হইয়া নকুল ও সহদেবকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৪২॥

মিত্র দুর্য্যোধনের জন্য অস্ত্রধারী ও মহাধনুর্দ্ধর অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ প্রাণত্যাগের উদ্যম করিয়া মৎস্যরাজ বিরাটকে পীড়ন করিতে লাগিলেন ॥৪৩॥

দ্রুপদনন্দন অপরাজিত শিখণ্ডী উপস্থিত হইয়া পথরোধ করিতেছিলেন, তখন বাহ্লীক বিশেষ যত্নবান্ হইয়া সেই পরাক্রমশালীকে বারণ করিতে থাকিলেন ॥৪৪॥

(৪২)···মাদ্রীপুত্রাববারয়ৎ···নি।

ধৃষ্টদ্যুম্নঞ্চ পাঞ্চাল্যং ক্রূরৈঃ সার্দ্ধং প্রভদ্রকৈঃ।
আবন্ত্যঃ সহ সৌবীরৈঃ ক্রুদ্ধরূপমবারয়ৎ ॥৪৫॥
ঘটোৎকচং তথা শূরং রাক্ষসং ক্রূরকর্ম্মিণম্।
অলায়ুধোঽদ্রবত্তূর্ণং ক্রুদ্ধমায়ান্তমাহবে ॥৪৬॥
অলম্বুষং রাক্ষসেন্দ্রং কুন্তিভোজো মহারথঃ।
সৈন্যেন মহতা যুক্তঃ ক্রুদ্ধরূপমবারয়ৎ ॥৪৭॥
সৈন্ধবঃ পৃষ্ঠতস্ত্বাসীৎ সর্ব্বসৈন্যস্য ভারত!।
রক্ষিতঃ পরমেম্বাসৈঃ কৃপপ্রভৃতিভী রথৈঃ ॥৪৮॥
তস্যাস্তাং চক্ররক্ষৌ দ্বৌ সৈন্ধবস্য বৃহত্তমৌ।
দ্রৌণির্দক্ষিণতো রাজন্! সূতপুত্রশ্চ বামতঃ ॥৪৯॥
পৃষ্ঠগোপাশ্চ তস্যাসন্ সৌমদত্তিপুরোগমাঃ।
কৃপশ্চ বৃষসেনশ্চ শলঃ শল্যশ্চ দুর্জয়ঃ ॥৫০॥

ভারতকৌমুদী

ধৃষ্টেতি। আবন্ত্যো বিন্দানুবিন্দাভ্যামপরঃ কশ্চিদ্বীরঃ ॥৪৫॥
ঘটোৎকচমিতি। ক্রূরং নিষ্ঠুরং কর্ম্মাস্যাস্তীতি তম্। আহবে যুদ্ধে ॥৪৬॥
অলম্বুষমিতি। অপরমিমং রাক্ষসেন্দ্রম্ ॥৪৭॥
সৈন্ধব ইতি। সৈন্ধবঃ সিন্ধুরাজো জয়দ্রথঃ। পরমেম্বাসৈর্মহাধনুর্দ্ধরৈঃ ॥৪৮॥
তস্যেতি। বৃহত্তমৌ মহাবীরৌ। দ্রৌণিরশ্বত্থামা। সূতপুত্রঃ কর্ণঃ ॥৪৯॥
পৃষ্ঠেতি। পৃষ্ঠং গোপয়ন্তি রক্ষন্তীতি পৃষ্ঠগোপাঃ। সৌমদত্তির্ভূরিশ্রবাঃ ॥৫০॥

---

পাঞ্চালরাজপুত্র ক্রুদ্ধ ধৃষ্টদ্যুম্ন ক্রূরপ্রকৃতি প্রভদ্রকগণের সহিত আসিতে লাগিলে, অবন্তিদেশীয় একজন মহাবীর সৌবীরদিগের সহিত মিলিত হইয়া তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৪৫॥

বীর ও ক্রূরকর্ম্মা রাক্ষস ঘটোৎকচ ক্রুদ্ধ হইয়া যুদ্ধে আসিতে লাগিলে, অলায়ুধ সত্বর তাহার দিকে ধাবিত হইল ॥৪৬॥

রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষ ক্রুদ্ধ হইয়া যাইতে থাকিলে, মহারথ কুন্তিভোজ বিশাল সৈন্যের সহিত মিলিত হইয়া তাহাকে বারণ করিতে থাকিলেন ॥৪৭॥

ভরতনন্দন! জয়দ্রথ সমস্ত সৈন্যের পিছনে রহিলেন; আর মহাধনুর্দ্ধর কৃপপ্রভৃতি রথীরা তাঁহাকে রক্ষা করিতে লাগিলেন ॥৪৮॥

রাজা! দুই জন মহাবীর সেই সিন্ধুরাজের চক্ররক্ষক হইলেন; দক্ষিণে অশ্বত্থামা রহিলেন, আর বামে কর্ণ থাকিলেন ॥৪৯॥

নীতিমন্তো মহেষ্বাসাঃ সর্ব্বে যুদ্ধবিশারদাঃ।
সৈন্ধবস্য বিধায়ৈবং রক্ষাং যুযুধিরে ততঃ ॥৫১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে সঙ্কুলযুদ্ধে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—০✱০—

## ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ।

—ঃ-০-ঃ—

সঞ্জয় উবাচ।

রাজন্! সংগ্রামমাশ্চর্য্যং শৃণু কীর্ত্তয়তো মম।
কুরূণাং পাণ্ডবানাঞ্চ যথা যুদ্ধমবর্ত্তত ॥১॥
ভারদ্বাজং সমাসাদ্য ব্যূহস্য প্রমুখে স্থিতম্।
অযোধয়ন্ রণে পার্থা দ্রোণানীকং বিভিৎসবঃ ॥২॥

ভারতকৌমুদী

নীতীতি। নীতিমন্তো যুদ্ধনীতিজ্ঞাঃ, মহেষ্বাসা মহাধনুর্দ্ধরাঃ ॥৫১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—(::)—

রাজন্নিতি। কীর্ত্তয়তঃ তথা ক্রবতো মম সকাশাৎ ॥১॥

ভারেতি। ভারদ্বাজং দ্রোণম্। প্রমুখে সম্মুখে। বিভিৎসবো ভেত্তুমিচ্ছবঃ ॥২॥

ভূরিশ্রবাপ্রভৃতি বীরগণ এবং কৃপ, বৃষসেন, শল ও দুর্জয় শল্য জয়দ্রথের পৃষ্ঠরক্ষক হইলেন ॥৫০॥

যুদ্ধনীতিজ্ঞ, মহাধনুর্দ্ধর ও যুদ্ধবিশারদ সেই বীরেরা সকলে এইভাবে জয়দ্রথের রক্ষাবিধান করিয়া তাহার পরে যুদ্ধ করিতে লাগিলেন' ॥৫১॥

—ঃ০ঃ—

সঞ্জয় বলিলেন—'রাজা! তখন কৌরব ও পাণ্ডবগণের যেরূপ যুদ্ধ হইয়াছিল, তাহা আমি বলিতেছি; আপনি সেই আশ্চর্য্য যুদ্ধের বিষয় শ্রবণ করুন ॥১॥

* '…ত্রিনবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ' বা রা নি

রক্ষমাণঃ স্বকং ব্যূহং দ্রোণোঽপি সহসৈনিকঃ।
অযোধয়দ্রণে পার্থান্ প্রার্থয়ানো মহদ্‌যশঃ ॥৩॥
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ বিরাটং দশভিঃ শরৈঃ।
আজঘ্নতুঃ সুসংক্রুদ্ধৌ তব পুত্রহিতৈষিণৌ ॥৪॥
বিরাটশ্চ মহারাজ! তাবুভৌ সমরে স্থিতৌ।
পরাক্রান্তৌ পরাক্রম্য যোধয়ামাস সানুগৌ ॥৫॥
তেষাং যুদ্ধং সমভবদ্দারুণং শোণিতোদকম্।
সিংহস্য দ্বিপমুখ্যাভ্যাং প্রভিন্নাভ্যাং যথা বনে ॥৬॥
বাহ্লীকং রভসং যুদ্ধে যাজ্ঞসেনির্মহাবলঃ।
আজঘ্নে বিশিখৈর্ঘোরৈস্তীক্ষ্ণৈর্মর্ম্মাস্থিভেদিভিঃ ॥৭॥

ভারতকৌমুদী

রক্ষেতি। পার্থান্ পাণ্ডবান্, প্রার্থয়ানঃ প্রার্থয়মানঃ ॥৩॥
বিন্দেতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ ॥৪॥
বিরাট ইতি। পরাক্রম্য বিশেষশক্তিং প্রকাশ্য। সানুগৌ অনুচরসহিতৌ ॥৫॥
তেষামিতি। শোণিতমুদকমিব চলিতং যত্র তৎ। প্রভিন্নাভ্যাং মদস্রাবিভ্যাম্ ॥৬॥
বাহ্লীকমিতি। রভসং বেগবন্তম্, যাজ্ঞসেনিঃ শিখণ্ডী তথৈব প্রাগুক্তেঃ ॥৭॥

পাণ্ডবেরা দ্রোণসৈন্য ভেদ করিবার ইচ্ছা করিয়া ব্যূহের সম্মুখে স্থিত দ্রোণের নিকটে যাইয়া যুদ্ধ করিতে লাগিলেন ॥২॥

দ্রোণও সৈন্যগণের সহিত মিলিত হইয়া মহাযশ প্রার্থনা করিয়া আপন ব্যূহ রক্ষা করতঃ পাণ্ডবগণের সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥৩॥

আপনার পুত্রের হিতৈষী অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া দশটা বাণদ্বারা বিরাটরাজাকে আঘাত করিলেন ॥৪॥

মহারাজ! বিরাটরাজাও পরাক্রম প্রকাশ করিয়া অনুচরসমন্বিত ও পরাক্রমশালী সমরস্থিত সেই দুই জনকেই প্রহার করিতে লাগিলেন ॥৫॥

তখন বনমধ্যে মদস্রাবী দুইটা শ্রেষ্ঠ হস্তীর সহিত সিংহের যেমন দারুণ যুদ্ধ হয়, সেইরূপ তাঁহাদের দারুণ যুদ্ধ হইতে লাগিল। তৎকালে জলের ন্যায় রক্তের প্রবাহ ছুটিল ॥৬॥

মহাবল শিখণ্ডী ভয়ঙ্কর, তীক্ষ্ণ ও মর্ম্মাস্থিভেদী বাণসমূহদ্বারা যুদ্ধে বেগবান্ বাহ্লীককে আঘাত করিলেন ॥৭॥

(৩)···সহ সৈনিকৈঃ···নি।

বাহ্লীকো যাজ্ঞসেনিস্তু হেমপুঙ্খৈঃ শিলাশিতৈঃ।
আজঘান ভৃশং ক্রুদ্ধো নবভির্নতপর্ব্বভিঃ ॥৮॥
তদ্‌যুদ্ধমভবদ্‌ঘোরং শরশক্তিসমাকুলম্।
ভীরূণাং ত্রাসজননং শূরাণাং হর্ষবর্দ্ধনম্ ॥৯॥
তাভ্যাং তত্র শরৈর্মুক্তৈরন্তরীক্ষং দিশস্তথা।
অভবৎ সংবৃতং সর্ব্বং ন প্রাজ্ঞায়ত কিঞ্চন ॥১০॥
শৈব্যো গোবাসনো যুদ্ধে কাশ্যপুত্রং মহারথম্।
সসৈন্যো যোধয়ামাস গজঃ প্রতিগজং যথা ॥১১॥
বাহ্লীকরাজঃ সংক্রুদ্ধো দ্রৌপদেয়ান্ মহারথান্।
মনঃ পঞ্চেন্দ্রিয়াণীব শুশুভে যোধয়ন্ রণে ॥১২॥
অযোধয়ংস্তে সুভৃশং তং শরৌঘৈঃ সমন্ততঃ।
ইন্দ্রিয়ার্থা যথা দেহং শশ্বদ্দেহভৃতাং বর ! ॥১৩॥

ভারতকৌমুদী

বাহ্লীক ইতি। হেমপুঙ্খৈঃ স্বর্ণখচিতমূলদেশৈঃ। নবভিঃ শরৈরিতি শেষঃ ॥৮॥
তদিতি। শরৈঃ শক্তিভিশ্চ সমাকুলং ব্যাপ্তম্ ॥৯॥
তাভ্যামিতি। ন প্রাজ্ঞায়ত নাদৃশ্যত অন্ধকারাবরণাৎ ॥১০॥
শৈব্য ইতি। শৈব্যঃ শিবিদেশীয়ঃ, গোবাসনো নাম, কাশ্যপুত্রং কাশীরাজপুত্রম্ ॥১১॥
বাহ্লীকেতি। অপরোহয়ং বাহ্লীকরাজঃ, দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্ ॥১২॥

বাহ্লীকও অত্যন্তক্রুদ্ধ হইয়া স্বর্ণপুঙ্খ, শিলাশাণিত ও নতপর্ব নয়টা বাণদ্বারা শিখণ্ডীকে প্রহার করিলেন ॥৮॥

শর ও শক্তিসমাকুল সেই যুদ্ধ ভয়ঙ্করভাবে হইতে লাগিল এবং সে যুদ্ধ ভীরুজনের ভয় ও বীরজনের আনন্দবর্দ্ধন করিতে থাকিল ॥৯॥

তাঁহাদের নিক্ষিপ্ত বাণসমূহে আকাশ ও সমস্ত দিক্ আবৃত হইয়া গেল। সুতরাং তখন কিছুই দেখা গেল না ॥১০॥

হস্তী যেমন অপর হস্তীর সহিত যুদ্ধ করে, সেইরূপ শিবিরাজ গোবাসন সৈন্যগণের সহিত মিলিত হইয়া মহারথ কাশীরাজের পুত্রের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥১১॥

মন যেমন পঞ্চ ইন্দ্রিয়ের সহিত যুদ্ধ করিতে থাকিয়া শোভা পায়, সেইরূপ ক্রুদ্ধ বাহ্লীকরাজ দ্রৌপদীর পঞ্চ মহারথ পুত্রের সহিত যুদ্ধ করিতে থাকিয়া শোভা পাইতে থাকিলেন ॥১২॥

(১৩)…ইন্দ্রিয়াণি যথা দেহম্…নি।

বার্ষ্ণেয়ং সাত্যকিং যুদ্ধে পুত্রো দুঃশাসনস্তব।
আজঘ্নে সায়কৈস্তীক্ষ্ণৈর্নবভির্নতপর্ব্বভিঃ ॥১৪॥
সোঽতিবিদ্ধো মহেষ্বাসো মহেষ্বাসেন ধন্বিনা।
ঈষন্মূর্চ্ছাং জগামাশু সাত্যকিঃ সত্যবিক্রমঃ ॥১৫॥
সমাশ্বস্তস্তু বার্ষ্ণেয়স্তব পুত্রং মহারথম্।
বিব্যাধ দশভিস্তূর্ণং সায়কৈঃ কঙ্কপত্রিভিঃ ॥১৬॥
তাবন্যোন্যং দৃঢ়ং বিদ্ধাবন্যোন্যশরবিক্ষতৌ।
রেজতুঃ সমরে রাজন্! পুষ্পিতাবিব কিংশুকৌ ॥১৭॥
অলম্বুষস্তু সংক্রুদ্ধঃ কুন্তিভোজশরার্দ্দিতঃ।
অশোভত ভৃশং লক্ষ্ম্যা পুষ্পাঢ্য ইব কিংশুকঃ ॥১৮॥

ভারতকৌমুদী

অযোধয়ন্নিতি। ইন্দ্রিয়ার্থাঃ শব্দস্পর্শরূপরসগন্ধাঃ। শশ্বৎ সর্বদা ॥১৩॥
বার্ষ্ণেয়মিতি। বার্ষ্ণেয়ং বৃষ্ণিবংশীয়ম্। নতপর্ব্বভিঃ ঈষদ্বক্রোপান্তৈঃ ॥১৪॥
স ইতি। মহেষ্বাসেন মহাধনুর্দ্ধরতয়া প্রসিদ্ধেন, ধন্বিনা তদানীং ধনুষ্মতা ॥১৫॥
সমাশ্বস্ত ইতি। বার্ষ্ণেয়ঃ সাত্যকিঃ। কঙ্কস্য পক্ষিণঃ পত্রাণি পক্ষা এষাং সন্তীতি তৈঃ ॥১৬॥
তাবিতি। বিদ্ধৌ তাড়িতৌ। পুষ্পিতৌ সঞ্জাতপুষ্পৌ ॥১৭॥
অলম্বুষ ইতি। লক্ষ্ম্যা রক্তশোভয়া ॥১৮॥

দেহধারিশ্রেষ্ঠ! আবার পঞ্চ ইন্দ্রিয়বিষয় যেমন সর্ব্বদা দেহের সহিত যুদ্ধ করে, সেইরূপ দ্রৌপদীর পঞ্চ পুত্রও সকল দিক্ হইতে বাণসমূহদ্বারা বাহ্লীক-রাজের সহিত গুরুতর যুদ্ধ করিতে লাগিলেন ॥১৩॥

আপনার পুত্র দুঃশাসন তীক্ষ্ণ ও নতপর্ব নয়টা বাণদ্বারা যুদ্ধে বৃষ্ণিবংশীয় সাত্যকিকে আঘাত করিলেন ॥১৪॥

মহাধনুর্দ্ধর বলিয়া প্রসিদ্ধ এবং তৎকালে ধনুঃসমন্বিত দুঃশাসন অত্যন্ত বিদ্ধ করিলে, মহাধনুর্দ্ধর ও যথার্থবিক্রমশালী সাত্যকি সত্বর অল্প মূর্চ্ছিত হইলেন ॥১৫॥

পরক্ষণেই তিনি সুস্থ হইয়া সত্বর কঙ্কপক্ষযুক্ত দশটা বাণদ্বারা আপনার পুত্র মহারথ দুঃশাসনকে বিদ্ধ করিলেন ॥১৬॥

রাজা! তখন তাঁহারা পরস্পর দৃঢ় বিদ্ধ ও পরস্পর বাণবিক্ষত হইয়া পুষ্পযুক্ত দুইটা পলাশবৃক্ষের ন্যায় সমরাঙ্গনে শোভা পাইতে লাগিলেন ॥১৭॥

(১৫) সোঽতিবিদ্ধো বলবতা...বা নি। (১৭)...অন্যোন্যশরপীড়িতৌ...বা নি।

কুন্তিভোজং তথা বিদ্ধা রক্ষো বহুভিরাশুগৈঃ।
অনদদ্ভৈরবং নাদং বাহিন্যাঃ প্রমুখে তব ॥১৯॥
ততস্তৌ সমরে শূরৌ যোধয়ন্তৌ পরস্পরম্।
দদৃশুঃ সর্বসৈন্যানি শক্রজম্ভৌ যথা পুরা ॥২০॥
শকুনিং রভসং যুদ্ধে কৃতবৈরঞ্চ ভারত !।
মাদ্রীপুত্রৌ সুসংরব্ধৌ শরৈরার্দ্দয়তাং ভৃশম্ ॥২১॥
তুমুলঃ সুমহান্ রাজন্ ! প্রাবর্ত্তত জনক্ষয়ঃ।
ত্বয়া সংজনিতো রাজন্ ! কর্ণেন চ বিবর্দ্ধিতঃ ॥২২॥
রক্ষিতস্তব পুত্রৈশ্চ ক্রোধমূলো হুতাশনঃ।
য ইমাং পৃথিবীং রাজন্ ! দগ্ধুং সর্বাং সমুদ্যতঃ ॥২৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কুন্তীতি। রক্ষো রাক্ষসোঽলম্বুষঃ, আশুগৈর্বাণৈঃ। অনদদকরোৎ ॥১৯॥
তত ইতি। সর্বসৈন্যানি কর্তৃণি, শক্রজম্ভৌ ইন্দ্রজম্ভাসুরৌ ॥২০॥
শকুনিমিতি। রভসং বেগবন্তম্, কৃতবৈরং কপটদ্যূতক্রীড়য়া। সুসংরব্ধাবতীবক্রুদ্ধৌ ॥২১॥
তুমুল ইতি। সংজনিতো দ্যূতক্রীড়ানুমোদনাৎ, বিবর্দ্ধিতঃ প্রোৎসাহনাৎ। রক্ষিতো দ্রৌপদ্যা বস্ত্রহরণাদিতঃ। হুতাশনশ্চ প্রাবর্ত্ততেত্যনুবৃত্তিঃ যো হুতাশনঃ ॥২২—২৩॥

ভারতভাবদীপঃ

রাজন্নিতি ॥১—২২॥ হুতাশনঃ প্রাবর্ত্ততেত্যনুষজ্যতে ॥২৩—৩১॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৩॥

ওদিকে অলম্বুষ কুন্তিভোজের বাণে পীড়িত ও ক্রুদ্ধ হইয়া পুষ্পসমন্বিত পলাশবৃক্ষের ন্যায় রক্তশোভায় বিশেষ শোভিত হইল ॥১৮॥

পরে অলম্বুষ বহুতর বাণদ্বারা কুন্তিভোজকে বিদ্ধ করিয়া আপনার সৈন্যের সম্মুখে ভয়ঙ্কর গর্জন করিতে লাগিল ॥১৯॥

তদনন্তর পূর্বকালে সমস্ত দেবাসুরসৈন্য যেমন ইন্দ্র ও জম্ভাসুরকে দেখিয়াছিল, সেইরূপ দুই পক্ষের সমস্ত সৈন্যই পরস্পর যুধ্যমান বীর কুন্তীভোজ ও অলম্বুষকে দেখিতে থাকিল ॥২০॥

ভরতনন্দন ! অন্যদিকে অত্যন্তক্রুদ্ধ নকুল ও সহদেব বাণদ্বারা বেগবান্ ও কৃতবৈর শকুনিকে গুরুতর পীড়ন করিতে লাগিলেন ॥২১॥

রাজা ! তৎকালে তুমুল ও গুরুতর লোকক্ষয় হইতে লাগিল। কারণ,

(১৯) কুন্তিভোজং ততো রক্ষো বিদ্ধা বহুভিরায়সৈঃ…বা নি। (২১)…মাদ্রীপুত্রৌ চ সংরব্ধৌ শরৈশ্চার্দ্দয়তাং ভৃশম্—বা নি। (২২)…ত্বয়া সংজনিতোঽত্যর্থম্…বা নি।

শকুনিঃ পাণ্ডুপুত্রাভ্যাং কৃতঃ স বিমুখঃ শরৈঃ।
ন স্ম জানাতি কর্ত্তব্যং যুদ্ধে কিঞ্চিৎ পরাক্রমম্ ॥২৪॥
বিমুখঞ্চৈনমালোক্য মাদ্রীপুত্রৌ মহারথৌ।
ববর্ষতুঃ পুনর্বাণৈর্যথা মেঘৌ মহাগিরিম্ ॥২৫॥
স বধ্যমানো বহুভিঃ শরৈঃ সন্নতপর্বভিঃ।
সংপ্রায়াজ্জবনৈরশ্বৈর্দ্রোণানীকায় সৌবলঃ ॥২৬॥
ঘটোৎকচস্তথা শূরো রাক্ষসং তং হ্যলায়ুধম্।
অভ্যয়াদ্রভসং যুদ্ধে বেগমাস্থায় মধ্যমম্ ॥২৭॥
তয়োর্যুদ্ধং মহারাজ! চিত্ররূপমিবাভবৎ।
যাদৃশন্তু পুরা বৃত্তং রামরাবণয়োর্ম্মৃধে ॥২৮॥

ভারতকৌমুদী

শকুনিরিতি। পাণ্ডুপুত্রাভ্যাং নকুলসহদেবাভ্যাম্। ন জানাতি ন বুধ্যতে স্ম ॥২৪॥
বিমুখমিতি। এনং শকুনিম্। ববর্ষতুরিতি বর্ষ এব ধাতুঃ পরস্মৈপদঞ্চার্ষম্ ॥২৫॥
স ইতি। বধ্যমান আহন্যমানঃ। জবনৈর্বেগবদ্ভিঃ। সৌবলঃ শকুনিঃ ॥২৬॥
ঘটোৎকচ ইতি। রভসং বেগবন্তম্। মধ্যমং বেগমাস্থায় অনাস্থয়া ॥২৭॥
তয়োরিতি। চিত্ররূপমাশ্চর্য্যপ্রকারম্। বৃত্তং ভূতম্। মৃধে রণস্থলে ॥২৮॥

রাজা! প্রথমে আপনি উৎপাদন করেন, কর্ণ বর্দ্ধিত করেন এবং আপনার পুত্রেরা অক্ষুণ্ণ রাখেন, এ হেন ক্রোধাগ্নি জ্বলিতেছিল; রাজা! যে ক্রোধাগ্নি এই সমগ্র পৃথিবীটাকেই দগ্ধ করিতে উদ্যত হইয়াছিল ॥২২—২৩॥

শকুনি পরাক্রম প্রকাশ করিতে থাকিলেও নকুল এবং সহদেব বাণদ্বারা তাঁহাকে পরাঙ্মুখ করিলেন। তখন শকুনি যুদ্ধে কোন কর্ত্তব্য নিশ্চয় করিতে পারিলেন না ॥২৪॥

মহারথ নকুল ও সহদেব শকুনিকে পরাঙ্মুখ দেখিয়া—দুইটা মেঘ যেমন বিশাল পর্ব্বতের উপরে বারি বর্ষণ করে, সেইরূপ শকুনির উপরে শর বর্ষণ করিতে লাগিলেন ॥২৫॥

নকুল ও সহদেব বহুতর নতপর্ব্ব বাণদ্বারা আঘাত করিতে লাগিলে, শকুনি বেগবান্ অশ্বের গুণে বেগে দ্রোণসৈন্যের দিকে চলিয়া গেলেন ॥২৬॥

আর এক দিকে বীর ঘটোৎকচ মধ্যম বেগ অবলম্বন করিয়া মহাবেগ সেই রাক্ষস অলায়ুধের দিকে চলিল ॥২৭॥

(২৫)···কিঞ্চিৎ পরাক্রমম্—বা নি। (২৬) বিমুখঞ্চৈবমালোক্য···বঙ্গ বর্দ্ধ।

ততো যুধিষ্ঠিরো রাজা মদ্ররাজানমাহবে।
বিদ্ধা পঞ্চাশতা বাণৈঃ পুনর্বিব্যাধ সপ্তভিঃ ॥২৯॥
তয়োঃ প্রববৃতে যুদ্ধং রাজ্ঞোরত্যদ্ভুতং নৃপ !।
যথা পূর্বং মহদ্যুদ্ধং শম্বরামররাজয়োঃ ॥৩০॥
বিবিংশতিশ্চিত্রসেনো বিকর্ণশ্চ তবাত্মজঃ।
অযোধয়ন্ ভীমসেনং মহত্যা সেনয়া বৃতাঃ ॥৩১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে সঙ্কুলযুদ্ধে ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——***——

ভারতকৌমুদী

তত ইতি। মদ্ররাজানং শল্যম্। অদন্তত্বাভাব আর্ষঃ ॥২৯॥

তয়োরিতি। শম্বরামররাজয়োঃ শম্বরাসুরেন্দ্রয়োঃ ॥৩০॥

বিবিংশতিরিতি। অযোধয়ন্ প্রাহরন্। "যুধ সম্প্রহারে" স্বার্থে ইন্ ॥৩১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:০:——

মহারাজ! পূর্ব্বকালে রণস্থলে রাম ও রাবণের যেরূপ যুদ্ধ হইয়াছিল, সেইরূপ ঘটোৎকচ এবং অলায়ুধেরও যেন বিচিত্ররূপ যুদ্ধ হইতে লাগিল ॥২৮॥

তদনন্তর রাজা যুধিষ্ঠির পঞ্চাশটা বাণদ্বারা যুদ্ধে শল্যকে বিদ্ধ করিয়া পুনরায় সাতটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥২৯॥

রাজা! পূর্ব্বকালে ইন্দ্র ও শম্বরাসুরের যেরূপ মহাযুদ্ধ হইয়াছিল, তৎকালে শল্য ও যুধিষ্ঠিরের সেইরূপ অত্যাশ্চর্য্য মহাযুদ্ধ হইতে থাকিল ॥৩০॥

মহারাজ! অন্যদিকে আপনার পুত্র বিবিংশতি, চিত্রসেন ও বিকর্ণ বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া ভীমসেনের সহিত যুদ্ধ করিতে লাগিলেন' ॥৩১॥

——০:০——

* '···চতুর্নবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, 'ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

# চতুরশীতিতমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

তথা তস্মিন্ প্রবৃত্তে তু সংগ্রামে রোমহর্ষণে।
কৌরবেয়াংস্ত্রিধা ভূতান্ পাণ্ডবাঃ সমুপাদ্রবন্ ॥১॥
জলসন্ধং মহাবাহুং ভীমসেনোঽভ্যবর্ত্তত।
যুধিষ্ঠিরঃ সহানীকঃ কৃতবর্ম্মাণমাহবে ॥২॥
কিরংস্তু শরবর্ষাণি রোচমান ইবাংশুমান্।
ধৃষ্টদ্যুম্নো মহারাজ! দ্রোণমভ্যদ্রবদ্রণে ॥৩॥
ততঃ প্রববৃতে যুদ্ধং ত্বরতাং সর্ব্বধন্বিনাম্।
কুরূণাং পাণ্ডবানাঞ্চ সংক্রুদ্ধানাং পরস্পরম্ ॥৪॥
সংক্ষয়ে তু তথা ভূতে বর্ত্তমানে মহাভয়ে।
দ্বন্দ্বীভূতেষু সৈন্যেষু যুধ্যমানেষ্বভীতবৎ ॥৫॥

ভারতকৌমুদী

প্রাগুক্তং স্মরয়তি তথেতি। ত্রিধা ভূতান্ জলসন্ধকৃতবর্ম্মদ্রোণানাশ্রিত্য ভাগত্রয়েণ বিভক্তান্ ॥১॥

জলেতি। সহানীকঃ সসৈন্যঃ, আহবে রণস্থলে ॥২॥

কিরন্নিতি। কিরন্ বিক্ষিপন্, রোচমানো দীপ্যমানঃ, অংশুমান্ কিরণবান্ সূর্য্যঃ ॥৩॥

তত ইতি। ত্বরতাং প্রহারায় ত্বরমাণানাম্ ॥৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! সেই রোমহর্ষণ যুদ্ধ সেইভাবে চলিতে লাগিলে, তিন ভাগে বিভক্ত কৌরবসৈন্যগণের প্রতি পাণ্ডবেরা ধাবিত হইলেন ॥১॥

ভীমসেন মহাবাহু জলসন্ধের দিকে চলিলেন এবং যুধিষ্ঠির সৈন্যগণের সহিত মিলিত হইয়া কৃতবর্ম্মার দিকে গমন করিলেন ॥২॥

মহারাজ! আর ধৃষ্টদ্যুম্ন বাণ বর্ষণ করিতে থাকিয়া কিরণযুক্ত দীপ্যমান সূর্য্যের ন্যায় দ্রোণের প্রতি ধাবিত হইলেন ॥৩॥

তদনন্তর পরস্পর ক্রুদ্ধ, ত্বরান্বিত ও ধনুর্দ্ধারী কৌরবগণ ও পাণ্ডবগণের যুদ্ধ উপস্থিত হইল ॥৪॥

দ্রোণঃ পাঞ্চালপুত্রেণ বলী বলবতা সহ।
যদক্ষিপৎ পৃষৎকৌঘাংস্তদদ্ভুতমিবাভবৎ ॥৬॥ (যুগ্মকম্)
পুণ্ডরীকবনানীব বিধ্বস্তানি সমন্ততঃ।
চক্রাতে দ্রোণপাঞ্চাল্যৌ নৃণাং শীর্ষাণ্যনেকশঃ ॥৭॥
বিনিকীর্ণানি বীরাণামনীকেষু সমন্ততঃ।
বস্ত্রাভরণশস্ত্রাণি ধ্বজবর্ম্মায়ুধানি চ ॥৮॥
তপনীয়বিচিত্রাঙ্গাঃ সংসিক্তা রুধিরেণ চ।
সংসক্তা ইব দৃশ্যন্তে মেঘসংঘাঃ সবিদ্যুতঃ ॥৯॥
কুঞ্জরাশ্বনরানন্যে পাতয়ন্তি স্ম পত্রিভিঃ।
তালমাত্রাণি চাপানি বিকর্ষন্তো মহারথাঃ ॥১০॥
অসিচর্ম্মাণি চাপানি শিরাংসি কবচানি চ।
বিপ্রকীর্য্যন্ত শূরাণাং সংপ্রহারে মহাত্মনাম্ ॥১১॥

ভারতকৌমুদী

সংক্ষয় ইতি। দ্বন্দ্বীভূতেষু একৈকেন সহ একৈকভাবেন মিলিতেষু। পৃষৎকা বাণাঃ ॥৫-৬॥

পুণ্ডেতি। পুণ্ডরীকাণাং পদ্মানাং বনানি। চক্রাতে চিচ্ছিদতুঃ। "কৃঞ্ হিংসায়াম্" ইত্যস্য রূপম্ ॥৭॥

বিনীতি। বিনিকীর্ণানি বীরৈশ্ছিত্ত্বা বিক্ষিপ্তানি। সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু ॥৮॥

তপনীয়েতি। তপনীয়ৈঃ স্বর্ণভূষণৈর্বিচিত্রাণি অঙ্গানি যেষাং তে ॥৯॥

কুঞ্জরেতি। পত্রিভির্বাণৈঃ। তালমাত্রাণি হস্তচতুষ্টয়প্রমাণানি ॥১০॥

সেইরূপ মহাভীষণ লোকক্ষয় চলিতে লাগিলে এবং উভয়পক্ষের সৈন্যেরা দুই দুই হইয়া নির্ভয়ের ন্যায় যুদ্ধ করিতে থাকিলে, বলশালী দ্রোণ বলবান্ ধৃষ্টদ্যুম্নের সহিত মিলিত হইয়া যে বাণসমূহ নিক্ষেপ করিতে লাগিলেন, তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইতে থাকিল ॥৫—৬॥

দ্রোণ ও ধৃষ্টদ্যুম্ন সকল দিকে বিধ্বস্ত পদ্মসমূহের ন্যায় সৈন্যগণের অনেক মস্তক ছেদন করিলেন ॥৭॥

বীরগণের বস্ত্র, অলঙ্কার, অস্ত্র, শস্ত্র, ধ্বজ ও বর্ম্ম সকল সৈন্যমধ্যেই ইতস্ততঃ বিক্ষিপ্ত হইতে লাগিল ॥৮॥

স্বর্ণভূষণে বিচিত্রগাত্র ও রুধিরসংসিক্ত বীরগণকে বিদ্যুৎসমন্বিত ও পরস্পর মিলিত মেঘসমূহের ন্যায় দেখা যাইতে থাকিল ॥৯॥

অপর মহারথেরা হস্তচতুষ্টয়প্রমাণ ধনু আকর্ষণ করতঃ বাণদ্বারা হস্তী, অশ্ব ও মনুষ্যগণকে নিপাতিত করিতে লাগিলেন ॥১০॥

উত্থিতান্যগণেয়ানি কবন্ধানি সমন্ততঃ।
অদৃশ্যন্ত মহারাজ! তস্মিন্ পরমসঙ্কুলে ॥১২॥
গৃধ্রাঃ কঙ্কা বলাঃ শ্যেনা বায়সা জম্বুকাস্তথা।
বহবঃ পিশিতাশাশ্চ তত্রাদৃশ্যন্ত মারিষ! ॥১৩॥
ভক্ষয়ন্তশ্চ মাংসানি পিবন্তশ্চাপি শোণিতম্।
বিলুঞ্চন্তঃ স্ম কেশাংশ্চ মজ্জাশ্চ বহুধা নৃপ! ॥১৪॥
আকর্ষন্তঃ শরীরাণি শরীরাবয়বাংস্তথা।
নরাশ্বগজসংঘানাং শিরাংসি চ ততস্ততঃ ॥১৫॥ (বিশেষকম্)
কৃতাস্ত্রা রণশিক্ষাভির্দীক্ষিতাঃ শরশালিনঃ।
রণে জয়ং প্রার্থয়ন্তো ভৃশং যুযুধিরে তদা ॥১৬॥
অসিমার্গান্ বহুবিধান্ বিচেরুঃ সৈনিকা রণে।
ঋষ্টিভিঃ শক্তিভিঃ প্রাসৈঃ শূলতোমরপট্টিশৈঃ ॥১৭॥

ভারতকৌমুদী

অসীতি। বিপ্রকীর্য্যন্ত ব্যক্ষিপ্যন্ত। অড়ভাব আর্ষঃ, সম্প্রহারে রণস্থলে ॥১১॥

উত্থিতানীতি। অগণেয়ানি অসংখ্যেয়ানি। পরমসঙ্কুলে যুদ্ধে ॥১২॥

গৃধ্রা ইতি। পিশিতাশাঃ কুকুরাদয়োঽপি মাংসভোজিনঃ। হে মারিষ! আর্য্য!। বিলুঞ্চন্তঃ অপসারয়ন্ত আকর্ষন্তশ্চ। শরীরাণামবয়বানঙ্গানি ॥১৩—১৫॥

কৃতেতি। কৃতাস্ত্রা আয়ত্তীকৃতাস্ত্রাঃ, দীক্ষিতা যুদ্ধে প্রবৃত্তাঃ ॥১৬॥

সেই যুদ্ধে মহাত্মা বীরগণের অসি, চর্ম্ম, ধনু, মস্তক ও কবচ সকল নানাদিকে বিক্ষিপ্ত হইতে থাকিল ॥১১॥

মহারাজ! সেই পরমসঙ্কুল যুদ্ধে সকল দিকেই অসংখ্য কবন্ধ (মস্তকশূন্য দেহ) উত্থিত হইতেছে দেখা গেল ॥১২॥

মাননীয় রাজা! তখন গৃধ্র, কঙ্ক, বল, শ্যেন, কাক, শৃগাল ও অন্যান্য বহুতর মাংসভোজী জন্তু দৃষ্টিগোচর হইতে লাগিল। তাহারা নানাদিকে মনুষ্য, অশ্ব ও হস্তিগণের মাংসভক্ষণ, রক্ত পান, কেশ অপসারণ, মজ্জা আহরণ এবং শরীর, শরীরাবয়ব ও মস্তক আকর্ষণ করিতে থাকিল ॥১৩—১৫॥

যুদ্ধশিক্ষা করায় অস্ত্রে সুশিক্ষিত, তৎকালে যুদ্ধে প্রবৃত্ত ও প্রচুরবাণসমন্বিত যোদ্ধারা যুদ্ধে জয় প্রার্থনা করতঃ যুদ্ধ করিতে লাগিলেন ॥১৬॥

(১৩) গৃধ্রাঃ কঙ্কা বকাঃ…বা নি। (১৪)…বিলুম্পমানাঃ কেশাংশ্চ…বা নি। (১৬) কৃতাস্ত্রা রণদীক্ষাভির্দীক্ষিতাঃ…পি বর্দ্ধ।

গদাভিঃ পরিঘৈশ্চান্যে ব্যায়ুধাশ্চ ভুজৈরপি।
অন্যোন্যং জঘ্নিরে ক্রুদ্ধা যুদ্ধরঙ্গগতা নরাঃ ॥১৮॥ (যুগ্মকম্)
রথিনো রথিভিঃ সার্দ্ধমশ্বারোহাশ্চ সাদিভিঃ।
মাতঙ্গা বরমাতঙ্গৈঃ পাদাতাশ্চ পদাতিভিঃ ॥১৯॥
ক্ষীবা ইবান্যে চোন্মত্তা রঙ্গেষ্বিব চ বারণাঃ।
উচ্চুক্রুশুরথান্যোন্যং জঘ্নুরন্যোন্যমেব চ ॥২০॥
তেষাং যুদ্ধে বর্ত্তমানে ঘোররূপে বিশাংপতে!।
ধৃষ্টদ্যুম্নো হয়ানশ্বৈর্দ্রোণস্য ব্যত্যমিশ্রয়ৎ ॥২১॥
তে হয়াঃ সাধ্বশোভন্ত মিশ্রিতা বাতরংহসঃ।
পারাবতসবর্ণাশ্চ রক্তশোণাশ্চ সংযুগে ॥২২॥

ভারতকৌমুদী

অসীতি। অসিমার্গান্ অসিযুদ্ধপথান্। ব্যায়ুধা অস্ত্রশূন্যাঃ ॥১৭—১৮॥
রথিন ইতি। সাদিভিরশ্বারোহিভিঃ। যুযুধিরে ইতি শেষঃ ॥১৯॥
ক্ষীবা ইতি। ক্ষীবা মত্তাঃ। বারণা গজাঃ। উচ্চুক্রুশুঃ উচ্চরবং চক্রুঃ ॥২০॥
তেষামিতি। ব্যত্যমিশ্রয়ৎ পরস্পরমমেলয়ৎ অতীবাসন্নোঽভবদিত্যর্থঃ ॥২১॥
ত ইতি। পারাবতসবর্ণা ধৃষ্টদ্যুম্নস্য, রক্তানি রুধিরাণীব শোণা লোহিতা দ্রোণস্য ॥২২॥

সৈন্যেরা নানাবিধ অসিযুদ্ধপথে বিচরণ করিতে থাকিল এবং যুদ্ধরঙ্গবর্ত্তী অন্য যোদ্ধারা ক্রুদ্ধ হইয়া ঋষ্টি, শক্তি, প্রাস, শূল, তোমর, পট্টিশ, গদা ও পরিঘদ্বারা, আর অস্ত্রশূন্য বীরেরা কেবল বাহুদ্বারা পরস্পর সংহার করিতে থাকিলেন ॥১৭—১৮॥

রথীরা রথীদের সহিত, অশ্বারোহীরা অশ্বারোহীদের সঙ্গে, গজারোহীরা গজারোহিগণের সহিত এবং পদাতিরা পদাতিদিগের সঙ্গে যুদ্ধ করিতে লাগিল ॥১৯॥

রঙ্গালয়ের ন্যায় সেই রণস্থলে মত্ত ও উন্মত্ত অন্য হস্তিগণ পরস্পর উচ্চরব ও পরস্পর সংহার করিতে থাকিল ॥২০॥

নরনাথ! তাহাদের ভয়ঙ্কর যুদ্ধ চলিতে থাকিলে, ধৃষ্টদ্যুম্ন যাইয়া নিজের অশ্বগুলিকে দ্রোণের অশ্বগুলির সঙ্গে সম্মিলিত করিলেন ॥২১॥

তখন বায়ুর ন্যায় বেগবান্ এবং কপোতের তুল্য ধূসরবর্ণ ধৃষ্টদ্যুম্নের অশ্বগুলি ও রুধিরের সমান রক্তবর্ণ দ্রোণের অশ্বগণ পরস্পর মিলিত হইয়া রণস্থলে বিশেষ শোভা পাইতে লাগিল ॥২২॥

(১৮)…অন্যৈরায়ুধৈশ্চ…বা নি। (২১)…নির্মর্য্যাদে বিশাংপতে!…বা নি।

পারাবতসবর্ণাস্তে রক্তশোণবিমিশ্রিতাঃ।
হয়াঃ শুশুভিরে রাজন্! মেঘা ইব সবিদ্যুতঃ ॥২৩॥
ধৃষ্টদ্যুম্নস্তু সংপ্রেক্ষ্য দ্রোণমভ্যাসমাগতম্।
অসিচর্ম্মাদদে বীরো ধনুরুৎসৃজ্য ভারত! ॥২৪॥
চিকীর্ষুর্দুষ্করং কর্ম্ম পার্ষতঃ পরবীরহা।
ঈশয়া সমতিক্রম্য দ্রোণস্য রথমাবিশৎ ॥২৫॥
অতিষ্ঠদ্যুগমধ্যে স যুগসন্নহনেষু চ।
জঘানার্দ্ধেষু চাশ্বানাং তৎ সৈন্যান্যভ্যপূজয়ন্ ॥২৬॥
খড়্গেন চরতস্তস্য শোণাশ্বানধিতিষ্ঠতঃ।
দদর্শ নান্তরং দ্রোণস্তদদ্ভুতমিবাভবৎ ॥২৭॥

ভারতকৌমুদী

উক্তমেবার্থং সাদৃশ্যপ্রদর্শনায় পুনরাহ পারেতি। রক্তশোণৈর্দ্রোণাশ্বৈর্বিমিশ্রিতাঃ ॥২৩॥

ধৃষ্টেতি। অভ্যাসং সমীপম্। আদদে জগ্রাহ ॥২৪॥

চিকীর্ষুরিতি। কর্ম্ম দ্রোণবধম্, পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ। ঈশয়া স্বরথস্য উর্দ্ধস্তম্ভপার্শ্বেন। আবিশৎ প্রবেষ্টুমৈচ্ছৎ ॥২৫॥

অতিষ্ঠদিতি। যুগমধ্যে তির্য্যগ্দারুমধ্যস্থানে, যুগসন্নহনেষু তৎসংযোগস্থানে ॥২৬॥

খড়্গেনেতি। শোণাশ্বান্ দ্রোণস্য রক্তাশ্বান্। অন্তরং প্রহারাবকাশম্ ॥২৭॥

রাজা! কপোতের ন্যায় ধূসরবর্ণ ধৃষ্টদ্যুম্নের সেই অশ্বগুলি, দ্রোণের রক্তবর্ণ অশ্বগুলির সঙ্গে মিলিত হইয়া বিদ্যুৎসমন্বিত মেঘের তুল্য শোভা পাইতে থাকিল ॥২৩॥

ভরতনন্দন! বীর ধৃষ্টদ্যুম্ন দ্রোণকে নিকটবর্ত্তী দেখিয়া ধনু পরিত্যাগ করিয়া অসি ও চর্ম্ম গ্রহণ করিলেন ॥২৪॥

পরে বিপক্ষবীরহন্তা ধৃষ্টদ্যুম্ন দুষ্কর কার্য্য (দ্রোণবধ) করিবার ইচ্ছায় নিজ রথস্তম্ভের পার্শ্ব দিয়া লাফাইয়া যাইয়া দ্রোণের রথের ভিতরে প্রবেশ করিবার ইচ্ছা করিলেন ॥২৫॥

তখন তিনি নিজরথের যুগকাঠের মধ্যস্থানে এক চরণ ও তাহার সংযোগস্থানে অন্য চরণ রাখিয়া দাঁড়াইলেন এবং দ্রোণের অশ্বগুলির মধ্যদেশে তরবারির আঘাত করিলেন; সৈন্যেরা তাঁহার সেই কার্য্যের প্রশংসা করিল ॥২৬॥

ধৃষ্টদ্যুম্ন যখন তরবারি লইয়া যাইয়া দ্রোণের রক্তবর্ণ অশ্বগুলির উপরে

(২৬)…জঘানাঙ্গেষু চাশ্বানাম্… পি,…জঘনার্দ্ধেষু চাশ্বানাম্…নি।

যথা শ্যেনস্য পতনং বনেষ্বামিষগৃদ্ধিনঃ।
তথৈবাসীদভীসারস্তস্য দ্রোণং জিঘাংসতঃ ॥২৮॥
ততঃ শরশতেনাস্য শতচন্দ্রং সমাক্ষিপৎ।
দ্রোণো দ্রুপদপুত্রস্য খড়্গঞ্চ দশভিঃ শরৈঃ ॥২৯॥
অথাস্মৈ ত্বরিতো বাণমপরং জীবিতান্তকম্।
আকর্ণপূর্ণং চিক্ষেপ বজ্রং বজ্রধরো যথা ॥৩০॥
তং চতুর্দ্দশভির্বাণৈর্বাণং চিচ্ছেদ সাত্যকিঃ।
গ্রস্তমাচার্য্যমুখ্যেন ধৃষ্টদ্যুম্নং বিমোচয়ন্ ॥৩১॥
সিংহেনেব মৃগং গ্রস্তং নরসিংহেন মারিষ!।
দ্রোণেন মোচয়ামাস পাঞ্চাল্যং শিনিপুঙ্গবঃ ॥৩২॥

ভারতকৌমুদী

যথেতি। আমিষগৃদ্ধিনো মাংসলোভিনঃ। অভীসার আক্রমণম্ ॥২৮॥
তত ইতি। শতচন্দ্রং শতচন্দ্রচিহ্নযুক্তং চর্ম্ম, সমাক্ষিপৎ ন্যপাতয়ৎ ॥২৯॥
অথেতি। আকর্ণপূর্ণং ধনুষ আকর্ণপূর্ণাকর্ষণপূর্ব্বকম্। বজ্রধর ইন্দ্রঃ ॥৩০॥
তমিতি। আচার্য্যমুখ্যেন দ্রোণেন, বিমোচয়ন্ উদ্ধরন্ ॥৩১॥
সিংহেনেতি। নরসিংহেন মনুষ্যশ্রেষ্ঠেন। পাঞ্চাল্যং ধৃষ্টদ্যুম্নম্ ॥৩২॥

পড়িলেন, তখন দ্রোণ তাঁহাকে আঘাত করিবার ফাঁক্ পাইলেন না; তাহা যেন আশ্চর্য্য বলিয়া বোধ হইল ॥২৭॥

বনমধ্যে মাংসলোভী শ্যেনপক্ষীর পতনের ন্যায় দ্রোণজিঘাংসু ধৃষ্টদ্যুম্নের সেই আক্রমণ হইয়াছিল ॥২৮॥

তদনন্তর দ্রোণ একশতবাণদ্বারা ধৃষ্টদ্যুম্নের চর্ম্ম-(ঢাল) খানাকে এবং দশটা বাণদ্বারা তাঁহার তরবারিকে হস্ত হইতে বিচ্যুত করিলেন ॥২৯॥

তদনন্তর ইন্দ্র যেমন বজ্র নিক্ষেপ করেন, সেইরূপ দ্রোণ ত্বরান্বিত হইয়া কর্ণপর্য্যন্ত ধনু আকর্ষণ করিয়া জীবননাশক অন্য একটা বাণ ধৃষ্টদ্যুম্নের প্রতি নিক্ষেপ করিলেন ॥৩০॥

তখন সাত্যকি আচার্য্যশ্রেষ্ঠ দ্রোণের কবলগত ধৃষ্টদ্যুম্নকে মুক্ত করিবার জন্য চৌদ্দটা বাণদ্বারা দ্রোণের সেই বাণটাকে ছেদন করিলেন ॥৩১॥

মাননীয় রাজা! এইভাবে শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি সিংহগ্রস্ত হরিণের ন্যায় নরসিংহ-দ্রোণ-গ্রস্ত ধৃষ্টদ্যুম্নকে মুক্ত করিলেন ॥৩২॥

(৩০)…ধৃষ্টদ্যুম্নায় চিক্ষেপ ··নি। (৩১) তং চতুর্দ্দশভিস্তীক্ষ্ণৈর্বাণৈশ্চিচ্ছেদ· ·ব্যমোচয়ৎ—বা নি। (৩২)…দ্রোণাদ্বৈ···নি।

সাত্যকিং প্রেক্ষ্য গোপ্তারং পাঞ্চাল্যস্য মহাহবে।
শরাণাং ত্বরিতো দ্রোণঃ ষড়্‌বিংশত্যা সমার্পয়ৎ ॥৩৩॥
ততো দ্রোণং শিনেঃ পৌত্ত্রো গ্রসন্তমিব সৃঞ্জয়ান্।
প্রত্যবিধ্যচ্ছিতৈর্বাণৈঃ ষড়্‌বিংশত্যা স্তনান্তরে ॥৩৪॥
ততঃ সর্ব্বে রথাস্তূর্ণং পাঞ্চালা জয়গৃদ্ধিনঃ।
সাত্বতাভিসৃতে দ্রোণে ধৃষ্টদ্যুম্নমবাক্ষিপন্ ॥৩৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ধৃষ্টদ্যুম্নমোক্ষণে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

-***——

## ভারতকৌমুদী

সাত্যকিমিতি। গোপ্তারং রক্ষিতারম্। সমার্পয়ৎ সাত্যকিমেবাপীড়য়ৎ ॥৩৩॥

তত ইতি। শিনেঃ পৌত্রঃ সাত্যকিঃ; স্তনয়োরন্তরে মধ্যে বক্ষসি ॥৩৪॥

তত ইতি। জয়গৃদ্ধিনো জয়াভিলাষিণঃ। সাত্বতেন সাত্যকিনা অভিসৃতে আক্রান্তে ॥৩৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

## ভারতভাবদীপঃ

তথেতি ॥১—৯॥ কুঞ্জরাশ্বনরানিতি কাকাক্ষিবদুভয়ত্র যথাবিভক্তি সংবধ্যতে ॥১০—২৫॥ যুগসন্নহনেষু যুগবন্ধেষু ॥২৬—৩৪॥ অবাক্ষিপন্ অপনীতবন্তঃ ॥৩৫॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৪॥

সেই সময়ে সাত্যকি মহাযুদ্ধে ধৃষ্টদ্যুম্নকে রক্ষা করিলেন দেখিয়া দ্রোণ ত্বরান্বিত হইয়া ছাব্বিশটা বাণদ্বারা সাত্যকিকে তাড়ন করিলেন ॥৩৩॥

এবং দ্রোণ যেন সৃঞ্জয়গণকে গ্রাস করিতে লাগিলেন। সুতরাং সাত্যকিও ছাব্বিশটা বাণদ্বারা দ্রোণের বক্ষস্থল প্রতিবিদ্ধ করিলেন ॥৩৪॥

সাত্যকি দ্রোণের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলে, তখন জয়াভিলাষী পাঞ্চাল-দেশীয় রথীরা সকলে সত্বর ধৃষ্টদ্যুম্নকে অপসারিত করিলেন' ॥৩৫॥

———•::•———

(৩৪)···গ্রসন্তমপি ··বা নি। * '···পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···সপ্তনবতি-তমোঽধ্যায়ঃ' বা রা নি।

# পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ।

———(ঃ*ঃ)———

ধৃতরাষ্ট্র উবাচ।

বাণে তস্মিন্ নিকৃত্তে তু ধৃষ্টদ্যুম্নে চ মোক্ষিতে।
তেন বৃষ্ণিপ্রবীরেণ যুযুধানেন সঞ্জয়! ॥১॥
অমর্ষিতো মহেষ্বাসঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ।
নরব্যাঘ্রে শিনেঃ পৌত্রে দ্রোণঃ কিমকরোত্তদা ॥২॥ (যুগ্মকম্)

সঞ্জয় উবাচ।

সংপ্রদ্রুতঃ ক্রোধবিষো ব্যাদিতাস্যশরাসনঃ।
তীক্ষ্ণধারেষুদশনঃ শিতনারাচদংষ্ট্রবান্ ॥৩॥
সংরম্ভামর্ষতাম্রাক্ষো মহোরগ ইব শ্বসন্।
নরবীরঃ প্রমুদিতৈঃ শোণৈরশ্বৈর্মহাজবৈঃ ॥৪॥
উৎপতদ্ভিরিবাকাশং ক্রামদ্ভিরিব পর্ব্বতান্।
রুক্মপুঙ্খান্ শরানস্যন্ যুযুধানমুপাদ্রবৎ ॥৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

বাণ ইতি। নিকৃত্তে ছিন্নে। যুযুধানেন সাত্যকিনা। শিনেঃ পৌত্রে সাত্যকৌ ॥১—২॥

সংপ্রেতি। অত্র মহোরগ ইবেত্যুপমানুসারাৎ সর্ব্বত্রোপমিতসমাস এব কার্য্যঃ। তথা চ ক্রোধো বিষমিব যস্য সঃ, ব্যাদিতাস্যং প্রকটিতবদনমিব শরাসনমাকৃষ্টং ধনুর্যস্য সঃ, তীক্ষ্ণধারা

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! বৃষ্ণিবংশের প্রধান বীর সেই সাত্যকি দ্রোণের সেই বাণটাকে ছেদন এবং ধৃষ্টদ্যুম্নকে মোচন করিলে, তখন ক্রুদ্ধ, মহাধনুর্দ্ধর ও সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণ নরশ্রেষ্ঠ সাত্যকির উপরে কিরূপ আচরণ করিলেন?' ॥১—২॥

সঞ্জয় কহিলেন—'মহারাজ! নরবীর দ্রোণ তখন ক্রোধে ও অসহিষ্ণুতায় আরক্তনয়ন হইয়া দ্রুতগামী মহাসর্পের ন্যায় শ্বাস ত্যাগ করিতে থাকিয়া স্বর্ণপুঙ্খ বাণ সকল নিক্ষেপ করতঃ ধৃষ্টদ্যুম্নের প্রতি ধাবিত হইলেন। তৎকালে দ্রোণের ক্রোধ হইয়াছিল বিষের তুল্য, আকৃষ্ট ধনুখানা ছিল—প্রকটিত মুখের

(২)···শিনেঃ পৌত্রম্···নি। (৩) সংপ্রক্রুতক্রোধবিষঃ···নি। (৫)···আকাশে· পর্বতম্···নি।

তেন যুদ্ধমহং মন্যে প্রাপ্তকালং তবানঘ!।
অত্র বো দ্যূতমায়ত্তং বিজয়স্যেতরস্য বা ॥৪৬॥
অত্র ক্রোধবিষং পার্থ! বিমুঞ্চ চিরসংভৃতম্।
এষ মূলমনর্থানাং পাণ্ডবানাং মহারথঃ ॥৪৭॥
সোঽয়ং প্রাপ্তস্তবাক্ষেপং পশ্য সাফল্যমাত্মনঃ।
কথং হি রাজা রাজ্যার্থী ত্বয়া গচ্ছেত সংযুগম্ ॥৪৮॥
দিষ্ট্যা ত্বিদানীং সংপ্রাপ্ত এষ তে বাণগোচরম্।
যথায়ং জীবিতং জহ্যাত্তথা কুরু ধনঞ্জয়! ॥৪৯॥
ঐশ্বর্য্যমদসংমূঢ়ো নৈষ দুঃখমুপেযিবান্।
ন চ তে সংযুগে বীর্য্যং জানাতি পুরুষর্ষভ! ॥৫০॥

ভারতকৌমুদী

তেনেতি। প্রাপ্তকালং কালোচিতম্। বো যুষ্মাকং তব দুর্য্যোধনস্য চেত্যর্থঃ, দ্যূতং যুদ্ধরূপম্ ॥৪৬॥

অত্রেতি। অত্র দুর্য্যোধনে। বিমুঞ্চ নিক্ষিপ ॥৪৭॥

স ইতি। আক্ষেপম্ অস্ত্রক্ষেপবিষয়তাম্। রাজা দুর্য্যোধনঃ ॥৪৮॥

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। জীবিতং জীবনম্, জহ্যাৎ ত্যজেৎ ॥৪৯॥

এবং অত্যন্তসুখলালিত, অভিমানী, মহারথ ও সর্ব্বদা কার্য্যনিপুণ। কিন্তু অর্জুন! এ সর্বদাই পাণ্ডবগণের উপরে বিদ্বেষ করে ॥৪৫॥

অতএব নিষ্পাপ অর্জ্জুন! আমি মনে করি—উহার সহিত যুদ্ধ করা তোমার উচিত। কারণ, জয় বা পরাজয়ের হেতু যুদ্ধরূপ দ্যূতক্রীড়া এখন তোমাদের দুই জনেরই অধীন ॥৪৬॥

সুতরাং পৃথানন্দন! তোমার চিরসঞ্চিত ক্রোধবিষ এখন উহার উপরে নিক্ষেপ কর। কারণ, এই মহারথ দুর্য্যোধনই পাণ্ডবগণের সমস্ত অনর্থের মূল ॥৪৭॥

এই সেই দুর্য্যোধন তোমার অস্ত্রক্ষেপের স্থানে উপস্থিত হইয়াছে। অতএব তুমি নিজের সফলতার বিষয় পর্য্যালোচনা কর। আমি চিন্তা করি—রাজ্যার্থী দুর্য্যোধন কি প্রকারে তোমার সহিত যুদ্ধে সম্মিলিত হইবে? ॥৪৮॥

অর্জ্জুন! আজ ভাগ্যবশতঃ এ তোমার বাণের বিষয়ে আসিয়াছে। অতএব এ যাহাতে জীবন ত্যাগ করে, তাহা কর ॥৪৯॥

(৪৭) ..পাণ্ডবানাং মহাত্মনাম্—নি।

ত্বাং হি লোকাস্ত্রয়ঃ পার্থ! সসুরাসুরমানুষাঃ।
নোৎসহন্তে রণে জেতুং কিমুতৈকঃ সুযোধনঃ ॥৫১॥
স দিষ্ট্যা সমনুপ্রাপ্তস্তব পার্থ! রথান্তিকম্।
জহ্যেনং বৈ মহাবাহো! যথা বৃত্রং পুরন্দরঃ ॥৫২॥
এষ হ্যনর্থে সততং পরাক্রান্তস্তবানঘ!।
নিকৃত্যা ধর্ম্মরাজস্তু দ্যূতে বঞ্চিতবানয়ম্ ॥৫৩॥
বহূনি সুনৃশংসানি কৃতান্যেতেন মানদ!।
যুষ্মাসু পাপমতিনা হ্যপাপেষু চ নিত্যদা ॥৫৪॥
তমনার্য্যং সদা ক্ষুদ্রং পরুষং কামচারিণম্।
আর্য্যাং যুদ্ধে মতিং কৃত্বা জহি পার্থাবিচারয়ন্ ॥৫৫॥

ভারতকৌমুদী

ঐশ্বর্য্যেতি। উপেযিবান্ সুখেন লালিতত্বাদনুভূতবান্। সংযুগে যুদ্ধে ॥৫০॥
ত্বামিতি। নোৎসহন্তে অদ্বিতীয়বীরত্বান্ন শক্নুবন্তি ॥৫১॥
স ইতি। দিষ্ট্যা ভাগ্যেন। জহি বিনাশয়। বৃত্রং বৃত্রাসুরম্ ॥৫২॥
এষ ইতি। সততং ব্যাপৃত ইতি শেষঃ। নিকৃত্যা শাঠ্যেন ॥৫৩॥
বহূনীতি। সুনৃশংসানি বিষদানাদীনি ॥৫৪॥
তমিতি। অনার্য্যম্ অসজ্জনম্, পরুষং নিষ্ঠুরম্। আর্য্যাং ছলশূন্যত্বাৎ সাধ্বীম্ ॥৫৫॥

পুরুষশ্রেষ্ঠ! ঐশ্বর্য্যমদমূঢ় এই দুর্য্যোধন কখনও দুঃখভোগ করে নাই, কিংবা যুদ্ধে তোমার কতটুকু শক্তি আছে, তাহাও জানে না ॥৫০॥

পৃথানন্দন! দেবতা, অসুর ও মানুষের সহিত ত্রিভুবনও যুদ্ধে তোমাকে জয় করিতে সমর্থ হয় না; তাহাতে এক দুর্য্যোধন আর কি করিবে ॥৫১॥

পার্থ! সেই দুর্য্যোধন আজ ভাগ্যক্রমে তোমার রথের নিকটে উপস্থিত হইয়াছে। অতএব মহাবাহু! ইন্দ্র যেমন বৃত্রাসুরকে বধ করিয়াছিলেন, তুমিও সেইরূপ ইহাকে বধ কর ॥৫২॥

নিষ্পাপ অর্জ্জুন! পরাক্রমশালী এই দুর্য্যোধন সর্ব্বদাই তোমার অনর্থ-সম্পাদনে নিরত আছে এবং এ, দ্যূতক্রীড়ায় শঠতাপূর্ব্বক ধর্ম্মরাজকে বঞ্চিত করিয়াছিল ॥৫৩॥

মানী জনের মানকারক! এই পাপমতি দুর্য্যোধন সর্ব্বদাই নিষ্পাপ তোমাদের উপরে বহুতর অতিনৃশংস ব্যবহার করিয়াছে ॥৫৪॥

(৫৪)···অপাপেষ্বেব···বা,···অপাপেষ্বপি ··নি। (৫৫)···সদা ক্রুদ্ধং পুরুষং কামরূপিণম্ ···বা নি।

নিকৃত্যা রাজ্যহরণং বনবাসঞ্চ পাণ্ডব!।
পরিক্লেশঞ্চ কৃষ্ণায়া হৃদি কৃত্বা পরাক্রম ॥৫৬॥
দিষ্ট্যৈষ তব বাণানাং গোচরে পরিবর্ত্ততে।
প্রতিঘাতায় কার্য্যস্য দিষ্ট্যায়ং পতিতোঽগ্রতঃ ॥৫৭॥
দিষ্ট্যা জানাতি সংগ্রামে যোদ্ধব্যং হি ত্বয়া সহ।
দিষ্ট্যাদ্য সফলাঃ পার্থ! সর্ব্বে কামা হ্যকামিতাঃ ॥৫৮॥
তস্মাজ্জহি রণে পার্থ! ধার্ত্তরাষ্ট্রং কুলাধমম্।
যথেন্দ্রেণ হতঃ পূর্ব্বং জম্ভো দেবাসুরে মৃধে ॥৫৯॥
অস্মিন্ হতে ত্বয়া সৈন্যমনাথং ভিদ্যতামিদম্।
বৈরস্যাস্যাস্ত্ববভৃথো মূলং ছিন্ধি দুরাত্মনাম্ ॥৬০॥

ভারতকৌমুদী

নিকৃত্যেতি। নিকৃত্যা শাঠ্যেন। পরিক্লেশং বস্ত্রহরণাদিনা, কৃষ্ণায়া দ্রৌপদ্যাঃ ॥৫৬॥
দিষ্ট্যেতি। গোচরে বিষয়ে। প্রতিঘাতায় বাধনায়, কার্য্যস্য জয়দ্রথবধস্য ॥৫৭॥
দিষ্ট্যেতি। কামা অভীষ্টবিষয়াঃ, অকামিতা ইতঃ পূর্ব্বমসম্ভাবিতাঃ ॥৫৮॥
তস্মাদিতি। জম্ভো নামাসুরঃ, মৃধে যুদ্ধে ॥৫৯॥
অস্মিন্নিতি। অবভৃথো যজ্ঞান্তস্নানং সমাপ্তিরিত্যর্থঃ, মূলং প্রধানম্ ॥৬০॥

অতএব পৃথানন্দন! কোন বিচার না করিয়া যুদ্ধবিষয়ে সৎ বুদ্ধি করিয়া সর্ব্বদা দুর্জন, ক্ষুদ্রপ্রকৃতি, নিষ্ঠুরস্বভাব ও স্বেচ্ছাচারী সেই দুর্য্যোধনটাকে বধ কর ॥৫৫॥

পাণ্ডুনন্দন! শঠতাপূর্ব্বক রাজ্যহরণ, বনবাসে প্রেরণ এবং সর্বতোভাবে দ্রৌপদীর ক্লেশ উৎপাদন স্মরণ করিয়া পরাক্রম প্রকাশ কর ॥৫৬॥

অর্জ্জুন! ভাগ্যবশতই আজ দুর্য্যোধন তোমার বাণের পথে রহিয়াছে এবং ভাগ্যবশতই এ, কর্ত্তব্য কার্য্যের ব্যাঘাত করিবার জন্য সম্মুখে পড়িয়াছে ॥৫৭॥

ভাগ্যক্রমেই জানিয়াছে যে, রণস্থলে তোমার সহিত যুদ্ধ করিতে হইবে। আর ভাগ্যক্রমেই আজ পূর্ব্বে অসম্ভাবিত সমস্ত অভীষ্ট বিষয় সফল হইতে চলিয়াছে ॥৫৮॥

অতএব অর্জ্জুন! পূর্ব্বকালে ইন্দ্র যেমন দেবাসুরযুদ্ধে জম্ভাসুরকে বধ করিয়াছিলেন, তুমিও আজ সেইরূপ যুদ্ধে কুরুকুলাধম দুর্য্যোধনকে বধ কর ॥৫৯॥

(৬০)···বৈরস্য দিষ্ট্যা সহজং মূলম্···নি।

সঞ্জয় উবাচ।

তং তথেত্যব্রবীৎ পার্থঃ কৃত্যরূপমিদং মম।
সর্বমন্যদনাদৃত্য গচ্ছ যত্র সুযোধনঃ ॥৬১॥
যেনৈতদ্দীর্ঘকালং নো ভুক্তং রাজ্যমকণ্টকম্।
অপ্যস্য যুধি বিক্রম্য চ্ছিন্দ্যাং মূর্দ্ধানমাহবে ॥৬২॥
অপি তস্যা হ্যনর্হায়াঃ পরিক্লেশস্য মাধব !।
কৃষ্ণায়াঃ শক্নুয়াং গন্তুং পদং কেশপ্রধর্ষণে ॥৬৩॥
ইত্যেবংবাদিনৌ কৃষ্ণৌ হৃষ্টৌ শ্বেতান্ হয়োত্তমান্।
প্রেষয়ামাসতুঃ সংখ্যে প্রেপ্সন্তৌ তং নরাধিপম্ ॥৬৪॥
তয়োঃ সমীপং সংপ্রাপ্য পুত্রস্তে ভরতর্ষভ !।
ন চকার ভয়ং প্রাপ্তে ভয়ে মহতি মারিষ ! ॥৬৫॥

ভারতকৌমুদী

তমিতি। কৃত্যরূপম্ অবশ্যকর্ত্তব্যম্। সর্বং কার্য্যম্, অনাদৃত্য পরিহায় ॥৬১॥
যেনেতি। নঃ অস্মাকম্। অপিশব্দঃ সম্ভাবনায়াম্। পরত্রাপ্যেবম্ ॥৬২॥
অপীতি। অনর্হায়াঃ তাদৃশক্লেশভোগাযোগ্যায়াঃ। পদং নিষ্ক্রয়স্থানম্ ॥৬৩॥
ইতীতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। প্রেপ্সন্তৌ প্রাপ্তুমিচ্ছন্তৌ ॥৬৪॥
তযোরিতি। পুত্রো দুর্য্যোধনঃ। হে মারিষ ! আর্য্য ! "আর্য্যস্তু মারিষঃ" ইত্যমরঃ ॥৬৫॥

এ নিহত হইলে, রক্ষকশূন্য এই সৈন্যদিগকে ছিন্ন-ভিন্ন কর, এই শত্রুতার সমাপ্তি হইয়া যাউক, দুরাত্মাদের মূলচ্ছেদ কর' ॥৬০॥

সঞ্জয় বলিলেন—'তখন অর্জ্জুন কৃষ্ণকে কহিলেন—'তাহাই হউক, ইহাই আমার অবশ্যকর্ত্তব্য। অতএব কৃষ্ণ ! অন্য কার্য্য পরিত্যাগ করিয়া—যেখানে দুর্য্যোধন রহিয়াছে, সেইখানে যাও ॥৬১॥

দীর্ঘকাল যাবৎ নিষ্কণ্টকভাবে যে আমাদের রাজ্য ভোগ করিয়াছে, যুদ্ধে বিক্রম প্রকাশ করিয়া তাহারই মস্তকচ্ছেদন করিব ॥৬২॥

কৃষ্ণ ! তাদৃশ ক্লেশভোগের অযোগ্যা দ্রৌপদীর সেই সকল ক্লেশের ও কেশাকর্ষণের ক্লেশের পরিশোধ করিতে অবশ্যই সমর্থ হইব' ॥৬৩॥

কৃষ্ণ ও অর্জুন এইরূপ বলিতে থাকিয়া আনন্দিত হইয়া দুর্য্যোধনকে পাইবার ইচ্ছা করিয়া শ্বেতবর্ণ উত্তম অশ্বগুলিকে রণস্থলে চালাইয়া দিলেন ॥৬৪॥

(৬৪) অপি তস্য হ্যনর্হায়াঃ পরিক্লেশস্য···নি।

তদস্য ক্ষত্রিয়াস্তত্র সর্ব্ব এবাভ্যপূজয়ন্।
যদর্জ্জুনহৃষীকেশৌ প্রত্যুদ্যাতোঽবিচারয়ন্ ॥৬৬॥
ততঃ সর্ব্বস্য সৈন্যস্য তাবকস্য বিশাংপতে!।
মহানাদো হ্যভূত্তত্র দৃষ্ট্বা রাজানমাহবে ॥৬৭॥
তস্মিন্ জনসমুন্নাদে প্রবৃত্তে ভৈরবে সতি।
কদর্থীকৃত্য তে পুত্রঃ প্রত্যমিত্রমবারয়ৎ ॥৬৮॥
আবারিতস্তু কৌন্তেয়স্তব পুত্রেণ ধন্বিনা।
সংরম্ভমগমদ্ভূয়ঃ স চ তস্মিন্ পরন্তপঃ ॥৬৯॥
তৌ দৃষ্ট্বা প্রতিসংরব্ধৌ দুর্য্যোধনধনঞ্জয়ৌ।
অভ্যবৈক্ষন্ত রাজানো ভীমরূপৌ সমন্ততঃ ॥৭০॥

ভারতকৌমুদী

তদিতি। অভ্যপূজয়ন্ প্রাশংসন্ ॥৬৬॥
তত ইতি। মহানাদ আনন্দকোলাহলঃ ॥৬৭॥
তস্মিন্নিতি। কদর্থীকৃত্য পন্থানমবরুধ্য। প্রত্যমিত্রং শত্রুমর্জ্জুনমভিমুখীভূয় ॥৬৮॥
আবারিত ইতি। সংরম্ভং ক্রোধম্। স তব পুত্রশ্চ, তস্মিন্ কৌন্তেয়ে ॥৬৯॥
তাবিতি। প্রতিসংরব্ধৌ পরস্পরং প্রতি ক্রুদ্ধৌ। সমন্ততঃ সর্বতঃ ॥৭০॥

ভরতশ্রেষ্ঠ মাননীয় রাজা! আপনার পুত্র কৃষ্ণ ও অর্জুনের নিকটে যাইয়া গুরুতর ভয় উপস্থিত হইলেও ভয় করিলেন না ॥৬৫॥

তিনি যে কোন বিবেচনা না করিয়া কৃষ্ণ ও অর্জুনের সম্মুখে গেলেন, সকল ক্ষত্রিয়ই তাঁহার সেই কার্য্যের প্রশংসা করিলেন ॥৬৬॥

নরনাথ! তাহার পর যুদ্ধে রাজাকে দেখিয়া আপনার পক্ষের সমস্ত সৈন্যের মধ্যেই বিশাল আনন্দকোলাহল হইতে লাগিল ॥৬৭॥

সেই ভয়ঙ্কর জনকোলাহল উপস্থিত হইলে, আপনার পুত্র পথরোধ করিয়া অর্জ্জুনকে বারণ করিতে লাগিলেন ॥৬৮॥

আপনার ধনুর্দ্ধর পুত্র বারণ করিলে, অর্জ্জুন অত্যন্তক্রুদ্ধ হইলেন এবং শত্রুসন্তাপী দুর্য্যোধনও তাঁহার প্রতি সেইরূপ ক্রুদ্ধ হইয়া পড়িলেন ॥৬৯॥

দুর্য্যোধন ও অর্জ্জুনকে পরস্পর ক্রুদ্ধ দেখিয়া রাজারা সকল দিক্ হইতেই সেই ভয়ঙ্করমূর্ত্তি দুই জনের প্রতি কেবল দৃষ্টিপাতই করিতে লাগিলেন ॥৭০॥

(৬৬) তদস্য ক্ষত্রিয়াঃ কর্ম্ম···নি,·· প্রত্যুদ্যাতৌ হ্যবারয়ৎ—বা নি। (৭০)···ভীমরূপাঃ সমন্ততঃ—বা নি।

দৃষ্ট্বা তু পার্থং সংরব্ধং বাসুদেবঞ্চ মারিষ ! ।
প্রহসন্নিব পুত্রস্তে যোদ্ধুকামঃ সমাহ্বয়ৎ ॥৭১॥
ততঃ প্রহৃষ্টো দাশার্হঃ পাণ্ডবশ্চ ধনঞ্জয়ঃ ।
ব্যক্রোশতাং মহানাদং দধ্মতুশ্চাম্বুজোত্তমৌ ॥৭২॥
তৌ হৃষ্টরূপৌ সংপ্রেক্ষ্য কৌরবেয়াশ্চ সর্ব্বশঃ ।
নিরাশাঃ সমপদ্যন্ত পুত্রস্য তব জীবিতে ॥৭৩॥
শোকমীয়ুঃ পরঞ্চৈব কুরবঃ সর্ব্ব এব তে ।
অমন্যন্ত চ পুত্রং তে বৈশ্বানরমুখে হুতম্ ॥৭৪॥
তথা তু দৃষ্ট্বা যোধাস্তে প্রহৃষ্টৌ কৃষ্ণপাণ্ডবৌ ।
হতো রাজা হতো রাজেত্যূচু রাজন্ ! ভয়ার্দ্দিতাঃ ॥৭৫॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। সংরব্ধং ক্রুদ্ধম্। সমাহ্বয়ৎ পার্থমেব ॥৭১॥

তত ইতি। দাশার্হঃ কৃষ্ণঃ। ব্যক্রোশতামুচ্চৈরাহ্বয়তাম্, মহান্ নাদো যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা, দধ্মতুর্বাদয়ামাসতুঃ, অম্বুজোত্তমৌ পাঞ্চজন্যদেবদত্তনামানৌ শঙ্খৌ ॥৭২॥

তাবিতি। তৌ কৃষ্ণার্জ্জুনৌ। সমপদ্যন্ত অজায়ন্ত ।৭৩॥

শোকমিতি। ঈয়ুঃ প্রাপুঃ। বৈশ্বানরমুখে অগ্নিমধ্যে, হুতং নিক্ষিপ্তম্ ।৭৪॥

তথেতি। প্রহর্ষদর্শনাদেবোৎসাহাতিরেকপ্রতীতের্হননসম্ভাবনেত্যাশয়ঃ ॥৭৫॥

মাননীয় রাজা ! আপনার পুত্র (দুর্য্যোধন) অর্জুন ও কৃষ্ণকে ক্রুদ্ধ দেখিয়া যুদ্ধ করিবার ইচ্ছা করিয়া হাসিতে হাসিতেই যেন অর্জুনকে আহ্বান করিলেন ॥৭১॥

তদনন্তর কৃষ্ণ এবং অর্জুনও আনন্দিত হইয়া দুর্য্যোধনকে যুদ্ধে আহ্বান করিলেন এবং উত্তম শঙ্খ দুইটা বাজাইলেন, তাহাতে বিশাল ধ্বনি হইল ॥৭২॥

তখন কৌরবেরা সকলে কৃষ্ণ ও অর্জুনকে আনন্দিত দেখিয়া আপনার পুত্রের জীবনের প্রতি নিরাশ হইয়া পড়িলেন ॥৭৩॥

ক্রমে সেই কৌরবেরা সকলেই অত্যন্ত শোকার্ত্ত হইলেন এবং আপনার পুত্রকে অগ্নিমধ্যে নিক্ষিপ্ত বলিয়া মনে করিলেন ॥৭৪॥

রাজা ! আপনার পক্ষের যোদ্ধারা কৃষ্ণ ও অর্জুনকে সেইরূপ প্রহৃষ্ট দেখিয়া ভয়ার্ত্ত হইয়া বলিয়া উঠিলেন যে, 'রাজা নিহত হইলেন, রাজা নিহত হইলেন' ॥৭৫॥

(৭৪) শোকমাপুঃ পরে চৈব···বা, শোকমীয়ুঃ পরে চৈব···বঙ্গ বর্দ্ধ, শোকমাপুঃ পরঞ্চৈব ···নি। (৭৫)··উচিরে চ ভয়ার্দ্দিতাঃ—বা নি,···উচুরেবং ভয়ার্দ্দিতাঃ—পি।

জনস্য সংনিনাদং তং শ্রুত্বা দুর্য্যোধনোঽব্রবীৎ।
ব্যেতু বো ভীরহং কৃষ্ণৌ প্রেষয়িষ্যামি মৃত্যবে ॥৭৬॥
ইত্যুক্ত্বা সৈনিকান্ সর্ব্বান্ জয়াপেক্ষী নরাধিপঃ।
পার্থমাভাষ্য সংরম্ভাদিদং বচনমব্রবীৎ ॥৭৭॥
পার্থ! যচ্ছিক্ষিতং তেঽস্ত্রং দিব্যং মানুষমেব চ।
তদ্দর্শয় ময়ি ক্ষিপ্রং যদি জাতোঽসি পাণ্ডুনা ॥৭৮॥
যদ্বলং তব বীর্য্যঞ্চ কেশবস্য তথৈব চ।
তৎ কুরুষ্ব ময়ি ক্ষিপ্রং পশ্যামি তব পৌরুষম্ ॥৭৯॥
অস্মৎপরোক্ষং কর্ম্মাণি প্রবদন্তি কৃতানি তে।
স্বামিসৎকারযুক্তানি যানি তানীহ দর্শয় ॥৮০॥

## ভারতকৌমুদী

জনস্যেতি। ব্যেতু অপগচ্ছতু, বো যুষ্মাকম্, ভীর্ভয়ম্, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৭৬॥
ইতীতি। জয়াপেক্ষী জয়াভিলাষী। আভাষ্য সম্বোধ্য, সংরম্ভাৎ ক্রোধাৎ ॥৭৭॥
পার্থেতি। তে ত্বয়া, দিবি স্বর্গে ভবমিতি দিব্যম্, মানুষাণামিদমিতি মানুষম্ ॥৭৮॥
যদিতি। যচ্চ তব বলম্, তথৈব কেশবস্য যদ্বীর্য্যঞ্চেতি সম্বন্ধঃ। কুরুষ্ব প্রযোজয় ॥৭৯॥
অস্মদিতি। কর্ম্মাণি নিবাতকবচবধাদীনি। স্বামিনামিন্দ্রাদীনাং সৎকারেণ যুক্তানি ॥৮০॥

## ভারতভাবদীপঃ

দ্যোতনার্থম্ ॥২৮—৩৭॥ অগ্রতঃ প্রমুখে ॥৩৮—৪২॥ নাস্তীত্যর্জ্জুনোত্তেজনম্ ॥৪৩—৪৭॥ আক্ষেপং শরগোচরম্ ॥৪৮—৬২॥ পদং প্রতিপদম্ ॥৬৩—৭৯॥ স্বামিসৎকারো বীরপ্রধানো

তখন দুর্য্যোধন সেই জনকোলাহল শুনিয়া বলিলেন যে, আপনাদের ভয় দূরীভূত হউক, আমিই কৃষ্ণ ও অর্জুনকে যমালয়ে প্রেরণ করিব' ॥৭৬॥

জয়াভিলাষী রাজা দুর্য্যোধন সমস্ত সৈন্যকে এইরূপ বলিয়া অর্জুনকে সম্বোধন করিয়া ক্রোধবশতঃ এই কথা বলিলেন—॥৭৭॥

'অর্জুন! তুমি যদি পাণ্ডুর পুত্র হইয়া থাক, তবে স্বর্গীয় বা মর্ত্ত্যলোকীয় যে সকল অস্ত্র শিক্ষা করিয়াছ, তাহা সত্বর আমার উপরে প্রদর্শন কর ॥৭৮॥

তোমার যে বল আছে এবং কৃষ্ণেরও যে শক্তি রহিয়াছে, তাহাও সত্বর আমার উপরে প্রয়োগ কর; তোমার পুরুষকার দেখি ॥৭৯॥

(৭৬)···সংনিনাদং ·তু···বা নি। (৭৮)···দিব্যং পার্থিবমেব চ···বা নি। (৭৯)···পশ্যামস্তব পৌরুষম্—বা নি। (৮০) শ্লোকাৎ পরম্ '···শততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বার্জ্জুনং রাজা ত্রিভির্মর্ম্মাতিগৈঃ শরৈঃ।
প্রত্যবিধ্যন্মহাবেগৈশ্চতুর্ভিশ্চতুরো হয়ান্ ॥৮১॥
বাসুদেবঞ্চ দশভিঃ প্রত্যবিধ্যৎ স্তনান্তরে।
প্রতোদঞ্চাস্য ভল্লেন চ্ছিত্ত্বা ভূমাবপাতয়ৎ ॥৮২॥
তং চতুর্দশভিঃ পার্থশ্চিত্রপুঙ্খৈঃ শিলাশিতৈঃ।
অবিধ্যত্তূর্ণমব্যগ্রস্তেঽস্যাভ্রশ্যন্ত বর্ম্মণঃ ॥৮৩॥
তেষাং বৈফল্যমালোক্য পুনর্নব চ পঞ্চ চ।
প্রাহিণোন্নিশিতান্ বাণাংস্তেঽপ্যভ্রশ্যন্ত বর্ম্মণঃ ॥৮৪॥

ভারতকৌমুদী

এবমিতি। রাজা দুর্য্যোধনঃ, মর্ম্ম হৃদয়ং ভিত্ত্বা অতিগচ্ছন্তীতি তৈঃ ॥৮১॥
বাস্বিতি। স্তনয়োরন্তরে বক্ষসি। প্রতোদম্ অশ্বতাড়নদণ্ডম্ ॥৮২॥
তমিতি। চতুর্দশভিঃ শরৈরিত্যনুবৃত্তিঃ। অস্য দুর্য্যোধনস্য ॥৮৩॥
তেষামিতি। প্রাহিণোৎ পার্থ এব ন্যক্ষিপৎ ॥৮৪॥

লোকে আমাদের অসমক্ষে প্রভুর সংকারযুক্ত তোমার যে সকল কার্য্যের উল্লেখ করে, তুমি এখন সেই সকল কার্য্য দেখাও' ॥৮০॥

সঞ্জয় বলিলেন—'রাজা দুর্য্যোধন এইরূপ বলিয়া মহাবেগশালী ও মর্ম্মভেদী তিনটা বাণদ্বারা অর্জ্জুনকে এবং চারিটা বাণদ্বারা তাঁহার চারিটা অশ্বকে বিদ্ধ করিলেন ॥৮১॥

আর দশটা বাণদ্বারা কৃষ্ণের বক্ষস্থলে তাড়নপূর্ব্বক একটা ভল্লদ্বারা কৃষ্ণের কশাটাকে ছেদন করিয়া ভূতলে নিপাতিত করিলেন ॥৮২॥

তখন অর্জ্জুন আকুল না হইয়া বিচিত্রপুঙ্খ ও শিলাশাণিত চতুর্দ্দশ বাণদ্বারা দুর্য্যোধনকে বিদ্ধ করিলেন। কিন্তু সে বাণগুলি দুর্য্যোধনের বর্ম্মে লাগিয়া পড়িয়া গেল ॥৮৩॥

অর্জ্জুন সেই বাণগুলিকে নিষ্ফল দেখিয়া পুনরায় চৌদ্দটা সুধার বাণ নিক্ষেপ করিলেন; সেগুলিও দুর্য্যোধনের বর্ম্মে সংলগ্ন হইয়া পতিত হইল ॥৮৪॥

(৮১) অভ্যবিধ্যন্মহাবেগৈঃ···বা নি। (৮৩)···তে চাভ্রশ্যন্ত বর্ম্মণি—বা নি। (৮৪) ···তেঽস্যাভ্রশ্যন্ত বর্ম্মণঃ—বঙ্গ বর্দ্ধ,···তে চাপ্রশ্যন্ত বর্ম্মণঃ—বা নি।

শরপাতমহাবর্ষং রথঘোষবলাহকম্।
কার্ম্মুকাকর্ষবিক্ষেপং নারাচবহুবিদ্যুতম্ ॥৬॥
শক্তিখড়্গাশনিধরং ক্রোধবেগসমুত্থিতম্।
দ্রোণমেঘমনাবার্য্যং হয়মারুতচোদিতম্ ॥৭॥
দৃষ্ট্বৈবাভিপতন্তং তং শূরঃ পরপুরঞ্জয়ঃ।
উবাচ সূতং শৈনেয়ঃ প্রহসন্ যুদ্ধদুর্ম্মদঃ ॥৮॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ইষবো বাণা দশনা দন্তা ইব যস্য সঃ, শিতাঃ সুধারা নারাচা দংষ্ট্রা দংষ্ট্রেব অস্য সন্তীতি সঃ। সংরম্ভেণ ক্রোধেন অমর্ষেণ অসহিষ্ণুতয়া চ তাম্রে তাম্রবর্ণে অক্ষিণী চক্ষুষী যস্য স তাদৃশশ্চ, নরবীরো দ্রোণঃ, সংপ্রদ্রুতো ধাবিতঃ, মহোরগো মহাসর্প ইব শ্বসন্, রুক্মপুঙ্খান্ স্বর্ণখচিত-মূলদেশান্ শরান্, অস্যন্ নিক্ষিপন্, প্রমুদিতৈর্হৃষ্টৈঃ, শোণৈ রক্তবর্ণৈঃ, মহাজবৈর্ম্মহাবেগৈঃ, আকাশমুৎপতদ্ভিরিব, পর্বতান্ ক্রামদ্ভির্লঙ্ঘয়দ্ভিরিব চ অশ্বৈঃ, যুযুধানং সাত্যকিম্, উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥৩—৫॥

শরেতি। অত্রাপি দৃষ্ট্বৈবেত্যুপমায়াঃ সাধকত্বাৎ রূপকস্য চ বাধকত্বাদুপমিতসমাস এব কর্ত্তব্যঃ। শূরো যুদ্ধদুর্ম্মদঃ পরপুরঞ্জয়শ্চ শৈনেয়ঃ সাত্যকিঃ, শরাণাং পাতো বর্ষণং মহাবর্ষমিব যস্য তম্, রথঘোষো বলাহকো মেঘো মেঘনির্ঘোষ ইব যস্য তম্, কার্ম্মুকস্য আকর্ষ আকর্ষণং বিক্ষেপো বায়ুনা চালনমিব যস্য তম্, নারাচা বহবো বিদ্যুত ইব যস্য তম্, শক্তয়ঃ খড়্গাশ্চ অশনয়ো বজ্রা ইব তান্ ধরতীতি তম্, ক্রোধস্য বেগো বেগ ইব তেন সমুত্থিতমাগতম্, হয়া অশ্বা মারুতা বায়ব ইব তৈশ্চোদিতং প্রেরিতঞ্চ, অনাবার্য্যমন্যৈর্বারয়িতুমশক্যম্, তম্, দ্রোণো মেঘ ইব তম্, অভিপতন্তমাগচ্ছন্তম্, দৃষ্ট্বৈব, প্রহসন্, সূতং সারথিমুবাচ ॥৬—৮॥

সমান, তীক্ষ্ণধার বাণগুলি ছিল—দন্তসমূহের সদৃশ এবং সুধার নারাচগুলি ছিল—দংষ্ট্রার (মাড়ীর) তুল্য। আর তাঁহার হৃষ্ট, রক্তবর্ণ ও বেগবান্ অশ্বগণ যেন তৎকালে আকাশে উঠিতেছিল এবং পর্ব্বত লঙ্ঘন করিতেছিল ॥৩—৫॥

তখন মেঘের বিশাল বারিবর্ষণের ন্যায় দ্রোণের শরবর্ষণ চলিতেছিল, মেঘগর্জ্জনের তুল্য তাঁহার রথধ্বনি হইতেছিল, ধনুর আকর্ষণ বায়ুসঞ্চালনের সমান দেখা যাইতেছিল এবং নারাচগুলি বিদ্যুতের তুল্য প্রকাশ পাইতেছিল। আর দ্রোণ বজ্রের তুল্য শক্তি ও তরবারি ধারণ করিতেছিলেন, বায়ুবেগতুল্য ক্রোধবেগে উপস্থিত হইতেছিলেন এবং বায়ুর সমান অশ্বগণকর্ত্তৃক চালিত হইয়াছিলেন। এ হেন অনিবার্য্য দ্রোণকে মেঘের ন্যায় আসিতে দেখিয়াই বীর, যুদ্ধদুর্দ্ধর্ষ ও বিপক্ষনগরবিজয়ী সাত্যকি হাস্য করতঃ তাঁহার সারথিকে বলিলেন—॥৬—৮॥

এতং বৈ ব্রাহ্মণং ক্রূরং স্বকর্ম্মণ্যনবস্থিতম্।
আশ্রয়ং ধার্ত্তরাষ্ট্রস্য রাজ্ঞো দুঃখভয়াবহম্ ॥৯॥
শীঘ্রং প্রজবিতৈরশ্বৈঃ প্রত্যুদ্‌যাহি প্রহৃষ্টবৎ।
আচার্য্যং রাজপুত্রাণাং সততং শূরমানিনম্ ॥১০॥ (যুগ্মকম্)
ততো রজতসঙ্কাশা মাধবস্য হয়োত্তমাঃ।
দ্রোণস্যাভিমুখাঃ শীঘ্রমগচ্ছন্ বাতরংহসঃ ॥১১॥
ততস্তৌ দ্রোণশৈনেয়ৌ যুযুধাতে পরন্তপৌ।
শরৈরনেকসাহস্রৈস্তাড়য়ন্তৌ পরস্পরম্ ॥১২॥
ইষুজালাবৃতং ব্যোম চক্রতুঃ পুরুষর্ষভৌ।
পূরয়ামাসতুর্বীরাবুভৌ দশ দিশঃ শরৈঃ ॥১৩॥
মেঘাবিবাতপাপায়ে ধারাভিরিতরেতরম্।
ন স্ম সূর্য্যস্তদা ভাতি ন ববৌ চ সমীরণঃ ॥১৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

এতমিতি। স্বকর্ম্মণি ব্রাহ্মণকার্য্যে যাজনাদাবনবস্থিতম্। অত এবানেন সহ যুদ্ধে নাস্তি দোষ ইতি ভাবঃ। ধার্ত্তরাষ্ট্রস্য দুর্য্যোধনস্য, রাজ্ঞো যুধিষ্ঠিরস্য। প্রজবিতৈর্বেগবদ্ভিঃ ॥৯—১০॥

তত ইতি। রজতসঙ্কাশা রৌপ্যবৎ শুভ্রাঃ, মাধবস্য মধুবংশীয়স্য সাত্যকেঃ ॥১১॥

তত ইতি। দ্রোণশৈনেয়ৌ দ্রোণসাত্যকী ॥১২॥

ইষ্বিতি। ইষুজালাবৃতং বাণসমূহাচ্ছাদিতম্। তপাপায়ে গ্রীষ্মাবসানে ॥১৩—১৪॥

'সারথি! এই ব্রাহ্মণ ক্রূরপ্রকৃতি, আপন কার্য্যে অনবস্থিত, দুর্য্যোধনের আশ্রয়, যুধিষ্ঠিরের দুঃখ ও ভয়ের কারণ, রাজপুত্রগণের অস্ত্রগুরু এবং সর্ব্বদা বীরাভিমানী। সুতরাং তুমি আনন্দিতের ন্যায় হইয়া বেগবান্ অশ্বগণের গুণে সত্বর উঁহার দিকে গমন কর' ॥৯—১০॥

তাহার পর রৌপ্যের ন্যায় শুভ্রবর্ণ এবং বায়ুর তুল্য বেগবান্ সাত্যকির উত্তম অশ্বগণ সত্বর দ্রোণের অভিমুখে গমন করিল ॥১১॥

তদনন্তর শত্রুসন্তাপকারী দ্রোণ ও সাত্যকি বহুসহস্র বাণদ্বারা পরস্পর তাড়ন করিতে থাকিয়া যুদ্ধ করিতে লাগিলেন ॥১২॥

গ্রীষ্মাবসানে দুইটা মেঘ যেমন ধারাবর্ষণদ্বারা আকাশ আবৃত করে, সেইরূপ পুরুষশ্রেষ্ঠ দুই বীরই আকাশটাকে বাণজালে আবৃত করিলেন এবং বাণদ্বারা দশটা দিক্‌কেই পূর্ণ করিয়া ফেলিলেন। তখন সূর্য্য প্রকাশ পান নাই বা বায়ুও বহিত হয় নাই ॥১৩—১৪॥

(৯) এনং বৈ…ধর্ম্মরাজভয়াবহম্—নি, এনং বৈ…রাজ্ঞো দুঃখভয়াপহম্—বা।

ইষুজালাবৃতং ঘোরমন্ধকারং সমন্ততঃ।
অনাধৃষ্যমিবান্যেষাং শূরাণামভবত্তদা ॥১৫॥
অন্ধকারীকৃতে লোকে দ্রোণশৈনেয়য়োঃ শরৈঃ।
তয়োঃ শীঘ্রাস্ত্রবিদুষোর্দ্রোণসাত্বতয়োস্তদা।
নান্তরং শরবৃষ্টীনাং দদৃশে নরসিংহয়োঃ ॥১৬॥
ইষূণাং সন্নিপাতেন শব্দো ধারাভিঘাতজঃ।
শুশ্রুবে শক্রমুক্তানামশনীনামিব স্বনঃ ॥১৭॥
নারাচৈর্ব্যতিবিদ্ধানাং শরাণাং রূপমাবভৌ।
আশীবিষ-বিদষ্টানাং সর্পাণামিব ভারত! ॥১৮॥
তয়োর্জ্যাতলনির্ঘোষঃ শুশ্রুবে যুদ্ধশৌণ্ডয়োঃ।
অজস্রং শৈলশৃঙ্গাণাং বজ্রেণাহন্যতামিব ॥১৯॥
উভয়োস্তৌ রথৌ রাজন্! তে চাশ্বাস্তৌ চ সারথী।
রুক্মপুঙ্খৈঃ শরৈশ্ছন্নাশ্চিত্ররূপা বভুস্তদা ॥২০॥

ভারতকৌমুদী

ইষ্বিতি। যদা ব্যোম ইষুজালাবৃতমভবদিত্যর্থঃ। অনাধৃষ্যমনিবার্য্যম্ ॥১৫॥

অন্ধেতি। সাত্বতঃ সাত্বতবংশীয়ঃ সাত্যকিঃ। অন্তরং ছিদ্রম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৬॥

ইষূণামিতি। ধারয়া যোঽভিঘাত আঘাতস্তজ্জঃ। শক্রমুক্তানামিন্দ্রনিক্ষিপ্তানাম্ ॥১৭॥

নারাচৈরিতি। ব্যতিবিদ্ধানাং তাড়নানন্তরং শ্লিষ্টানাম্। আশীবিষৈর্বিদষ্টানাং মুখেন ধৃতানাম্ ॥১৮॥

তয়োরিতি। যুদ্ধে শৌণ্ডয়োর্মত্তয়োঃ। আহন্যতাম্ আহন্যমানানাম্ ॥১৯॥

উভয়োরিতি। রুক্মপুঙ্খৈঃ স্বর্ণখচিতমূলদেশৈঃ, ছন্না আবৃতাঃ ॥২০॥

আকাশ যখন বাণজালে আবৃত হইয়া গেল, তখন সকল দিকেই অন্য বীরগণের অনিবার্য্য ঘোর অন্ধকার হইয়া পড়িল ॥১৫॥

দ্রোণ ও সাত্যকির বাণ সমরভূমিকে অন্ধকারময় করিয়া ফেলিলে, সেই নরশ্রেষ্ঠ ও শীঘ্রাস্ত্রবিৎ দ্রোণ ও সাত্যকির বাণবৃষ্টির ফাঁক্ দেখা গেল না ॥১৬॥

বাণসমূহের পরস্পর আঘাতজাত শব্দ, ইন্দ্রনিক্ষিপ্ত বজ্রশব্দের ন্যায় শুনা যাইতে লাগিল ॥১৭॥

ভরতনন্দন! নারাচ যাইয়া বাণগুলিকে বিদ্ধ করিলে, তীক্ষ্ণবিষ-সর্প-মুখ-সংস্পৃষ্ট অপর সর্পগণের ন্যায় সেগুলির আকৃতি প্রকাশ পাইতে থাকিল ॥১৮॥

বজ্রাহত পর্ব্বতশৃঙ্গের শব্দের ন্যায় যুদ্ধমত্ত দ্রোণ ও সাত্যকির ধনুষ্টঙ্কার অনবরত শুনা যাইতে লাগিল ॥১৯॥

নির্ম্মলানামজিহ্মানাং নারাচানাং বিশাংপতে ! ।
নির্ম্মুক্তাশীবিষাভানাং সম্পাতোঽভূৎ সুদারুণঃ ॥২১॥
উভয়োঃ পতিতে ছত্রে তথৈব পতিতৌ ধ্বজৌ ।
উভৌ রুধিরসিক্তাঙ্গাবুভৌ চ বিজয়ৈষিণৌ ॥২২॥
স্রবদ্ভিঃ শোণিতং গাত্রৈঃ প্রস্রুতাবিব বারণৌ ।
অন্যোন্যমভ্যবিধ্যেতাং জীবিতান্তকরৈঃ শরৈঃ ॥২৩॥
গর্জিতোৎক্রুষ্টসন্নাদাঃ শঙ্খদুন্দুভিনিস্বনাঃ ।
উপারমন্মহারাজ ! ব্যাজহার ন কশ্চন ॥২৪॥
তূষ্ণীভূতান্যনীকানি যোধা যুদ্ধাদুপারমন্ ।
দদৃশুর্দ্বৈরথং তাভ্যাং জাতকৌতূহলা জনাঃ ॥২৫॥

ভারতকৌমুদী

নির্ম্মলানামিতি। অজিহ্মানাং সরলানাম্। নির্ম্মুক্তাস্ত্যক্তত্বচো যে আশীবিষাস্তীক্ষ্ণবিষা দীর্ঘাকৃতয়ঃ সর্পাস্তদাভানাং তত্তুল্যানাম্, সম্পাতঃ পরস্পরসংঘর্ষঃ ॥২১॥

উভয়োরিতি। অভবতামিতি সর্ব্বত্র শেষঃ ॥২২॥

স্রবদ্ভিরিতি। স্রবদ্ভির্নিঃসারয়দ্ভিঃ। প্রস্রুতৌ মদস্রাবিণৌ, বারণৌ গজৌ ॥২৩॥

গর্জিতেতি। গর্জিতং গর্জনমুৎক্রুষ্টমাহ্বানঞ্চ তদ্রূপাঃ সন্নাদাঃ। ব্যাজহার উবাচ ॥২৪॥

তূষ্ণীমিতি। উপারমন্ বিরতাঃ। কুত ইত্যাহ দদৃশুরিতি। তাভ্যাং তয়োঃ ॥২৫॥

রাজা! দ্রোণ ও সাত্যকি দুই জনেরই সেই রথ দুইখানা, সেই অশ্বগণ এবং সেই সারথি দুই জন স্বর্ণপুঙ্খ বাণে আবৃত হইয়া বিচিত্ররূপে প্রকাশ পাইতে থাকিল ॥২০॥

নরনাথ! খোলসশূন্য সর্পের ন্যায় নির্ম্মল ও সরল নারাচসমূহের অতিদারুণ সংঘর্ষ হইতে লাগিল ॥২১॥

দ্রোণ ও সাত্যকি দুই জনেরই ছত্র ও ধ্বজ পতিত হইল এবং দুই জনেরই গাত্র রক্তে সিক্ত হইয়া গেল; তথাপি তাঁহারা দুই জনই জয় করিবার চেষ্টা করিতে লাগিলেন ॥২২॥

দুইটা হাতীর গাত্র হইতে যেমন মদজল নির্গত হয়, সেইরূপ দুই জনের গাত্র হইতেই রক্ত নির্গত হইতে লাগিল। তথাপি তাঁহারা জীবননাশক বাণসমূহদ্বারা পরস্পর বিদ্ধ করিতে থাকিলেন ॥২৩॥

মহারাজ! তৎকালে গর্জন ও আহ্বানের শব্দ এবং শঙ্খ ও দুন্দুভির ধ্বনি বিরত হইল; আর কেহই কোন কথা কহিতে লাগিল না ॥২৪॥

(২৫)···দদর্শ দ্বৈরথম্···জাতকৌতূহলো জনঃ—বা নি,··দদৃশে···কৌতূহলো জনঃ—পি।

রথিনো হস্তিযন্তারো হয়ারোহাঃ পদাতিনঃ।
অবৈক্ষন্তাচলৈর্নেত্রৈঃ পরিবার্য্য রথর্ষভৌ ॥২৬॥
হস্ত্যনীকান্যতিষ্ঠন্ত তথানীকানি বাজিনাম্।
তথৈব রথবাহিন্যঃ প্রতিব্যূহ্য ব্যবস্থিতাঃ ॥২৭॥
মুক্তাবিদ্রুমচিত্রৈশ্চ মণিকাঞ্চনভূষিতৈঃ।
ধ্বজৈরাভরণৈশ্চিত্রৈঃ কবচৈশ্চ হিরণ্ময়ৈঃ ॥২৮॥
বৈজয়ন্তীপতাকাভিঃ পরিস্তোমাঙ্গকম্বলৈঃ।
বিমলৈর্নিশিতৈঃ শস্ত্রৈর্হয়ানাঞ্চ প্রকীর্ণকৈঃ ॥২৯॥
জাতরূপময়ীভিশ্চ রাজতীভিশ্চ মূর্দ্ধসু।
গজানাং কুম্ভমালাভির্দন্তবেষ্টৈশ্চ ভারত! ॥৩০॥
সবলাকাঃ সখদ্যোতাঃ সৈরাবতশতহ্রদাঃ।
অদৃশ্যন্তোষ্ণপর্য্যায়ে মেঘানামিব বাগুরাঃ ॥৩১॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

রথিন ইতি। হস্তিনাং যন্তারশ্চালকাঃ, হয়ারোহা অশ্বারোহিণঃ ॥২৬॥

হস্তীতি। অনীকানি সৈন্যানি। রথানাং বাহিন্যঃ সৈন্যানি ॥২৭॥

মুক্তেতি। হিরণ্ময়ৈঃ স্বর্ণময়ৈঃ। বৈজয়ন্ত্যো বিচিত্রাঃ পতাকাঃ, পতাকাশ্চ তদিতরাস্তাভিঃ, পরিস্তোমানি গজাদীনাং পৃষ্ঠাস্তরণানি অঙ্গকম্বলানি চ তৈঃ। প্রকীর্ণকৈশ্চামরৈঃ। জাতরূপময়ীভিঃ স্বর্ণময়ীভিঃ, রাজতীভিঃ রৌপ্যময়ীভিঃ। দন্তবেষ্টৈর্দন্তাবরণৈশ্চ হেতুভিঃ। বলাকয়া বকশ্রেণ্যা সহেতি সবলাকাঃ। মুক্তারজতাদীনাং সাদৃশ্যার্থমিদম্। খদ্যোতৈ-

ভারতভাবদীপঃ

বাণ ইতি ॥১—৫॥ কার্ম্মুকাকর্ষ এব বিক্ষেপ আসারপ্রধানং যস্য ॥৬—১৫॥ অন্তরমবচ্ছেদঃ ॥১৬—২৬॥ রথবাহিন্যো রথসেনাঃ ॥২৭—২৮॥ বৈজয়ন্তীবিলক্ষণাভিঃ পতাকাভিঃ

সমস্ত সৈন্যই নীরব হইল, যোদ্ধারা যুদ্ধ হইতে বিরত হইলেন এবং সমস্ত লোক কৌতূহলান্বিত হইয়া তাঁহাদের দ্বৈরথ যুদ্ধ দেখিতে লাগিল ॥২৫॥

রথীরা, হস্তিচালকেরা, অশ্বারোহীরা ও পদাতিরা সেই রথিশ্রেষ্ঠ দুই জনকে পরিবেষ্টন করিয়া নির্নিমেষ নয়নে তাঁহাদের যুদ্ধ দেখিতে থাকিলেন ॥২৬॥

হস্তিসৈন্য, অশ্বসৈন্য এবং রথিসৈন্যেরাও ব্যূহ রচনা করিয়া অবস্থান করিতে লাগিল ॥২৭॥

ভরতনন্দন! মুক্তা ও প্রবালে খচিত থাকায় বিচিত্র এবং মণি ও স্বর্ণে ভূষিত ধ্বজ, বিচিত্র অলঙ্কার, স্বর্ণময় কবচ, বিচিত্র পতাকা, সাধারণ পতাকা,

(২৬)·· হয়ারোহাঃ পদাতয়ঃ···বা নি।

অপশ্যন্নস্মদীয়াশ্চ তে চ যৌধিষ্ঠিরাঃ স্থিতাঃ।
তদ্‌যুদ্ধং যুযুধানস্য দ্রোণস্য চ মহাত্মনঃ ॥৩২॥
বিমানাগ্রগতা দেবা ব্রহ্মসোমপুরোগমাঃ।
সিদ্ধচারণসংঘাশ্চ বিদ্যাধরমহোরগাঃ ॥৩৩॥
গতপ্রত্যাগতাক্ষেপৈশ্চিত্রৈঃ শস্ত্রবিঘাতিভিঃ।
বিবিধৈর্বিস্ময়ং জগ্মুস্তয়োঃ পুরুষসিংহয়োঃ ॥৩৪॥ (যুগ্মকম্)
হস্তলাঘবমস্ত্রেষু দর্শয়ন্তৌ মহাবলৌ।
অন্যোন্যমভ্যবিধ্যেতাং শরৈস্তৌ দ্রোণসাত্যকী ॥৩৫॥
ততো দ্রোণস্য দাশার্হঃ শরাংশ্চিচ্ছেদ সংযুগে।
পত্রিভিঃ সুদৃঢ়ৈরাশু ধনুশ্চৈব মহাদ্যুতেঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

জ্যোতিরিঙ্গণৈঃ সহেতি সখদ্যোতাঃ। মণিকাঞ্চনাদীনাং সাম্যার্থমিদম্। ঐরাবতেন ইন্দ্রধনুষা শতহ্রদয়া বিদ্যুতা চ সহেতি সৈরাবতশতহ্রদাঃ। বিক্রমাদীনামৌপম্যার্থমেতৎ। অদৃশ্যন্ত সেনাঃ, উষ্ণপর্য্যায়ে গ্রীষ্মাবসানে, বাগুরা জালানি ॥২৮—৩১॥

অপশ্যন্নিতি। অস্মদীয়াঃ সৈনিকাঃ। যুযুধানস্য সাত্যকেঃ ॥৩২॥

বিমানেতি। সোমশ্চন্দ্রঃ। আক্ষেপ আকর্ষণম্। বিবিধৈর্ব্যাপারৈঃ ॥৩৩—৩৪॥

হস্তেতি। অস্ত্রেষু অস্ত্রপ্রয়োগেষু, হস্তয়োর্লাঘবং দ্রুতত্বম্ ॥৩৫॥

হস্তী ও অশ্বপ্রভৃতির পৃষ্ঠের আস্তরণ ও গাত্রকম্বল, নির্ম্মল ও সুধার অস্ত্র, অশ্বের চামর এবং হস্তিমস্তকের স্বর্ণময় ও রৌপ্যময় কুম্ভমালা, আর দন্তের আবরণ থাকায় বর্ষাকালে বকশ্রেণী, খদ্যোতপঙ্‌ক্তি, ইন্দ্রধনু ও বিদ্যুৎসমন্বিত মেঘমালার ন্যায় সেই সেনাকে দেখা যাইতে লাগিল ॥২৮—৩১॥

আমাদের ও যুধিষ্ঠিরের সৈন্যেরা দাঁড়াইয়া দাঁড়াইয়া মহাত্মা দ্রোণ ও সাত্যকির সেই যুদ্ধ দেখিতে থাকিল ॥৩২॥

আর বিমানস্থিত ব্রহ্মা ও চন্দ্রপ্রভৃতি দেবতারা, সিদ্ধ ও চারণগণ এবং বিদ্যাধর ও নাগসমূহ সেই পুরুষশ্রেষ্ঠ দ্রোণ ও সাত্যকির বিচিত্র গমন, প্রত্যাগমন ও পরস্পর আকর্ষণ, আর অস্ত্রনিবারক নানাবিধ ব্যাপার দেখিয়া বিস্ময়াপন্ন হইলেন ॥৩৩—৩৪॥

সেই মহাবল দ্রোণ ও সাত্যকি অস্ত্রপ্রয়োগে হস্তলাঘব দেখাইতে থাকিয়া বাণদ্বারা পরস্পর বিদ্ধ করিতে লাগিলেন ॥৩৫॥

(৩৫)…অন্যোন্যমভিবিধ্যেতাম্…বা নি।

নিমেষান্তরমাত্রেণ ভারদ্বাজোঽপরং ধনুঃ।
সজ্যং চকার তদপি চিচ্ছেদাস্য স সাত্যকিঃ ॥৩৭॥
ততস্ত্বরন্ পুনর্দ্রোণো ধনুর্হস্তো ব্যতিষ্ঠত।
সজ্যং সজ্যং ধনুশ্চাস্য চিচ্ছেদ নিশিতৈঃ শরৈঃ ॥৩৮॥
ততোঽস্য সংযুগে দ্রোণো দৃষ্ট্বা কর্ম্মাতিমানুষম্।
যুযুধানস্য রাজেন্দ্র! মনসৈতদচিন্তয়ৎ ॥৩৯॥
এতদস্ত্রবলং রামে কার্ত্তবীর্য্যে ধনঞ্জয়ে।
ভীষ্মে বা পুরুষব্যাঘ্রে যদিদং সাত্বতাং বরে।
তচ্চাস্য মনসা দ্রোণঃ পূজয়ামাস বিক্রমম্ ॥৪০॥

ভারতকৌমুদী

তত ইতি। দাশার্হো দাশার্হবংশীয়ঃ সাত্যকিঃ। পত্রিভির্বাণৈঃ ॥৩৬॥
নিমেষেতি। ভারদ্বাজো দ্রোণঃ। সজ্যম্ আরোপিতগুণকম্ ॥৩৭॥
তত ইতি। ত্বরন্ ত্বরমাণঃ। চিচ্ছেদ সাত্যকিরেব ॥৩৮॥
তত ইতি। সংযুগে যুদ্ধে। যুযুধানস্য সাত্যকেঃ ॥৩৯॥
এতদিতি। রামে জামদগ্ন্যে। সাত্বতাং বরে সাত্যকৌ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪০॥

---

তদনন্তর সাত্যকি অতিদৃঢ় বাণসমূহদ্বারা সত্বর মহাতেজা দ্রোণের বাণ সকল ও ধনু ছেদন করিলেন ॥৩৬॥

পরে দ্রোণ নিমেষমধ্যে অন্য ধনু লইয়া তাহাতে গুণারোপণ করিলেন; সাত্যকি তাহাও ছেদন করিয়া ফেলিলেন ॥৩৭॥

তাহার পর দ্রোণ পুনরায় সত্বর অন্য ধনু গ্রহণ করিয়া দাঁড়াইলেন; কিন্তু সাত্যকি নিশিত শরসমূহদ্বারা তাহাও ছেদন করিলেন। এইভাবে দ্রোণ যত বার ধনু লইয়া গুণারোপণ করিলেন, ততবারই সাত্যকি তাহা ছেদন করিলেন ॥৩৮॥

রাজশ্রেষ্ঠ! তৎপরে দ্রোণ যুদ্ধে সাত্যকির সেই অলৌকিক কার্য্য দেখিয়া মনে মনে এইরূপ চিন্তা করিলেন ॥৩৯॥

'সাত্বতশ্রেষ্ঠ সাত্যকির এই যে অস্ত্রবল দেখিতেছি, ঈদৃশ অস্ত্রবল পরশুরাম, কার্ত্তবীর্য্যার্জ্জুন ও পুরুষশ্রেষ্ঠ ভীষ্মের ছিল এবং অর্জ্জুনের আছে'। পরে দ্রোণ মনে মনে সাত্যকির সেই বিক্রমের প্রশংসা করিলেন ॥৪০॥

(৩৮)···চিচ্ছেদ নব সপ্ত চ—বঙ্গ বর্দ্ধ। ইতঃ পরম্ "এবমেকশতং ছিন্নং ধনুষাং দৃঢ়ধন্বিনা ন চান্তরং তয়োর্দৃষ্টং সন্ধানে চ্ছেদনেঽপি চ॥" অয়মধিকঃ শ্লোকঃ বা নি।

লাঘবং বাসবস্যেব সংপ্রেক্ষ্য দ্বিজসত্তমঃ।
তুতোষাস্ত্রবিদাং শ্রেষ্ঠস্তথা দেবাঃ সবাসবাঃ ॥৪১॥
ন তামালক্ষয়ামাসুর্লঘুতাং চিত্রযোধিনঃ।
দেবাশ্চ যুযুধানস্য গন্ধর্বাশ্চ বিশাংপতে!।
সিদ্ধচারণসংঘাশ্চ বিদুর্দ্রোণস্য কর্ম্ম তৎ ॥৪২॥
ততোঽন্যদ্ধনুরাদায় দ্রোণঃ ক্ষত্রিয়মর্দ্দনঃ।
অস্ত্রৈরস্ত্রবিদাং শ্রেষ্ঠো যোধয়ামাস ভারত! ॥৪৩॥
তস্যাস্ত্রাণ্যস্ত্রমায়াভিঃ প্রতিহত্য স সাত্যকিঃ।
জঘান নিশিতৈর্বাণৈস্তদদ্ভুতমিবাভবৎ ॥৪৪॥
তস্যাতিমানুষং কর্ম্ম দৃষ্ট্বান্যৈরসমং রণে।
যুক্তং যোগেন যোগজ্ঞাস্তাবকাঃ সমপূজয়ন্ ॥৪৫॥

ভারতকৌমুদী

লাঘবমিতি। লাঘবং দ্রুতাস্ত্রক্ষেপযোগ্যতাম্, বাসবস্য ইন্দ্রস্য ॥৪১॥
নেতি। আলক্ষয়ামাসুরন্যত্র দদৃশুঃ। তৎ তাদৃশম্। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥৪২॥
তত ইতি। যোধয়ামাস যুযুধে। স্বার্থে ইন্ ॥৪৩॥
তস্যেতি। অস্ত্রাণাং মায়াভিঃ কৌশলৈঃ। একদোভয়করণমেবাদ্ভুতম্ ॥৪৪॥

ভারতভাবদীপঃ

পরিস্তোমৈর্বর্ণকম্বলৈঃ অঙ্গকম্বলৈঃ সূক্ষ্মকম্বলৈঃ ॥২৯—৩০॥ ঐরাবতমিন্দ্রধনুঃ ॥৩১॥ উঞ্ছস্য পর্য্যায়ে অপগমে ॥৩২-৩৩॥ প্রত্যাগতং নিবর্ত্তনম্, অক্ষেপঃ প্রহরণম্ ॥৩৪-৪১॥ আলক্ষয়ামাসু-

তখন ব্রাহ্মণশ্রেষ্ঠ ও অস্ত্রজ্ঞ প্রধান দ্রোণ ইন্দ্রের ন্যায় সাত্যকির সেই লঘুহস্ততা দেখিয়া সন্তুষ্ট হইলেন এবং ইন্দ্রের সহিত দেবতারাও সন্তোষ লাভ করিলেন ॥৪১॥

নরনাথ! ক্রমে দেবগণ, গন্ধর্ব্বগণ ও সিদ্ধচারণগণ বিচিত্রযোধী দ্রোণ ও সাত্যকি ভিন্ন অন্যত্র সেরূপ লঘুহস্ততা দেখেন নাই বলিয়া দ্রোণ এবং সাত্যকিরই সেইরূপ কার্য্য হইতে পারে এইরূপ মনে করিলেন ॥৪২॥

ভরতনন্দন! তাহার পর অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ ও ক্ষত্রিয়বিজয়ী দ্রোণ অন্য ধনু লইয়া নানাবিধ অস্ত্রদ্বারা যুদ্ধ করিতে লাগিলেন ॥৪৩॥

তখন সাত্যকি আপন অস্ত্রনৈপুণ্যে দ্রোণের অস্ত্র প্রতিহত করিয়া সুধার বাণসমূহদ্বারা তাঁহাকে আঘাত করিতে থাকিলেন; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৪৪॥

যদস্ত্রমস্যতি দ্রোণস্তদেবাস্যতি সাত্যকিঃ।
তমাচার্য্যোঽপ্যসংভ্রান্তোঽযোধয়চ্ছত্রুতাপনঃ ॥৪৬॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! ধনুর্ব্বেদস্য পারগঃ।
বধায় যুযুধানস্য দিব্যমস্ত্রমুদৈরয়ৎ ॥৪৭॥
তদাগ্নেয়ং মহাঘোরং রিপুঘ্নমুপলক্ষ্য সঃ।
দিব্যমস্ত্রং মহেষ্বাসো বারুণং সমুদৈরয়ৎ ॥৪৮॥
হাহাকারো মহানাসীদ্দৃষ্ট্বা দিব্যাস্ত্রধারিণৌ।
ন বিচেরুস্তদাকাশে ভূতান্যাকাশগান্যপি ॥৪৯॥
অস্ত্রে তে বারুণাগ্নেয়ে তাভ্যাং বাণাসনাহিতে।
ন তাবদভ্যপদ্যেতাং ব্যাবর্ত্তদথ ভাস্করঃ ॥৫০॥

ভারতকৌমুদী

তস্যেতি। যোগেন অস্ত্রপ্রয়োগোপায়েন, যোগজ্ঞা অস্ত্রপ্রয়োগোপায়বিদঃ ॥৪৫॥
যদিতি। অস্যতি ক্ষিপতি। অসংভ্রান্তঃ অবিচলিতঃ ॥৪৬॥
তত ইতি। যুযুধানস্য সাত্যকেঃ। উদৈরয়ৎ নিক্ষেপ্তুমুদযচ্ছৎ ॥৪৭॥
তদিতি। দিবি ভবং দিব্যমলৌকিকম্। সমুদৈরয়ৎ নিক্ষেপ্তুমুদ্যুক্তবান্ ॥৪৮॥
হাহেতি। আকাশগানি ভূতানি বিহঙ্গাদয়ঃ প্রাণিনোঽপি ॥৪৯॥

মহারাজ! আপনার পক্ষের অস্ত্রোপায়জ্ঞ লোকেরা সাত্যকির সেই অলৌকিক, অন্যের সহিত অতুলনীয় ও উপায়যুক্ত কর্ম্ম দেখিয়া তাহার প্রশংসা করিতে লাগিল ॥৪৫॥

দ্রোণ যে অস্ত্র ক্ষেপ করেন, সাত্যকিও সেই অস্ত্রই ক্ষেপ করেন। শত্রুতাপন আচার্য্যও অবিচলিত থাকিয়া সাত্যকির সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৪৬॥

মহারাজ! তদনন্তর ধনুর্ব্বেদের পারগামী দ্রোণ ক্রুদ্ধ হইয়া সাত্যকিকে বধ করিবার জন্য অলৌকিক অস্ত্র নিক্ষেপ করিবার উদ্‌যোগ করিলেন ॥৪৭॥

মহাভয়ঙ্কর ও শত্রুনাশক সেই আগ্নেয় অস্ত্র দেখিয়া মহাধনুর্দ্ধর সাত্যকিও অলৌকিক বারুণাস্ত্র ক্ষেপ করিবার আয়োজন করিলেন ॥৪৮॥

তখন দ্রোণ ও সাত্যকিকে অলৌকিকাস্ত্রধারী দেখিয়া উভয়সৈন্যমধ্যেই বিশাল হাহাকার উপস্থিত হইল এবং আকাশগামী প্রাণীরাও ভয়ে আকাশে বিচরণ করিতে লাগিল না ॥৪৯॥

(৪৬)···তমাচার্য্যোঽথ সংভ্রান্তঃ···বা নি। (৫০)···ন যাবদভ্যপদ্যেতাম্···পি,··· বাণসমাহিতে। ন যাবৎ···বা,···বাণৈঃ সমাহিতে। ন যাবৎ···নি।

ততো যুধিষ্ঠিরো রাজা ভীমসেনশ্চ পাণ্ডবঃ।
নকুলঃ সহদেবশ্চ পর্য্যরক্ষন্ত সাত্যকিম্ ॥৫১॥
ধৃষ্টদ্যুম্নমুখৈঃ সার্দ্ধং বিরাটশ্চ সকেকয়ঃ।
মৎস্যাঃ শাল্বেয়সেনাশ্চ দ্রোণমাজগ্মুরঞ্জসা ॥৫২॥
দুঃশাসনং পুরস্কৃত্য রাজপুত্রাঃ সহস্রশঃ।
দ্রোণমভ্যুপপদ্যন্ত সপত্নৈঃ পরিবারিতম্ ॥৫৩॥

ভারতকৌমুদী

নন্থ তয়োর্দিব্যাস্ত্রয়োঃ কা কা নাম ক্রিয়া তদানীমভবৎ, যেন মহান্ হাহাকার আসীদিত্যাহ অস্ত্রে ইতি। তাভ্যাং সাত্যকিদ্রোণাভ্যাম্, বাণান্ অস্যতঃ ক্ষিপত আভ্যামিতি বাণাসনে ধনুষী তয়োরাহিতে স্থাপিতে, তে বারুণাগ্নেয়ে অস্ত্রে, ন তাবৎ অভ্যপদ্যেতাং ক্ষেপানন্তরমপি প্রভাবং নালভেতাম্, বারুণাস্ত্রেণাগ্নেয়াস্ত্রপ্রতিহননাৎ, তেনৈব বারুণাস্ত্রস্যাপ্যুপক্ষীণত্বাদিত্যাশয়ঃ। অথ অনন্তরম্, ভাস্করো ব্যাবর্ত্তং ব্যাবর্ত্তত গগনপশ্চিমভাগে অপাসরদিত্যর্থঃ ॥৫০॥

তত ইতি। পাণ্ডবপদমপরযুধিষ্ঠিরাদিব্যাবৃত্ত্যর্থম্ ॥৫১॥

ধৃষ্টেতি। দ্রোণমাক্রমিতুমিতি শেষঃ, অঞ্জসা দ্রুতম্ ॥৫২॥

দুঃশাসনমিতি। অভ্যুপপদ্যন্ত রক্ষিতুং প্রাপ্নুবন্। অড়াগমাভাব আর্ষঃ। সপত্নৈঃ শত্রুভিঃ ॥৫৩॥

ভারতভাবদীপঃ

র্লক্ষিতবন্তঃ। বিদুর্নেত্যনুষজ্যতে ॥৪২—৪৪॥ যোগেন সঙ্গত্যা ॥৪৫—৪৯॥ ন তাবদনুষজ্যেতাং যাবদেব ন পরাভূতে ব্যাবর্ত্তং মধ্যাহ্নতঃ পরাবৃতোঽভূৎ ॥৫০—৫৫॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৫॥

দ্রোণ ও সাত্যকি আপন আপন ধনুতে সেই আগ্নেয়াস্ত্র ও বারুণাস্ত্র স্থাপনপূর্ব্বক নিক্ষেপ করিলেও (পরস্পর প্রতিহত হইয়া গেল বলিয়া) কোন প্রভাব প্রকাশ করিতে পারে নাই। তাহার পর সূর্য্য আকাশের পশ্চিম দিকে সরিয়া গেলেন ॥৫০॥

তদনন্তর পাণ্ডুনন্দন রাজা যুধিষ্ঠির, ভীমসেন, নকুল ও সহদেব আসিয়া সকল দিক্ হইতে সাত্যকিকে রক্ষা করিতে প্রবৃত্ত হইলেন ॥৫১॥

বিরাটরাজা, কেকয়গণ এবং মৎস্য ও শাল্বদেশীয় সৈন্যগণ ধৃষ্টদ্যুম্নপ্রভৃতির সহিত মিলিত হইয়া সত্বর দ্রোণকে আক্রমণ করিবার জন্য আগমন করিলেন ॥৫২॥

এদিকেও সহস্র সহস্র রাজপুত্র দুঃশাসনকে অগ্রবর্ত্তী করিয়া শত্রুপরিবেষ্টিত দ্রোণকে রক্ষা করিবার জন্য উপস্থিত হইলেন ॥৫৩॥

ততো যুদ্ধমভূদ্রাজন্! তেষাং তব চ ধন্বিনাম্।
রজসা সংবৃতে লোকে শরজালৈঃ সমাবৃতে ॥৫৪॥
সর্বমাবিগ্নমভবন্ন প্রাজ্ঞায়ত কিঞ্চন।
সৈন্যে চ রজসা ধ্বস্তে নির্ম্মর্য্যাদমবর্ত্তত ॥৫৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে সাত্যকিপরাক্রমে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——***——

## ষড়শীতিতমোঽধ্যায়ঃ।

————:-০-:————

সঞ্জয় উবাচ।

বিবর্ত্তমানে ত্বাদিত্যে তত্রাস্তশিখরং প্রতি।
রজসা কীর্য্যমাণে চ মন্দীভূতে দিবাকরে ॥১॥
তিষ্ঠতাং যুধ্যমানানাং পুনরাবর্ত্ততামপি।
ভজ্যতাং জয়তাঞ্চৈব জগাম তদহঃ শনৈঃ ॥২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। রজসা ধূল্যা, লোকে উভয়পক্ষীয়যোদ্ধৃজনে ॥৫৪॥

সর্বমিতি। আবিগ্নমুদ্বিগ্নম্। ধ্বস্তে তিরোহিতে, নির্ম্মর্য্যাদং বিশৃঙ্খলং যুদ্ধম্ ॥৫৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

————(::)————

ইত্থং ব্যূহসম্মুখযুদ্ধমভিধায়েদানীং প্রস্তুতমেবার্জ্জুনস্য জয়দ্রথাভিগমনমভিধাতুমাহ

রাজা! তৎপরে উভয়পক্ষের যোদ্ধারাই ধূলিজাল ও শরজালে আবৃত হইয়া গেলে, পাণ্ডবপক্ষের ও আপনার পক্ষের ধনুর্দ্ধরগণের যুদ্ধ হইতে লাগিল ॥৫৪॥

সকলেই উদ্বিগ্ন হইল; আর সৈন্যেরা ধূলিজালে আবৃত হইয়া গেলে, কিছুই জানা গেল না এবং বিশৃঙ্খলভাবে যুদ্ধ চলিতে লাগিল' ॥৫৫॥

————০:::০————

সঞ্জয় বলিলেন—'তখন সূর্য্য অস্তাচলশৃঙ্গের দিকে যাইতে লাগিলে, ধূলি

* 'ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…অষ্টনবতিতমোঽধ্যায়ঃ' বা রা নি।

তথা তেষু বিষক্তেষু সৈন্যেষু জয়গৃদ্ধিষু।
অর্জ্জুনো বাসুদেবশ্চ সৈন্ধবায়ৈব জগ্মতুঃ ॥৩॥
রথমার্গপ্রমাণন্তু কৌন্তেয়ো নিশিতৈঃ শরৈঃ।
চকার তত্র পন্থানং যযৌ যেন জনার্দ্দনঃ ॥৪॥
যত্র যত্র রথো যাতি পাণ্ডবস্য মহাত্মনঃ।
তত্র তত্রৈব দীর্য্যন্তে সেনাস্তব বিশাংপতে ! ॥৫॥
রথশিক্ষান্তু দাশার্হো দর্শয়ামাস বীর্য্যবান্।
উত্তমাধমমধ্যানি মণ্ডলানি বিদর্শয়ন্ ॥৬॥
তে তু নামাঙ্কিতাঃ পীতাঃ কালজ্বলনসন্নিভাঃ।
স্নায়ুনদ্ধাঃ সুপর্ব্বাণঃ পৃথবো দীর্ঘগামিনঃ ॥৭॥

ভারতকৌমুদী

বিবর্ত্তেতি। বিবর্ত্তমানে গচ্ছতি। রজসা ধূলিজালেন, কীর্য্যমাণে সৈন্যে আব্রিয়মাণে, মন্দীভূতে অল্পীভূততাপে চ সতি। আবর্ত্ততাং যুদ্ধায়াগচ্ছতাম্। ভজ্যতাং পরাজীয়মানানাম্ ॥১—২॥

তথেতি। বিষক্তেষু পরস্পরং মিলিতেষু, জয়গৃদ্ধিষু জয়াভিলাষিষু ॥৩॥

রথেতি। কৌন্তেয়োঽর্জ্জুনঃ। চকার সৈন্যসংহারেণেত্যর্থঃ ॥৪॥

পথঃ করণস্য সৌকর্য্যমপ্যাহ যত্রেতি। দীর্য্যন্তে ভয়াদপসরন্তি স্ম ॥৫॥

রথেতি। রথশিক্ষাং রথচালনদক্ষতাম্, দাশার্হঃ কৃষ্ণঃ ॥৬॥

উঠিয়া সৈন্যগণকে আবৃত করিলে এবং সূর্য্যের উত্তাপ অল্প হইয়া গেলে, উভয়পক্ষেরই বহুসৈন্য দাঁড়াইয়া রহিল, অনেকে যুদ্ধ করিতে লাগিল, কতকগুলি আবার ফিরিয়া আসিল, কেহ কেহ পরাজিত হইল এবং বহু যোদ্ধা জয় করিল; এই অবস্থায় সেই দিনটা ধীরে ধীরে চলিয়া যাইতে লাগিল ॥১—২॥

জয়াভিলাষী সেই সৈন্যেরা সেইভাবে পরস্পর মিলিত হইলে, অর্জ্জুন ও কৃষ্ণ জয়দ্রথের দিকেই যাইতে লাগিলেন ॥৩॥

অর্জ্জুন সুধার বাণসমূহদ্বারা রথ চলিবার পরিমাণে পথ করিতে লাগিলেন, যে পথে কৃষ্ণ যাইতে থাকিলেন ॥৪॥

নরনাথ! মহাত্মা অর্জ্জুনের রথ যেখানে যেখানে যাইতে লাগিল, সেইখানে সেইখানেই আপনার সৈন্যেরা বিদীর্ণ হইয়া অপসৃত হইতে থাকিল ॥৫॥

বলবান্ কৃষ্ণ উত্তম, মধ্যম ও অধম মণ্ডলগতি দেখাইতে থাকিয়া রথচালননৈপুণ্য দেখাইতে থাকিলেন ॥৬॥

(৭)…স্নায়ুবদ্ধাঃ…বঙ্গ বর্দ্ধ।

বৈণবাশ্চায়সাশ্চোগ্রা গ্রসন্তো বিবিধানরীন্।
রুধিরং পতগৈঃ সার্দ্ধং প্রাণিনাং পপুরাহবে ॥৮॥ (যুগ্মকম্)
রথস্থিতোঽগ্রতঃ ক্রোশং যানস্যত্যর্জ্জুনঃ শরান্।
রথে ক্রোশমতিক্রান্তে তস্য তে ঘ্নন্তি শাত্রবান্ ॥৯॥
তার্ক্ষ্যমারুতরংহোভির্ব্বাজিভিঃ সাধুবাহিভিঃ।
তদাগচ্ছদ্ধৃষীকেশঃ কৃৎস্নং বিস্মাপয়ন্ জগৎ ॥১০॥
ন তথা গচ্ছতি রথস্তপনস্য বিশাংপতে!।
নেন্দ্রস্য ন চ রুদ্রস্য নাপি বৈশ্রবণস্য চ ॥১১॥
নান্যস্য সমরে রাজন্! গতপূর্ব্বস্তথা রথঃ।
যথা যযাবর্জ্জুনস্য মনোঽভিপ্রায়শীঘ্রগঃ ॥১২॥

ভারতকৌমুদী

ত ইতি। তে অর্জ্জুনশরাঃ, পীতাঃ প্রাক্ পীতরক্তাঃ, কালজ্বলনসন্নিভাঃ প্রলয়কালীনাগ্নি-তুল্যাঃ। স্নায়ুনদ্ধাঃ ক্ষুদ্রপশুনাড়ীবদ্ধকঙ্কপক্ষাঃ, সুপর্বাণঃ সুন্দরোপান্তদেশাঃ, পৃথবো বিশালাঃ, দীর্ঘগামিনো দূরগামিনঃ। বৈণবা বংশনির্ম্মিতাঃ, আয়সা লৌহময়াশ্চ ॥৭—৮॥

অথ চতুর্ভিঃ শ্লোকৈ রথবেগং বর্ণয়তি রথেতি। ক্রোশং ক্রোশদূরে, অস্যতি ক্ষিপতি ॥৯॥

তার্ক্ষ্যেতি। তার্ক্ষ্যমারুতরংহোভির্গরুড়বায়ুতুল্যবেগৈঃ ॥১০॥

নেতি। তপনস্য সূর্য্যস্য। বৈশ্রবণস্য কুবেরস্য ॥১১॥

নেতি। অন্যস্য কার্ত্তবীর্য্যাদেঃ। মনোঽভিপ্রায় ইব শীঘ্রং গচ্ছতীতি সঃ ॥১২॥

অর্জ্জুনের নামাঙ্কিত, রক্তপায়ী, প্রলয়কালের অগ্নির তুল্য, সূক্ষ্মনাড়ী-বেষ্টিতকঙ্কপক্ষ, সুন্দরপ্রান্তভাগ, দীর্ঘ ও দূরগামী বংশনির্ম্মিত ও লৌহময় ভীষণ বাণ সকল বহুতর শত্রু সংহার করতঃ পক্ষিগণের সহিত প্রাণিগণের রক্ত পান করিতে লাগিল ॥৭—৮॥

অর্জ্জুন রথে থাকিয়া একক্রোশ দূরে যে সকল বাণ ক্ষেপ করিতে লাগিলেন, রথ সেই একক্রোশ অতিক্রম করিলে পর অর্জ্জুনের সেই বাণগুলি শত্রু সংহার করিতে থাকিল ॥৯॥

কৃষ্ণ তখন গরুড় ও বায়ুর তুল্য বেগবান্ ও সুন্দরবহনকারী অশ্বগণের গুণে সমগ্র জগৎকে বিস্মিত করিতে থাকিয়া গমন করিতে লাগিলেন ॥১০॥

নরনাথ! সূর্য্য, ইন্দ্র, রুদ্র বা কুবেরের রথও সেভাবে গমন করিতে পারে না ॥১১॥

রাজা! অন্য কোন বীরের রথও পূর্ব্বে সেভাবে যুদ্ধে গমন করে নাই, যেভাবে মনের ন্যায় দ্রুতগামী অর্জ্জুনের রথ গমন করিতেছিল ॥১২॥

প্রবিশ্য তু রণে রাজন্! কেশবঃ পরবীরহা।
সেনামধ্যে হয়াংস্তূর্ণং চোদয়ামাস ভারত! ॥১৩॥
ততস্তস্য রথৌঘস্য মধ্যং প্রাপ্য হয়োত্তমাঃ।
কৃচ্ছ্রেণ রথমূহুস্তং ক্ষুৎপিপাসাশ্রমান্বিতাঃ ॥১৪॥
ক্ষতাশ্চ বহুভিঃ শস্ত্রৈর্যুদ্ধশৌণ্ডৈরনেকশঃ।
মণ্ডলানি বিচিত্রাণি বিচেরুস্তে মুহুর্মুহুঃ ॥১৫॥
হতানাং বাজিনাগানাং রথানাঞ্চ নরৈঃ সহ।
উপরিষ্টাদতিক্রান্তাঃ শৈলাভানাং সহস্রশঃ ॥১৬॥
এতস্মিন্নন্তরে বীরাবাবন্ত্যৌ ভ্রাতরৌ নৃপ!।
সহসেনৌ সমার্চ্ছেতাং পাণ্ডবং ক্লান্তবাহনম্ ॥১৭॥
তাবর্জ্জুনং চতুঃষষ্ট্যা সপ্তত্যা চ জনার্দ্দনম্।
শরাণাঞ্চ শতৈরশ্বানবিধ্যেতাং মুদা যুতৌ ॥১৮॥

ভারতকৌমুদী

প্রবিশ্যেতি। হয়ানশ্বান্, চোদয়ামাস প্রেরয়ামাস ॥১৩॥
তত ইতি। তস্য বিপক্ষসম্বন্ধিনঃ। উহুর্বহন্তি স্ম ॥১৪॥
ক্ষতা ইতি। যুদ্ধেষু শৌণ্ডৈর্মত্তৈঃ। মণ্ডলানি কুর্বন্ত ইতি শেষঃ ॥১৫॥
হতানামিতি। বাজিনাগানামশ্বগজানাম্। শৈলাভানাং স্তূপীভূতত্বাৎ ॥১৬॥
এতস্মিন্নিতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ বিন্দানুবিন্দৌ। সমার্চ্ছেতামাবৃণুতাম্ ॥১৭॥

ভরতনন্দন রাজা! বিপক্ষবীরহন্তা কৃষ্ণ যুদ্ধে প্রবেশ করিয়া সত্বর বিপক্ষ-সৈন্যমধ্যে অশ্বগুলিকে চালাইয়া দিলেন ॥১৩॥

তদনন্তর ক্ষুধা, পিপাসা ও পরিশ্রমে কাতর সেই উত্তম অশ্বগণ বিপক্ষরথ-সমূহমধ্যে উপস্থিত হইয়া কষ্টে সেই অর্জ্জুনের রথখানা বহন করিতে লাগিল ॥১৪॥

যুদ্ধমত্ত বীরেরা বহু অস্ত্রদ্বারা অনেক বার ক্ষত-বিক্ষত করিয়াছিলেন; তথাপি সেই অশ্বগণ বিচিত্র মণ্ডলাকারে বিচরণ করিতে লাগিল ॥১৫॥

নিহত সহস্র সহস্র পর্ব্বতপ্রমাণ হস্তী, অশ্ব, রথ ও পদাতির উপর দিয়া সেই অশ্বগুলি চলিতে থাকিল ॥১৬॥

রাজা! এই সময়ে অবন্তিদেশীয় বীর বিন্দ ও অনুবিন্দ দুই ভ্রাতা সৈন্যের সহিত আসিয়া বাণদ্বারা ক্লান্তবাহন অর্জ্জুনকে আবৃত করিলেন ॥১৭॥

(১৪)…ক্ষুৎপিপাসাসমন্বিতাঃ—বা নি। (১৮)…মুদান্বিতৌ—বা নি।

তাবর্জ্জুনো মহারাজ! নবভির্নতপর্ব্বভিঃ।
আজঘান রণে ক্রুদ্ধো মর্ম্মজ্ঞো মর্ম্মভেদিভিঃ ॥১৯॥
ততস্তৌ তু শরৌঘেণ বীভৎসুং সহকেশবম্।
আচ্ছাদয়েতাং সংরব্ধৌ সিংহনাদঞ্চ চক্রতুঃ ॥২০॥
তয়োস্তু ধনুষী চিত্রে ভল্লাভ্যাং শ্বেতবাহনঃ।
চিচ্ছেদ সমরে তূর্ণং ধ্বজৌ চ কনকোজ্জ্বলৌ ॥২১॥
অথান্যে ধনুষী রাজন্! প্রগৃহ্য সমরে তদা।
পাণ্ডবং ভৃশসংক্রুদ্ধাবর্দ্দয়ামাসতুঃ শরৈঃ ॥২২॥
তয়োস্তু ভৃশসংক্রুদ্ধঃ শরাভ্যাং পাণ্ডুনন্দনঃ।
ধনুষী চিচ্ছিদে তূর্ণং ভূয় এব ধনঞ্জয়ঃ ॥২৩॥

ভারতকৌমুদী

তাবিতি। মুদা যুতৌ ক্লান্তপ্রতিপক্ষলাভাদিত্যাশয়ঃ ॥১৮॥
তাবিতি। নতপর্ব্বভিরীষদ্বক্রোপান্তৈঃ শরৈঃ। মর্ম্মজ্ঞো যুদ্ধরহস্যবিৎ ॥১৯॥
তত ইতি। বীভৎসুমর্জ্জুনম্। সংরব্ধৌ ক্রুদ্ধৌ ॥২০॥
তয়োরিতি। চিত্রে স্বর্ণখচিতত্বাৎ, শ্বেতবাহনোঽর্জ্জুনঃ ॥২১॥
অথেতি। পাণ্ডবমর্জ্জুনং প্রকরণাৎ। অর্দ্দয়ামাসতুর্বিন্দানুবিন্দৌ ॥২২॥

তাঁহারা আনন্দিত হইয়া চৌষট্টিটা বাণদ্বারা অর্জ্জুনকে, সত্তরটা বাণদ্বারা কৃষ্ণকে এবং একশত বাণদ্বারা অর্জ্জুনের অশ্বগুলিকে বিদ্ধ করিলেন ॥১৮॥

মহারাজ! তখন যুদ্ধমর্ম্মজ্ঞ অর্জ্জুনও ক্রুদ্ধ হইয়া নতপর্ব ও মর্ম্মভেদী নয়টা বাণদ্বারা যুদ্ধে তাঁহাদিগকে আঘাত করিলেন ॥১৯॥

তদনন্তর তাঁহারা অত্যন্তক্রুদ্ধ হইয়া বাণসমূহদ্বারা কৃষ্ণের সহিত অর্জ্জুনকে আবৃত করিয়া ফেলিলেন এবং সিংহনাদ করিয়া উঠিলেন ॥২০॥

তখন অর্জ্জুন দুই দুইটা ভল্লদ্বারা যুদ্ধে তাঁহাদের বিচিত্র ধনু দুইখানাকে এবং স্বর্ণসমুজ্জ্বল ধ্বজ দুইটাকে সত্বর ছেদন করিলেন ॥২১॥

রাজা! তদনন্তর বিন্দ ও অনুবিন্দ অত্যন্তক্রুদ্ধ হইয়া অন্য দুই খানা ধনু লইয়া বহুতর বাণদ্বারা অর্জ্জুনকে পীড়ন করিলেন ॥২২॥

এই সময়ে পাণ্ডুনন্দন অর্জ্জুনও অত্যন্তক্রুদ্ধ হইয়া দুইটা বাণদ্বারা আবারও সত্বরই তাঁহাদের ধনু দুইখানা ছেদন করিলেন ॥২৩॥

(২১)···ধনুষী মুষ্টৌ···তূর্ণং ভূয় এব ধনঞ্জয়ঃ—নি।

অথান্যৈর্বিশিখৈস্তূর্ণং রুক্মপুঙ্খৈঃ শিলাশিতৈঃ।
জঘানাশ্বাংস্তথা সূতৌ পার্ষ্ণী চ সপদানুগৌ ॥২৪॥
জ্যেষ্ঠস্য চ শিরঃ কায়াৎ ক্ষুরপ্রেণ ন্যকৃন্তত।
স পপাত হতঃ পৃথ্ব্যাং বাতরুগ্‌ণ ইব দ্রুমঃ ॥২৫॥
বিন্দং তু নিহতং দৃষ্ট্বা হ্যনুবিন্দঃ প্রতাপবান্।
হতাশ্বং রথমুৎসৃজ্য গদাং গৃহ্য মহাবলঃ ॥২৬॥
অভ্যদ্রবত সংগ্রামে ভ্রাতুর্বধমনুস্মরন্।
গদয়া রথিনাং শ্রেষ্ঠো নৃত্যন্নিব মহারথঃ ॥২৭॥ (যুগ্মকম্)
অনুবিন্দস্তু গদয়া ললাটে মধুসূদনম্।
স্পৃষ্ট্বা নাকম্পয়ৎ ক্রুদ্ধো মৈনাকমিব পর্ব্বতম্ ॥২৮॥

ভারতকৌমুদী

তয়োরিতি। ভূয় এব পুনরপি ॥২৩॥
অথেতি। সূতৌ সারথী, পার্ষ্ণী পৃষ্ঠরক্ষকৌ, সপদানুগৌ অনুচরসহিতৌ ॥২৪॥
জ্যেষ্ঠস্যেতি। জ্যেষ্ঠস্য বিন্দস্য। ন্যকৃন্তত অচ্ছিনৎ। বাতরুগ্‌ণো বায়ুভগ্নঃ ॥২৫॥
বিন্দমিতি। গৃহ্য গৃহীত্বা। অভ্যদ্রবত অভ্যধাবৎ ॥২৬—২৭॥
অন্বিতি। স্পৃষ্ট্বেত্যনেনাঘাতস্য কৃষ্ণে অদৃঢ়ত্বং সূচিতং মধুসূদনত্বেনাতিবলত্বাৎ ॥২৮॥

---

তৎপরে অর্জ্জুন স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত অন্য বহুতর বাণদ্বারা তাঁহাদের অশ্বগুলিকে, সারথিদ্বয়কে এবং অনুচরবর্গের সহিত পৃষ্ঠরক্ষক দুই জনকে বধ করিলেন ॥২৪॥

পরে তিনি একটা ক্ষুরপ্রদ্বারা বিন্দের দেহ হইতে মস্তকটাকে ছেদন করিয়া ফেলিলেন। তখন বায়ুভগ্ন বৃক্ষের ন্যায় বিন্দ ভূতলে পতিত হইলেন ॥২৫॥

বিন্দকে নিহত দেখিয়া প্রতাপশালী, মহাবল, রথিশ্রেষ্ঠ ও মহারথ অনুবিন্দ হতাশ্ব রথ পরিত্যাগপূর্ব্বক গদা ধারণ করিয়া তাহাদ্বারা নৃত্য করতই যেন ভ্রাতৃবধ স্মরণ করিতে করিতে রণস্থলে অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥২৬—২৭॥

ক্রমে ক্রুদ্ধ অনুবিন্দ যাইয়া গদাদ্বারা কৃষ্ণের ললাট স্পর্শ করিয়াও মৈনাক-পর্বতের ন্যায় তাঁহাকে বিচলিত করিতে পারিলেন না ॥২৮॥

(২৭) অভ্যবর্ত্তত সংগ্রামে…বা নি।

তস্যার্জ্জুনঃ শরৈঃ ষড়্ভির্গ্রীবাং পাদৌ ভুজৌ শিরঃ।
বিচকর্ত্ত স সংছিন্নঃ পপাতাদ্রিচয়ো যথা ॥২৯॥
ততস্তৌ নিহতৌ দৃষ্ট্বা তয়ো রাজন্! পদানুগাঃ।
অভ্যদ্রবন্ত সংক্রুদ্ধাঃ কিরন্তঃ শতশঃ শরান্ ॥৩০॥
তানর্জ্জুনঃ শরৈস্তীক্ষ্ণৈর্নিহত্য ভরতর্ষভ!।
ব্যরোচত যথা বহ্নির্দাবং দগ্ধ্বা হিমাত্যয়ে ॥৩১॥
তয়োঃ সেনামতিক্রম্য কৃচ্ছ্রাদিব ধনঞ্জয়ঃ।
বিবভৌ জলদান্ ভিত্ত্বা দিবাকর ইবোদিতঃ ॥৩২॥
তং দৃষ্ট্বা কুরবস্ত্রস্তাঃ প্রহৃষ্টাশ্চাভবন্ পুনঃ।
অভ্যবর্ত্তন্ত পার্থঞ্চ সমন্তাদ্ভরতর্ষভ! ॥৩৩॥

ভারতকৌমুদী

তস্যেতি। বিচকর্ত্ত চিচ্ছেদ। অদ্রিচয়ঃ অদ্র্যঙ্গপাষাণসমূহঃ ॥২৯॥
তত ইতি। পদানুগা অনুচরাঃ। অভ্যদ্রবন্ত অর্জ্জুনমভ্যধাবন্ ॥৩০॥
তানিতি। দাবং বনম্, "দবদাবৌ বনারণ্যবহ্নী" ইত্যমরঃ। হিমাত্যয়ে বসন্তে ॥৩১॥
তয়োরিতি। কৃচ্ছ্রাদিব রিপূণাং বহুত্বাদ্বীরত্বাচ্চেতি ভাবঃ। উদিত আবির্ভূতঃ ॥৩২॥
তমিতি। প্রহৃষ্টাঃ, ক্লান্তত্বদর্শনাদিত্যাশয়ঃ। সমন্তাৎ সর্বাভ্য এব দিগ্‌ভ্যঃ ॥৩৩॥

তখন অর্জ্জুন ছয়টা বাণদ্বারা অনুবিন্দের গ্রীবা, চরণদ্বয়, বাহুদ্বয় ও মস্তক ছেদন করিলেন। পরে সেইরূপে ছিন্ন অনুবিন্দ প্রস্তরসমূহের ন্যায় পতিত হইলেন ॥২৯॥

রাজা! তাহার পর বিন্দ ও অনুবিন্দকে নিহত দেখিয়া তাঁহাদের অনুচরগণ অত্যন্তক্রুদ্ধ হইয়া শত শত বাণ নিক্ষেপ করিতে করিতে অর্জ্জুনের দিকে ধাবিত হইল ॥৩০॥

ভরতশ্রেষ্ঠ! তখন অর্জ্জুন তীক্ষ্ণ বাণসমূহদ্বারা তাহাদিগকে বধ করিয়া—বসন্তকালে অগ্নি যেমন বন দগ্ধ করিয়া প্রকাশ পায়, সেইরূপ প্রকাশ পাইলেন ॥৩১॥

পরে অর্জ্জুন কষ্টক্রমেই যেন তাঁহাদের সৈন্য অতিক্রম করিয়া, মেঘ বিদারণপূর্ব্বক আবির্ভূত সূর্য্যের ন্যায় বিরাজিত হইলেন ॥৩২॥

ভরতশ্রেষ্ঠ! ক্রমে কৌরবেরা অর্জ্জুনকে দেখিয়া ভীতও হইলেন, আবার

(২৯)···নিচকর্ত্ত···বা নি (৩২)···জলদং ভিত্ত্বা···বা নি।

শ্রান্তঞ্চৈনং সমালক্ষ্য জ্ঞাত্বা দূরে চ সৈন্ধবম্ ।
সিংহনাদেন মহতা সর্বতঃ পর্য্যবারয়ন্ ॥৩৪॥
তাংস্তু দৃষ্ট্বা সুসংরব্ধানুৎস্ময়ন্ পুরুষর্ষভঃ ।
শনকৈরিব দাশার্হমর্জ্জুনো বাক্যমব্রবীৎ ॥৩৫॥
শরার্দ্দিতাশ্চ গ্লানাশ্চ হয়া দূরে চ সৈন্ধবঃ ।
কিমিহানন্তরং কার্য্যং জ্যায়িষ্ঠং তব রোচতে ॥৩৬॥
ব্রূহি কৃষ্ণ ! যথাতত্ত্বং ত্বং হি প্রাজ্ঞতমঃ সদা ।
ভবন্নেত্রা রণে শত্রূন্ বিজেষ্যন্তীহ পাণ্ডবাঃ ॥৩৭॥
মম ত্বনন্তরং কৃত্যং যদ্বৈ তত্ত্বং নিবোধ মে ।
হয়ান্ বিমুচ্য হি সুখং বিশল্যান্ কুরু মাধব ! ॥৩৮॥

ভারতকৌমুদী

শ্রান্তমিতি। সৈন্ধবং সিন্ধুরাজং জয়দ্রথম্। পর্য্যবারয়ন্ পর্য্যবেষ্টয়ন্ ॥৩৪॥
তানিতি। সুসংরব্ধান্ অতীবোৎসাহিনঃ, উৎস্ময়ন্ ঈষদ্ধসন্। দাশার্হং কৃষ্ণম্ ॥৩৫॥
শরেতি। হয়া মমাশ্বাঃ, সৈন্ধবো জয়দ্রথঃ। জ্যায়িষ্ঠং প্রধানম্ ॥৩৬॥
ব্রূহীতি। ভবানেব নেতা নায়কো যেষাং তে, রাজাদিত্বাদৎ ॥৩৭॥
মমেতি। কৃত্যং রোচত ইতি শেষঃ। সুখং নির্ভয়ম্, বিশল্যান্ উদ্ধৃতবাণাগ্রান্ ॥৩৮॥

আনন্দিতও হইলেন। পরে তাঁহারা সকল দিক্ হইতে অর্জ্জুনের দিকে যাইতে লাগিলেন ॥৩৩॥

ক্রমে তাঁহারা অর্জ্জুনকে পরিশ্রান্ত দেখিয়া এবং জয়দ্রথ দূরে রহিয়াছেন জানিয়া বিশাল সিংহনাদ করিয়া সকল দিকে তাঁহাকে বেষ্টন করিলেন ॥৩৪॥

কৌরবগণকে উৎসাহী দেখিয়া পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন ঈষৎ হাস্য করতই যেন ধীরে ধীরে কৃষ্ণকে বলিলেন—॥৩৫॥

'কৃষ্ণ ! আমার অশ্বগুলি বাণপীড়িত ও পরিশ্রান্ত হইয়াছে, অথ চ জয়দ্রথও দূরে রহিয়াছে। অতএব তোমার এখন কোন্ কার্য্য প্রধান বলিয়া বোধ হয় ? ॥৩৬॥

কৃষ্ণ ! তুমি যথার্থ বিষয় বল, তুমি চিরদিনই অসাধারণ বুদ্ধিমান্ এবং পাণ্ডবেরা তোমার নায়কতার গুণেই যুদ্ধে শত্রুগণকে জয় করিবেন ॥৩৭॥

কিন্তু আমার মতে যাহা পরকর্ত্তব্য, তাহা তুমি আমার নিকট শ্রবণ কর—

(৩৫)…অস্ময়ং পুরুষর্ষভঃ…পি,‥ উৎস্ময়ন্ পুরুষর্ষভ !…বর্দ্ধ। (৩৬)…সাধিষ্ঠং তব রোচতে—নি।

এবমুক্তস্তু পার্থেন কেশবঃ প্রত্যুবাচ তম্।
মমাপ্যেতন্মতং পার্থ! যদিদং তে প্রভাষিতম্ ॥৩৯॥

অর্জ্জুন উবাচ।

অহমাবারয়িষ্যামি সর্বসৈন্যানি কেশব!।
ত্বমপ্যত্র যথান্যায়ং কুরু কার্য্যমনন্তরম্ ॥৪০॥

সঞ্জয় উবাচ।

সোঽবতীর্য্য রথোপস্থাদসংভ্রান্তো ধনঞ্জয়ঃ।
গাণ্ডীবং ধনুরাদায় তস্থৌ গিরিরিবাচলঃ ॥৪১॥
তমভ্যধাবন্ ক্রোশন্তঃ ক্ষত্রিয়া জয়গৃদ্ধিনঃ।
ইদং ছিদ্রমিতি জ্ঞাত্বা ধরণীস্থং ধনঞ্জয়ম্ ॥৪২॥
তমেকং রথবংশেন মহতা পর্য্যবারয়ন্।
বিকর্ষন্তশ্চ চাপানি বিসৃজন্তশ্চ সায়কান্ ॥৪৩॥

ভারতকৌমুদী

এবমিতি। পার্থেন অর্জ্জুনেন। তে ত্বয়া ॥৩৯॥
অহমিতি। যথান্যায়ং যথোচিতম্। অনন্তরং পরবর্ত্তি ॥৪০॥
স ইতি। রথস্য উপস্থাৎ উপরিদেশাৎ, অসংভ্রান্তঃ অবিচলিতচিত্তঃ ॥৪১॥
তমিতি। ক্রোশন্তঃ স্বপক্ষানাহ্বয়ন্তঃ, জয়গৃদ্ধিনো জয়াভিলাষিণঃ ॥৪২॥
তমিতি। রথানাং বংশেন সমূহেন, পর্য্যবারয়ন্ পর্য্যবেষ্টন্ত ॥৪৩॥

কৃষ্ণ! তুমি নির্ভয়চিত্তে অশ্বগণকে মুক্ত করিয়া শল্য-(বাণাগ্র-) বিহীন কর' ॥৩৮॥

অর্জ্জুন এইরূপ বলিলে, কৃষ্ণ তাঁহাকে বলিলেন—'অর্জ্জুন! তুমি এই যাহা বলিলে, আমারও ইহাই মত' ॥৩৯॥

অর্জ্জুন বলিলেন—'কৃষ্ণ! আমি সমস্ত বিপক্ষসৈন্য নিবারণ করিব; তুমিও এখন যথোচিত পরকর্ত্তব্য কার্য্য কর' ॥৪০॥

সঞ্জয় বলিলেন—'তাহার পর অর্জ্জুন রথমধ্য হইতে নামিয়া অবিচলিতচিত্ত থাকিয়া গাণ্ডীবধনু ধারণ করিয়া পর্ব্বতের ন্যায় অচল হইয়া দাঁড়াইলেন ॥৪১॥

তখন জয়াভিলাষী কুরুপক্ষীয় ক্ষত্রিয়েরা 'ইহাই ছিদ্র' ইহা বুঝিয়া স্বপক্ষগণকে আহ্বান করিতে থাকিয়া ভূতলস্থিত অর্জ্জুনের প্রতি ধাবিত হইলেন ॥৪২॥

(৪২)···জয়কাঙ্ক্ষিণঃ···নি।

অস্ত্রাণি চ বিচিত্রাণি ক্রুদ্ধাস্তত্র ব্যদর্শয়ন্।
ছাদয়ন্তঃ শরৈঃ পার্থং মেঘা ইব দিবাকরম্ ॥৪৪॥
অভ্যদ্রবন্ত বেগেন ক্ষত্রিয়াঃ ক্ষত্রিয়র্ষভম্।
নরসিংহং রথোদারা সিংহং মত্তা ইব দ্বিপাঃ ॥৪৫॥
তত্র পার্থস্য ভুজয়োর্মহদ্বলমদৃশ্যত।
যৎ ক্রুদ্ধা বহুলাঃ সেনাঃ সর্ব্বতঃ পর্য্যবারয়ৎ ॥৪৬॥
অস্ত্রৈরস্ত্রাণি সংবার্য্য দ্বিষতাং সর্ব্বতো বিভুঃ।
ইষুভির্বহুভিস্তূর্ণং সর্ব্বানেব সমাবৃণোৎ ॥৪৭॥
তত্রান্তরীক্ষে বাণানাং প্রগাঢ়ানাং বিশাংপতে!।
সংঘর্ষেণ মহার্চ্চিষ্মান্ পাবকঃ সমজায়ত ॥৪৮॥

ভারতকৌমুদী

অস্ত্রাণীতি। ক্রুদ্ধাঃ কৌরবযোদ্ধারঃ ॥৪৪॥
অভীতি। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্ত। নরসিংহমর্জ্জুনম্, রথোদারা রথিশ্রেষ্ঠাঃ ॥৪৫॥
তত্রেতি। অদৃশ্যত সর্বৈরেব। পর্য্যবারয়ৎ নিবারিতবান্ ॥৪৬॥
অস্ত্রৈরিতি। বিভুঃ প্রভাববানর্জ্জুনঃ। ইষুভির্বাণৈঃ ॥৪৭॥

ভারতভাবদীপঃ

বিবর্ত্তেতি ॥১—৬॥ স্নায়ুনদ্ধাঃ সূক্ষ্মচর্ম্মাগ্রগ্রথিতাঃ ॥৭—৮॥ ক্রোশং ক্রোশমুদ্দিশ্য ॥৯—২৩॥ পার্ষ্ণিসারথী পৃষ্ঠরক্ষকৌ ॥২৪—২৮॥ অদ্রিচয়ো গিরিশৃঙ্গম্ ॥২৯—৪৭॥ প্রগাঢ়ানাং

এবং তাঁহারা ধনু আকর্ষণ ও বাণক্ষেপ করিতে করিতে আসিয়া বিশাল রথসমূহদ্বারা এক অর্জ্জুনকে পরিবেষ্টন করিলেন ॥৪৩॥

মেঘ যেমন সূর্য্যকে আচ্ছাদন করে, সেইরূপ সেই ক্রুদ্ধ বীরেরা বাণদ্বারা অর্জ্জুনকে আচ্ছাদন করিয়া বিচিত্র অস্ত্র সকল দর্শন করাইতে লাগিলেন ॥৪৪॥

ক্রমে মত্ত হস্তিগণ যেমন সিংহের প্রতি বেগে ধাবিত হয়, সেইরূপ সেই রথিশ্রেষ্ঠ ক্ষত্রিয়েরা ক্ষত্রিয়শ্রেষ্ঠ ও নরপ্রধান অর্জ্জুনের প্রতি বেগে ধাবিত হইলেন ॥৪৫॥

তখন আমরা সকলেই অর্জ্জুনের বাহুযুগলের মহাবল দেখিতে লাগিলাম। যে হেতু তিনি একক সকল দিকের ক্রুদ্ধ বহু সৈন্যকে বারণ করিতে থাকিলেন ॥৪৬॥

এবং প্রভাবশালী অর্জ্জুন আপন অস্ত্রদ্বারা শত্রুগণের সকল দিকের সকল অস্ত্র নিবারণ করিয়া সত্বরই বহুতর বাণদ্বারা সমস্ত বিপক্ষকে আবৃত করিয়া ফেলিলেন ॥৪৭॥

তত্র তত্র মহেষ্বাসৈঃ শ্বসদ্ভিঃ শোণিতোক্ষিতৈঃ।
হয়ৈর্নাগৈশ্চ সংভিন্নৈর্নদদ্ভিশ্চারিকর্ষণৈঃ ॥৪৯॥
সংরব্ধৈশ্চারিভির্বীরৈঃ প্রার্থয়দ্ভির্জয়ং মৃধে।
একস্থৈর্বহুভিঃ ক্রুদ্ধৈরুষ্মেব সমজায়ত ॥৫০॥ (যুগ্মকম্)
শরোর্ম্মিণং ধ্বজাবর্ত্তং নাগনক্রং দুরত্যয়ম্।
পদাতিমৎস্যকলিলং শঙ্খদুন্দুভিনিস্বনম্ ॥৫১॥
অসংখ্যেয়মপারঞ্চ রথোর্ম্মিণমতীব চ।
উষ্ণীষকমঠচ্ছন্নং পতাকাফেনমালিনম্ ॥৫২॥
রথসাগরমক্ষোভ্যং মাতঙ্গাঙ্গশিলাচিতম্।
বেলাভূতস্তদা পার্থঃ পত্রিভিঃ সমবারয়ৎ ॥৫৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

তত্রেতি। প্রগাঢ়ানাং ঘনীভূতানাং নিরন্তরাণাম্। মহার্চ্চিষ্মান্ মহাশিখাযুক্তঃ ॥৪৮॥

তত্রেতি। মহেষ্বাসৈর্বিপক্ষৈর্ম্মহাধনুর্দ্ধরৈঃ। নাগৈর্হস্তিভিঃ, সংভিন্নৈর্বিদীর্ণৈঃ। সংরব্ধৈ-রুৎসাহিভিঃ। মৃধে যুদ্ধে। উষ্মা সংঘর্ষাতিরেকাদুত্তাপঃ ॥৪৯—৫০॥

শরেতি। অত্র পত্রিভিঃ সমবারয়দিত্যুপমায়াঃ সাধকং রূপকস্য চ বাধকমিতি সর্বত্রোপ-মিতসমাস এব কার্য্যঃ। তথা চ শরা ঊর্ম্ময়স্তরঙ্গা ইবাস্য সন্তীতি তম্। ব্রীহ্যাদিত্বাদিন্। ধ্বজা আবর্ত্তা জলভ্রময় ইব যত্র তম্, নাগা গজা নক্রাঃ কুম্ভীরা ইব যত্র তম্, দুরত্যয়ং দুস্তরম্। পদাতয়ো মৎস্যা ইব তৈঃ কলিলং ব্যাপ্তম্, শঙ্খানাং দুন্দুভীনাঞ্চ নিস্বনো নিস্বন ইব যত্র তম্। রথা অপি ঊর্ম্ময়স্তরঙ্গা ইবাস্য সন্তীতি তম্। পূর্ববদিন্। উষ্ণীষাঃ কমঠাঃ কচ্ছপা ইব তৈশ্ছন্নং ব্যাপ্তম্, পতাকাঃ ফেনা ইব তেষাং মালাস্যাস্তীতি তম্। রথঃ সাগর ইব তম্, মাতঙ্গানামঙ্গানি শিলা ইব তাভিশ্চিতং ব্যাপ্তম্। বেলাভূতস্তীরতুল্যঃ ॥৫১—৫৩॥

নরনাথ! তখন আকাশে নিরন্তর বাণসমূহের পরস্পর সংঘর্ষে মহাশিখা-যুক্ত অগ্নি উৎপন্ন হইল ॥৪৮॥

ক্রমে সেই সেই স্থানে নিশ্বাসকারী ও রক্তসিক্ত মহাধনুর্দ্ধরগণ, অর্জ্জুনের বাণে বিদীর্ণ চীৎকারকারী অশ্ব ও হস্তিগণ এবং শত্রুবিজয়ী, ক্রুদ্ধ, জয়াভিলাষী, একস্থানস্থিত ও বহুতর বিপক্ষবীরের সংঘর্ষে যেন উত্তাপ জন্মিল ॥৪৯—৫০॥

তখন অর্জ্জুন বাণসমূহদ্বারা দুস্তর, অপরিমেয়, অপার ও অক্ষোভ্য সমুদ্রের ন্যায় সেই রথগুলিকে তীরের তুল্য বারণ করিতে থাকিলেন। বাণ ছিল তাহার তরঙ্গের ন্যায়, ধ্বজ ছিল আবর্ত্তের (ঘোলার) তুল্য, হস্তী ছিল কুম্ভীর-সদৃশ, শঙ্খ ও দুন্দুভির ধ্বনি ছিল নির্ঘোষের সমান এবং রথগুলি ছিল বিশাল-

(৪৯)…নদদ্ভিশ্চারিকর্শন!—নি। (৫২)…রজো নীরমতীব চ…নি, উষ্ণীষকমঠং ছত্রপতাকাফেনমালিনম্—বা নি।

ততো জনার্দ্দনঃ সংখ্যে প্রিয়ং পুরুষসত্তমম্ ।
অসংভ্রান্তো মহাবাহুরর্জ্জুনং বাক্যমব্রবীৎ ॥৫৪॥
উদপানমিহাশ্বানাং নালমস্তি রণেঽর্জ্জুন ! ।
পরীপ্সন্তে জলঞ্চেমে পেয়ং ন ত্ববগাহনম্ ॥৫৫॥
ইদমস্তীত্যসংভ্রান্তো ব্রুবন্নস্ত্রেণ মেদিনীম্ ।
অভিহত্যার্জ্জুনশ্চক্রে বাজিপানং সরঃ শুভম্ ॥৫৬॥
শরবংশং শরস্থূণং শরচ্ছাদনমদ্ভুতম্ ।
শরবেশ্মাকরোৎ পার্থস্ত্বষ্টেবাদ্ভুতকর্ম্মকৃৎ ॥৫৭॥

ভারতকৌমুদী

তত ইতি। সংখ্যে রণস্থলে। অসংভ্রান্তঃ অবিচলিতঃ ॥৫৪॥

উদেতি। উদকং পীয়তে অস্মিন্নিতি উদপানং জলাশয়ঃ। অলং পর্য্যাপ্তম্। এতেন কিয়দস্তীতি সূচিতম্। পরীপ্সন্তে প্রাপ্তুমিচ্ছন্তি। অবগাহতে অস্মিন্নিত্যবগাহনম্ ॥৫৫॥

ইদমিতি। বাজিভিরশ্বৈঃ পীয়তে অস্মিন্নিতি বাজিপানম্, সরো জলাশয়ম্ ॥৫৬॥

ভারতভাবদীপঃ

ব্যবগাঢ়ানাম্ ॥৪৮-৫০॥ শরা এবোর্ম্ময়ো বেগো যস্য ॥৫১॥ রথা এবোর্ম্ময়ো যত্র ॥৫২॥ বেলাভূতো মর্য্যাদারূপঃ ॥৫৩—৫৪॥ অলং পর্য্যাপ্তম্ ॥৫৫॥ অভিহত্য বাজিপানম্ অশ্বপানীয়ম্ ॥৫৬॥ (পাঠান্তরে) হংসকারণ্ডবাকীর্ণমিত্যাদি যোগ্যতয়া বর্ণনম্। বংশঃ শালাধারকাষ্ঠম্ ॥৫৭—৫৮॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥৮৬॥

তরঙ্গতুল্য, আর তাহা মৎস্যতুল্য পদাতিগণে ব্যাপ্ত, কচ্ছপসদৃশ উষ্ণীষে পরিপূর্ণ, ফেনসমান পতাকামালাযুক্ত এবং প্রস্তর তুল্য হস্তিদেহে সমাকীর্ণ ছিল ॥৫১—৫৩॥

তাহার পর অবিচলিত মহাবাহু কৃষ্ণ রণস্থলে পুরুষশ্রেষ্ঠ সখা অর্জ্জুনকে এই কথা বলিলেন—॥৫৪॥

'অর্জ্জুন! এই সমরভূমিতে অধিক পরিমাণে অশ্বগণের পানোপযোগী জলাশয় নাই; অথ চ এই অশ্বগণ পানীয় জল চাহিতেছে, কিন্তু অবগাহনের জল চাহে না' ॥৫৫॥

'এই আছে' এই কথা বলিয়া অর্জ্জুন অবিচলিতচিত্তে অস্ত্রদ্বারা ভূতলে আঘাত করিয়া অশ্বগণের পানযোগ্য একটী সুন্দর জলাশয় উৎপাদন করিলেন ॥৫৬॥

(৫৬) শ্লোকাৎ পরম্ "হংসকারণ্ডবাকীর্ণং চক্রবাকোপশোভিতম্। সুবিস্তীর্ণং প্রসন্নাম্ভঃ প্রফুল্লবরপঙ্কজম্ ॥ কূর্ম্মমৎস্যগণাকীর্ণমগাধমৃষিসেবিতম্। ভগবন্নারদমুনের্দর্শনালঙ্কৃতং ক্ষণাৎ ॥" ইতি শ্লোকদ্বয়মধিকম্ পি বা বঙ্গ বর্দ্ধ। "হংসকারণ্ডবাকীর্ণমিত্যাদি যোগ্যতয়া বর্ণনম্" ইতি ব্রুবতা নীলকণ্ঠেনাপি হংসাদিনির্ম্মাণস্যাসম্ভবত্বং সূচিতম্।

ততঃ প্রহস্য গোবিন্দঃ সাধু সাধ্বিত্যথাব্রবীৎ।
শরবেশ্মনি পার্থেন কৃতে তস্মিন্ মহারণে ॥৫৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে অর্জ্জুনসরোনির্ম্মাণে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——***——

# সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ।

————:-০-:————

সঞ্জয় উবাচ।

সলিলে জনিতে তস্মিন্ কৌন্তেয়েন মহাত্মনা।
নিবারিতে দ্বিষৎসৈন্যে কৃতে চ শরবেশ্মনি ॥১॥
বাসুদেবো রথাত্তূর্ণমবতীর্য্য মহাদ্যুতিঃ।
মোচয়ামাস তুরগান্ বিতুন্নান্ কঙ্কপত্রিভিঃ ॥২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

শরেতি। ত্বষ্টা বিশ্বকর্ম্মেব শিক্ষাতিশয়েন অদ্ভুতকর্ম্মকৃৎ পার্থঃ, শরা এব বংশা বেষ্টনরূপাবয়বা যস্য তৎ, শরা এব স্থূণাঃ স্তম্ভা যস্য তৎ, শরা এব চ্ছাদনানি উপরিতনাবরণানি যস্য তত্তাদৃশঞ্চ, অদ্ভুতম্, শরবেশ্ম বাণময়ং গৃহমকরোৎ, তন্মধ্যে নিরাপত্তয়া অশ্বানাং জলপানায়েতি ভাবঃ। "পুংসি বংশঃ কুলে বেণৌ পৃষ্ঠাবয়ববর্গয়োঃ" ইতি মেদিনী। সরোনির্ম্মাণং ভীষ্মায় জলদানবৎ শরগৃহবিধানঞ্চ শিক্ষাতিরেকাদিতি নাসম্ভবম্ ॥৫৭॥

তত ইতি। প্রহস্য, চমৎকারাবির্ভাবাদিতি ভাবঃ ॥৫৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

————(::)————

সলিল ইতি। কৌন্তেয়েনার্জ্জুনেন। বিতুন্নান্ বিশেষেণ ব্যথিতান্ ॥১—২॥

ক্রমে বিশ্বকর্ম্মার ন্যায় অদ্ভুতকার্য্যকারী অর্জ্জুন বাণের বেষ্টন (বেড়া), বাণের স্তম্ভ এবং বাণেরই আচ্ছাদনযুক্ত বাণময় একখানি গৃহ নির্ম্মাণ করিলেন ॥৫৭॥

অর্জ্জুন সেই মহারণস্থলে বাণময় গৃহ নির্ম্মাণ করিলে, কৃষ্ণ হাস্য করিয়া 'সাধু সাধু' এইরূপ বলিলেন' ॥৫৮॥

* 'সপ্তনবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '··একোনশততমোঽধ্যায়ঃ' বা রা নি। (১)··· নিস্তারিতে দ্বিষৎসৈন্যে···বা নি।

অদৃষ্টপূর্ব্বং তদ্দৃষ্ট্বা সাধুবাদো মহানভূৎ।
সিদ্ধচারণসংঘানাং সৈনিকানাঞ্চ সর্ব্বশঃ ॥৩॥
পদাতিনস্তু কৌন্তেয়ং যুধ্যমানং মহারথাঃ।
নাশক্নুবন্ বারয়িতুং তদদ্ভুতমিবাভবৎ ॥৪॥
আপতৎস্থ রথৌঘেষু প্রভূতগজবাজিষু।
অসম্ভ্রমস্তদা পার্থস্তদস্য পুরুষানতি ॥৫॥
ব্যসৃজংশ্চ শরৌঘাংস্তে পাণ্ডবং প্রতি পার্থিবাঃ।
ন চাব্যথত ধর্ম্মাত্মা বাসবিঃ পরবীরহা ॥৬॥
স তানি শরজালানি গদাঃ প্রাসাংশ্চ বীর্য্যবান্।
আগতানগ্রসৎ পার্থঃ সরিতঃ সাগরো যথা ॥৭॥

ভারতকৌমুদী

অদৃষ্টেতি। তৎ বাণকৃতং সরঃ শরবেশ্ম চ ॥৩॥
পদেতি। পদাতিনং পাদচারিণম্। বারয়িতুং প্রহারেণ যুদ্ধাদিত্যর্থঃ ॥৪॥
আপতৎস্বিতি। অসম্ভ্রম এবাতিষ্ঠৎ। অতি অতিক্রান্তমিতি মন্তব্যমিতি শেষঃ ॥৫॥
ব্যসৃজন্নিতি। পাণ্ডবমর্জ্জুনম্। ন চাব্যথত দৃঢ়বর্ম্মাবৃতদেহত্বাদিতি ভাবঃ ॥৬॥
স ইতি। অগ্রসৎ ব্যনাশয়ৎ অগৃহ্লাচ্চ ॥৭॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! মহাত্মা অর্জ্জুন সেই জলোৎপাদন, শত্রুসৈন্য নিবারণ এবং বাণময় গৃহ নির্ম্মাণ করিলে, মহাতেজা কৃষ্ণ রথ হইতে সত্বর অবতীর্ণ হইয়া বিপক্ষবাণে বিশেষব্যথিত অশ্বগণকে মুক্ত করিলেন ॥১—২॥

তৎকালে সেই অদৃষ্টপূর্ব জলাশয় ও বাণময় গৃহ দর্শন করিয়া আকাশস্থিত সিদ্ধ ও চারণগণ এবং সমস্ত সৈন্যগণের মুখে বিশাল সাধুবাদ হইতে লাগিল ॥৩॥

অর্জুন পাদচারে যুদ্ধ করিতে থাকিলেও কৌরবপক্ষের মহারথেরা তাঁহাকে বারণ করিতে সমর্থ হইলেন না। তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৪॥

তখন রথসমূহ এবং প্রচুর হস্তী ও অশ্ব আসিতে লাগিলেও অর্জুন অবিচলিতই রহিলেন। তাঁহার সেই ক্ষমতা অন্য পুরুষদিগকে অতিক্রম করিয়াছিল বলিয়াই মনে করিতে হইবে ॥৫॥

কৌরবপক্ষীয় রাজারা অর্জুনের প্রতি বাণসমূহ নিক্ষেপ করিতে লাগিলেন বটে; কিন্তু ধর্ম্মাত্মা ও বিপক্ষবীরহন্তা অর্জুন তাহাতে ব্যথিত হইলেন না ॥৬॥

(৪)…যুধ্যমানং নরর্ষভাঃ…বঙ্গ বর্দ্ধ। (৫)…নাসম্ভ্রমস্তদা পার্থঃ…বা নি। (৬) ব্যসৃজন্ত শরৌঘাংস্তে…বা নি।

অস্ত্রবেগেন মহতা পার্থো বাহ্বোর্বলেন চ।
সর্বেষাং পার্থিবেন্দ্রাণামগ্রসত্তান্ শরোত্তমান্ ॥৮॥
স পার্থঃ পার্থিবান্ সর্ব্বান্ ভূমিষ্ঠোঽপি রথস্থিতান্।
একো নিবারয়ামাস লোভঃ সর্ব্বগুণানিব ॥৯॥
তত্তু পার্থস্য বিক্রান্তং বাসুদেবস্য চোভয়োঃ।
অপূজয়ন্ মহারাজ! কৌরবাঃ পরমাদ্ভুতম্ ॥১০॥
কিমদ্ভুততমং লোকে ভবিতাপ্যথবাপ্যভূৎ।
যদশ্বান্ পার্থগোবিন্দৌ মোচয়ামাসতু রণে ॥১১॥
ভয়ং বিপুলমস্মাসু তাবাধত্তাং নরোত্তমৌ।
তেজো বিদধতুশ্চোগ্রং বিস্রব্ধৌ রণমূর্দ্ধনি ॥১২॥

ভারতকৌমুদী

উক্তমেবার্থং হেতুপ্রদর্শনায় পুনরাহ অস্ত্রেতি। অগ্রসং গ্রাসেনেব ছেদনেনানাশয়ং ॥৮॥
স ইতি। সর্বগুণান্ ঔদার্য্যাদীন্ ॥৯॥
তদিতি। বিক্রান্তং বিক্রমম্। অপূজয়ন্ প্রাশংসন্ ॥১০॥
তেষাং তৎপূজাপ্রকারীভূতামুক্তিমাহ কিমিতি। অদ্ভুততমমীদৃশমত্যদ্ভুতম্ ॥১১॥
ভয়মিতি। আধত্তামকুরুতাম্। বিদধতুর্বিশ্রামেণাশ্বানাম্, বিস্রব্ধৌ নির্ভয়ৌ ॥১২॥

সমুদ্র যেমন নদীসমূহকে গ্রহণ করে, বলবান্ অর্জুনও সেইরূপ বিপক্ষের বাণসমূহ, গদা ও প্রাস আসিতে লাগিলে, সেগুলিকে গ্রহণ (বিনাশ) করিতে লাগিলেন ॥৭॥

অর্জ্জুন বাহুযুগলের বলে এবং অস্ত্রের গুরুতর বেগে সমস্ত রাজার সেই উত্তম বাণগুলিকে বারণ করিতে থাকিলেন ॥৮॥

এক লোভ যেমন সমস্ত গুণকে নিবারণ করে, সেইরূপ এক অর্জ্জুন ভূতলে থাকিয়াও রথস্থিত সকল রাজাকে বারণ করিতে লাগিলেন ॥৯॥

মহারাজ! তৎকালে কৌরবেরা অর্জ্জুন ও কৃষ্ণ দুই জনেরই সেই পরমাশ্চর্য্য বিক্রমের প্রশংসা করিতে থাকিলেন ॥১০॥

(তাঁহারা বলিতে লাগিলেন—) 'এইরূপ অত্যাশ্চর্য্য ঘটনা জগতে কি হইবে, না—হইয়াছিল; যে, অর্জ্জুন ও কৃষ্ণ যুদ্ধমধ্যেই রথ হইতে অশ্বগুলিকে মুক্ত করিয়াছেন ॥১১॥

এবং নরশ্রেষ্ঠ অর্জ্জুন ও কৃষ্ণ আমাদের গুরুতর ভয় উৎপাদন করিয়াছেন।

(৮)…বাহুবলেন চ…বা নি। (১০)…মহদদ্ভুতম্—বা নি। (১১)…পায়য়ামাসতু রণে—নি।

অথ স্ময়ন্ হৃষীকেশঃ স্ত্রীমধ্য ইব ভারত ! ।
অর্জ্জুনেন কৃতে সংখ্যে শরগর্ভগৃহে তদা ॥১৩॥
উপাবর্ত্তয়দব্যগ্রস্তানশ্বান্ পুষ্করেক্ষণঃ ।
মিষতাং সর্বসৈন্যানাং ত্বদীয়ানাং বিশাংপতে ! ॥১৪॥ (যুগ্মকম্)
তেষাং শ্রমঞ্চ গ্লানিঞ্চ বমথুং বেপথুং ব্রণান্ ।
সর্ব্বং ব্যপানুদৎ কৃষ্ণঃ কুশলো হ্যশ্বকর্ম্মণি ॥১৫॥
শল্যানুদ্ধৃত্য পাণিভ্যাং পরিমৃজ্য চ তান্ হয়ান্ ।
উপাবৃত্য যথান্যায়ং পায়য়ামাস বাজিনঃ ॥১৬॥
স তাল্লঁব্ধোদকান্ স্নাতান্ জগ্ধান্নান্ বিগতক্লমান্ ।
যোজয়ামাস সংহৃষ্টঃ পুনরেব রথোত্তমে ॥১৭॥

ভারতকৌমুদী

অথেতি। স্ময়ন্ ঈষদ্ধসন্। স্ত্রীমধ্য ইবেত্যনেন শত্রূণামকিঞ্চিৎকরত্বং সূচিতম্। শরগর্ভগৃহে বাণময়বেশ্মনি উপাবর্ত্তয়ৎ প্রত্যাবর্ত্ত্যানয়ৎ। পুষ্করেক্ষণঃ পদ্মনয়নঃ কৃষ্ণঃ। মিষতাং পশ্যতাম্ ॥১৩—১৪॥

তেষামিতি। বমথুং নিষ্ঠীবনম্, বেপথুং কম্পম্। ব্যপানুদৎ ন্যবারয়ৎ ॥১৫॥

শল্যানীতি। শল্যানি বাণাগ্রাদীনি। উপাবৃত্য ঘূর্ণয়িত্বা, পায়য়ামাস জলম্ ॥১৬॥

স ইতি। স্নাতান্ অঞ্জলিপূর্ণজলক্ষেপেণ, জগ্ধান্নান্ ভুক্তঘাসান্ ॥১৭॥

যে হেতু উহারা রণস্থলেই বিশ্বস্ত থাকিয়া অশ্বগুলির ভীষণ তেজ বিধান করিলেন' ॥১২॥

ভরতনন্দন নরনাথ ! মানুষ যেমন স্ত্রীলোকদের মধ্যে (খেলার ঘর) করে, সেইরূপ অর্জ্জুন যুদ্ধমধ্যেই তখন বাণময় গৃহ নির্ম্মাণ করিলে, পদ্মনয়ন কৃষ্ণ ঈষৎ হাস্য করতঃ অনাকুল থাকিয়া আপনার পক্ষের সমস্ত সৈন্যের সমক্ষেই সেই অশ্বগুলিকে ফিরাইয়া (ভ্রমণ করাইয়া) আনিলেন ॥১৩—১৪॥

কৃষ্ণ সেই অশ্বগুলির শ্রম, অবসাদ, নিষ্ঠীবন (মুখে ফেনাবিষ্করণ), কম্প ও ব্রণ এ সমস্তই দূর করিলেন। কারণ, তিনি অশ্বপরিচর্য্যায় বিশেষ নিপুণ ॥১৫॥

তৎপরে কৃষ্ণ হস্তযুগলদ্বারা অশ্বগুলির গাত্র হইতে শল্য (বাণাগ্রপ্রভৃতি) উত্তোলন ও গাত্রমার্জন করিয়া এবং যথানিয়মে সেগুলিকে ভ্রমণ করাইয়া জলপান করাইলেন ॥১৬॥

অশ্বগুলি জলপান, স্নান ও ঘাসভক্ষণ করিয়া গ্লানিশূন্য হইলে, কৃষ্ণ আনন্দিত হইয়া সেগুলিকে নিয়া পুনরায় সেই উত্তম রথে সংযুক্ত করিলেন ॥১৭॥

(১৬) শল্যানুদ্ধৃত্য…উপাবর্ত্ত্য…পায়য়ামাস বারি সঃ—বা নি।

স তং রথবরং শৌরিঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ।
সমাস্থায় মহাতেজাঃ সার্জ্জুনঃ প্রযযৌ দ্রুতম্ ॥১৮॥
রথং রথবরস্যাজৌ যুক্তং লব্ধোদকৈর্হয়ৈঃ।
দৃষ্ট্বা কুরুবলশ্রেষ্ঠাঃ পুনর্বিমনসোঽভবন্ ॥১৯॥
বিনিশ্বসন্তস্তে রাজন্! ভগ্নদংষ্ট্রা ইবোরগাঃ।
ধিগহো ধিগ্‌গতঃ পার্থঃ কৃষ্ণশ্চেত্যব্রুবন্ পৃথক্ ॥২০॥
ত্বৎসেনাঃ সর্ব্বতো দৃষ্ট্বা লোমহর্ষণমদ্ভুতম্।
ত্বরধ্বমিতি চাক্রন্দন্ নেদমস্তীতি চাব্রুবন্ ॥২১॥
সর্ব্বক্ষত্রস্য মিষতো রথেনৈকেন দংশিতৌ।
বালক্রীড়নকেনেব কদর্থীকৃত্য নো বলম্ ॥২২॥
ক্রোশতাং যতমানানামসংসক্তৌ পরন্তপৌ।
দর্শয়িত্বাত্মনো বীর্য্যং প্রয়াতৌ সর্বরাজসু ॥২৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। শৌরিঃ কৃষ্ণঃ। সমাস্থায় আরুহ্য, সার্জ্জুনঃ অর্জ্জুনেন সহিতঃ ॥১৮॥

রথমিতি। রথবরস্য রথিশ্রেষ্ঠস্যার্জ্জুনস্য। বিমনস উদ্বিগ্নচিত্তাঃ ॥১৯॥

বিনীতি। গতঃ অস্মানতীত্য প্রস্থিতঃ ॥২০॥

ত্বদিতি। লোমহর্ষণমদ্ভুতঞ্চার্জ্জুনব্যাপারম্। আক্রন্দন্ আহ্বয়ন্, ইদং সৈন্যম্ ॥২১॥

পুনশ্চাব্রুবন্ সর্বেতি। মিষতঃ পশ্যতঃ, দংশিতৌ সন্নদ্ধৌ। বালক্রীড়নকেন শিশোঃ খেলোপকরণেন, কদর্থীকৃত্য অভিভূয়, নঃ অস্মাকম্, বলং শক্তিম্। ক্রোশতাং সহচরা-

তদনন্তর সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ ও মহাতেজা কৃষ্ণ অর্জ্জুনের সহিত যাইয়া সেই উত্তম রথে আরোহণ করিয়া বেগে গমন করিতে লাগিলেন ॥১৮॥

প্রাপ্তপানীয় অশ্বগণ রথিশ্রেষ্ঠ অর্জ্জুনের রথে পুনরায় সংযুক্ত হইয়াছে দেখিয়া কৌরবসৈন্যের প্রধান যোদ্ধারা পুনরায় বিষণ্ণচিত্ত হইলেন ॥১৯॥

রাজা! তাঁহারা ভগ্নদন্ত সর্পগণের ন্যায় নিশ্বাস ত্যাগ করিতে থাকিয়া বলিতে লাগিলেন—'হায়! আমাদিগকে ধিক্, হায়! অর্জ্জুন ও কৃষ্ণ চলিয়া গেল!' ॥২০॥

মহারাজ! আপনার সৈন্যেরা সর্বপ্রকারে লোমহর্ষণ ও অদ্ভুত অর্জ্জুনের সেই কার্য্য দেখিয়া সহচরগণকে আহ্বান করিতে থাকিয়া বলিতে লাগিল—'এ কৌরবসৈন্য আর থাকিল না, তোমরা সত্বর হও ॥২১॥

(২০)···ধিগহোঽতিগতঃ পার্থঃ···নি। (২১) তৎ সৈন্যম্···পি বা নি। (২২)···বালঃ ক্রীড়নকেনেব · নি।

তৌ প্রয়াতৌ পুনর্দৃষ্ট্বা তদান্যে সৈনিকাব্রুবন্।
ত্বরধ্বং কুরবঃ সর্ব্বে বধে কৃষ্ণকিরীটিনোঃ ॥২৪॥
রথং যুক্ত্বা হি দাশার্হো মিষতাং সর্ব্বধন্বিনাম্।
জয়দ্রথায় যাত্যেষ কদর্থীকৃত্য নো রণে ॥২৫॥
তত্র কেচিন্মিথো রাজন্! সমভাষন্ত ভূমিপাঃ।
অদৃষ্টপূর্ব্বং সংগ্রামে তদ্দৃষ্ট্বা মহদদ্ভুতম্ ॥২৬॥
সর্ব্বসৈন্যানি রাজা চ ধৃতরাষ্ট্রোঽত্যয়ং গতঃ।
দুর্য্যোধনাপরাধেন ক্ষত্রং কৃৎস্না চ মেদিনী ॥২৭॥
বিলয়ং সমনুপ্রাপ্তা তচ্চ রাজা ন বুধ্যতে।
ইত্যেবং ক্ষত্রিয়াস্তত্র ব্রুবন্ত্যন্যে চ ভারত! ॥২৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

নাহ্বয়তাম্, যতমানানাং জয়ায়েতি শেষঃ, অসংসক্তৌ অস্মাভিঃ সহামিলিতৌ, পরন্তপৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥২২—২৩॥

তাবিতি। সৈনিকাব্রুবন্নিতি বিসর্গলোপেঽপি পুনঃ সন্ধিরার্ষঃ ॥২৪॥

রথমিতি। দাশার্হঃ কৃষ্ণঃ, মিষতাং পশ্যতাম্। কদর্থীকৃত্য অভিভূয়, নঃ অস্মান্ ॥২৫॥

তত্রেতি। মিথঃ পরস্পরম্। তৎ সরঃ শরবেশ্ম চ ॥২৬॥

সর্বেতি। অত্যয়ং বিপদম্। রাজা ধৃতরাষ্ট্রঃ ॥২৭—২৮॥

আমরা সহচরদিগকে ডাকিতেছিলাম এবং জয়ের জন্য যত্ন করিতেছিলাম, এই অবস্থায় যুদ্ধসজ্জায় সজ্জিত শত্রুদমনকারী কৃষ্ণ ও অর্জ্জুন শিশুর খেলার রথের ন্যায় এক রথে সমস্ত ক্ষত্রিয়ের সমক্ষে আমাদের শক্তিকে অভিভূত করিয়া আমাদের সহিত যুদ্ধে মিলিত না হইয়া নিজেদের শক্তি দেখাইয়া সকল রাজার মধ্যে চলিয়া গেল!' ॥২২—২৩॥

তাঁহারা চলিয়া গেলেন দেখিয়া তখন অন্য সৈন্যেরা আবার বলিতে লাগিল—'কৌরবেরা সকলে কৃষ্ণ ও অর্জ্জুনকে বধ করিবার জন্য সত্বর হউন ॥২৪॥

কারণ, কৃষ্ণ সমস্ত ধনুর্দ্ধরের সমক্ষে রথ সজ্জিত করিয়া যুদ্ধে আমাদিগকে অভিভূত করিয়া এই জয়দ্রথের দিক্ যাইতেছেন' ॥২৫॥

রাজা! তখন অনেক রাজা যুদ্ধে অদৃষ্টপূর্ব্ব সেই গুরুতর অদ্ভুত ব্যাপার দেখিয়া পরস্পর এইরূপ বলিতে লাগিলেন—॥২৬॥

'এক দুর্য্যোধনের অপরাধে সমস্ত সৈন্য ও রাজা ধৃতরাষ্ট্র বিপদাপন্ন হইলেন

(২৮)···ক্ষত্রিয়াস্ত্বন্যাব্রুবন্নন্যে চ ভারত!—পি বঙ্গ বৰ্দ্ধ।

সিন্ধুরাজস্য যৎ কৃত্যং গতস্য যমসাদনম্।
তৎ করোতু বৃথাদৃষ্টির্ধার্ত্তরাষ্ট্রোঽনুপায়বিৎ ॥২৯॥
ততঃ শীঘ্রতরং প্রায়াৎ পাণ্ডবঃ সৈন্ধবং প্রতি।
বিবর্ত্তমানে তিগ্মাংশৌ হৃষ্টৈঃ পীতোদকৈর্হয়ৈঃ ॥৩০॥
তং প্রয়ান্তং মহাবাহুং সর্ব্বশস্ত্রভৃতাং বরম্।
নাশক্নুবন্ বারয়িতুং যোধাঃ ক্রুদ্ধমিবান্তকম্ ॥৩১॥
বিদ্রাব্য তু ততঃ সৈন্যং পাণ্ডবঃ শত্রুতাপনঃ।
যথা মৃগগণান্ সিংহঃ সৈন্ধবার্থে ব্যলোড়য়ৎ ॥৩২॥
গাহমানস্ত্বনীকানি তূর্ণমশ্বানচোদয়ৎ।
বলাকবর্ণং দাশার্হঃ পাঞ্চজন্যং ব্যনাদয়ৎ ॥৩৩॥

ভারতকৌমুদী

সিন্ধিতি। কৃত্যমৌর্দ্ধদেহিকং কার্য্যম্। বৃথাদৃষ্টির্মিথ্যাবুদ্ধিঃ ॥২৯॥

তত ইতি। বিবর্ত্তমানে পরিণতে, তিগ্মাংশৌ সূর্য্যে ॥৩০॥

তমিতি। তমর্জ্জুনম্, প্রয়ান্তং জয়দ্রথং প্রতি গচ্ছন্তম্ ॥৩১॥

বিদ্রাব্যেতি। বিদ্রাব্য নিপীড্য। সৈন্ধবার্থে জয়দ্রথবধার্থে ॥৩২॥

গাহেতি। গাহমান আলোড়য়ন্। অচোদয়ৎ প্রৈরয়ৎ। বলাকবর্ণং বকবর্ণম্ ॥৩৩॥

এবং সমস্ত ক্ষত্রিয়জাতিটা ও সমগ্র পৃথিবীটাই লয় পাইল; তাহা ধৃতরাষ্ট্র বুঝিতেছেন না'। ভরতনন্দন! তখন ক্ষত্রিয়েরা ও অন্যেরা এইরূপও বলিতে থাকিলেন—॥২৭—২৮॥

'জয়দ্রথ যমালয়ে গমন করিলে পর যাহা কর্ত্তব্য হইবে, তাহা এখনই মিথ্যাবুদ্ধি ও অনুপায়জ্ঞ দুর্য্যোধন স্থির করিয়া রাখুন' ॥২৯॥

তদনন্তর সূর্য্য অস্তাচলের দিকে গমন করিতে লাগিলে, জলপাননিবন্ধন আনন্দিত অশ্বগণের গুণে অর্জ্জুন অতিশীঘ্র জয়দ্রথের দিকে গমন করিতে লাগিলেন ॥৩০॥

সর্বশস্ত্রধারিশ্রেষ্ঠ ও মহাবাহু অর্জ্জুন ক্রুদ্ধ যমের ন্যায় গমন করিতে লাগিলে, কৌরবযোদ্ধারা তাঁহাকে বারণ করিতে সমর্থ হইলেন না ॥৩১॥

তৎপরে সিংহ যেমন হরিণগণকে পীড়ন করিয়া আলোড়ন করে, সেইরূপ শত্রুতাপন অর্জুন জয়দ্রথবধের জন্য কৌরবসৈন্যগণকে পীড়ন করিয়া আলোড়ন করিতে লাগিলেন ॥৩২॥

(৩৩)···বলাকাভন্তু দাশার্হঃ ··বা নি।

কৌন্তেয়েনাগ্রতঃ সৃষ্টা ন্যপতন্ পৃষ্ঠতঃ শরাঃ।
তূর্ণাত্তূর্ণতরং হ্যশ্বাঃ প্রাবহন্ বাতরংহসঃ ॥৩৪॥
বাতোদ্ধূতপতাকং তং রথং জলদনিস্বনম্।
ঘোরং কপিধ্বজং দৃষ্ট্বা বিষণ্ণা বহবোঽভবন্ ॥৩৫॥
দিবাকরেঽথ রজসা সর্বতঃ সংবৃতে ভৃশম্।
শরার্ত্তাশ্চ রণে যোধা ন কৃষ্ণৌ শেকুরীক্ষিতুম্ ॥৩৬॥
অসক্তঃ স রথোঽগচ্ছদ্‌গাহমানো বরূথিনীম্।
কুন্দেন্দুরজতপ্রখ্যৈরশ্বৈস্তৈঃ সাধুযোজিতৈঃ ॥৩৭॥
ততো নৃপতয়ঃ সর্ব্বে পরিবব্রুর্ধনঞ্জয়ম্।
ক্ষত্রিয়া বহবশ্চান্যে জয়দ্রথবধৈষিণম্ ॥৩৮॥

ভারতকৌমুদী

কৌন্তেয়েনেতি। সৃষ্টা নিক্ষিপ্তাঃ। হি যস্মাৎ, প্রাবহন্ রথমিতি শেষঃ ॥৩৪॥
বাতেতি। বাতেন বায়ুনা উদ্ধূতা সঞ্চালিতা পতাকা যস্য তম্ ॥৩৫॥
দিবেতি। রজসা ধূলিজালেন। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৩৬॥
অসক্ত ইতি। অসক্তঃ প্রহারেণ বিপক্ষাপসরণাদলগ্নঃ। বরূথিনীং কৌরবসেনাম্ ॥৩৭॥
তত ইতি। পরিবব্রুঃ পরিবেষ্টিতবন্তঃ ॥৩৮॥

কৃষ্ণও কৌরবসৈন্য আলোড়ন করিতে থাকিয়া বেগে অশ্বগণকে চালাইতে থাকিলেন এবং বকের ন্যায় শুভ্রবর্ণ পাঞ্চজন্য শঙ্খ বাজাইতে লাগিলেন ॥৩৩॥

অর্জুন যে সকল বাণ সম্মুখে নিক্ষেপ করিতে থাকিলেন, সেগুলি তাঁহার পিছনে পড়িতে থাকিল। কারণ, বায়ুর ন্যায় বেগবান্ অশ্বগণ দ্রুত অপেক্ষা অতিদ্রুত রথ বহন করিতে লাগিল ॥৩৪॥

বায়ু যাহার পতাকা সঞ্চালন করিতেছিল, সেই মেঘগম্ভীরনাদী ও কপিধ্বজ ভয়ঙ্কর রথ দেখিয়া বহু কৌরবসৈন্যই বিষণ্ণ হইয়া পড়িল ॥৩৫॥

তদনন্তর সূর্য্য ধূলিজালে সকল দিকে গুরুতর আবৃত হইলে, বাণপীড়িত কৌরবযোদ্ধারা কৃষ্ণ ও অর্জুনকে রণস্থলে দেখিতেই সমর্থ হইলেন না ॥৩৬॥

সেই অবসরে অর্জুনের সেই রথখানা কুন্দপুষ্প, চন্দ্র ও রৌপ্যের ন্যায় শুভ্রবর্ণ এবং সুষ্ঠু সংযোজিত সেই অশ্বগণের গুণে কৌরবসৈন্য আলোড়ন করিতে করিতে অসংলগ্ন অবস্থাতেই গমন করিতে লাগিল ॥৩৭॥

তাহার পর রাজারা সকলে এবং অন্যও বহুতর ক্ষত্রিয় যাইয়া জয়দ্রথ-বধৈষী অর্জুনকে পরিবেষ্টন করিলেন ॥৩৮॥

(৩৬)···শেকুঃ কৃষ্ণৌ ন বীক্ষিতুম্—নি।

শঙ্খেষ্বাধ্মাপ্যমানেষু বিষ্ঠিতং পুরুষর্ষভম্।
দুর্য্যোধনস্ত্বগাৎ পার্থং ত্বরমাণঃ সহানুগঃ ॥৩৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
জয়দ্রথবধে সৈন্যবিস্ময়ে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

স্রংসন্ত ইব মজ্জানস্তাবকানাং ভয়ান্নৃপ!।
তৌ দৃষ্ট্বা সমতিক্রান্তৌ বাসুদেবধনঞ্জয়ৌ ॥১॥

ভারতকৌমুদী

শঙ্খেষ্বিতি। আধ্মাপ্যমানেষু কৌরবৈর্বাদ্যমানেষু, বিষ্ঠিতং মার্গাবরোধাৎ স্থিতম্ ॥৩৯॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

(::)

স্রংসন্ত ইতি। স্রংসন্তে স্খলন্তি স্ম। সমতিক্রান্তৌ স্ববর্গানতীতৌ ॥১॥

ভারতভাবদীপঃ

সলিল ইতি ॥১—৪॥ পুরুষানতিপুরুষেভ্যোঽতিশয়ঃ ॥৫—১১॥ বিদধতুর্দর্শিতবন্তৌ ॥১২—১৩॥ উপাবর্ত্তয়ৎ পরিণতবান্ ॥১৪॥ শ্রমং মনঃকায়খেদম্, গ্লানিং বলাপচয়ম্, বমথুং ফেনোদ্গমম্ ॥১৫—৩৩॥ প্রাবহন্ অত্যাক্রমন্ ॥৩৪—৩৮॥ বিষ্ঠিতং কিঞ্চিদবস্থিতম্ ॥৩৯॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৭॥

---

এই সময়ে কৌরবেরা শঙ্খধ্বনি করিতে লাগিলে, পুরুষশ্রেষ্ঠ অর্জুন দাঁড়াইলেন এবং দুর্য্যোধন অনুচরবর্গের সহিত তাঁহার সম্মুখে উপস্থিত হইতে লাগিলেন' ॥৩৯॥

সঞ্জয় বলিলেন—'রাজা! কৃষ্ণ ও অর্জুন অতিক্রম করিয়া গেলেন দেখিয়া ভয়ে আপনার পক্ষের যোদ্ধাদের যেন মজ্জা স্খলিত হইতে লাগিল ॥১॥

---

* '…অষ্টনবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '…শততমোঽধ্যায়ঃ' বা রা নি।

সর্ব্বে তে প্রতিসংরব্ধা হ্রীমন্তঃ সত্ত্বচোদিতাঃ।
স্থিরীভূতা মহাত্মানঃ প্রত্যগচ্ছন্ ধনঞ্জয়ম্ ॥২॥
যে গতাঃ পাণ্ডবং যুদ্ধে ক্রোধামর্ষসমন্বিতাঃ।
তেঽদ্যাপি ন নিবর্ত্তন্তে সিন্ধবঃ সাগরাদিব ॥৩॥
অসন্তস্তু ন্যবর্ত্তন্ত বেদেভ্য ইব নাস্তিকাঃ।
নরকং ভজমানাস্তে প্রত্যপদ্যন্ত কিল্বিষম্ ॥৪॥
তাবতীত্য রথানীকং বিমুক্তৌ পুরুষর্ষভৌ।
দদৃশাতে যথা রাহোরাস্যান্মুক্তৌ প্রভাকরৌ ॥৫॥
মৎস্যাবিব মহজ্জালং বিদার্য্য বিগতজ্বরৌ।
তথা কৃষ্ণাবদৃশ্যেতাং সেনাজালং বিদার্য্য তৎ ॥৬॥

ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। প্রতিসংরব্ধা উৎসাহিনঃ, হ্রীমন্তো বারণাসামর্থ্যাৎ, লজ্জিতাঃ, সত্ত্বচোদিতা অধ্যবসায়প্রেরিতাঃ ॥২॥

য ইতি। ন নিবর্ত্তন্তে অর্জ্জুনেন নিহতত্বাৎ, সিন্ধবো নদ্যঃ ॥৩॥

অসন্ত ইতি। অসন্তো যোদ্ধারঃ। প্রত্যপদ্যন্ত প্রভুকার্য্যাকরণাৎ প্রাপ্নুবন্ ॥৪॥

তাবিতি। আস্যান্মুখাৎ, প্রভাকরৌ সূর্য্যাচন্দ্রমসৌ ॥৫॥

মৎস্যাবিতি। বিগতজ্বরৌ সন্তাপরহিতৌ। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৬॥

---

সেই লজ্জিত মহাত্মারা সকলে পুনরায় উৎসাহী, অধ্যবসায়প্রণোদিত ও স্থিরচিত্ত হইয়া অর্জুনের দিকে যাইতে লাগিলেন ॥২॥

নদীসমূহ যেমন সমুদ্র হইতে আর ফেরে না, সেইরূপ যে সকল যোদ্ধা ক্রুদ্ধ ও অসহিষ্ণু হইয়া যুদ্ধে অর্জুনের দিকে গমন করিলেন, তাঁহারা অদ্যাপি আর ফিরিলেন না ॥৩॥

নাস্তিকেরা যেমন বেদ হইতে নিবৃত্ত হয়, সেইরূপ অসৎপ্রকৃতি যোদ্ধারা যুদ্ধ হইতে নিবৃত্ত হইল। সুতরাং তাহারা নরকে যাইবার জন্য পাপ অর্জন করিল ॥৪॥

রাহুর মুখ হইতে বিমুক্ত চন্দ্র ও সূর্য্যের ন্যায় পুরুষশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জুন রথিসৈন্য অতিক্রমপূর্ব্বক বিমুক্ত হইয়া দৃষ্টিগোচর হইলেন ॥৫॥

দুইটা মৎস্য যেমন বিশাল জাল বিদীর্ণ করিয়া সন্তাপশূন্য হয়, সেইরূপ কৃষ্ণ ও অর্জুন সেই সৈন্যজাল বিদীর্ণ করিয়া সন্তাপশূন্য হইয়া দৃষ্টিগোচর হইলেন ॥৬॥

---

(২) সর্ব্বে তু…বা নি। (৩)…রোষামর্ষসমন্বিতাঃ…বা নি। (৬)…মহাজালম্…বা নি।

বিমুক্তৌ শস্ত্রসংবাধাদ্‌দ্রোণানীকাৎ সুদুর্ভিদাৎ ।
অদৃশ্যেতাং মহাত্মানৌ কালসূর্য্যাবিবোদিতৌ ॥৭॥
শস্ত্রসংবাধনির্ম্মুক্তৌ বিমুক্তৌ রথসঙ্কটাৎ ।
অদৃশ্যেতাং মহাত্মানৌ শত্রুসংবাধকারিণৌ ॥৮॥
বিমুক্তৌ জ্বলনস্পর্শান্মকরাস্যাজ্‌ঝষাবিব ।
ব্যক্ষোভয়েতাং সেনাং তৌ সমুদ্রং মকরাবিব ॥৯॥
তাবকাস্তব পুত্রাশ্চ দ্রোণানীকস্থয়োস্তয়োঃ ।
নেমৌ তরিষ্যতো দ্রোণমিতি চক্রুস্তদা মতিম্‌ ॥১০॥
তৌ তু দৃষ্ট্বা ব্যতিক্রান্তৌ দ্রোণানীকং মহাদ্যুতী ।
নাশশংসুর্মহারাজ ! সিন্ধুরাজস্য জীবিতম্‌ ॥১১॥

ভারতকৌমুদী

বিমুক্তাবিতি । শস্ত্রৈঃ সংবাধাৎ পূর্ণাৎ । কালস্য প্রলয়সময়স্য সূর্য্যৌ ॥৭॥
শস্ত্রেতি । শস্ত্রসংবাধাৎ নিবিড়শস্ত্রাঘাতান্নির্ম্মুক্তৌ । কৃষ্ণাবিত্যনুবৃত্তিঃ ॥৮॥
বিমুক্তাবিতি । জ্বলনস্য বহ্নেরিব স্পর্শো যস্য তস্মাদস্যাৎ । ঝষৌ মৎস্যৌ ॥৯॥
তাবকা ইতি । ইমৌ কৃষ্ণার্জ্জুনৌ । মতিং সম্ভাবনাম্‌ ॥১০॥
তাবিতি । দ্রোণানীকাতিক্রমে অন্যাতিক্রমস্য সুকরত্বাদিত্যাশয়ঃ ॥১১॥

---

প্রলয়কালোদিত দুইটা সূর্য্যের ন্যায় মহাত্মা কৃষ্ণ ও অর্জুন অস্ত্রপূর্ণ অতি-দুর্ভেদ্য দ্রোণসৈন্য হইতে বিমুক্ত হইয়া দৃষ্টিগোচর হইলেন ॥৭॥

ক্রমে আমরা দেখিলাম—শত্রুপীড়নকারী মহাত্মা কৃষ্ণ ও অর্জ্জুন অস্ত্রসংঘর্ষ হইতে মুক্ত হইয়াছেন এবং রথসঙ্কট হইতেও নির্গত হইয়া পড়িয়াছেন ॥৮॥

মকরের মুখ হইতে নির্গত দুইটা মৎস্যের ন্যায় কৃষ্ণ ও অর্জ্জুন অগ্নিসমস্পর্শ অস্ত্রসংঘর্ষ হইতে নির্গত হইয়া দুইটা মকর যেমন সমুদ্র আলোড়ন করে, সেইরূপ কৌরবসৈন্য আলোড়ন করিতে লাগিলেন ॥৯॥

রাজা ! কৃষ্ণ ও অর্জ্জুন যখন দ্রোণসৈন্যের মধ্যে ছিলেন, তখন আপনার পুত্রেরা ও অন্য যোদ্ধারা এইরূপ সম্ভাবনা করিয়াছিলেন যে, ইঁহারা দ্রোণকেই অতিক্রম করিতে পারিবেন না ॥১০॥

কিন্তু মহারাজ ! তা'র পর সেই মহাতেজারা দ্রোণসৈন্য অতিক্রম করিয়াছেন দেখিয়া তাঁহারা আর জয়দ্রথের জীবনের আশা করেন নাই ॥১১॥

---

(৯)···অক্ষোভয়েতাম্‌···বা নি । (১০)··· নৈতৌ···বা নি ।

আশা বলবতী রাজন্! পুত্রাণামভবত্তব।
দ্রোণহার্দ্দিক্যয়োঃ কৃষ্ণৌ ন মোক্ষ্যেতে ইতি প্রভো! ॥১২॥
তামাশাং বিফলাং কৃত্বা নিস্তীর্ণৌ তৌ পরন্তপৌ।
দ্রোণানীকং মহারাজ! ভোজানীকঞ্চ দুস্তরম্ ॥১৩॥
ইতি দৃষ্ট্বা ব্যতিক্রান্তৌ জ্বলিতাবিব পাবকৌ।
নিরাশাঃ সিন্ধুরাজস্য জীবিতং নাশশংসিরে ॥১৪॥
মিথশ্চ সমভাষেতামভীতৌ ভয়বর্দ্ধনৌ।
জয়দ্রথবধে বাচস্তাস্তাঃ কৃষ্ণধনঞ্জয়ৌ ॥১৫॥
অসৌ মধ্যে কৃতঃ ষড়্‌ভির্ধার্ত্তরাষ্ট্রৈর্ম্মহারথৈঃ।
চক্ষুর্বিষয়সংপ্রাপ্তো ন নৌ মোক্ষ্যতি সৈন্ধবঃ ॥১৬॥
যদ্যস্য সমরে গোপ্তা শক্রো দেবগণৈঃ সহ।
তথাপ্যেনং হনিষ্যাব ইতি কৃষ্ণাবভাষতাম্ ॥১৭॥

ভারতকৌমুদী

আশেতি। হার্দ্দিক্যঃ কৃতবর্ম্মা, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥১২॥
তামিতি। তৌ কৃষ্ণৌ। ভোজানীকং কৃতবর্ম্মসৈন্যম্ ॥১৩॥
ইতীতি। নিরাশাঃ স্বপক্ষজয়লাভে। নাশশংসিরে আশাবিষয়ং ন চক্রুঃ ॥১৪॥
মিথ ইতি। মিথঃ পরস্পরম্। তাস্তা বক্ষ্যমাণাঃ ॥১৫॥
অসাবিতি। ধার্ত্তরাষ্ট্রৈর্ধৃতরাষ্ট্রপক্ষীয়ৈঃ। নৌ আবয়োঃ, সৈন্ধবো জয়দ্রথঃ ॥১৬॥
যদীতি। গোপ্তা রক্ষিতা। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥১৭॥

প্রভাবশালী রাজা! আপনার পুত্রগণের এইরূপ প্রবল আশা ছিল যে, কৃষ্ণ ও অর্জ্জুন দ্রোণ ও কৃতবর্ম্মার হাত হইতেই মুক্তি পাইবেন না ॥১২॥

কিন্তু মহারাজ! শত্রুসন্তাপকারী সেই কৃষ্ণ ও অর্জ্জুন তাঁহাদের সে আশা নিষ্ফল করিয়া দুস্তর দ্রোণের সৈন্য ও কৃতবর্ম্মার সৈন্য উত্তীর্ণ হইলেন ॥১৩॥

কৃষ্ণ ও অর্জ্জুন প্রজ্বলিত দুইটা অগ্নির ন্যায় উক্ত উভয় সৈন্য অতিক্রম করিয়া আসিয়াছেন দেখিয়া কৌরবেরা জয়লাভেও নিরাশ হইলেন এবং জয়দ্রথের জীবনের আশাও করিতে পারিলেন না ॥১৪॥

নিজেরা নির্ভয়, অথ চ শত্রুগণের ভয়বর্দ্ধক কৃষ্ণ ও অর্জ্জুন জয়দ্রথবধবিষয়ে পরস্পর সেই সেই কথা বলিতে লাগিলেন—॥১৫॥

'কৌরবপক্ষের ছয় জন মহারথ জয়দ্রথকে মধ্যে রাখিয়াছেন; এ অবস্থাতেও ঐ জয়দ্রথ যখন আমাদের দৃষ্টিগোচর হইয়াছে, তখন সে মুক্তি পাইবে না ॥১৬॥

(১২)…রাজন্! সিন্ধুরাজস্য জীবিতে…বা নি। (১৬)…ন মে মোক্ষ্যতি সৈন্ধবঃ—বা নি।

ইতি কৃষ্ণৌ মহাবাহূ মিথোঽকথয়তাং তদা।
সিন্ধুরাজমবেক্ষন্তৌ ত্বৎপুত্রাস্তচ্চ শুশ্রুবুঃ ॥১৮॥
অতীত্য মরুধন্বানং প্রয়াতৌ তৃষিতৌ গজৌ।
পীত্বা বারি সমাশ্বস্তৌ তদ্বৎ কৃষ্ণাবদৃশ্যতাম্ ॥১৯॥
ব্যাঘ্রসিংহগজাকীর্ণানতিক্রম্য চ পর্ব্বতান্।
বণিজাবিব দৃশ্যেতাং হীনমৃত্যু জরাতিগৌ ॥২০॥
তথাহি মুখবর্ণোঽয়মনয়োরিতি মেনিরে।
তাবকা বীক্ষ্য মুক্তৌ তৌ বিক্রোশন্তি স্ম সর্বতঃ ॥২১॥
দ্রোণাদাশীবিষাকারাজ্জ্বলিতাদিব পাবকাৎ।
অন্যেভ্যঃ পার্থিবেভ্যশ্চ ভাস্বন্তাবিব ভাস্করৌ ॥২২॥

ভারতকৌমুদী

ইতীতি। অবেক্ষন্তৌ অবেক্ষমাণৌ ॥১৮॥

অতীত্যেতি। মরুধন্বানং মরুভূমিম্। অদৃশ্যতাম্ অদৃশ্যেতাম্ ॥১৯॥

ব্যাঘ্রেতি। দৃশ্যেতামিত্যড়াগমাভাব আর্ষঃ। হীনমৃত্যু ইব, জরাতিগাবিব চেত্যর্থঃ ॥২০॥

তথেতি। তথাহি তথৈব। বিক্রোশন্তি যুদ্ধায় সহচরানাহ্বয়ন্তি স্ম ॥২১॥

স্বয়ং ইন্দ্রও দেবগণের সহিত মিলিত হইয়া যদি উহার রক্ষক হন, তথাপি আমরা উহাকে বধ করিব' কৃষ্ণ ও অর্জ্জুন এইরূপ বলিলেন ॥১৭॥

মহাবাহু কৃষ্ণ ও অর্জ্জুন জয়দ্রথকে দেখিতে থাকিয়া তখন এইরূপ বলিতে লাগিলেন; অথ চ আপনার পুত্রেরা তাহা শুনিলেন ॥১৮॥

তৃষ্ণার্ত্ত দুইটা হাতী মরুভূমি অতিক্রম করিয়া যাইয়া জলপান করিয়া যেমন আশ্বস্ত হয়, কৃষ্ণ ও অর্জ্জুনকে সেইরূপ আশ্বস্ত দেখা যাইতে লাগিল ॥১৯॥

সিংহ, ব্যাঘ্র ও হস্তীতে পরিপূর্ণ পর্ব্বত সকল অতিক্রম করিয়া গেলে পর দুই জন বণিকের তুল্য কৃষ্ণ ও অর্জ্জুনকে যেন জরা-মৃত্যুশূন্যের ন্যায় দেখা যাইতে থাকিল ॥২০॥

সেইরূপই ইঁহাদের মুখবর্ণ দেখা যাইতেছে এইরূপ আপনার পক্ষের যোদ্ধারা মনে করিতে লাগিলেন এবং তাঁহাদিগকে মুক্ত দেখিয়া সকল দিক্ হইতে সহচরগণকে ডাকিতে থাকিলেন ॥২১॥

(১৮)…মিথঃ কথয়তাং তদা…ত্বৎপুত্রা বহু চুক্রুশুঃ—বা নি। (১৯) প্রয়ান্তৌ…সমাশ্বস্তৌ তথৈবাস্তামরিন্দমৌ—বা নি।

তৌ মুক্তৌ সাগরপ্রখ্যাদ্‌দ্রোণানীকাদরিন্দমৌ।
অদৃশ্যেতাং মুদা যুক্তৌ সমুত্তীর্য্যার্ণবং যথা ॥২৩॥ (যুগ্মকম্‌)
শস্ত্রৌঘাম্মহতো মুক্তৌ দ্রোণহার্দ্দিক্যবিক্ষতৌ।
রোচমানাবদৃশ্যেতামিন্দ্রাগ্নিসদৃশৌ রণে ॥২৪॥
উদ্ভিন্নরুধিরৌ কৃষ্ণৌ ভারদ্বাজস্য সায়কৈঃ।
শিতৈশ্চিতৌ ব্যরোচেতাং কর্ণিকারৈরিবাচলৌ ॥২৫॥
দ্রোণগ্রাহহ্রদান্মুক্তৌ শক্ত্যাশীবিষসঙ্কটাৎ।
অয়ঃশরোগ্রমকরাৎ ক্ষত্রিয়প্রবরাম্ভসঃ ॥২৬॥

ভারতকৌ

দ্রোণাদিতি। আশীবিষাকারাৎ তীক্ষ্ণবিষসর্পতুল্যাৎ। ভাস্বন্তৌ দীপ্তিমন্তৌ। অর্ণবং সমুত্তীর্য্য যথা মুদা যুক্তৌ, তথা মুদা যুক্তাবদৃশ্যেতামিতি সম্বন্ধঃ ॥২২—২৩॥

শস্ত্রৌঘাদিতি। হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ কৃতবর্ম্মা ॥২৪॥

উদ্ভিন্নেতি। উদ্ভিন্নরুধিরৌ নির্গতরক্তৌ, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। চিতৌ ব্যাপ্তৌ ॥২৫॥

দ্রোণেতি। শক্তয়ঃ অস্ত্রবিশেষা এবাশীবিষাস্তীক্ষ্ণবিষাঃ সর্পাস্তৈঃ সঙ্কটাৎ ব্যাপ্তাৎ, অয়ঃশরা লৌহময়বাণা এব উগ্রমকরা যস্মিন্ তস্মাৎ, ক্ষত্রিয়প্রবরা এবাম্ভাংসি জলানি যস্য তস্মাৎ, দ্রোণ এব গ্রাহো জলজন্তুর্যস্মিন্ তাদৃশাৎ কৌরবসৈন্যহ্রদান্মুক্তৌ কৃষ্ণৌ ॥২৬॥

ভারতভাবদীপঃ

স্রংসন্ত ইতি ॥১—২॥ অমর্ষশ্চিরানুবদ্ধকোপঃ ॥৩—৪॥ প্রভাকরৌ চন্দ্রাদিত্যৌ ॥৫—১৮॥ মরুধন্বানং মরুস্থলম্ ॥১৯—২৫॥ দ্রোণ এব গ্রাহো যস্মিন্ হ্রদ ইব হ্রদস্তস্মাৎ

---

আমরা দেখিলাম—মানুষ সমুদ্র উত্তীর্ণ হইয়া যেমন আনন্দিত হয়, সেইরূপ শত্রুদমনকারী কৃষ্ণ ও অর্জ্জুন তীক্ষ্ণবিষ-সর্পের তুল্য ও প্রজ্বলিত অগ্নির সমান দ্রোণ, অন্য সকল রাজা এবং সমুদ্রতুল্য দ্রোণসৈন্য হইতে উত্তীর্ণ হইয়া আনন্দিত হইয়াছেন ॥২২—২৩॥

বিশাল শস্ত্রসমূহ হইতে মুক্ত এবং দ্রোণ ও কৃতবর্ম্মার অস্ত্রে ক্ষত-বিক্ষতদেহ কৃষ্ণ ও অর্জ্জুনকে রণস্থলে ইন্দ্র ও অগ্নির ন্যায় দীপ্তিমান্ দেখা যাইতে লাগিল ॥২৪॥

তৎকালে কর্ণিকারব্যাপ্ত দুইটা পর্ব্বতের ন্যায় কৃষ্ণ ও অর্জ্জুন দ্রোণের নিশিত শরনিকরে ব্যাপ্ত এবং রক্তাক্ত দেহে শোভা পাইতে লাগিলেন ॥২৫॥

দ্রোণ যাহার জলজন্তু, শক্তি যাহাতে তীক্ষ্ণবিষ সর্প, লৌহময় বাণ যাহার

(২৪)···দ্রোণহার্দ্দিক্যরক্ষিতাৎ···বা নি

জ্যাঘোষতলনির্হ্রাদাদ্‌গদানিস্ত্রিংশবিদ্যুতঃ।
দ্রোণাস্ত্রমেঘান্নির্ম্মুক্তৌ সূর্য্যেন্দূ তিমিরাদিব ॥২৭॥
বাহুভ্যামিব সন্তীর্ণৌ সিন্ধুষষ্ঠাঃ সমুদ্রগাঃ।
তপান্তে সরিতঃ পূর্ণা মহাগ্রাহসমাকুলাঃ ॥২৮॥
ইতি কৃষ্ণৌ মহেষ্বাসৌ যশসা লোকবিশ্রুতৌ।
সর্ব্বভূতান্যমন্যন্ত দ্রোণাস্ত্রবলবারণাৎ ॥২৯॥
জয়দ্রথং সমীপস্থমবেক্ষন্তৌ জিঘাংসয়া।
রুরুং নিপানে লিপ্সন্তৌ ব্যাঘ্রবত্তাবতিষ্ঠতাম্ ॥৩০॥

ভারতকৌমুদী

জ্যেতি। সূর্য্যেন্দূ তিমিরাদিব, জ্যাঘোষঃ তলনির্হ্রাদো হস্তাবাপশব্দশ্চ নির্হ্রাদ ইব যস্ত তস্মাৎ, গদা নিস্ত্রিংশঃ কৃপাণশ্চ বিদ্যুদিব যত্র তস্মাচ্চ, দ্রোণাস্ত্রং মেঘ ইব তস্মাৎ, নির্ম্মুক্তৌ নির্গতৌ। কৃষ্ণাবিত্যনুবৃত্তিঃ। একার্থে বহূক্তিঃ কবিস্বভাবাৎ ॥২৭॥

বাহুভ্যামিতি। তপান্তে গ্রীষ্মকালাবসানে, পূর্ণা বৃষ্টিজলৈঃ, অতএব মহদ্ভির্গ্রাহৈর্জলজন্তুভিঃ সমাকুলা ব্যাপ্তাঃ, সিন্ধুস্তদাখ্যা নদী ষষ্ঠী যাসাং তাঃ, সমুদ্রগাঃ, সরিতঃ শতদ্রুবিপাশেরাবতীচন্দ্রভাগাবিতস্তাখ্যা মহাবেগা নদীঃ, বাহুভ্যামিব সন্তীর্ণৌ, দ্রোণতরণাদিতি ভাবঃ ॥২৮॥

ইতীতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ, মহেষ্বাসৌ মহাধনুর্দ্ধরাবমন্যন্ত। তত্র হেতুর্দ্রোণেত্যাদিঃ ॥২৯॥

ভারতভাবদীপঃ

দ্রোণানীকাদিত্যর্থঃ ॥২৬॥ দ্রোণাস্ত্রাণ্যেব মেঘঃ ॥২৭॥ সিন্ধুঃ ষষ্ঠী যাসাং তাশ্চ শতদ্রুবিপাশেরাবতীচন্দ্রভাগাবিতস্তাঃ। এতা হি নিতান্তদুস্তরাঃ সমুদ্রগা ইতি সরিতাং বিশেষণং মহানদীত্ব-

ভীষণ মকর এবং ক্ষত্রিয়শ্রেষ্ঠেরা যাহার জল ছিলেন, কৃষ্ণ ও অর্জ্জুন সেই সৈন্যহ্রদ হইতে মুক্ত হইয়া আসিলেন ॥২৬॥

গর্জনের ন্যায় ধনুর গুণের শব্দ ও হস্তাবাপের ধ্বনি হইতেছিল, বিদ্যুতের তুল্য গদা ও তরবারি প্রকাশ পাইতেছিল এবং মেঘের ন্যায় দ্রোণের অস্ত্র চলিতেছিল; তখন চন্দ্র ও সূর্য্য যেমন অন্ধকার হইতে মুক্ত হন, সেইরূপ কৃষ্ণ ও অর্জ্জুন তাহা হইতে মুক্ত হইয়াছিলেন ॥২৭॥

বর্ষাকালে জলে পরিপূর্ণ ও ভীষণ জলজন্তুগণে সমাকীর্ণ সমুদ্রগামিনী সিন্ধুপ্রভৃতি ছয়টা নদীকে যেন কৃষ্ণ ও অর্জ্জুন বাহুযুগলদ্বারা উত্তীর্ণ হইয়া আসিয়াছিলেন ॥২৮॥

এইভাবে দ্রোণের অস্ত্র ও সৈন্য নিবারণ করায় তত্রত্য লোকেরা যশের গুণে জগদ্বিখ্যাত কৃষ্ণ ও অর্জ্জুনকে মহাধনুর্দ্ধর বলিয়াই মনে করিল ॥২৯॥

(২৯)‥ দ্রোণাস্ত্রবলবিস্ময়াৎ—পি বা বঙ্গ বর্দ্ধ। (৩০)· রুরুং বনান্তে···নি।

যথা হি মুখবর্ণোঽয়মনয়োরিতি মেনিরে।
তব যোধা মহারাজ! হতমেব জয়দ্রথম্ ॥৩১॥
লোহিতাক্ষৌ মহাবাহূ সংযত্তৌ কৃষ্ণপাণ্ডবৌ।
সিন্ধুরাজমভিপ্রেক্ষ্য হৃষ্টৌ ব্যনদতাং মুহুঃ ॥৩২॥
শৌরেরভীষুহস্তস্য পার্থস্য চ ধনুষ্মতঃ।
তয়োরাসীৎ প্রভা রাজন্! সূর্য্যপাবকয়োরিব ॥৩৩॥
হর্ষশ্চৈব তয়োরাসীদ্‌দ্রোণানীকপ্রমুক্তয়োঃ।
সমীপে সৈন্ধবং দৃষ্ট্বা শ্যেনয়োরামিষং যথা ॥৩৪॥
তৌ তু সৈন্ধবমালোক্য বর্ত্তমানমিবান্তিকে।
সহসা পেততুঃ ক্রুদ্ধৌ ক্ষিপ্রং শ্যেনাবিবামিষম্ ॥৩৫॥

ভারতকৌমুদী

জয়দ্রথমিতি। রুরুং হরিণবিশেষম্, নিপানে জলাশয়সমীপে ॥৩০॥
যথেতি। অয়ং হর্ষপ্রসন্নঃ। ইতি তথা, জয়দ্রথং হতমেব মেনিরে ইতি সম্বন্ধঃ ॥৩১॥
লোহিতেতি। সংযত্তৌ জয়ায় যত্নবন্তৌ। ব্যনদতাং সিংহনাদমকুরুতাম্ ॥৩২॥
শৌরেরিতি। শৌরেঃ কৃষ্ণস্য, অভীষুহস্তস্য অশ্বমুখরজ্জুহস্তস্য ॥৩৩॥
হর্ষ ইতি। সৈন্ধবং জয়দ্রথম্। আমিষং মাংসম্ ॥৩৪॥
তাবিতি। পেততুঃ হস্তমগ্রেসরৌ বভূবতুঃ ॥৩৫॥

তৎপরে হরিণকে লাভ করিবার ইচ্ছা করিয়া ব্যাঘ্র যেমন জলাশয়ের নিকটে অবস্থান করে, সেইরূপ অর্জ্জুন এবং কৃষ্ণও জয়দ্রথকে নিকটে দেখিয়া তাঁহাকে বধ করিবার ইচ্ছায় অবস্থান করিতে লাগিলেন ॥৩০॥

মহারাজ! আপনার পক্ষের যোদ্ধারা সেই সময়ে এইরূপ মনে করিতে লাগিলেন যে, উঁহাদের মুখের বর্ণ যখন এইরূপ দেখা যাইতেছে, তখন জয়দ্রথ নিহতই হইয়াছেন ॥৩১॥

ক্রমে রক্তনয়ন, মহাবাহু এবং জয়ে যত্নবান্ কৃষ্ণ ও অর্জ্জুন জয়দ্রথকে দেখিয়া আনন্দিত হইয়া মুহুর্মুহু সিংহনাদ করিতে থাকিলেন ॥৩২॥

রাজা! তখন অগ্নি ও সূর্য্যের ন্যায় অশ্বরজ্জুধারী কৃষ্ণ ও গাণ্ডীবধারী অর্জ্জুনের গুরুতর তেজ প্রকাশ পাইতে লাগিল ॥৩৩॥

মাংস দেখিয়া শ্যেনপক্ষীর যেমন আনন্দ হয়, সেইরূপ জয়দ্রথকে নিকটে দেখিয়া দ্রোণসৈন্যমুক্ত কৃষ্ণ ও অর্জ্জুনের আনন্দ হইল ॥৩৪॥

শ্যেনপক্ষী যেমন মাংসের উপরে দ্রুত নিপতিত হয়, সেইরূপ জয়দ্রথকে

(৩২)…সংযুক্তৌ কৃষ্ণপাণ্ডবৌ…বা নি।

তৌ তু দৃষ্ট্বা ব্যতিক্রান্তৌ হৃষীকেশধনঞ্জয়ৌ।
সিন্ধুরাজস্য রক্ষার্থং পরাক্রান্তঃ সুতস্তব ॥৩৬॥
দ্রোণেনাবদ্ধকবচো রাজা দুর্য্যোধনস্তদা।
যযাবেকরথেনাজৌ হয়সংস্কারবিৎ প্রভো ॥৩৭॥ ! (যুগ্মকম্)
কৃষ্ণপার্থৌ মহেষ্বাসৌ ব্যতিক্রম্যাথ তে সুতঃ।
অগ্রতঃ পুণ্ডরীকাক্ষং প্রতীয়ায় নরাধিপঃ ॥৩৮॥
ততঃ সর্বেষু সৈন্যেষু বাদিত্রাণি প্রহৃষ্টবৎ।
প্রাবাদ্যন্ত ব্যতিক্রান্তে তব পুত্রে ধনঞ্জয়ম্ ॥৩৯॥
সিংহনাদরবাশ্চাসন্ শঙ্খশব্দবিমিশ্রিতাঃ।
দুর্য্যোধনং তত্র দৃষ্ট্বা কৃষ্ণয়োঃ প্রমুখে স্থিতম্ ॥৪০॥

ভারতকৌমুদী

তাবিতি। ব্যতিক্রান্তৌ দ্রোণসৈন্যমতিক্রম্য গতৌ। হয়সংস্কারবিৎ অশ্বচালনাকৌশলাভিজ্ঞঃ। অস্মিন্ কালে দুর্য্যোধনো দ্রোণসমীপ আসীদতো দ্রোণাতিক্রমে তদতিক্রমোঽপি জাত ইতি বোধ্যম্ ॥৩৬—৩৭॥

কৃষ্ণেতি। ব্যতিক্রম্য পার্শ্বেনাতীত্য। পুণ্ডরীকাক্ষং কৃষ্ণং প্রতি, ইয়ায় জগাম ॥৩৮॥

তত ইতি। ব্যতিক্রান্তে পার্শ্বেনাতিক্রম্য সম্মুখং গতে ॥৩৯॥

সিংহেতি। কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনয়োঃ, প্রমুখে সম্মুখে ॥৪০॥

নিকটে দেখিয়া কৃষ্ণ ও অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া তাঁহার উপরে দ্রুত আপতিত হইলেন ॥৩৫॥

রাজা! সেই কৃষ্ণ ও অর্জ্জুন দ্রোণসৈন্য অতিক্রম করিয়া চলিয়া গেলেন দেখিয়া পরাক্রমশালী, অশ্বচালনাদিকৌশলবিৎ ও দ্রোণকর্ত্তৃক বদ্ধকবচ আপনার পুত্র রাজা দুর্য্যোধন তখন জয়দ্রথকে রক্ষা করিবার জন্য একরথেই যুদ্ধে প্রস্থান করিলেন ॥৩৬—৩৭॥

মহারাজ! ক্রমে আপনার পুত্র রাজা দুর্য্যোধন পার্শ্ব দিয়া মহাধনুর্দ্ধর কৃষ্ণ ও অর্জ্জুনকে অতিক্রম করিয়া একেবারে কৃষ্ণের সম্মুখে যাইয়া উপস্থিত হইলেন ॥৩৮॥

দুর্য্যোধন অর্জ্জুনকে অতিক্রম করিয়া গেলে, সমস্ত কৌরবসৈন্যমধ্যের বাদ্যকারেরা আনন্দিত হইয়াই যেন বাদ্য বাজাইতে লাগিল ॥৩৯॥

তখন দুর্য্যোধন যাইয়া কৃষ্ণ ও অর্জ্জুনের সম্মুখে উপস্থিত হইয়াছেন দেখিয়া কৌরবসৈন্যমধ্যে শঙ্খধ্বনির সহিত সিংহনাদ হইতে থাকিল ॥৪০॥

(৩৭)···দুর্য্যোধনস্তুতঃ···বা নি।

যে চ তে সিন্ধুরাজস্য গোপ্তারঃ পাবকোপমাঃ।
তেঽপ্যহৃষ্যন্ত সমরে দৃষ্ট্বা পুত্রং তব প্রভো! ॥৪১॥
দৃষ্ট্বা দুর্য্যোধনং কৃষ্ণো ব্যতিক্রান্তং সহানুগম্।
অব্রবীদর্জ্জুনং রাজন্! প্রাপ্তকালমিদং বচঃ ॥৪২॥
শ্রীবাসুদেব উবাচ। *
সুযোধনমতিক্রান্তমেনং পশ্য ধনঞ্জয়!।
আপদ্গতমিমং মন্যে নাস্ত্যস্য সদৃশো রথঃ ॥৪৩॥
দূরপাতী মহেষ্বাসঃ কৃতাস্ত্রো যুদ্ধদুর্ম্মদঃ।
দৃঢ়াস্ত্রশ্চিত্রযোধী চ ধার্ত্তরাষ্ট্রো মহাবলঃ ॥৪৪॥
অত্যন্তসুখসংবৃদ্ধো মানিতশ্চ মহারথঃ।
কৃতী চ সততং পার্থ! নিত্যং দ্বেষ্টি চ পাণ্ডবান্ ॥৪৫॥

ভারতকৌমুদী

য ইতি। তে কর্ণাদয়ঃ, গোপ্তারো রক্ষকাঃ। পুত্রং দুর্য্যোধনম্ ॥৪১॥
দৃষ্ট্বেতি। ব্যতিক্রান্তমাত্মানাবিতি শেষঃ। প্রাপ্তকালং কালোচিতম্ ॥৪২॥
সুযোধনমিতি। অতিক্রান্তম্ আবামতিক্রম্য গতম্। আপদ্গতম্, আবয়োর্বিষয়ত্বাৎ ॥৪৩॥
দূরেতি। দূরে পাতয়তি অস্ত্রাণি ক্ষিপতীতি সঃ, কৃতাস্ত্রঃ শিক্ষিতসর্বাস্ত্রঃ ॥৪৪॥
অত্যন্তেতি। মানিতঃ সঞ্জাতাভিমানঃ। কৃতী সর্বকার্য্যেষু নিপুণঃ ॥৪৫॥

---

রাজা! অগ্নির তুল্য তেজস্বী সেই যাঁহারা জয়দ্রথের রক্ষক ছিলেন, তাঁহারাও যুদ্ধে আপনার পুত্রকে দেখিয়া আনন্দিত হইলেন ॥৪১॥

রাজা! কৃষ্ণ দুর্য্যোধনকে অনুচরবর্গের সহিত অতিক্রান্ত দেখিয়া অর্জ্জুনের নিকট এই কালোচিত বাক্য বলিলেন—॥৪২॥

কৃষ্ণ বলিলেন—'অর্জ্জুন! দেখ—দুর্য্যোধন আমাদিগকে অতিক্রম করিয়া গিয়াছে। কিন্তু আমি ইহাকে বিপদাপন্ন বলিয়া মনে করি। সে যাহা হউক, ইহার তুল্য রথী নাই ॥৪৩॥

কারণ, দুর্য্যোধন দূরে অস্ত্রনিক্ষেপী, মহাধনুর্দ্ধর, সমস্ত অস্ত্রে সুশিক্ষিত, যুদ্ধে দুর্দ্ধর্ষ, দৃঢ়াস্ত্র, বিচিত্রযোধী ও মহাবল ॥৪৪॥

---

(৪১)…তে প্রাহৃষ্যন্ত সমরে…বা নি। (৪২) ইতঃ পরম্ '…একোনশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '…একাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব্র নি। * বাসুদেব উবাচ—বা নি। (৪৩)…এতং পশ্য…বা নি, অত্যদ্ভুতমিমং মন্যে…বা। অত্র নো দ্যূতমায়ত্তম্—নি, বিজয়ায়েতরায় বা—বা নি।

তেন যুদ্ধমহং মন্যে প্রাপ্তকালং তবানঘ!।
অত্র বো দ্যূতমায়ত্তং বিজয়স্যেতরস্য বা ॥৪৬॥
অত্র ক্রোধবিষং পার্থ! বিমুঞ্চ চিরসংভৃতম্।
এষ মূলমনর্থানাং পাণ্ডবানাং মহারথঃ ॥৪৭॥
সোঽয়ং প্রাপ্তস্তবাক্ষেপং পশ্য সাফল্যমাত্মনঃ।
কথং হি রাজা রাজ্যার্থী ত্বয়া গচ্ছেত সংযুগম্ ॥৪৮॥
দিষ্ট্যা ত্বিদানীং সংপ্রাপ্ত এষ তে বাণগোচরম্।
যথায়ং জীবিতং জহ্যাত্তথা কুরু ধনঞ্জয়! ॥৪৯॥
ঐশ্বর্য্যমদসংমূঢ়ো নৈষ দুঃখমুপেয়িবান্।
ন চ তে সংযুগে বীর্য্যং জানাতি পুরুষর্ষভ! ॥৫০॥

ভারতকৌমুদী

তেনেতি। প্রাপ্তকালং কালোচিতম্। বো যুষ্মাকং তব দুর্য্যোধনস্য চেত্যর্থঃ, দ্যূতং যুদ্ধরূপম্ ॥৪৬॥

অত্রেতি। অত্র দুর্য্যোধনে। বিমুঞ্চ নিক্ষিপ ॥৪৭॥

স ইতি। আক্ষেপম্ অস্ত্রক্ষেপবিষয়তাম্। রাজা দুর্য্যোধনঃ ॥৪৮॥

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। জীবিতং জীবনম্, জহ্যাৎ ত্যজেৎ ॥৪৯॥

এবং অত্যন্তসুখলালিত, অভিমানী, মহারথ ও সর্ব্বদা কার্য্যনিপুণ। কিন্তু অর্জুন! এ সর্বদাই পাণ্ডবগণের উপরে বিদ্বেষ করে ॥৪৫॥

অতএব নিস্পাপ অর্জ্জুন! আমি মনে করি—উহার সহিত যুদ্ধ করা তোমার উচিত। কারণ, জয় বা পরাজয়ের হেতু যুদ্ধরূপ দ্যূতক্রীড়া এখন তোমাদের দুই জনেরই অধীন ॥৪৬॥

সুতরাং পৃথানন্দন! তোমার চিরসঞ্চিত ক্রোধবিষ এখন উহার উপরে নিক্ষেপ কর। কারণ, এই মহারথ দুর্য্যোধনই পাণ্ডবগণের সমস্ত অনর্থের মূল ॥৪৭॥

এই সেই দুর্য্যোধন তোমার অস্ত্রক্ষেপের স্থানে উপস্থিত হইয়াছে। অতএব তুমি নিজের সফলতার বিষয় পর্য্যালোচনা কর। আমি চিন্তা করি—রাজ্যার্থী দুর্য্যোধন কি প্রকারে তোমার সহিত যুদ্ধে সম্মিলিত হইবে? ॥৪৮॥

অর্জ্জুন! আজ ভাগ্যবশতঃ এ তোমার বাণের বিষয়ে আসিয়াছে। অতএব এ যাহাতে জীবন ত্যাগ করে, তাহা কর ॥৪৯॥

(৪৭)···পাণ্ডবানাং মহাত্মনাম্—নি।

ত্বাং হি লোকাস্ত্রয়ঃ পার্থ! সসুরাসুরমানুষাঃ।
নোৎসহন্তে রণে জেতুং কিমুতৈকঃ সুযোধনঃ ॥৫১॥
স দিষ্ট্যা সমনুপ্রাপ্তস্তব পার্থ! রথান্তিকম্।
জহ্যেনং বৈ মহাবাহো! যথা বৃত্রং পুরন্দরঃ ॥৫২॥
এষ হ্যনর্থে সততং পরাক্রান্তস্তবানঘ!।
নিকৃত্যা ধর্ম্মরাজস্তু দ্যূতে বঞ্চিতবানয়ম্ ॥৫৩॥
বহূনি সুনৃশংসানি কৃতান্যেতেন মানদ!।
যুষ্মাসু পাপমতিনা হ্যপাপেষু চ নিত্যদা ॥৫৪॥
তমনার্য্যং সদা ক্ষুদ্রং পরুষং কামচারিণম্।
আর্য্যাং যুদ্ধে মতিং কৃত্বা জহি পার্থাবিচারয়ন্ ॥৫৫॥

ভারতকৌমুদী

ঐশ্বর্য্যেতি। উপেযিবান্ সুখেন লালিতত্বাদনুভূতবান্। সংযুগে যুদ্ধে ॥৫০॥
ত্বামিতি। নোৎসহন্তে অদ্বিতীয়বীরত্বান্ন শক্নুবন্তি ॥৫১॥
স ইতি। দিষ্ট্যা ভাগ্যেন। জহি বিনাশয়। বৃত্রং বৃত্রাসুরম্ ॥৫২॥
এষ ইতি। সততং ব্যাপৃত ইতি শেষঃ। নিকৃত্যা শাঠ্যেন ॥৫৩॥
বহূনীতি। সুনৃশংসানি বিষদানাদীনি ॥৫৪॥
তমিতি। অনার্য্যম্ অসজ্জনম্, পরুষং নিষ্ঠুরম্। আর্য্যাং ছলশূন্যত্বাৎ সাধ্বীম্ ॥৫৫॥

পুরুষশ্রেষ্ঠ! ঐশ্বর্য্যমদমূঢ় এই দুর্য্যোধন কখনও দুঃখভোগ করে নাই, কিংবা যুদ্ধে তোমার কতটুকু শক্তি আছে, তাহাও জানে না ॥৫০॥

পৃথানন্দন! দেবতা, অসুর ও মানুষের সহিত ত্রিভুবনও যুদ্ধে তোমাকে জয় করিতে সমর্থ হয় না; তাহাতে এক দুর্য্যোধন আর কি করিবে ॥৫১॥

পার্থ! সেই দুর্য্যোধন আজ ভাগ্যক্রমে তোমার রথের নিকটে উপস্থিত হইয়াছে। অতএব মহাবাহু! ইন্দ্র যেমন বৃত্রাসুরকে বধ করিয়াছিলেন, তুমিও সেইরূপ ইহাকে বধ কর ॥৫২॥

নিষ্পাপ অর্জ্জুন! পরাক্রমশালী এই দুর্য্যোধন সর্ব্বদাই তোমার অনর্থ-সম্পাদনে নিরত আছে এবং এ, দ্যূতক্রীড়ায় শঠতাপূর্ব্বক ধর্ম্মরাজকে বঞ্চিত করিয়াছিল ॥৫৩॥

মানী জনের মানকারক! এই পাপমতি দুর্য্যোধন সর্ব্বদাই নিষ্পাপ তোমাদের উপরে বহুতর অতিনৃশংস ব্যবহার করিয়াছে ॥৫৪॥

(৫৪)…অপাপেষ্বেব…বা,…অপাপেষ্বপি…নি। (৫৫)…সদা ক্রুদ্ধং পুরুষং কামরূপিণম্ …বা নি।

নিকৃত্যা রাজ্যহরণং বনবাসঞ্চ পাণ্ডব !।
পরিক্লেশঞ্চ কৃষ্ণায়া হৃদি কৃত্বা পরাক্রম ॥৫৬॥
দিষ্ট্যৈষ তব বাণানাং গোচরে পরিবর্ত্ততে।
প্রতিঘাতায় কার্য্যস্য দিষ্ট্যায়ং পতিতোঽগ্রতঃ ॥৫৭॥
দিষ্ট্যা জানাতি সংগ্রামে যোদ্ধব্যং হি ত্বয়া সহ।
দিষ্ট্যাদ্য সফলাঃ পার্থ ! সর্ব্বে কামা হ্যকামিতাঃ ॥৫৮॥
তস্মাজ্জহি রণে পার্থ ! ধার্ত্তরাষ্ট্রং কুলাধমম্।
যথেন্দ্রেণ হতঃ পূর্বং জম্ভো দেবাসুরে মৃধে ॥৫৯॥
অস্মিন্ হতে ত্বয়া সৈন্যমনাথং ভিদ্যতামিদম্।
বৈরস্যাস্যাস্ত্ববভৃথো মূলং ছিন্ধি দুরাত্মনাম্ ॥৬০॥

ভারতকৌমুদী

নিকৃত্যেতি। নিকৃত্যা শাঠ্যেন। পরিক্লেশং বস্ত্রহরণাদিনা, কৃষ্ণায়া দ্রৌপদ্যাঃ ॥৫৬॥
দিষ্ট্যেতি। গোচরে বিষয়ে। প্রতিঘাতায় বাধনায়, কার্য্যস্য জয়দ্রথবধস্য ॥৫৭॥
দিষ্ট্যেতি। কামা অভীষ্টবিষয়াঃ, অকামিতা ইতঃ পূর্বমসম্ভাবিতাঃ ॥৫৮॥
তস্মাদিতি। জম্ভো নামাসুরঃ, মৃধে যুদ্ধে ॥৫৯॥
অস্মিন্নিতি। অবভৃথো যজ্ঞান্তস্নানং সমাপ্তিরিত্যর্থঃ, মূলং প্রধানম্ ॥৬০॥

অতএব পৃথানন্দন ! কোন বিচার না করিয়া যুদ্ধবিষয়ে সৎ বুদ্ধি করিয়া সর্ব্বদা দুর্জন, ক্ষুদ্রপ্রকৃতি, নিষ্ঠুরস্বভাব ও স্বেচ্ছাচারী সেই দুর্য্যোধনটাকে বধ কর ॥৫৫॥

পাণ্ডুনন্দন ! শঠতাপুর্ব্বক রাজ্যহরণ, বনবাসে প্রেরণ এবং সর্বতোভাবে দ্রৌপদীর ক্লেশ উৎপাদন স্মরণ করিয়া পরাক্রম প্রকাশ কর ॥৫৬॥

অর্জ্জুন ! ভাগ্যবশতই আজ দুর্য্যোধন তোমার বাণের পথে রহিয়াছে এবং ভাগ্যবশতই এ, কর্ত্তব্য কার্য্যের ব্যাঘাত করিবার জন্য সম্মুখে পড়িয়াছে ॥৫৭॥

ভাগ্যক্রমেই জানিয়াছে যে, রণস্থলে তোমার সহিত যুদ্ধ করিতে হইবে। আর ভাগ্যক্রমেই আজ পুর্ব্বে অসম্ভাবিত সমস্ত অভীষ্ট বিষয় সফল হইতে চলিয়াছে ॥৫৮॥

অতএব অর্জ্জুন। পুর্ব্বকালে ইন্দ্র যেমন দেবাসুরযুদ্ধে জম্ভাসুরকে বধ করিয়াছিলেন, তুমিও আজ সেইরূপ যুদ্ধে কুরুকুলাধম দুর্য্যোধনকে বধ কর ॥৫৯॥

(৬০)···বৈরস্য দিষ্ট্যা সহজং মূলম্···নি।

সঞ্জয় উবাচ।

তং তথেত্যব্রবীৎ পার্থঃ কৃত্যরূপমিদং মম।
সর্বমন্যদনাদৃত্য গচ্ছ যত্র সুযোধনঃ ॥৬১॥
যেনৈতদ্দীর্ঘকালং নো ভুক্তং রাজ্যমকণ্টকম্।
অপ্যস্য যুধি বিক্রম্য চ্ছিন্দ্যাং মূৰ্দ্ধানমাহবে ॥৬২॥
অপি তস্যা হ্যনর্হায়াঃ পরিক্লেশস্য মাধব!।
কৃষ্ণায়াঃ শক্নুয়াং গন্তুং পদং কেশপ্রধর্ষণে ॥৬৩॥
ইত্যেবংবাদিনৌ কৃষ্ণৌ হৃষ্টৌ শ্বেতান্ হয়োত্তমান্।
প্রেষয়ামাসতুঃ সংখ্যে প্রেপ্সন্তৌ তং নরাধিপম্ ॥৬৪॥
তয়োঃ সমীপং সংপ্রাপ্য পুত্রস্তে ভরতর্ষভ!।
ন চকার ভয়ং প্রাপ্তে ভয়ে মহতি মারিষ! ॥৬৫॥

ভারতকৌমুদী

তমিতি। কৃত্যরূপম্ অবশ্যকর্ত্তব্যম্। সর্বং কার্য্যম্, অনাদৃত্য পরিহায় ॥৬১॥
যেনেতি। নঃ অস্মাকম্। অপিশব্দঃ সম্ভাবনায়াম্। পরত্রাপ্যেবম্ ॥৬২॥
অপীতি। অনর্হায়াঃ তাদৃশক্লেশভোগাযোগ্যায়াঃ। পদং নিষ্ক্রয়স্থানম্ ॥৬৩॥
ইতীতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। প্রেপ্সন্তৌ প্রাপ্তুমিচ্ছন্তৌ ॥৬৪॥
তয়োরিতি। পুত্রো দুর্য্যোধনঃ। হে মারিষ! আর্য্য! "আর্য্যস্তু মারিষঃ" ইত্যমরঃ ॥৬৫॥

---

এ নিহত হইলে, রক্ষকশূন্য এই সৈন্যদিগকে ছিন্ন-ভিন্ন কর, এই শত্রুতার সমাপ্তি হইয়া যাউক, দুরাত্মাদের মূলচ্ছেদ কর' ॥৬০॥

সঞ্জয় বলিলেন—'তখন অর্জ্জুন কৃষ্ণকে কহিলেন—'তাহাই হউক, ইহাই আমার অবশ্যকর্ত্তব্য। অতএব কৃষ্ণ! অন্য কার্য্য পরিত্যাগ করিয়া—যেখানে দুর্য্যোধন রহিয়াছে, সেইখানে যাও ॥৬১॥

দীর্ঘকাল যাবৎ নিষ্কণ্টকভাবে যে আমাদের রাজ্য ভোগ করিয়াছে, যুদ্ধে বিক্রম প্রকাশ করিয়া তাহারই মস্তকচ্ছেদন করিব ॥৬২॥

কৃষ্ণ! তাদৃশ ক্লেশভোগের অযোগ্যা দ্রৌপদীর সেই সকল ক্লেশের ও কেশাকর্ষণের ক্লেশের পরিশোধ করিতে অবশ্যই সমর্থ হইব' ॥৬৩॥

কৃষ্ণ ও অর্জুন এইরূপ বলিতে থাকিয়া আনন্দিত হইয়া দুর্য্যোধনকে পাইবার ইচ্ছা করিয়া শ্বেতবর্ণ উত্তম অশ্বগুলিকে রণস্থলে চালাইয়া দিলেন ॥৬৪॥

---

(৬৪) অপি তস্য হ্যনর্হায়াঃ পরিক্লেশস্য···নি।

তদস্য ক্ষত্রিয়াস্তত্র সর্ব্ব এবাভ্যপূজয়ন্।
যদর্জ্জুনহৃষীকেশৌ প্রত্যুদ্‌যাতোঽবিচারয়ন্ ॥৬৬॥
ততঃ সর্ব্বস্য সৈন্যস্য তাবকস্য বিশাংপতে!।
মহানাদো হ্যভূত্তত্র দৃষ্ট্বা রাজানমাহবে ॥৬৭॥
তস্মিন্ জনসমুন্নাদে প্রবৃত্তে ভৈরবে সতি।
কদর্থীকৃত্য তে পুত্রঃ প্রত্যমিত্রমবারয়ৎ ॥৬৮॥
আবারিতস্তু কৌন্তেয়স্তব পুত্রেণ ধন্বিনা।
সংরম্ভমগমদ্ভূয়ঃ স চ তস্মিন্ পরন্তপঃ ॥৬৯॥
তৌ দৃষ্ট্বা প্রতিসংরব্ধৌ দুর্য্যোধনধনঞ্জয়ৌ।
অভ্যবৈক্ষন্ত রাজানো ভীমরূপৌ সমন্ততঃ ॥৭০॥

ভারতকৌমুদী

তদিতি। অভ্যপূজয়ন্ প্রাশংসন্ ॥৬৬॥
তত ইতি। মহানাদ আনন্দকোলাহলঃ ॥৬৭॥
তস্মিন্নিতি। কদর্থীকৃত্য পন্থানমবরুধ্য। প্রত্যমিত্রং শক্রমর্জ্জুনমভিমুখীভূয় ॥৬৮॥
আবারিত ইতি। সংরম্ভং ক্রোধম্। স তব পুত্রশ্চ, তস্মিন্ কৌন্তেয়ে ॥৬৯॥
তাবিতি। প্রতিসংরব্ধৌ পরস্পরং প্রতি ক্রুদ্ধৌ। সমন্ততঃ সর্বতঃ ॥৭০॥

ভরতশ্রেষ্ঠ মাননীয় রাজা! আপনার পুত্র কৃষ্ণ ও অর্জুনের নিকটে যাইয়া গুরুতর ভয় উপস্থিত হইলেও ভয় করিলেন না ॥৬৫॥

তিনি যে কোন বিবেচনা না করিয়া কৃষ্ণ ও অর্জুনের সম্মুখে গেলেন, সকল ক্ষত্রিয়ই তাঁহার সেই কার্য্যের প্রশংসা করিলেন ॥৬৬॥

নরনাথ! তাহার পর যুদ্ধে রাজাকে দেখিয়া আপনার পক্ষের সমস্ত সৈন্যের মধ্যেই বিশাল আনন্দকোলাহল হইতে লাগিল ॥৬৭॥

সেই ভয়ঙ্কর জনকোলাহল উপস্থিত হইলে, আপনার পুত্র পথরোধ করিয়া অর্জ্জুনকে বারণ করিতে লাগিলেন ॥৬৮॥

আপনার ধনুর্দ্ধর পুত্র বারণ করিলে, অর্জ্জুন অত্যন্তক্রুদ্ধ হইলেন এবং শত্রুসন্তাপী দুর্য্যোধনও তাঁহার প্রতি সেইরূপ ক্রুদ্ধ হইয়া পড়িলেন ॥৬৯॥

দুর্য্যোধন ও অর্জ্জুনকে পরস্পর ক্রুদ্ধ দেখিয়া রাজারা সকল দিক্ হইতেই সেই ভয়ঙ্করমূর্ত্তি দুই জনের প্রতি কেবল দৃষ্টিপাতই করিতে লাগিলেন ॥৭০॥

---

(৬৬) তদস্য ক্ষত্রিয়াঃ কর্ম্ম…নি,…প্রত্যুদ্‌যাতৌ ন্যবারয়ৎ—বা নি। (৭০)…ভীমরূপাঃ সমন্ততঃ—বা নি।

দৃষ্ট্বা তু পার্থং সংরব্ধং বাসুদেবঞ্চ মারিষ ! ।
প্রহসন্নিব পুত্রস্তে যোদ্ধুকামঃ সমাহ্বয়ৎ ॥৭১॥
ততঃ প্রহৃষ্টো দাশার্হঃ পাণ্ডবশ্চ ধনঞ্জয়ঃ ।
ব্যক্রোশতাং মহানাদং দধ্মতুশ্চাম্বুজোত্তমৌ ॥৭২॥
তৌ হৃষ্টরূপৌ সংপ্রেক্ষ্য কৌরবেয়াশ্চ সর্ব্বশঃ ।
নিরাশাঃ সমপদ্যন্ত পুত্রস্য তব জীবিতে ॥৭৩॥
শোকমীয়ুঃ পরঞ্চৈব কুরবঃ সর্ব্ব এব তে ।
অমন্যন্ত চ পুত্রং তে বৈশ্বানরমুখে হুতম্ ॥৭৪॥
তথা তু দৃষ্ট্বা যোধাস্তে প্রহৃষ্টৌ কৃষ্ণপাণ্ডবৌ ।
হতো রাজা হতো রাজেত্যূচু রাজন্ ! ভয়ার্দ্দিতাঃ ॥৭৫॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি । সংরব্ধং ক্রুদ্ধম্ । সমাহ্বয়ৎ পার্থমেব ॥৭১॥

তত ইতি । দাশার্হঃ কৃষ্ণঃ । ব্যক্রোশতামুচ্চৈরাহ্বয়তাম্, মহান্ নাদো যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা, দধ্মতুর্বাদয়ামাসতুঃ, অম্বুজোত্তমৌ পাঞ্চজন্যদেবদত্তনামানৌ শঙ্খৌ ॥৭২॥

তাবিতি । তৌ কৃষ্ণার্জ্জুনৌ । সমপদ্যন্ত অজায়ন্ত ।৭৩॥

শোকমিতি । ঈয়ুঃ প্রাপুঃ । বৈশ্বানরমুখে অগ্নিমধ্যে, হুতং নিক্ষিপ্তম্ ।৭৪॥

তথেতি । প্রহর্ষদর্শনাদেবোৎসাহাতিরেকপ্রতীতের্হননসম্ভাবনেত্যাশয়ঃ ॥৭৫॥

মাননীয় রাজা ! আপনার পুত্র (দুর্য্যোধন) অর্জুন ও কৃষ্ণকে ক্রুদ্ধ দেখিয়া যুদ্ধ করিবার ইচ্ছা করিয়া হাসিতে হাসিতেই যেন অর্জুনকে আহ্বান করিলেন ॥৭১॥

তদনন্তর কৃষ্ণ এবং অর্জুনও আনন্দিত হইয়া দুর্য্যোধনকে যুদ্ধে আহ্বান করিলেন এবং উত্তম শঙ্খ দুইটা বাজাইলেন, তাহাতে বিশাল ধ্বনি হইল ॥৭২॥

তখন কৌরবেরা সকলে কৃষ্ণ ও অর্জুনকে আনন্দিত দেখিয়া আপনার পুত্রের জীবনের প্রতি নিরাশ হইয়া পড়িলেন ॥৭৩॥

ক্রমে সেই কৌরবেরা সকলেই অত্যন্ত শোকার্ত্ত হইলেন এবং আপনার পুত্রকে অগ্নিমধ্যে নিক্ষিপ্ত বলিয়া মনে করিলেন ॥৭৪॥

রাজা ! আপনার পক্ষের যোদ্ধারা কৃষ্ণ ও অর্জুনকে সেইরূপ প্রহৃষ্ট দেখিয়া ভয়ার্ত্ত হইয়া বলিয়া উঠিলেন যে, 'রাজা নিহত হইলেন, রাজা নিহত হইলেন' ॥৭৫॥

(৭৪) শোকমাপুঃ পরে চৈব…বা, শোকমীয়ুঃ পরে চৈব…বঙ্গ বর্দ্ধ, শোকমাপুঃ পরঞ্চৈব …নি। (৭৫)…উচিরে চ ভয়ার্দ্দিতাঃ—বা নি,…উচুরেবং ভয়ার্দ্দিতাঃ—পি।

জনস্য সংনিনাদং তং শ্রুত্বা দুর্য্যোধনোঽব্রবীৎ।
ব্যেতু বো ভীরহং কৃষ্ণৌ প্রেষয়িষ্যামি মৃত্যবে ॥৭৬॥
ইত্যুক্ত্বা সৈনিকান্ সর্ব্বান্ জয়াপেক্ষী নরাধিপঃ।
পার্থমাভাষ্য সংরম্ভাদিদং বচনমব্রবীৎ ॥৭৭॥
পার্থ! যচ্ছিক্ষিতং তেঽস্ত্রং দিব্যং মানুষমেব চ।
তদ্দর্শয় ময়ি ক্ষিপ্রং যদি জাতোঽসি পাণ্ডুনা ॥৭৮॥
যদ্বলং তব বীর্য্যঞ্চ কেশবস্য তথৈব চ।
তৎ কুরুষ্ব ময়ি ক্ষিপ্রং পশ্যামি তব পৌরুষম্ ॥৭৯॥
অস্মৎপরোক্ষং কর্ম্মাণি প্রবদন্তি কৃতানি তে।
স্বামিসৎকারযুক্তানি যানি তানীহ দর্শয় ॥৮০॥

## ভারতকৌমুদী

জনস্যেতি। ব্যেতু অপগচ্ছতু, বো যুষ্মাকম্, ভীর্ভয়ম্, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৭৬॥
ইতীতি। জয়াপেক্ষী জয়াভিলাষী। আভাষ্য সম্বোধ্য, সংরম্ভাৎ ক্রোধাৎ ॥৭৭॥
পার্থেতি। তে ত্বয়া, দিবি স্বর্গে ভবমিতি দিব্যম্, মানুষাণামিদমিতি মানুষম্ ॥৭৮॥
যদিতি। যচ্চ তব বলম্, তথৈব কেশবস্য যদ্বীর্য্যঞ্চেতি সম্বন্ধঃ। কুরুষ্ব প্রযোজয় ॥৭৯॥
অস্মদিতি। কর্ম্মাণি নিবাতকবচবধাদীনি। স্বামিনামিন্দ্রাদীনাং সৎকারেণ যুক্তানি ॥৮০॥

## ভারতভাবদীপঃ

দ্যোতনার্থম্ ॥২৮—৩৭॥ অগ্রতঃ প্রমুখে ॥৩৮—৪২॥ নাস্তীত্যর্জ্জুনোত্তেজনম্ ॥৪৩—৪৭॥ আক্ষেপং শরগোচরম্ ॥৪৮—৬২॥ পদং প্রতিপদম্ ॥৬৩—৭৯॥ স্বামিসৎকারো বীরপ্রধানো

তখন দুর্য্যোধন সেই জনকোলাহল শুনিয়া বলিলেন যে, আপনাদের ভয় দূরীভূত হউক, আমিই কৃষ্ণ ও অর্জুনকে যমালয়ে প্রেরণ করিব' ॥৭৬॥

জয়াভিলাষী রাজা দুর্য্যোধন সমস্ত সৈন্যকে এইরূপ বলিয়া অর্জুনকে সম্বোধন করিয়া ক্রোধবশতঃ এই কথা বলিলেন—॥৭৭॥

'অর্জুন! তুমি যদি পাণ্ডুর পুত্র হইয়া থাক, তবে স্বর্গীয় বা মর্ত্ত্যলোকীয় যে সকল অস্ত্র শিক্ষা করিয়াছ, তাহা সত্বর আমার উপরে প্রদর্শন কর ॥৭৮॥

তোমার যে বল আছে এবং কৃষ্ণেরও যে শক্তি রহিয়াছে, তাহাও সত্বর আমার উপরে প্রয়োগ কর; তোমার পুরুষকার দেখি ॥৭৯॥

(৭৬)…সংনিনাদং ·তু…বা নি। (৭৮)…দিব্যং পার্থিবমেব চ…বা নি। (৭৯)…পশ্যামস্তব পৌরুষম্—বা নি। (৮০) শ্লোকাৎ পরম্ '…শততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বার্জ্জুনং রাজা ত্রিভির্মর্ম্মাতিগৈঃ শরৈঃ।
প্রত্যবিধ্যন্মহাবেগৈশ্চতুর্ভিশ্চতুরো হয়ান্ ॥৮১॥
বাসুদেবঞ্চ দশভিঃ প্রত্যবিধ্যৎ স্তনান্তরে।
প্রতোদঞ্চাস্য ভল্লেন চ্ছিত্ত্বা ভূমাবপাতয়ৎ ॥৮২॥
তং চতুর্দশভিঃ পার্থশ্চিত্রপুঙ্খৈঃ শিলাশিতৈঃ।
অবিধ্যত্তূর্ণমব্যগ্রস্তেঽস্যাভ্রশ্যন্ত বর্ম্মণঃ ॥৮৩॥
তেষাং বৈফল্যমালোক্য পুনর্নব চ পঞ্চ চ।
প্রাহিণোন্নিশিতান্ বাণাংস্তেঽপ্যভ্রশ্যন্ত বর্ম্মণঃ ॥৮৪॥

ভারতকৌমুদী

এবমিতি। রাজা দুর্য্যোধনঃ, মর্ম্ম হৃদয়ং ভিত্ত্বা অতিগচ্ছন্তীতি তৈঃ ॥৮১॥
বাস্বিতি। স্তনয়োরন্তরে বক্ষসি। প্রতোদম্ অশ্বতাড়নদণ্ডম্ ॥৮২॥
তমিতি। চতুর্দশভিঃ শরৈরিত্যনুবৃত্তিঃ। অস্য দুর্য্যোধনস্য ॥৮৩॥
তেষামিতি। প্রাহিণোৎ পার্থ এব ন্যক্ষিপৎ ॥৮৪॥

লোকে আমাদের অসমক্ষে প্রভুর সংকারযুক্ত তোমার যে সকল কার্য্যের উল্লেখ করে, তুমি এখন সেই সকল কার্য্য দেখাও' ॥৮০॥

সঞ্জয় বলিলেন—'রাজা দুর্য্যোধন এইরূপ বলিয়া মহাবেগশালী ও মর্ম্মভেদী তিনটা বাণদ্বারা অর্জ্জুনকে এবং চারিটা বাণদ্বারা তাঁহার চারিটা অশ্বকে বিদ্ধ করিলেন ॥৮১॥

আর দশটা বাণদ্বারা কৃষ্ণের বক্ষস্থলে তাড়নপূর্ব্বক একটা ভল্লদ্বারা কৃষ্ণের কশাটাকে ছেদন করিয়া ভূতলে নিপাতিত করিলেন ॥৮২॥

তখন অর্জ্জুন আকুল না হইয়া বিচিত্রপুঙ্খ ও শিলাশাণিত চতুর্দ্দশ বাণদ্বারা দুর্য্যোধনকে বিদ্ধ করিলেন। কিন্তু সে বাণগুলি দুর্য্যোধনের বর্ম্মে লাগিয়া পড়িয়া গেল ॥৮৩॥

অর্জ্জুন সেই বাণগুলিকে নিষ্ফল দেখিয়া পুনরায় চৌদ্দটা সুধার বাণ নিক্ষেপ করিলেন; সেগুলিও দুর্য্যোধনের বর্ম্মে সংলগ্ন হইয়া পতিত হইল ॥৮৪॥

(৮১) অভ্যবিধ্যন্মহাবেগৈঃ···বা নি। (৮৩)···তে চাভ্রশ্যন্ত বর্ম্মণি—বা নি। (৮৪)···তেঽস্যাভ্রশ্যন্ত বর্ম্মণঃ—বঙ্গ বর্দ্ধ,···তে চাপ্রশ্যন্ত বর্ম্মণঃ—বা নি।

অষ্টাবিংশত্তু তান্ বাণানস্তান্ বিপ্রেক্ষ্য নিষ্ফলান্।
অব্রবীৎ পরবীরঘ্নঃ কৃষ্ণোঽর্জ্জুনমিদং বচঃ ॥৮৫॥
অদৃষ্টপূর্ব্বং পশ্যামি শিলানামিব সর্পণম্।
ত্বয়া সংপ্রেষিতাঃ পার্থ! নার্থং কুর্বন্তি পত্রিণঃ ॥৮৬॥
কচ্চিদ্গাণ্ডীবজঃ প্রাণস্তথৈব ভরতর্ষভ!।
মুষ্টিশ্চ তে যথা পূর্ব্বং ভুজয়োশ্চ বলং তব ॥৮৭॥
ন বা কচ্চিদয়ং কালঃ প্রাপ্তঃ স্যাদস্য পশ্চিমঃ।
তব চৈবাস্য শত্রোশ্চ তন্মমাচক্ষ্ব পৃচ্ছতঃ ॥৮৮॥
বিস্ময়ো মে মহান্ পার্থ! তব দৃষ্ট্বা শরানিমান্।
ব্যর্থান্ নিপতিতান্ সংখ্যে দুর্য্যোধনরথং প্রতি ॥৮৯॥
বজ্রাশনিসমা ঘোরাঃ পরকায়াবদারণাঃ।
শরাঃ কুর্বন্তি তে নার্থং পার্থ! কাদ্য বিড়ম্বনা ॥৯০॥

ভারতকৌমুদী

অষ্টেতি। অস্তান্ অর্জ্জুনেন নিক্ষিপ্তান্। "অস্ ক্ষেপণে" ইত্যস্য ক্তে প্রয়োগঃ ॥৮৫॥
অদৃষ্টেতি। সর্পণং জলোপরি প্লবনম্। অর্থং শত্রুদেহবিদারণরূপং প্রয়োজনম্ ॥৮৬॥
কচ্চিদিতি। প্রাণো বলম্, তথৈব পূর্ববদেবাস্তীতি শেষঃ ॥৮৭॥
নেতি। প্রাপ্ত উপস্থিতঃ, পশ্চিমঃ শেষঃ, পরস্পরদর্শনবিষয় ইত্যাশয়ঃ ॥৮৮॥
বিস্ময় ইতি। দুর্য্যোধনস্য রথং প্রতি রথসমীপে নিপতিতান্ ॥৮৯॥
বজ্রেতি। অশনির্বিদ্যুৎ, "অশনির্বজ্রবিদ্যুতোঃ" ইতি হেমচন্দ্রঃ। অর্থং প্রয়োজনম্ ॥৯০॥

তখন বিপক্ষবীরহন্তা কৃষ্ণ অর্জ্জুননিক্ষিপ্ত সেই অষ্টাবিংশতি বাণকে নিষ্ফল দেখিয়া অর্জ্জুনকে এই কথা বলিলেন—॥৮৫॥

'অর্জ্জুন! জলের উপরে পাথর ভাসার ন্যায় অদৃষ্টপূর্ব ব্যাপার দেখিতেছি! তোমার নিক্ষিপ্ত বাণগুলি কোন প্রয়োজন সাধন করিল না! ॥৮৬॥

ভরতশ্রেষ্ঠ! গাণ্ডীবের শক্তি সেইরূপই আছে ত? এবং তোমার মুষ্টি ও বাহুযুগলের বল পূর্ব্ববৎ রহিয়াছে ত? ॥৮৭॥

আমি জিজ্ঞাসা করিতেছি—আজ তোমার ও এই শত্রুর পরস্পর সন্দর্শন-বিষয়ে এই শেষ কাল উপস্থিত হইল না কি? তাহা আমার নিকট বল ॥৮৮॥

পৃথানন্দন! তোমার এই বাণগুলিকে ব্যর্থ ও দুর্য্যোধনের রথের নিকটে নিপতিত দেখিয়া আমার গুরুতর বিস্ময় জন্মিয়াছে ॥৮৯॥

(৮৭) কচ্চিদ্গাণ্ডীবতঃ প্রাণঃ…পি বা বঙ্গ বর্দ্ধ। (৮৮) ন বা কশ্চিদয়ং কালঃ…পি বঙ্গ বর্দ্ধ। (৯০)…পরকায়াবভেদিনঃ…বা নি।

অর্জ্জুন উবাচ।

দ্রোণেনৈষা মতিঃ কৃষ্ণ! ধার্ত্তরাষ্ট্রে নিবেশিতা।
অভেদ্যা হি মমাস্ত্রাণামেষা কবচধারণা ॥৯১॥
অস্মিন্নন্তর্হিতং কৃষ্ণ! ত্রৈলোক্যমপি বর্ম্মণি।
একো দ্রোণো হি বেদৈতদহং তস্মাচ্চ সত্তমাৎ ॥৯২॥
ন শক্যমেতৎ কবচং বাণৈর্ভেত্তুং কথঞ্চন।
অপি বজ্রেণ গোবিন্দ! স্বয়ং মঘবতা যুধি ॥৯৩॥
জানংস্ত্বমপি বৈ কৃষ্ণ! মাং বিমোহয়সে কথম্।
যদ্‌বৃত্তং ত্রিষু লোকেষু যচ্চ কেশব! বর্ত্ততে ॥৯৪॥
তথা ভবিষ্যদ্‌যচ্চৈব তৎ সর্ব্বং বিদিতং তব।
ন ত্বেবং বেদ বৈ কশ্চিদ্‌যথাহং মধুসূদন! ॥৯৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

দ্রোণেনেতি। এষা এতৎকবচবন্ধনবিষয়া। কবচধারণা ধৃতং কবচমিত্যর্থঃ ॥৯১॥
অস্মিন্নিতি। অন্তর্হিতমিব ভবতি কিমপি কর্ত্তুমশক্তত্বাৎ ॥৯২॥
নেতি। কিং বহুনা মঘবতা ইন্দ্রেণ বজ্রেণাপি ভেত্তুং ন শক্যমিতি সম্বন্ধঃ ॥৯৩॥
জানন্নিতি। বিমোহয়সে প্রশ্নেন। বৃত্তং জাতম্। এবং তব মাহাত্ম্যম্ ॥৯৪—৯৫॥

অর্জ্জুন! বজ্র ও বিদ্যুতের তুল্য ভয়ঙ্কর এবং বিপক্ষশরীরবিদারক তোমার বাণ সকল কোন প্রয়োজন সাধন করিল না! আজ এ কি বিড়ম্বনা' ॥৯০॥

অর্জ্জুন বলিলেন—'কৃষ্ণ! আমার ধারণা এই যে, দ্রোণ দুর্য্যোধনের গাত্রে এই কবচ বন্ধন করিয়া দিয়াছেন। যদি তাহাই হয়, তবে এই কবচ আমার অস্ত্রের অভেদ্য ॥৯১॥

কৃষ্ণ! সমগ্র ত্রিভুবনও যেন এই কবচের ভিতরে অন্তর্হিত হইয়া যায়। তা'র পর একমাত্র দ্রোণই এই কবচ জানেন, আমিও সেই বীরশ্রেষ্ঠের নিকট অবগত হইয়াছি ॥৯২॥

গোবিন্দ! বাণদ্বারা কোন প্রকারেই এই কবচ ভেদ করা যায় না, এমন কি স্বয়ং ইন্দ্র বজ্রদ্বারাও যুদ্ধে ইহা ভেদ করিতে পারেন না ॥৯৩॥

কৃষ্ণ! তুমি ইহা জানিয়াও আমাকে মোহিত করিতেছ কেন? কেশব! ত্রিভুবনে যাহা হইয়া গিয়াছে, যাহা হইতেছে এবং যাহা হইবে, সে সমস্তই ত তোমার জানা আছে। মধুসূদন! আমি যেমন তোমার এই মাহাত্ম্য জানি, তেমন আর কেহ জানে না ॥৯৪—৯৫॥

(৯৪)…যথা ত্বং মধুসূদন!—বা নি।

অথান্যদ্ধনুরাদায় বৃহৎক্ষত্রো হসন্নিব।
ব্যশ্বসূতরথং চক্রে ক্ষেমধূর্ত্তিং মহারথম্ ॥৫॥
ততোঽপরেণ ভল্লেন পীতেন নিশিতেন চ।
জহার নৃপতেঃ কায়াচ্ছিরো জ্বলিতকুণ্ডলম্ ॥৬॥
তচ্ছিন্নং সহসা তস্য শিরঃ কুঞ্চিতমূর্দ্ধজম্।
সকিরীটং মহীং প্রাপ্য বভৌ জ্যোতিরিবাম্বরাৎ ॥৭॥
তং নিহত্য রণে হৃষ্টো বৃহৎক্ষত্রো মহাবলঃ।
সহসা ন্যপতৎ সৈন্যং তাবকং পার্থকারণাৎ ॥৮॥
ধৃষ্টকেতুমথায়ান্তং দ্রোণহেতোঃ পরাক্রমী।
বীরধন্বা মহেষ্বাসো বারয়ামাস ভারত! ॥৯॥

## ভারতকৌমুদী

অথেতি। এনং বৃহৎক্ষত্রম্। বিব্যাধ ক্ষেমধূর্ত্তিরিত্যনুবৃত্তিঃ ॥৪॥
অথেতি। বিগতা অশ্বাঃ সূতঃ সারথিঃ রথশ্চ যস্য তং তাদৃশম্ ॥৫॥
তত ইতি। নৃপতেঃ ক্ষেমধূর্ত্তেঃ। জ্বলিতে উজ্জ্বলে কুণ্ডলে যস্য তৎ ॥৬॥
তদিতি। কুঞ্চিতা বক্রা মূর্দ্ধজাঃ কেশা যস্য তৎ। জ্যোতির্গ্রহঃ ॥৭॥
তমিতি। পার্থকারণাৎ অর্জ্জুনসাহায্যহেতোঃ ॥৮॥
ধৃষ্টেতি। দ্রোণহেতোঃ অর্জ্জুনসাহায্যার্থে গমনায় দ্রোণাতিক্রমার্থম্ ॥৯॥

---

তাহার পর তিনি একটা নতপর্ব্ব বাণদ্বারা সত্বর ছিন্নকার্ম্মুক সর্ব্বধনুর্দ্ধরশ্রেষ্ঠ বৃহৎক্ষত্রকে বিদ্ধ করিলেন ॥৪॥

তৎপরে বৃহৎক্ষত্র হাসিতে হাসিতেই যেন অন্য ধনু লইয়া মহারথ ক্ষেমধূর্ত্তির অশ্ব, সারথি ও রথ বিনষ্ট করিলেন ॥৫॥

এবং তদনন্তর তিনি অন্য একটা রক্তপায়ী সুধার ভল্লদ্বারা ক্ষেমধূর্ত্তির দেহ হইতে উজ্জ্বলকুণ্ডলযুক্ত মস্তক হরণ করিলেন ॥৬॥

তৎক্ষণাৎ ক্ষেমধূর্ত্তির সেই কুঞ্চিতকেশ ছিন্ন মস্তকটী কিরীটের সহিত ভূতলে পতিত হইয়া আকাশ হইতে নিপতিত কোন তেজোময় গ্রহের ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥৭॥

মহাবল বৃহৎক্ষত্র যুদ্ধে ক্ষেমধূর্ত্তিকে বধ করিয়া আনন্দিত হইয়া অর্জ্জুনের সাহায্য করিবার জন্য তৎক্ষণাৎ আসিয়া আপনার সৈন্যের উপরে পতিত হইলেন ॥৮॥

(৮)···সহসাভ্যপতৎ···বা নি

তৌ পরস্পরমাসাদ্য শরদংষ্ট্রৌ তরস্বিনৌ ।
শরৈরনেকসাহস্রৈরন্যোন্যমভিজঘ্নতুঃ ॥১০॥
তাবুভৌ নরশার্দ্দূলৌ যুযুধাতে পরস্পরম্ ।
মহাবনে তীব্রমদৌ বারণাবিব যূথপৌ ॥১১॥
গিরিগহ্বরমাসাদ্য শার্দ্দূলাবিব রোষিতৌ ।
যুযুধাতে মহারাজ ! পরস্পরবধৈষিণৌ ॥১২॥
তদ্‌যুদ্ধমাসীত্তুমুলং প্রেক্ষণীয়ং বিশাংপতে ! ।
সিদ্ধচারণসংঘানাং বিস্ময়াদ্ভুতদর্শনম্ ॥১৩॥
বীরধন্বা ততঃ ক্রুদ্ধো ধৃষ্টকেতোঃ শরাসনম্ ।
দ্বিধা চিচ্ছেদ ভল্লেন প্রহসন্নিব ভারত ! ॥১৪॥

ভারতকৌমুদী

তাবিতি। শরা দংষ্ট্রা দন্তা ইব যয়োস্তৌ, তরস্বিনৌ বলবন্তৌ ॥১০॥

তাবিতি। বারণৌ হস্তিনৌ, যূথপৌ হস্তিসমূহরক্ষকৌ ॥১১॥

গিরীতি। রোষিতৌ পরস্পরপ্রহারাৎ সঞ্জাতরোষৌ ॥১২॥

তদিতি। বিগতঃ স্ময়োঽহঙ্কারো যস্মাত্তদ্বিস্ময়মদ্ভুতঞ্চ দর্শনং যস্য তৎ ॥১৩॥

বীরেতি। শরান্ অস্যতি ক্ষিপত্যনেনেতি শরাসনং ধনুঃ ॥১৪॥

ভরতনন্দন ! তাহার পর পরাক্রমশালী ধৃষ্টকেতু দ্রোণকে অতিক্রম করিবার জন্য আসিতে লাগিলে, মহাধনুর্দ্ধর বীরধন্বা তাঁহাকে বারণ করিতে লাগিলেন ॥৯॥

দন্তের ন্যায় বাণধারী ও বলবান্ সেই দুই বীর পরস্পর প্রাপ্ত হইয়া বহুতর বাণদ্বারা পরস্পর আঘাত করিতে থাকিলেন ॥১০॥

মহাবনমধ্যে তীব্রমদশালী ও হস্তিযূথপতি দুইটা হস্তীর ন্যায় সেই নরশ্রেষ্ঠেরা দুই জন পরস্পর যুদ্ধ করিতে লাগিলেন ॥১১॥

মহারাজ ! ক্রুদ্ধ দুইটা ব্যাঘ্র যেমন পরস্পরবধার্থী হইয়া পর্ব্বতগুহার ভিতরে যুদ্ধ করে, তাঁহারাও সেইরূপ যুদ্ধ করিতে থাকিলেন ॥১২॥

নরনাথ ! সেই যুদ্ধটা তুমুল ও দর্শনযোগ্যরূপে হইতে লাগিল এবং তাহা দেখিয়া সিদ্ধ-চারণগণের অহঙ্কার দূরীভূত হইল ও বিস্ময় জন্মিল ॥১৩॥

ভরতনন্দন ! তাহার পর বীরধন্বা ক্রুদ্ধ হইয়া হাসিতে হাসিতেই যেন একটা ভল্লদ্বারা ধৃষ্টকেতুর ধনুখানাকে দুই খণ্ডে ছেদন করিয়া ফেলিলেন ॥১৪॥

(১২)·· যুযুধাতে মহাবীর্য্যৌ পরস্পরজিঘাংসয়া—বা নি।

তদুৎসৃজ্য ধনুশ্ছিন্নং চেদিরাজো মহারথঃ।
শক্তিং জগ্রাহ বিপুলাং রুক্মদণ্ডাময়স্ময়ীম্ ॥১৫॥
তান্তু শক্তিং মহাবীর্য্যাং ভুজেনোদ্যম্য ভারত!।
চিক্ষেপ সহসা মত্তো বীরধন্বরথং প্রতি ॥১৬॥
স তয়া বীরঘাতিন্যা শক্ত্যা ত্বভিহতো ভৃশম্।
নির্ভিন্নহৃদয়স্তূর্ণং নিপপাত রথান্মহীম্ ॥১৭॥
তস্মিন্ নিপতিতে শূরে ত্রিগর্ত্তানাং মহারথে।
বলং তেঽভজ্যত বিভো! পাণ্ডবৈশ্চ সমন্ততঃ ॥১৮॥
সহদেবে ততঃ ষষ্টিং সায়কান্ দুর্ম্মুখোঽক্ষিপৎ।
ননাদ চ মহানাদং তর্জ্জয়ন্ পাণ্ডবং রণে ॥১৯॥

ভারতকৌমুদী

তদিতি। উৎসৃজ্য বিহায়। রুক্মদণ্ডাং স্বর্ণদণ্ডাম্, অয়স্ময়ীং লৌহময়ীম্ ॥১৫॥
তামিতি। উদ্যম্য উত্তোল্য। রথং প্রতি ক্ষেপেণৈব বীরধন্বানং প্রতি ক্ষেপো জাতঃ ॥১৬॥
স ইতি। নির্ভিন্নহৃদয়ো বিদীর্ণবক্ষাঃ, নিপপাত জগাম ॥১৭॥
তস্মিন্নিতি। বলং সৈন্যম্, অভজ্যত সংঘচ্যুতমক্রিয়ত ॥১৮॥
সহেতি। ননাদ চকার। পাণ্ডবং সহদেবং প্রকরণাৎ ॥১৯॥

মহারথ ধৃষ্টকেতু সেই ছিন্ন ধনু ত্যাগ করিয়া বিশালা, স্বর্ণদণ্ডা ও লৌহময়ী একটা শক্তি গ্রহণ করিলেন ॥১৫॥

ভরতনন্দন! যুদ্ধমদমত্ত ধৃষ্টকেতু হস্তদ্বারা সেই সুদৃঢ় শক্তিটা উত্তোলন করিয়া তৎক্ষণাৎ তাহা বীরধন্বার রথের দিকে নিক্ষেপ করিলেন ॥১৬॥

সেই বীরঘাতিনী শক্তিদ্বারা গুরুতর আহত ও বিদীর্ণহৃদয় হইয়া বীরধন্বা সত্বর রথ হইতে ভূতলে নিপতিত হইলেন ॥১৭॥

রাজা! বীর ও ত্রিগর্ত্তদেশীয় মহারথ সেই বীরধন্বা নিপতিত হইলে, পাণ্ডবেরা সকল দিকেই আপনার সৈন্য বিশ্লিষ্ট করিতে লাগিলেন ॥১৮॥

মহারাজ! তাহার পর আপনার পুত্র দুর্ম্মুখ সহদেবের প্রতি ষাটটা বাণ নিক্ষেপ করিলেন এবং তাঁহাকে ভর্ৎসনা করিতে থাকিয়া বিশাল সিংহনাদ করিয়া উঠিলেন ॥১৯॥

(১৫) হেমদণ্ডাময়স্ময়ীম্—বা নি। (১৬)…দোর্ভ্যামাযম্য ভারত!… সহসা যত্তঃ… বা নি। (১৭) তয়া তু বীরঘাতিন্যা…বা নি। (১৮)…ত্রৈগর্ত্তানাং…মহারথে… পাণ্ডবৈর্যৈঃ সমন্ততঃ—বা নি।

মাদ্রেয়স্তু ততঃ ক্রুদ্ধো দুর্ম্মুখং দশভিঃ শরৈঃ।
ভ্রাতা ভ্রাতরমায়ান্তং বিব্যাধ প্রহসন্নিব ॥২০॥
তং রণে রভসং দৃষ্ট্বা সহদেবং মহাবলম্।
দুর্ম্মুখো নবভির্বাণৈস্তাড়য়ামাস ভারত! ॥২১॥
দুর্ম্মুখস্য তু ভল্লেন ছিত্ত্বা কেতুং মহাবলঃ।
জঘান চতুরো বাহাংশ্চতুর্ভির্নিশিতৈঃ শরৈঃ ॥২২॥
অথাপরেণ ভল্লেন পীতেন নিশিতেন চ।
চিচ্ছেদ সারথেঃ কায়াচ্ছিরো জ্বলিতকুণ্ডলম্ ॥২৩॥
ক্ষুরপ্রেণ সুতীক্ষ্ণেন কৌরবস্য মহদ্ধনুঃ।
সহদেবো রণে ছিত্ত্বা তঞ্চ বিব্যাধ পঞ্চভিঃ ॥২৪॥
হতাশ্বস্তু রথং ত্যক্ত্বা দুর্ম্মুখো বিমনাস্তদা।
আরুরোহ রথং রাজন্! নিরমিত্রস্য ভারত! ॥২৫॥

ভারতকৌমুদী

মাদ্রেয় ইতি। মাদ্রেয়ো মাদ্রীপুত্রঃ সহদেবঃ ॥২০॥
তমিতি। রভসং বেগবন্তম্ ॥২১॥
দুর্ম্মুখস্যেতি। মহাবলঃ সহদেবঃ। বাহান্ দুর্ম্মুখরথস্যাশ্বান্ ॥২২॥
অথেতি। পীতেন প্রাক্পীতশক্ররক্তেন তৎসজাতীয়েনেত্যর্থঃ। চিচ্ছেদ পাতয়ামাস ॥২৩॥
ক্ষুরেতি। ক্ষুরপ্রেণ তদাখ্যেন বাণবিশেষেণ, কৌরবস্য দুর্ম্মুখস্য ॥২৪॥

---

তৎপরে ভ্রাতা দুর্ম্মুখ আসিতে লাগিলে, ভ্রাতা সহদেব ক্রুদ্ধ হইয়া হাসিতে হাসিতেই যেন দশটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥২০॥

ভরতনন্দন! মহাবল সহদেবকে যুদ্ধে বেগবান্ দেখিয়া দুর্ম্মুখ নয়টা বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥২১॥

মহাবল সহদেব একটা ভল্লদ্বারা দুর্ম্মুখের ধ্বজ ছেদন করিয়া চারিটা সুধার বাণদ্বারা তাঁহার চারিটা অশ্বকে বধ করিলেন ॥২২॥

তৎপরে তিনি শক্ররক্তপায়ী সুধার অন্য একটা ভল্লদ্বারা দুর্ম্মুখের সারথির দেহ হইতে উজ্জ্বলকুণ্ডলযুক্ত মস্তকটা ছেদন করিয়া ফেলিলেন ॥২৩॥

তদনন্তর সহদেব একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা দুর্ম্মুখের বিশাল ধনু ছেদন করিয়া পাঁচটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥২৪॥

---

(২০)…দুর্ম্মুখঞ্চ শিতৈঃ শরৈঃ…বা নি…ভ্রাতরমায়ত্তঃ…নি। (২৩)…নিশিতেন হ…নি।
(২৪) ক্ষুরপ্রেণ চ তীক্ষ্ণেন কৌরব্যস্য…বা নি।

সহদেবস্ততঃ ক্রুদ্ধো নিরমিত্রং মহাহবে।
জঘান পৃতনামধ্যে ভল্লেন পরবীরহা ॥২৬॥
স পপাত রথোপস্থান্নিরমিত্রো জনেশ্বর!।
ত্রিগর্ত্তরাজস্য সুতো ব্যথয়ংস্তব বাহিনীম্ ॥২৭॥
তন্তু হত্বা মহাবাহুঃ সহদেবো ব্যরোচত।
যথা দাশরথী রামঃ খরং হত্বা মহাবলম্ ॥২৮॥
হাহাকারো মহানাসীৎ ত্রিগর্ত্তানাং জনেশ্বর!।
রাজপুত্রং হতং দৃষ্ট্বা নিরমিত্রং মহাবলম্ ॥২৯॥
নকুলস্তে সুতং রাজন্! বিকর্ণং পৃথুলোচনম্।
মুহূর্ত্তাজ্জিতবান্ সংখ্যে তদদ্ভুতমিবাভবৎ ॥৩০॥

ভারতকৌমুদী

হতেতি। বিমনাঃ পরাজয়াদ্বিষণ্ণচিত্তঃ। নিরমিত্রস্য ত্রিগর্ত্তরাজপুত্রস্য ॥২৫॥
সহেতি। পৃতনায়াঃ কৌরবসৈন্যস্যৈব মধ্যে। পরবীরহা বিপক্ষবীরহন্তা ॥২৬॥
স ইতি। রথস্য উপস্থাৎ উপরিদেশাৎ। ব্যথয়ং স্বপতনেনৈব ॥২৭॥
তমিতি। ব্যরোচত বীরশ্রিয়া অশোভত। খরং নাম রাক্ষসম্ ॥২৮॥
হাহেতি। দৃষ্ট্বা স্থিতানামিত্যধ্যাহারান্নৈককর্তৃকত্বহানিঃ ॥২৯॥
নকুল ইতি। পৃথুলোচনং বিশালনেত্রম্। মুহূর্ত্তাজ্জয় এবাদ্ভুতঃ ॥৩০॥

ভরতনন্দন রাজা! তখন দুর্ম্মুখ বিষণ্ণচিত্ত হইয়া হতাশ্ব রথ ত্যাগ করিয়া নিরমিত্রের রথে যাইয়া আরোহণ করিলেন ॥২৫॥

তাহার পর বিপক্ষবীরহন্তা ক্রুদ্ধ সহদেব একটা ভল্লদ্বারা মহাযুদ্ধে কৌরব-সৈন্যমধ্যেই নিরমিত্রকে বধ করিলেন ॥২৬॥

নরনাথ! তখন ত্রিগর্ত্তরাজপুত্র নিরমিত্র আপনার সৈন্যদিগকে ব্যথিত করিয়া রথের উপর হইতে পতিত হইলেন ॥২৭॥

তৎকালে মহাবাহু সহদেব নিরমিত্রকে বধ করিয়া মহাবল-খর-বধের পর দশরথনন্দন রামের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥২৮॥

নরনাথ! রাজপুত্র মহাবল নিরমিত্রকে নিহত দেখিয়া ত্রিগর্ত্তসৈন্যদের মধ্যে গুরুতর হাহাকার হইতে লাগিল ॥২৯॥

রাজা! ওদিকে নকুল যুদ্ধে মুহূর্ত্তকালমধ্যে আপনার পুত্র বিশালনয়ন বিকর্ণকে জয় করিলেন। তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৩০॥

(২৬)…জঘান পৃথুধারেণ…বা নি। (২৯)…নিরমিত্রং মহারথম্—পি বা নি। (৩০)…জিতবাল্লোঁকে · বা নি।

সাত্যকিং ব্যাঘ্রদত্তস্তু শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
চক্রেঽদৃশ্যং সাশ্বসূতং সধ্বজং পৃতনান্তরে ॥৩১॥
তান্ নিবার্য্য শরান্ শূরঃ শৈনেয়ঃ কৃতহস্তবৎ।
সাশ্বসূতধ্বজং বাণৈর্ব্যাঘ্রদত্তমপাতয়ৎ ॥৩২॥
কুমারে নিহতে তস্মিন্ মাগধস্য সুতে প্রভো!।
মাগধাঃ সর্ব্বতো যত্তা যুযুধানমুপাদ্রবন্ ॥৩৩॥
বিসৃজন্তঃ শরাংশ্চৈব তোমরাংশ্চ সহস্রশঃ।
ভিন্দিপালাংস্তথা প্রাসান্ মুদ্গরান্ মুসলানপি।
অযোধয়ন্ রণে শূরাঃ সাত্বতং যুদ্ধকোবিদম্ ॥৩৪॥
তাংস্তু সর্ব্বান্ স বলবান্ সাত্যকির্যুদ্ধদুর্ম্মদঃ।
নাতিকৃচ্ছ্রাদ্ধসন্নেব বিজিগ্যে পুরুষর্ষভঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

সাত্যকিমিতি। ব্যাঘ্রদত্তো মগধরাজপুত্রঃ। অশ্বৈঃ সূতেন সারথিনা চ সহেতি তম্ ॥৩১॥

তানিতি। শৈনেয়ঃ শিনেঃ পৌত্রঃ সাত্যকিঃ, কৃতহস্তঃ শিক্ষিতহস্ত ঐন্দ্রজালিকস্তদ্বৎ ॥৩২॥

কুমার ইতি। যত্তা জয়ায় যত্নবন্তঃ সন্তঃ, যুযুধানং সাত্যকিম্ ॥৩৩॥

বিসৃজন্ত ইতি। সাত্বতং সাত্বতবংশীয়ং সাত্যকিম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৪॥

তানিতি। নাতিকৃচ্ছ্রাৎ অনতিকষ্টাৎ, বিজিগ্যে বিশেষেণৈব জিতবান্ ॥৩৫॥

অন্যদিকে মগধরাজপুত্র ব্যাঘ্রদত্ত নতপর্ব্ব বাণসমূহদ্বারা সৈন্যমধ্যে অশ্ব, সারথি ও ধ্বজের সহিত সাত্যকিকে অদৃশ্য করিয়া ফেলিলেন ॥৩১॥

তখন বীর সাত্যকি শিক্ষিতহস্ত ঐন্দ্রজালিকের ন্যায় সেই বাণগুলিকে নিবারণ করিয়া অশ্ব, সারথি ও ধ্বজের সহিত ব্যাঘ্রদত্তকে নিপাতিত করিলেন ॥৩২॥

রাজা! সেই মগধরাজপুত্র কুমার ব্যাঘ্রদত্ত নিহত হইলে, মগধসৈন্যেরা সর্বপ্রকারে যত্নবান্ হইয়া সাত্যকির দিকে ধাবিত হইল ॥৩৩॥

সেই বীরেরা যুদ্ধে সহস্র সহস্র বাণ, তোমর, ভিন্দিপাল, প্রাস, মুদ্গর ও মুসল নিক্ষেপ করিতে থাকিয়া যুদ্ধবিশারদ সাত্যকিকে প্রহার করিতে থাকিল ॥৩৪॥

তখন বলবান্, যুদ্ধদুর্দ্ধর্ষ ও পুরুষশ্রেষ্ঠ সাত্যকি হাসিতে হাসিতেই অনতিকষ্টে সেই সমস্ত মগধসৈন্যকে জয় করিলেন ॥৩৫॥

মাগধান্ দ্রবতো দৃষ্ট্বা হতশেষান্ সমন্ততঃ।
বলং তেঽভজ্যত বিভো! যুযুধানশরার্দ্দিতম্ ॥৩৬॥
নাশয়িত্বা রণে সৈন্যং ত্বদীয়ং মাধবোত্তমঃ।
বিধুন্বানো ধনুঃশ্রেষ্ঠং ব্যভ্রাজত মহাযশাঃ ॥৩৭॥
ভজ্যমানং বলং রাজন্! সাত্বতেন মহাত্মনা।
নাভ্যবর্ত্তত যুদ্ধায় ত্রাসিতং দীর্ঘবাহুনা ॥৩৮॥
ততো দ্রোণো ভৃশং ক্রুদ্ধঃ সহসোদ্ধৃত্য চক্ষুষী।
সাত্যকিং সত্যকর্ম্মাণং স্বয়মেবাভিদুদ্রুবে ॥৩৯॥
দ্রৌপদেয়ান্ মহেষ্বাসান্ সৌমদত্তির্মহাযশাঃ।
একৈকং পঞ্চভির্বিদ্ধ্বা পুনর্বিব্যাধ সপ্তভিঃ ॥৪০॥
তে পীড়িতা ভৃশং তেন রৌদ্রেণ সহসা বিভো!।
প্রমূঢ়া নৈব বিবিদুর্ম্মৃধে কৃত্যং স্ম কিঞ্চন ॥৪১॥

ভারতকৌমুদী

মাগধানিতি। দ্রবতঃ পলায়মানান্। যুযুধানস্য সাত্যকেঃ শরৈরর্দ্দিতম্ ॥৩৬॥
নাশয়িত্বেতি। মাধবোত্তমো মধুবংশ্যশ্রেষ্ঠঃ সাত্যকিঃ। বিধুন্বানঃ সঞ্চালয়ন্ ॥৩৭॥
ভজ্যেতি। সাত্বতেন সাত্যকিনা। নাভ্যবর্ত্তত অভিমুখং ন জাতম্ ॥৩৮॥
তত ইতি। উদ্ধৃত্য যুদ্ধাবস্থাদর্শনার্থমুত্তোল্য। অভিদুদ্রুবে অভিদধাব ॥৩৯॥
দ্রৌপেতি। দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্, সৌমদত্তির্ভূরিশ্রবোভিন্নঃ সোমদত্তপুত্রঃ ॥৪০॥

রাজা! হতাবশিষ্ট মাগধসৈন্যেরা সকল দিকে পলায়ন করিতেছে দেখিয়া সাত্যকিশরপীড়িত আপনার সৈন্যগণ ভগ্ন হইয়া পড়িল ॥৩৬॥

তখন মহাযশা মধুবংশশ্রেষ্ঠ সাত্যকি যুদ্ধে আপনার সৈন্যদিগকে বিনষ্ট করিয়া উত্তম ধনু সঞ্চালন করিতে থাকিয়া শোভা পাইতে লাগিলেন ॥৩৭॥

রাজা! মহাত্মা ও দীর্ঘবাহু সাত্যকি আপনার সৈন্যদিগকে বিত্রাসিত ও ভগ্ন করিয়া দিলে, তাহারা আর যুদ্ধ করিবার জন্য ফিরিল না ॥৩৮॥

তাহার পর দ্রোণাচার্য্য অত্যন্ত ক্রুদ্ধ হইয়া নয়নযুগল উত্তোলন করিয়া তৎক্ষণাৎ সত্যকর্ম্মা সাত্যকির দিকে নিজেই ধাবিত হইলেন ॥৩৯॥

ওদিকে সৌমদত্তি মহাধনুর্দ্ধর দ্রৌপদীর পুত্রগণের এক এক জনকে পাঁচ পাঁচ বাণে বিদ্ধ করিয়া পুনরায় সাত সাত বাণে বিদ্ধ করিলেন ॥৪০॥

---

(৩৭)...ত্বদীয়স্তু সমন্ততঃ নি। (৩৯) ইতঃ পরম্ '...পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বঙ্গ বৰ্দ্ধ, '...সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বা রা নি।

নাকুলিস্তু শতানীকঃ সৌমদত্তিং নরর্ষভম্ ।
দ্বাভ্যাং বিদ্ধানদদ্ধৃষ্টঃ শরাভ্যাং শত্রুতাপনঃ ॥৪২॥
তথেতরে রণে যত্তাস্ত্রিভিস্ত্রিভিরজিহ্মগৈঃ ।
বিব্যধুঃ সমরে তূর্ণং সৌমদত্তিমমর্ষণম্ ॥৪৩॥
স তান্ প্রতি মহারাজ ! চিক্ষেপ পঞ্চ সায়কান্ ।
একৈকং হৃদি চাজঘ্নে একৈকেন মহাযশাঃ ॥৪৪॥
ততস্তে ভ্রাতরঃ পঞ্চ শরৈর্বিদ্ধা মহাত্মনা ।
পরিবার্য্য রথৈর্বীরং বিব্যধুঃ সায়কৈর্ভৃশম্ ॥৪৫॥
আর্জ্জুনিস্তু হয়াংস্তস্য চতুর্ভির্নিশিতৈঃ শরৈঃ ।
প্রেষয়ামাস সংক্রুদ্ধো যমস্য সদনং প্রতি ॥৪৬॥

ভারতকৌমুদী

ত ইতি। রৌদ্রেণ উগ্রস্বভাবেন সৌমদত্তিনা। কৃত্যং কর্ত্তব্যম্ ॥৪১॥
নাকুলিরিতি। নাকুলির্নকুলপুত্রঃ। বিদ্ধা তাড়য়িত্বা ॥৪২॥
তথেতি। ইতরে প্রতিবিন্ধ্যাদয়ঃ, যত্তা যত্নবন্তঃ সন্তঃ। অজিহ্মগৈর্বাণৈঃ ॥৪৩॥
স ইতি। তেষাং পঞ্চানাং সায়কানামেকৈকেন সায়কেন ॥৪৪॥
তত ইতি। বিদ্ধাস্তাড়িতাঃ, মহাত্মনা সৌমদত্তিনা। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥৪৫॥
আর্জ্জুনিরিতি। আর্জ্জুনির্দ্রৌপদ্যামর্জ্জুনাজ্জাতঃ শ্রুতকর্ম্মা নাম ॥৪৬॥

রাজা ! উগ্রমূর্ত্তি সৌমদত্তি হঠাৎ দারুণ পীড়ন করিলে, দ্রৌপদীর পুত্রেরা বিমুগ্ধ হইয়া যুদ্ধে কোন কর্ত্তব্য বুঝিতে পারিলেন না ॥৪১॥

কিন্তু শত্রুতাপন নকুলনন্দন শতানীক দুইটা বাণে নরশ্রেষ্ঠ সৌমদত্তিকে বিদ্ধ করিয়া হৃষ্ট হইয়া সিংহনাদ করিলেন ॥৪২॥

এবং শতানীকের অপর ভ্রাতারা যুদ্ধে যত্নবান্ হইয়া তিন তিনটা বাণদ্বারা সত্বর যুদ্ধে ক্রুদ্ধ সৌমদত্তিকে বিদ্ধ করিলেন ॥৪৩॥

মহারাজ ! তাহার পর সৌমদত্তি তাঁহাদের প্রতি পাঁচটা বাণ নিক্ষেপ করিলেন ; তাহার এক একটা যাইয়া তাঁহাদের এক এক জনের হৃদয়ে আঘাত করিল ॥৪৪॥

মহাত্মা সৌমদত্তি বাণদ্বারা বিদ্ধ করিলে, সেই পঞ্চ ভ্রাতা রথদ্বারা পরিবেষ্টন করিয়া বাণদ্বারা তাঁহাকে গুরুতর তাড়ন করিতে লাগিলেন ॥৪৫॥

ক্রমে অর্জ্জুননন্দন শ্রুতকর্ম্মা অত্যন্তক্রুদ্ধ হইয়া চারিটা সুধার বাণদ্বারা সৌমদত্তির চারিটা অশ্বকে যমালয়ে প্রেরণ করিলেন ॥৪৬॥

(৪২) নাকুলিশ্চ···শত্রুকর্শনঃ—বা নি।

ভৈমসেনির্ধনুশ্ছিত্ত্বা সৌমদত্তের্মহাত্মনঃ।
ননাদ বলবন্নাদং বিব্যাধ চ শিতৈঃ শরৈঃ ॥৪৭॥
যৌধিষ্ঠিরির্ধ্বজং তস্য চ্ছিত্ত্বা ভূমাবপাতয়ৎ।
নাকুলিশ্চাশ্বযন্তারং রথনীড়াদপাতয়ৎ ॥৪৮॥
সাহদেবিস্তু তং জ্ঞাত্বা ভ্রাতৃভির্বিমুখীকৃতম্।
ক্ষুরপ্রেণ শিরো রাজন্! নিচকর্ত্ত মহাত্মনঃ ॥৪৯॥
তচ্ছিরো ন্যপতদ্ভূমৌ তপনীয়বিভূষিতম্।
অভাসয়দ্রণোদ্দেশং বালসূর্য্যসমপ্রভম্ ॥৫০॥
সৌমদত্তেঃ শিরো দৃষ্ট্বা নিপতত্তন্মহাত্মনঃ।
বিত্রস্তাস্তাবকা রাজন্! প্রদুদ্রুবুরনেকধা ॥৫১॥

ভারতকৌমুদী

ভৈমেতি। ভৈমসেনির্দ্রৌপদ্যাং ভীমসেনাজ্জাতঃ সুতসোমো নাম ॥৪৭॥

যৌধীতি। যৌধিষ্ঠিরির্দ্রৌপদ্যাং যুধিষ্ঠিরাজ্জাতঃ প্রতিবিন্ধ্যো নাম। নাকুলির্দ্রৌপদ্যাং নকুলাজ্জাতঃ শতানীকো নাম, অশ্বানাং যন্তারং চালয়িতারং সারথিম্, রথ এব নীড়ং কুলায়স্তস্মাৎ। রথস্য নীড়রূপতয়া বর্ণনেন সারথেঃ পক্ষিরূপত্বং ব্যজ্যতে ॥৪৮॥

সাহেতি। সাহদেবির্দ্রৌপদ্যাং সহদেবাজ্জাতঃ শ্রুতসেনো নাম। নিচকর্ত্ত চিচ্ছেদ ॥৪৯॥

তদিতি। তপনীয়ৈঃ স্বর্ণালঙ্কারৈর্বিভূষিতম্। রণোদ্দেশং রণস্থলম্ ॥৫০॥

সৌমেতি। প্রদুদ্রুবুঃ পলায়াঞ্চক্রিরে, অনেকধা বহুভিঃ পথিভিঃ ॥৫১॥

ভীমের পুত্র সুতসোম মহাত্মা সৌমদত্তির ধনু ছেদন করিয়া নিশিত শরনিকরদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন এবং বিশাল সিংহনাদ করিয়া উঠিলেন ॥৪৭॥

যুধিষ্ঠিরের পুত্র প্রতিবিন্ধ্য তাঁহার ধ্বজটাকে কাটিয়া ফেলিলেন, আর নকুলের পুত্র শতানীক তাঁহার সারথিকে রথনীড় হইতে নিপাতিত করিলেন ॥৪৮॥

আর, রাজা! ভ্রাতারা সৌমদত্তিকে পরাঙ্মুখ করিয়াছেন দেখিয়া সহদেব-নন্দন শ্রুতসেন একটা ক্ষুরপ্রদ্বারা সেই মহাত্মার মস্তকচ্ছেদন করিলেন ॥৪৯॥

স্বর্ণালঙ্কারে অলঙ্কৃত ও নবোদিত সূর্য্যের ন্যায় উজ্জ্বল সেই মস্তকটী ভূতলে নিপতিত হইল এবং সেই রণস্থল উদ্ভাসিত করিল ॥৫০॥

(৪৮)···নাকুলিশ্চাথ যন্তারং রথনীড়াদপাহরৎ—বা নি। (৫০)···ভাসয়ন্তং রণোদ্দেশম্ ···পি বঙ্গ বর্দ্ধ বা।

অলম্বুষস্তু সমরে ভীমসেনং মহাবলম্ ।
যোধয়ামাস সংক্রুদ্ধো লক্ষ্মণং রাবণির্যথা ॥৫২॥
সম্প্রযুদ্ধৌ রণে দৃষ্ট্বা তাবুভৌ নররাক্ষসৌ ।
বিস্ময়ঃ সর্ব্বভূতানাং প্রহর্ষশ্চাভবত্তদা ॥৫৩॥
আর্ষ্যশৃঙ্গিং ততো ভীমো নবভির্নিশিতৈঃ শরৈঃ ।
বিব্যাধ প্রহসন্ রাজন্ ! রাক্ষসেন্দ্রমমর্ষণম্ ॥৫৪॥
তদ্রক্ষঃ সমরে বিদ্ধং কৃত্বা নাদং ভয়াবহম্ ।
অভ্যদ্রবত্ততো ভীমং যে চ তস্য পদানুগাঃ ॥৫৫॥
স ভীমং পঞ্চভির্বিদ্ধা শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ।
ভীমানুগান্ জঘানাশু রথাংস্ত্রিশতমোজসা ।
পুনশ্চতুঃশতান্ হত্বা ভীমং বিব্যাধ পত্রিণা ॥৫৬॥

ভারতকৌমুদী

অলম্বুষ ইতি। রাবণিরিন্দ্রজিৎ ॥৫২॥

সমিতি। সম্যক্ প্রকৃষ্টঞ্চ যুদ্ধং যয়োস্তৌ ॥৫৩॥

আর্য্যেতি। আর্য্যশৃঙ্গিম্ ঋষ্যশৃঙ্গপুত্রমলম্বুষম্। অমর্ষণং ক্রুদ্ধম্ ॥৫৪॥

তদিতি। রক্ষো রাক্ষসঃ, বিদ্ধং ভীমশরতাড়িতং সৎ। পদানুগা অনুচরাঃ ॥৫৫॥

স ইতি। ত্রীণি শতানি যস্মিন্ কর্ম্মণি তৎ, রথানিত্যস্যার্ষং বিশেষণং বা। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৬॥

রাজা ! আপনার সৈন্যেরা মহাত্মা সৌমদত্তির মস্তকটীকে পতিত হইতে দেখিয়া ভীত হইয়া নানাদিকে পলায়ন করিতে লাগিল ॥৫১॥

অন্যদিকে ইন্দ্রজিৎ যেমন লক্ষ্মণের সহিত যুদ্ধ করিয়াছিলেন, সেইরূপ অলম্বুষ ক্রুদ্ধ হইয়া রণস্থলে মহাবল ভীমসেনের সহিত যুদ্ধ করিতে থাকিল ॥৫২॥

তখন সেই মানুষ ও রাক্ষস দুই জনকে রণস্থলে যুদ্ধ করিতে দেখিয়া তত্রত্য সমস্ত লোকের বিস্ময় ও আনন্দ জন্মিল ॥৫৩॥

রাজা ! তদনন্তর ভীমসেন হাস্য করিতে থাকিয়া নয়টা সুধার বাণদ্বারা ক্রুদ্ধ রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষকে বিদ্ধ করিলেন ॥৫৪॥

সেই রাক্ষস যুদ্ধে বিদ্ধ হইয়া ভয়ঙ্কর গর্জন করিয়া ভীমের এবং যাহারা তাঁহার অনুগামী ছিল তাহাদের প্রতি ধাবিত হইল ॥৫৫॥

(৫৩)···সর্বভূতানাং ভয়ঞ্চাসীৎ সুদারুণম্—নি। (৫৬)···ভৈমান্ পরিজঘানাশু রথাংস্ত্রিশতমাহবে—বা নি।

সোঽতিবিদ্ধস্তদা ভীমো রাক্ষসেন মহাবলঃ।
নিষসাদ রথোপস্থে মূর্চ্ছয়াভিপরিপ্লুতঃ ॥৫৭॥
প্রতিলভ্য ততঃ সংজ্ঞাং মারুতিঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
বিকৃষ্য কার্ম্মুকং ঘোরং ভারসাধনমুত্তমম্।
অলম্বুষং শরৈস্তীক্ষ্ণৈরর্দ্দয়ামাস ভারত! ॥৫৮॥
স বিদ্ধো বহুভির্বাণৈর্নীলাঞ্জনচয়োপমঃ।
শুশুভে সর্ব্বতো রাজন্! প্রফুল্ল ইব কিংশুকঃ ॥৫৯॥
স বধ্যমানঃ সমরে ভীমচাপচ্যুতৈঃ শরৈঃ।
স্মরন্ ভ্রাতৃবধঞ্চৈব পাণ্ডবেন মহাত্মনা ॥৬০॥
ঘোরং রূপমথো কৃত্বা ভীমসেনমভাষত।
তিষ্ঠেদানীং রণে পার্থ! পশ্য মেঽদ্য পরাক্রমম্ ॥৬১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। নিষসাদ উপবিবেশ, রথস্য উপস্থে উপরিভাগে ॥৫৭॥
প্রতীতি। মারুতির্বায়ুপুত্রো ভীমঃ। ভারসাধনং সুদৃঢ়ম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৮॥
স ইতি। নীলাঞ্জনচয়োপমো নীলকজ্জলসমূহতুল্যঃ। প্রফুল্লঃ পুষ্পিতঃ ॥৫৯॥
স ইতি! ভ্রাতুর্বকস্য বধম্, পাণ্ডবেন ভীমেন। রূপং মূর্ত্তিম্ ॥৬০--৬১॥

ক্রমে অলম্বুষ পাঁচটা নতপর্ব্ব বাণদ্বারা ভীমসেনকে বিদ্ধ করিয়া আপন শক্তির প্রভাবে সত্বর ভীমের অনুগামী তিন শত রথীকে বধ করিল; আবার চারি শত রথীকে বধ করিয়া একটা বাণদ্বারা ভীমকে বিদ্ধ করিল ॥৫৬॥

রাক্ষস অত্যন্ত বিদ্ধ করিলে, মহাবল ভীমসেন তখন মূর্চ্ছায় আক্রান্ত হইয়া রথের উপরে উপবেশন করিলেন ॥৫৭॥

ভরতনন্দন! তদনন্তর ভীমসেন চৈতন্য লাভ করিয়া ক্রোধে অধীর হইয়া উত্তম, সুদৃঢ় ও ভয়ঙ্কর ধনু আকর্ষণপূর্ব্বক তীক্ষ্ণ বাণসমূহদ্বারা অলম্বুষকে পীড়ন করিতে লাগিলেন ॥৫৮॥

রাজা! তখন নীলকজ্জলরাশিতুল্য অলম্বুষ সমস্ত অঙ্গে বহুতর বাণে বিদ্ধ হইয়া পুষ্পিত কিংশুকবৃক্ষের ন্যায় শোভা পাইতে লাগিল ॥৫৯॥

অলম্বুষ তখন ভীমের কার্ম্মুকনির্গত বাণে আহত হইতে থাকিয়া এবং সেই মহাত্মা ভীমই যে ভ্রাতা বককে বধ করিয়াছিলেন তাহা স্মরণ করিয়া ভয়ঙ্কর

(৫৭)...তথা ভীমঃ...বা নি। (৫৮)...অর্দ্দয়ামাস সর্ব্বতঃ—বা নি।

বকো নাম সুদুর্ব্বুদ্ধে ! রাক্ষসপ্রবরো বলী ।
পরোক্ষং মম তদ্‌বৃত্তং যদ্ভ্রাতা মে হতস্ত্বয়া ॥৬২॥
এবমুক্ত্বা ততো ভীমমন্তর্দ্ধানং গতস্তদা ।
মহতা শরবর্ষেণ ভৃশং স সমবাকিরৎ ॥৬৩॥
ভীমস্তু সমরে রাজন্ ! অদৃশ্যে রাক্ষসে তদা ।
আকাশং পূরয়ামাস শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৬৪॥
স বধ্যমানো ভীমেন নিমেষাদ্রথমাস্থিতঃ ।
জগাম ধরণীঞ্চৈব ক্ষুদ্রঃ খং সহসাগমৎ ॥৬৫॥
উচ্চাবচানি রূপাণি চকার সুবহূনি চ ।
উচ্চাবচাস্তথা বাচো ব্যাজহার সমন্ততঃ ॥৬৬॥

ভারতকৌমুদী

বক ইতি। পরোক্ষমসমক্ষম্, বৃত্তং জাতম্ ॥৬২॥

এবমিতি। সঃ অলম্বুষঃ, সমবাকিরৎ আবৃণোৎ ॥৬৩॥

ভীম ইতি। আকাশং রণস্থলোপরিদেশম্, পূরয়ামাস অলম্বুষস্থিত্যনুমানাৎ ॥৬৪॥

স ইতি। বধ্যমানঃ প্রহ্রিয়মাণঃ। ক্ষুদ্রো নীচাশয়ঃ, খমাকাশম্ ॥৬৫॥

মূর্ত্তি ধারণপূর্ব্বক ভীমকে বলিল—'ভীম ! তুই এখন রণস্থলে অবস্থান কর্, আজ আমার পরাক্রম দেখ্ ॥৬০—৬১॥

অতিদুর্ব্বুদ্ধি ভীম ! তুই, আমার ভ্রাতা রাক্ষসশ্রেষ্ঠ বলবান্ বককে যে বধ করিয়াছিলি, সে ঘটনা আমার অসমক্ষে হইয়াছিল' ॥৬২॥

অলম্বুষ ভীমকে এইরূপ বলিয়া তখনই অন্তর্হিত হইয়া গুরুতর বাণবর্ষণদ্বারা ভীমকে আবৃত করিয়া ফেলিল ॥৬৩॥

রাজা ! অলম্বুষ অদৃশ্য হইয়া গেলে, ভীমসেন তখন নতপর্ব বাণসমূহদ্বারা রণস্থলের আকাশ পূর্ণ করিয়া ফেলিলেন ॥৬৪॥

ভীমসেন আঘাত করিতে লাগিলে, নীচাশয় রাক্ষস নিমেষমধ্যে রথারোহণ করিয়া ভূতলে গমন করিল, আবার তৎক্ষণাৎ আকাশে উঠিল ॥৬৫॥

সে নানাবিধ বহুতর রূপ ধারণ করিতে লাগিল এবং সকল দিক্ হইতে নানাবিধ বাক্য বলিতে থাকিল ॥৬৬॥

(৬৩)…ভৃশং তং সমবাকিরৎ—বা নি। (৬৫) ‥জগাম ধরণীং ক্ষুদ্রঃ খঞ্চৈব সহসাগমৎ পি বঙ্গ বর্দ্ধ। (৬৬) পূর্ব্বার্দ্ধাৎ পরম্ 'অণুর্ব্বৃহৎ পুনঃ স্থূলো নাদান্ মুঞ্চন্নিবাম্বুদঃ' ইতি পাদদ্বয়মধিকং বঙ্গ বর্দ্ধ বা নি।

নিপেতুর্গগনাচ্চৈব শরধারাঃ সহস্রশঃ।
শক্তয়ঃ কুণপাঃ প্রাসাঃ শূলপট্টিশতোমরাঃ ॥৬৭॥
শতঘ্ন্যঃ পরিঘাশ্চৈব ভিন্দিপালাঃ পরশ্বধাঃ।
শিলাঃ খড়্গা হুলাশ্চৈব ঋষ্টির্বজ্রাণি চৈব হ ॥৬৮॥ (যুগ্মকম্)
সা রাক্ষসবিসৃষ্টা তু শস্ত্রবৃষ্টিঃ সুদারুণা।
জঘান পাণ্ডুপুত্রস্য সৈনিকান্ রণমূর্দ্ধনি ॥৬৯॥
তেন পাণ্ডবসৈন্যানাং মৃদিতা যুধি বারণাঃ।
হয়াশ্চ বহবো রাজন্! পত্তয়শ্চ তথা পুনঃ।
রথেভ্যো রথিনঃ পেতুস্তস্য নুন্নাঃ স্ম সায়কৈঃ ॥৭০॥
শোণিতোদাং রথাবর্ত্তাং হস্তিগ্রাহসমাকুলাম্।
ছত্রহংসাং কর্দ্দমিনীং বাহুপন্নগসঙ্কুলাম্ ॥৭১॥
নদীং প্রবর্ত্তয়ামাস রক্ষোগণসমাকুলাম্।
বহন্তীং বহুধা রাজন্! চেদিপাঞ্চালসৃঞ্জয়ান্ ॥৭২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

উচ্চেতি। উচ্চাবচানি নানাবিধানি, "উচ্চাবচং নৈকবিধম্" ইত্যমরঃ ॥৬৬॥
নিপেতুরিতি। শক্ত্যাদীনি তদানীন্তনান্যস্ত্রাণি। ঋষ্টিশ্চ পপাত ॥৬৭—৬৮॥
সেতি। রাক্ষসেন বিসৃষ্টা নিক্ষিপ্তা। পাণ্ডুপুত্রস্য ভীমস্য ॥৬৯॥
তেনেতি। মৃদিতা মর্দ্দিতাঃ, বারণা গজাঃ। নুন্না আহতাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭০॥
শোণিতেতি। শোণিতমেব উদকং যস্যাস্তাম্, রথা এবাবর্ত্তা জলভ্রময়ো যস্যাস্তাম্, হস্তিন এব গ্রাহা জলজন্তবস্তৈঃ সমাকুলাং ব্যাপ্তাম্। ছত্রাণ্যেব শুভ্রতয়া হংসা যত্র তাম্, কর্দ্দমা ঘনীভূতরক্তান্যেব পঙ্কা অস্যাঃ সন্তীতি তাম্, বাহব এব পন্নগাঃ সর্পাস্তৈঃ সঙ্কুলাং ব্যাপ্তাম্। প্রবর্ত্তয়ামাস অলম্বুষ ইত্যনুবৃত্তিঃ, রক্ষোগণৈ রাক্ষসসমূহৈঃ সমাকুলাম্ ॥৭১—৭২॥

এবং আকাশ হইতে সহস্র সহস্র বাণধারা, শক্তি, কুণপ, প্রাস, শূল, পট্টিশ, তোমর, শতঘ্নী, পরিঘ, ভিন্দিপাল, পরশু, শিলা, খড়্গ, হুল, ঋষ্টি ও বজ্র পতিত হইতে লাগিল ॥৬৭—৬৮॥

অলম্বুষনিক্ষিপ্ত সেই দারুণ অস্ত্রবৃষ্টি রণস্থলে ভীমের সৈন্যগণকে বধ করিতে থাকিল ॥৬৯॥

রাজা! অলম্বুষ যুদ্ধে পাণ্ডবসৈন্যের বহুতর হস্তী, অশ্ব ও পদাতিকে মর্দ্দন করিল এবং তাহার বাণে বিদীর্ণ হইয়া রথীরা রথ হইতে পতিত হইল ॥৭০॥

(৬৮)···বিঘ্না বজ্রাণি···পি,···চৈবাবিঘ্না বজ্রাণি···বঙ্গ বর্দ্ধ,···ঋষ্টীর্বজ্রাণি···নি।

তং তথা সমরে রাজন্ ! বিচরন্তমভীতবৎ ।
পাণ্ডবা ভৃশসংবিগ্নাঃ প্রাপশ্যংস্তস্য বিক্রমম্ ॥৭৩॥
তাবকানান্তু সৈন্যানাং সংহর্ষঃ সমজায়ত ।
বাদিত্রনিনদশ্চোগ্রঃ সুমহাল্লোঁমহর্ষণঃ ॥৭৪॥
তং শ্রুত্বা নিনদং ঘোরং তব সৈন্যস্য পাণ্ডবঃ ।
নামৃষ্যত যথা নাগস্তলশব্দং সমীরিতম্ ॥৭৫॥
ততঃ ক্রোধাভিতাম্রাক্ষো নির্দহন্নিব পাবকঃ ।
সন্দধে ত্বাষ্ট্রমস্ত্রং স স্বয়ং ত্বষ্টেব মারুতিঃ ॥৭৬॥

## ভারতকৌমুদী

তমিতি । ভৃশসংবিগ্না অতীবোদ্বিগ্নাঃ । বিক্রমঞ্চ প্রাপশ্যন্ ॥৭৩॥
তাবকানামিতি । সংহর্ষঃ সমজায়ত স্বপক্ষজয়সম্ভাবনাৎ ॥৭৪॥
তমিতি । পাণ্ডবো ভীমঃ । নামৃষ্যত নাসহত, নাগঃ সর্পঃ, তলশব্দং করতলধ্বনিম্ ॥৭৫॥
তত ইতি । ত্বষ্টা নাম প্রজাপতিবিশ্বকর্ম্মা বা, মারুতির্ভীমসেনঃ ॥৭৬॥

রাজা ! ক্রমে অলম্বুষ একটা রক্তের নদী প্রবর্ত্তিত করিল ; রক্ত ছিল তাহার জল, রথ ছিল আবর্ত্ত (ঘোলা), হস্তী ছিল জলজন্তু, ছত্র ছিল হংস, ঘনীভূত রক্ত ছিল কর্দ্দম, এবং বাহু ছিল সর্পস্বরূপ ; রাক্ষসেরা সে নদীটাকে ব্যাপ্ত করিয়াছিল ; আর সে নদীটা বহুপথে চেদি, পাঞ্চাল ও সৃঞ্জয়সৈন্যগণকে বহন করিতেছিল ॥৭১—৭২॥

রাজা ! অলম্বুষ নির্ভয়ের ন্যায় সমরাঙ্গনে বিচরণ করিতে লাগিলে, পাণ্ডবেরা অত্যন্ত উদ্বিগ্ন হইয়া তাহাকে দেখিতে লাগিলেন এবং তাহার বিক্রমের পর্য্যালোচনা করিতে থাকিলেন ॥৭৩॥

তৎকালে আপনার সৈন্যগণের বিশেষ আনন্দ জন্মিল এবং ভীষণ, বিশাল ও লোমহর্ষণ বাদ্যধ্বনি হইতে লাগিল ॥৭৪॥

সর্প যেমন করতলধ্বনি শুনিয়া সহ্য করিতে পারে না, সেইরূপ ভীমসেন আপনার সৈন্যগণের সেই ভীষণ কোলাহল শুনিয়া সহ্য করিতে পারিলেন না ॥৭৫॥

তাহার পর ভীমসেন ক্রোধে আরক্তনয়ন হইয়া অগ্নির ন্যায় যেন দগ্ধ করিতে থাকিয়া স্বয়ং ত্বষ্টা প্রজাপতির তুল্য ত্বাষ্ট্র অস্ত্র সন্ধান করিলেন ॥৭৬॥

---

(৭৪)··· প্রহর্ষঃ সমজায়ত ··বা নি। (৭৬)···স্বয়ং ত্বষ্টেব মারিষ !—পি।

ততঃ শরসহস্রাণি প্রাদুরাসন্ সমন্ততঃ।
তৈঃ শরৈস্তব সৈন্যস্য বিদ্রবঃ সুমহানভূৎ ॥৭৭॥
তদস্ত্রং প্রেষিতং তেন ভীমসেনেন সংযুগে।
রাক্ষসস্য মহামায়াং হত্বা রাক্ষসমার্দ্দয়ৎ ॥৭৮॥
স বধ্যমানো বহুধা ভীমসেনেন রাক্ষসঃ।
সন্ত্যজ্য সংযুগে ভীমং দ্রোণানীকমথাব্রজৎ ॥৭৯॥
তস্মিংস্তু নির্জিতে রাজন্! রাক্ষসেন্দ্রে মহাত্মনা।
অনাদয়ন্ সিংহনাদৈঃ পাণ্ডবাঃ সর্বতো দিশম্ ॥৮০॥
অপূজয়ন্ মারুতিঞ্চ সংহৃষ্টাস্তে মহাবলম্।
প্রহ্লাদং সমরে জিত্বা যথা শক্রং মরুদ্গণাঃ ॥৮১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি
জয়দ্রথবধে অলম্বুষাপযানে দ্বিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তত ইতি। ততস্তাষ্ট্রাদস্ত্রাৎ। বিদ্রবঃ সম্প্রহারঃ ॥৭৭॥
তদিতি। প্রেষিতং নিক্ষিপ্তম্, তত্ত্বাষ্ট্রমস্ত্রং কর্তৃ। হত্বা বিনাশ্য ॥৭৮॥
স ইতি। বধ্যমানঃ প্রহ্রিয়মাণঃ। অব্রজৎ আত্মরক্ষার্থমগচ্ছৎ ॥৭৯॥
তস্মিন্নিতি। মহাত্মনা মহাবলেন ভীমসেনেন। সর্বতঃ সর্বান্ ॥৮০॥

মহারাজ! সেই ত্বাষ্ট্র অস্ত্র হইতে সকল দিকে সহস্র সহস্র বাণ প্রাদুর্ভূত হইল; সেই বাণসমূহে আপনার সৈন্যের গুরুতর উৎপীড়ন হইতে লাগিল ॥৭৭॥

যুদ্ধে ভীমসেননিক্ষিপ্ত সেই অস্ত্র অলম্বুষের মহামায়া বিনষ্ট করিয়া তাহাকে গুরুতর পীড়ন করিল ॥৭৮॥

ভীমসেন বহুপ্রকারে প্রহার করিতে লাগিলে, অলম্বুষ ভীমসেনকে পরিত্যাগ করিয়া দ্রোণসৈন্যের মধ্যে চলিয়া গেল ॥৭৯॥

রাজা! মহাবল ভীমসেন সেই রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষকে জয় করিলে, পাণ্ডবেরা সিংহনাদদ্বারা সমস্ত দিক্ নিনাদিত করিলেন ॥৮০॥

(৭৮) তদস্ত্রং প্রেরিতম্…বা নি। (৭৯)…সন্ত্যজ্য সমরে…দ্রোণানীকমুপাদ্রবৎ—বা নি। (৮১) ..প্রহ্লাদমিব দৈতেয়াঃ…নি। * '…ষড়ধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# ত্রিনবতিতমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

অলম্বুষং তথা যুদ্ধে বিচরন্তমভীতবৎ।
হৈড়িম্বঃ প্রযযৌ তূর্ণং বিব্যাধ চ শিতৈঃ শরৈঃ ॥১॥
তয়োঃ প্রতিভয়ং যুদ্ধমাসীদ্রাক্ষসসিংহয়োঃ।
কুর্বতোর্বিবিধা মায়াঃ শক্রশম্বরয়োরিব ॥২॥
অলম্বুষো ভৃশং ক্রুদ্ধো ঘটোৎকচমতাড়য়ৎ।
তয়োর্যুদ্ধং সমভবদ্রক্ষোগ্রামণিমুখ্যয়োঃ।
যাদৃগেব পুরা বৃত্তং রামরাবণয়োঃ প্রভো! ॥৩॥

ভারতকৌমুদী

অপূজয়ন্নিতি। মারুতিং ভীমম্। জিত্বা স্থিতম্। মরুতাং দেবানাং গণাঃ ॥৮১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে দ্বিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

অলম্বুষমিতি। যুদ্ধে বিচরন্তং দ্রোণানীকং প্রবিশ্যাপি। হৈড়িম্বো ঘটোৎকচঃ ॥১॥

তয়োরিতি। প্রতিভয়ং ভয়ঙ্করম্। শক্রশম্বরয়োরিন্দ্রশম্বরাসুরয়োঃ ॥২॥

অলম্বুষ ইতি। গ্রামণীনি প্রধানানি রক্ষাংসীতি রক্ষোগ্রামণীনি প্রধানরাক্ষসাঃ অগ্নি-

ক্রমে পূর্ব্বকালে দেবতারা যুদ্ধে প্রহ্লাদবিজয়ী ইন্দ্রের যেমন সম্মান করিয়াছিলেন, সেইরূপ পাণ্ডবেরা আনন্দিত হইয়া মহাবল ভীমসেনের সম্মান করিতে লাগিলেন' ॥৮১॥

-———•::•———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! অলম্বুষ দ্রোণসৈন্যের মধ্যে যাইয়াও নির্ভয়ের ন্যায় যুদ্ধে বিচরণ করিতে লাগিল; তখন ঘটোৎকচ সত্বর তাহার দিকে গমন করিল এবং শিলাশাণিত বাণসমূহদ্বারা তাহাকে বিদ্ধ করিল ॥১॥

ইন্দ্র ও শম্বরাসুরের ন্যায় সেই রাক্ষসশ্রেষ্ঠেরা দুই জন নানাবিধ মায়া প্রকাশ করিতে থাকিয়া যুদ্ধ করিতে থাকায় সে যুদ্ধ ভয়ঙ্করভাবেই হইতে লাগিল ॥২॥

ঘটোৎকচস্তু বিংশত্যা নারাচানাং স্তনান্তরে।
অলম্বুষমথো বিদ্ধা সিংহবদ্ব্যনদন্মুহুঃ ॥৪॥
তথৈবালম্বুষো রাজন্! হৈড়িম্বং যুদ্ধদুর্ম্মদম্।
বিদ্ধা বিদ্ধানদদ্ধৃষ্টঃ পূরয়ন্ খং সমন্ততঃ ॥৫॥
তথা তৌ ভৃশসংক্রুদ্ধৌ রাক্ষসেন্দ্রৌ মহাবলৌ।
নির্বিশেষমযুধ্যেতাং মায়াভিরিতরেতরম্ ॥৬॥
মায়াশতসৃজৌ দৃপ্তৌ মোহয়ন্তৌ পরস্পরম্।
মায়াযুদ্ধে কুশলিনৌ মায়াযুদ্ধমযুধ্যতাম্ ॥৭॥

ভারতকৌমুদী

স্তোকাদিবদ্বিশেষণস্য পরনিপাতঃ, নপুংসকত্বাচ্চ হ্রস্বঃ, তেষপি মুখ্যয়োঃ প্রধানয়োঃ। বৃত্তং জাতম্। "গ্রামণীর্নাপিতে পুংসি শ্রেষ্ঠে গ্রামাধিপে ত্রিষু" ইত্যমরঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩॥

ঘটোৎকচ ইতি। স্তনয়োরন্তরে মধ্যে বক্ষসি। বিদ্ধা তাড়য়িত্বা ॥৪॥

তথেতি। হৈড়িম্বং হিড়িম্বায়াঃ পুত্রং ঘটোৎকচম্। খমাকাশম্ ॥৫॥

তথেতি। নির্বিশেষং তারতম্যরহিতং যথা স্যাত্তথা ॥৬॥

মায়েতি। মায়াশতং সৃজতঃ কুরুত ইতি মায়াশতসৃজৌ, দৃপ্তৌ দর্পযুক্তৌ ॥৭॥

অলম্বুষ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ঘটোৎকচকে তাড়ন করিল। রাজা! পূর্ব্বকালে রাম ও রাবণের যেরূপ যুদ্ধ হইয়াছিল, ক্রমে সেই প্রধানরাক্ষসশ্রেষ্ঠ দুই জনের সেইরূপই যুদ্ধ হইতে থাকিল ॥৩॥

ক্রমে ঘটোৎকচ কুড়িটা নারাচদ্বারা অলম্বুষের বক্ষস্থল বিদ্ধ করিয়া বার বার সিংহের ন্যায় গর্জন করিল ॥৪॥

রাজা! অলম্বুষও সেইরূপই যুদ্ধদুর্দ্ধর্ষ ঘটোৎকচকে বিদ্ধ করিয়া করিয়া হৃষ্ট হইয়া সকল দিকের আকাশ পূর্ণ করিতে থাকিয়া সিংহনাদ করিতে লাগিল ॥৫॥

মহাবল সেই রাক্ষসশ্রেষ্ঠেরা দুই জন অত্যন্তক্রুদ্ধ হইয়া মায়াদ্বারা নির্বিশেষভাবে পরস্পর যুদ্ধ করিতে থাকিল ॥৬॥

মায়াযুদ্ধে নিপুণ, বহুতরমায়াকারী, পরস্পর মোহজনক ও দর্পযুক্ত ঘটোৎকচ ও অলম্বুষ মায়াযুদ্ধই করিতে লাগিল ॥৭॥

(৭) মায়াশতসৃজৌ নিত্যম্⋯বা নি।

যাং যাং ঘটোৎকচো যুদ্ধে মায়াং দর্শয়তে নৃপ ! ।
তাং তামলম্বুষো রাজন্ ! মায়য়ৈব নিজঘ্নিবান্ ॥৮॥
তং তথা যুধ্যমানন্তু মায়াযুদ্ধবিশারদম্ ।
অলম্বুষং রাক্ষসেন্দ্রং দৃষ্ট্বাক্রুধ্যন্ত পাণ্ডবাঃ ॥৯॥
ত এনং ভৃশসংক্রুদ্ধাঃ সর্ব্বতঃ প্রবরা রথৈঃ ।
অভ্যদ্রবন্ত সংরব্ধা ভীমসেনাদয়ো নৃপ ! ॥১০॥
ত এনং কোষ্ঠকীকৃত্য রথবংশেন মারিষ ! ।
সর্বতো ব্যকিরন্ বাণৈরুল্কাভিরিব কুঞ্জরম্ ॥১১॥
স তেষামস্ত্রবেগং তং প্রতিহত্য স্বমায়য়া ।
তস্মাদ্রথব্রজান্মুক্তো বনদাহাদিব দ্বিপঃ ॥১২॥
স বিস্ফার্য্য ধনুর্ঘোরমিন্দ্রাশনিসমস্বনম্ ।
মারুতিং পঞ্চবিংশত্যা ভৈমসেনিঞ্চ পঞ্চভিঃ ॥১৩॥

ভারতকৌমুদী

যামিতি। দর্শয়তে আবিষ্করোতি স্ম। নিজঘ্নিবান্ ব্যনাশয়ৎ ॥৮॥
তমিতি। তথা মায়য়া ॥৯॥
ত ইতি। সর্ব্বতঃ অভ্যদ্রবন্ত অভ্যধাবন্, সংরব্ধাঃ সোৎসাহাঃ ॥১০॥
ত ইতি। কোষ্ঠকীকৃত্য পরিবেষ্ট্য, রথানাং বংশেন সমূহেন ॥১১॥
স ইতি। রথানাং ব্রজাৎ সমূহাৎ, মুক্তো নির্গতঃ ॥১২॥

নরনাথ রাজা ! ঘটোৎকচ যুদ্ধে যে যে মায়া দেখাইতে লাগিল, অলম্বুষও মায়াদ্বারাই সেই সেই মায়া নষ্ট করিতে থাকিল ॥৮॥

মায়াযুদ্ধবিশারদ ও রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষকে সেইভাবে যুদ্ধ করিতে দেখিয়া পাণ্ডবেরা ক্রুদ্ধ হইলেন ॥৯॥

রাজা ! তখন অত্যন্তক্রুদ্ধ ও উৎসাহসম্পন্ন ভীমসেনপ্রভৃতি প্রধান বীরেরা রথারোহণে সকল দিক্ হইতে অলম্বুষের প্রতি ধাবিত হইলেন ॥১০॥

মাননীয় রাজা ! তাঁহারা রথসমূহদ্বারা অলম্বুষকে পরিবেষ্টন করিয়া উল্কাদ্বারা যেমন হস্তীকে আঘাত করে, সেইরূপ সকল দিক্ হইতে বাণদ্বারা তাহাকে আঘাত করিতে লাগিলেন ॥১১॥

তখন অলম্বুষ আপন মায়াদ্বারা তাঁহাদের সেই অস্ত্রবেগ প্রতিহত করিয়া হস্তী যেমন বনদাহ হইতে মুক্ত হয়, সেইরূপ তাঁহাদের রথসমূহ হইতে মুক্ত হইল ॥১২॥

যুধিষ্ঠিরং ত্রিভির্বিদ্ধ্বা সহদেবঞ্চ সপ্তভিঃ।
নকুলঞ্চ ত্রিসপ্তত্যা দ্রৌপদেয়াংশ্চ মারিষ!।
পঞ্চভিঃ পঞ্চভির্বিদ্ধ্বা সিংহনাদং চকার হ ॥১৪॥ (যুগ্মকম্)
তং ভীমসেনো নবভিঃ সহদেবশ্চ সপ্তভিঃ।
যুধিষ্ঠিরঃ শতেনৈব রাক্ষসং প্রত্যবিধ্যত।
নকুলস্তু চতুঃষষ্ট্যা দ্রৌপদেয়াস্ত্রিভিস্ত্রিভিঃ ॥১৫॥
হৈড়িম্বো রাক্ষসং বিদ্ধ্বা যুদ্ধে পঞ্চাশতা শরৈঃ।
পুনর্বিব্যাধ সপ্তত্যা ননাদ চ মহাবলঃ ॥১৬॥
তস্য নাদেন মহতা কম্পিতেয়ং বসুন্ধরা।
সপর্বতবনা রাজন্! সপাদপজলাশয়া ॥১৭॥

ভারতকৌমুদী

স ইতি। মারুতিং মরুতো বায়োঃ পুত্রম্ ভীমম্, ভৈমসেনিং ঘটোৎকচম্। দ্রৌপদেয়ান্ দ্রৌপদীপুত্রান্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৩—১৪॥

তমিতি। নবভির্বাণৈরিতি শেষঃ। রাক্ষসমলম্বুষম্। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৫॥

হৈড়িম্ব ইতি। হৈড়িম্বো ঘটোৎকচঃ, রাক্ষসমলম্বুষম্ ॥১৬॥

তস্যেতি। পর্ব্বতৈর্বনৈশ্চ সহেতি সা, পাদপৈর্বৃক্ষৈর্জলাশয়ৈশ্চ সহেতি সা চ ॥১৭॥

---

মাননীয় রাজা! পরে অলম্বুষ ইন্দ্রের বজ্রের তুল্য শব্দকারী ভয়ঙ্কর ধনু বিস্ফারিত করিয়া পঁচিশটা বাণদ্বারা ভীমকে, পাঁচটাদ্বারা ঘটোৎকচকে, তিনটাদ্বারা যুধিষ্ঠিরকে, সাতটাদ্বারা সহদেবকে, তিয়াত্তরটাদ্বারা নকুলকে এবং পাঁচ পাঁচটাদ্বারা দ্রৌপদীর পুত্রগণকে বিদ্ধ করিয়া সিংহনাদ করিল ॥১৩—১৪॥

তখন ভীমসেন নয়টা, সহদেব সাতটা, যুধিষ্ঠির একশত, নকুল চৌষট্টিটা এবং দ্রৌপদীর পুত্রেরা প্রত্যেকে তিন তিনটা বাণদ্বারা অলম্বুষকে প্রতিবিদ্ধ করিলেন ॥১৫॥

আর মহাবল ঘটোৎকচ পঞ্চাশটা বাণদ্বারা অলম্বুষকে বিদ্ধ করিয়া পুনরায় সত্তরটাদ্বারা বিদ্ধ করিল এবং সিংহনাদ করিয়া উঠিল ॥১৬॥

রাজা! ঘটোৎকচের সেই বিশাল সিংহনাদে পর্ব্বত, বন, বৃক্ষ ও জলাশয়ের সহিত এই পৃথিবীটাই কাঁপিতে লাগিল ॥১৭॥

---

(১৪)···ঘোরং নাদং ননাদ হ—বা নি।

সোঽতিবিদ্ধো মহেষ্বাসঃ সর্ব্বতস্তৈর্মহারথৈঃ।
পুনর্বিব্যাধ তান্ সর্ব্বান্ পঞ্চভিঃ পঞ্চভিঃ শরৈঃ ॥১৮॥
তং ক্রুদ্ধং রাক্ষসং যুদ্ধে প্রতিক্রুদ্ধস্তু রাক্ষসঃ।
হৈড়িম্বো ভরতশ্রেষ্ঠ! প্রতিবিব্যাধ সপ্তভিঃ ॥১৯॥
সোঽতিবিদ্ধো বলবতা রাক্ষসেন্দ্রো মহাবলঃ।
ব্যসৃজচ্ছায়কাংস্তীক্ষ্ণান্ স্বর্ণপুঙ্খান্ শিলাশিতান্ ॥২০॥
তে শরা নতপর্ব্বাণো হৈড়িম্বং বিবিশুর্ভৃশম্।
রুষিতাঃ পন্নগা যদ্বদ্‌গিরিমুগ্রং মহাবলাঃ ॥২১॥
ততস্তে পাণ্ডবা রাজন্! সমন্তান্নিশিতান্ শরান্।
প্রেষয়ামাসুরুদ্বিগ্না হৈড়িম্বশ্চ ঘটোৎকচঃ ॥২২॥

ভারতকৌমুদী

স ইতি। সঃ অলম্বুষঃ, মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ ॥১৮॥
তমিতি। রাক্ষসমলম্বুষম্। হৈড়িম্বো হিড়িম্বায়াঃ পুত্রো ঘটোৎকচঃ ॥১৯॥
স ইতি। সঃ অলম্বুষঃ। শিলাশিতান্ শিলাসু ঘর্ষণেন সুধারীকৃতান্ ॥২০॥
ত ইতি। নতপর্বাণ ঈষদ্বক্রোপান্তাঃ। মহাবলত্বাভাবে গিরিপ্রবেশো ন স্যাদিত্যাশয়ঃ ॥২১॥
তত ইতি। প্রেষয়ামাসুর্নিচিক্ষিপুঃ, উদ্বিগ্না ব্যস্তচিত্তাঃ ॥২২॥

সেই মহারথেরা সকল দিক্ হইতে অত্যন্তবিদ্ধ করিলে, মহাধনুর্দ্ধর অলম্বুষ পুনরায় পাঁচ পাঁচটা বাণদ্বারা তাঁহাদের সকলকে তাড়ন করিল ॥১৮॥

ভরতশ্রেষ্ঠ! তখন প্রতিক্রুদ্ধ রাক্ষস ঘটোৎকচ যুদ্ধে সাতটা বাণদ্বারা ক্রুদ্ধ রাক্ষস অলম্বুষকে প্রতিতাড়ন করিল ॥১৯॥

বলবান্ ঘটোৎকচ অত্যন্তবিদ্ধ করিলে, রাক্ষসশ্রেষ্ঠ মহাবল অলম্বুষও ঘটোৎকচের প্রতি স্বর্ণপুঙ্খ, শিলাশাণিত ও তীক্ষ্ণ বহুতর বাণ নিক্ষেপ করিল ॥২০॥

তখন ক্রুদ্ধ মহাবল সর্পগণ যেমন ভীষণ পর্ব্বতের ভিতরে প্রবেশ করে, সেইরূপ সেই নতপর্ব বাণগুলি যাইয়া ঘটোৎকচের শরীরে গুরুতরভাবে প্রবেশ করিল ॥২১॥

রাজা! তাহার পর সেই পাণ্ডবেরা এবং হিড়িম্বার পুত্র ঘটোৎকচ ব্যস্ত হইয়া সকল দিক্ হইতে সুধার বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন ॥২২॥

(১৮) সোঽতিবিদ্ধো মহেষ্বাসৈঃ…বা নি। (২০)…শায়কাংস্তূর্ণম্…পি বা নি। (২১) …বিবিশূ রাক্ষসং তদা… হৃষিতাঃ…গিরিশৃঙ্গম্…বা।

স বধ্যমানঃ সমরে পাণ্ডবৈর্জিতকাশিভিঃ।
মর্ত্যধর্ম্মমনুপ্রাপ্তঃ কর্ত্তব্যং নান্বপদ্যত ॥২৩॥
ততঃ সমরশৌণ্ডোঽসৌ ভৈমসেনির্মহাবলঃ।
সমীক্ষ্যৈনং তথাবস্থং বধায়াস্য মনো দধে ॥২৪॥
বেগঞ্চক্রে মহান্তঞ্চ রাক্ষসেন্দ্ররথং প্রতি।
দগ্ধত্রিকূটশৃঙ্গাভং ভিন্নাঞ্জনচয়োপমম্ ॥২৫॥
রথাদ্রথমভিদ্রুত্য ক্রুদ্ধো হৈড়িম্বিরাক্ষিপৎ।
উদ্ববর্হ রথাচ্চাপি তং নাগং গরুড়ো যথা ॥২৬॥
সমুৎক্ষিপ্য চ বাহুভ্যামাবিধ্য চ পুনঃ পুনঃ।
নিষ্পিপেষ ক্ষিতৌ ক্ষিপ্রং পূর্ণকুম্ভমিবাশ্মনি ॥২৭॥
বললাঘবসম্পন্নঃ সম্পন্নো বিক্রমেণ চ।
ভৈমসেনী রণে ক্রুদ্ধঃ সর্ব্বসৈন্যান্যভীষয়ৎ ॥২৮॥

ভারতকৌমুদী

স ইতি। জিতেন জয়েন কাশন্তে দীপ্যন্ত ইতি তৈঃ। মর্ত্যধর্ম্মং মরণস্বভাবম্ ॥২৩॥
তত ইতি। সমরে শৌণ্ডো মত্তঃ, ভৈমসেনির্ভীমসেনপুত্রো ঘটোৎকচঃ ॥২৪॥
বেগমিতি। দগ্ধং যৎ ত্রিকূটস্য পর্ব্বতস্য শৃঙ্গং তদাভম্ ॥২৫॥
রথাদিতি। অভিদ্রুত্য দ্রুতং গত্বা, আক্ষিপৎ আকর্ষৎ, উদ্ববর্হ উত্তোলয়ামাস ॥২৬॥
সমিতি। আবিধ্য ঘূর্ণয়িত্বা। অশ্মনি পাষাণে ॥২৭॥

বিজয়শোভী পাণ্ডবেরা যুদ্ধে আঘাত করিতে লাগিলে, অলম্বুষ মৃত্যুযোগ্য হইয়া কর্ত্তব্য স্থির করিতে পারিল না ॥২৩॥

তদনন্তর যুদ্ধমত্ত মহাবল ঘটোৎকচ অলম্বুষকে তদবস্থ দেখিয়া উহাকে বধ করিবার জন্য মনোনিবেশ করিল ॥২৪॥

পরে ঘটোৎকচ, ত্রিকূটপর্ব্বতের দগ্ধ শৃঙ্গতুল্য এবং স্নিগ্ধ কজ্জলরাশির সদৃশ অলম্বুষের রথের দিকে গুরুতর বেগ করিল (দ্রুত গমন করিল) ॥২৫॥

তৎপরে ক্রুদ্ধ ঘটোৎকচ আপন রথ হইতে অলম্বুষের রথে লাফাইয়া পড়িয়া গরুড় যেমন সর্প আকর্ষণ ও উত্তোলন করে, সেইরূপ অলম্বুষকে আকর্ষণ ও রথ হইতে উত্তোলন করিল ॥২৬॥

ক্রমে ঘটোৎকচ বাহুযুগলদ্বারা অলম্বুষকে উৎক্ষিপ্ত এবং বার বার ঘূর্ণিত করিয়া প্রস্তরে পূর্ণকুম্ভের ন্যায় সত্বর ভূতলে নিষ্পেষণ করিল ॥২৭॥

(২৪) ততঃ সমরশৌণ্ডো বৈ...সমীক্ষ্য তদবস্থং তম্... বা।

স বিস্ফারিতসর্ব্বাঙ্গশ্চূর্ণিতাস্থিবিভীষণঃ।
ঘটোৎকচেন বীরেণ হতঃ শালকটঙ্কটঃ ॥২৯॥
ততঃ সুমনসঃ পার্থা হতে তস্মিন্ নিশাচরে।
চুক্রুশুঃ সিংহনাদাংশ্চ বাসাংস্যাদুধুবুশ্চ হ ॥৩০॥
তাবকাশ্চ হতং দৃষ্ট্বা রাক্ষসেন্দ্রং মহাবলম্।
অলম্বুষং ভীমরূপং বিশীর্ণমিব পর্ব্বতম্।
হাহাকারমকুর্ব্বন্ত সৈন্যানি ভরতর্ষভ ! ॥৩১॥
জনাশ্চ তদ্দদৃশিরে রক্ষঃ কৌতূহলান্বিতাঃ।
যদৃচ্ছয়া নিপতিতং ভূমাবঙ্গারকং যথা ॥৩২॥
ঘটোৎকচস্তু তদ্ধত্বা রক্ষো বলবতাং বরঃ।
মুমোচ বলবন্নাদং বলং হত্বেব বাসবঃ ॥৩৩॥

ভারতকৌমুদী

বলেতি। বলেন শক্ত্যা লাঘবেন শীঘ্রকারিতয়া চ সম্পন্নঃ ॥২৮॥

স ইতি। শালকটঙ্কটায়াঃ পুত্র ইতি শালকটঙ্কটঃ ॥২৯॥

তত ইতি। সুমনস আনন্দিতচিত্তাঃ। চুক্রুশুরুচ্চৈশ্চক্রুঃ। আদুধুবুঃ কম্পয়ামাসুঃ ॥৩০॥

তাবকা ইতি। তাবকাঃ প্রধানযোদ্ধারঃ। সৈন্যানি চ তাবকানি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১॥

জনা ইতি। রক্ষো রাক্ষসমলম্বুষম্। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া। অঙ্গারকং মঙ্গলগ্রহম্ ॥৩২॥

বলবান্, শীঘ্রকারী, বিক্রমসম্পন্ন ও ক্রুদ্ধ ঘটোৎকচ সেইভাবে যুদ্ধে সমস্ত-সৈন্যের ভয় উৎপাদন করিল ॥২৮॥

তখন অলম্বুষের সমস্ত অঙ্গ প্রসারিত হইল, অস্থি সকল চূর্ণ হইয়া গেল এবং সে ভয় জন্মাইতে লাগিল। এইভাবে শালকটঙ্কটার পুত্র অলম্বুষ বীর ঘটোৎকচকর্ত্তৃক নিহত হইল ॥২৯॥

সেই রাক্ষস নিহত হইলে, তখন পাণ্ডবেরা আনন্দিত হইয়া উচ্চ সিংহনাদ এবং ঊর্দ্ধে বস্ত্রসঞ্চালন করিতে লাগিলেন ॥৩০॥

ভরতশ্রেষ্ঠ ! আর আপনার পক্ষের প্রধান যোদ্ধারা এবং সৈন্যেরা মহাবল ও ভীষণ মূর্ত্তি রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষকে বিশীর্ণ পর্বতের ন্যায় নিহত দেখিয়া হাহাকার করিতে থাকিলেন ॥৩১॥

সাধারণ লোকেরা কৌতুকান্বিত হইয়া ঈশ্বরের ইচ্ছায় ভূতলে নিপতিত মঙ্গলগ্রহের ন্যায় সেই রাক্ষসকে দেখিতে লাগিল ॥৩২॥

(৩১)···হাহাকারমকার্ষুশ্চ···বা নি। (৩৩)···বলবতাং বরম্···বা নি।

সম্পূজ্যমানঃ পিতৃভিঃ সবান্ধবৈর্ঘটোৎকচঃ কর্ম্মণি দুষ্করে কৃতে।
রিপুং নিহত্যাভিননন্দ বৈ তদা হ্যলম্বুষং পক্বমলম্বুষং যথা ॥৩৪॥
ততো নিনাদঃ সুমহান্ সমুচ্ছ্রিতঃ সশঙ্খনানাবিধবাণঘোষবান্।
নিশম্য তং প্রত্যনদংস্তু কৌরবাস্ততোধ্বনির্ভুবনমথাস্পৃশদ্ভৃশম্ ॥৩৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে অলম্বুষনিপাতে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

ঘটোৎকচ ইতি। বলবৎ সাতিশয়ম্, বলং নামাসুরম্, বাসব ইন্দ্রঃ ॥৩৩॥

সমিতি। পিতৃভির্যুধিষ্ঠিরাদিভিঃ। অলম্বুষং রাক্ষসম্, অলম্বুষং মুণ্ডীরীফলম্ ॥৩৪॥

তত ইতি। সমুচ্ছ্রিতঃ পাণ্ডবপক্ষে উত্থিতঃ, শঙ্খেন শঙ্খধ্বনিনা সহ নানাবিধবাণানাং ঘোষঃ শব্দোঽস্যাস্তীতি সঃ। অত্র প্রথমপাদত্রয়ে বংশস্থবিলং চতুর্থে তু রুচিরেত্যুপজাতির্বৃত্তম্ ॥৩৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

অলম্বুষমিতি ॥১—২২॥ মর্ত্ত্যধর্ম্মং মরণযোগ্যতাম্ ॥২৩—২৫॥ আক্ষিপৎ গৃহীতবান্ ॥২৬॥ আবিধ্য ভ্রাময়িত্বা ॥২৭—২৮॥ বিস্ফারিতানি পৃথগ্ভূতানি সর্ব্বাঙ্গানি ॥২৯—৩৪॥ ভুবনং স্বর্লোকম্ ॥৩৫॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৩॥

---

কিন্তু বলিশ্রেষ্ঠ ঘটোৎকচ সেই রাক্ষসকে বধ করিয়া বলাসুরবধের পরে ইন্দ্রের ন্যায় বিশাল সিংহনাদ করিল ॥৩৩॥

ঘটোৎকচ দুষ্কর কার্য্য সম্পাদন করিলে, বান্ধবগণের সহিত যুধিষ্ঠির প্রভৃতি পাণ্ডবেরা ঘটোৎকচের প্রশংসা করিতে লাগিলেন; ঘটোৎকচও তখন পক্ক মুণ্ডীরফলের ন্যায় শত্রু অলম্বুষকে নিষ্পেষণপূর্ব্বক বধ করিয়া সর্ব্বতোভাবে আনন্দিত হইল ॥৩৪॥

তাহার পর পাণ্ডবপক্ষে শঙ্খধ্বনি ও নানাবিধ বাণধ্বনির সহিত অতিবিশাল আনন্দকোলাহল উত্থিত হইল; তাহা শুনিয়া কৌরবেরাও তাহার প্রতিকোলাহল করিলেন। তদনন্তর সেই উভয়ধ্বনি জগৎ স্পর্শ করিল' ॥৩৫॥

---

(৩৪) স পূজ্যমানঃ···বা নি। (৩৫)···প্রত্যনদংস্তু পাণ্ডবাঃ···বা নি। * '···সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···নবাধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# চতুর্নবতিতমোঽধ্যায়ঃ

ধৃতরাষ্ট্র উবাচ।

ভারদ্বাজং কথং যুদ্ধে যুযুধানো ন্যবারয়ৎ।
সঞ্জয়াচক্ষ্ব তত্ত্বেন পরং কৌতূহলং হি মে ॥১॥

সঞ্জয় উবাচ।

শৃণু রাজন্নেকমনাঃ সংগ্রামং লোমহর্ষণম্।
দ্রোণস্য পাণ্ডবৈঃ সার্দ্ধং যুযুধানপুরোগমৈঃ ॥২॥
বধ্যমানং বলং দৃষ্ট্বা যুযুধানেন মারিষ!।
অভ্যদ্রবৎ স্বয়ং দ্রোণঃ সাত্যকিং সত্যবিক্রমম্ ॥৩॥
তমাপতন্তং সহসা ভারদ্বাজং মহারথম্।
সাত্যকিঃ পঞ্চবিংশত্যা ক্ষুদ্রকাণাং সমার্পয়ৎ ॥৪॥

ভারতকৌমুদী

ভারেতি। ভারদ্বাজং দ্রোণম্। যুযুধানঃ সাত্যকিঃ। তত্ত্বেন যাথার্থ্যেন ॥১॥
শৃণ্বিতি। যুযুধানঃ সাত্যকিঃ পুরোগমঃ অগ্রগামী যেষাং তৈঃ ॥২॥
বধ্যেতি। বলং কৌরবসৈন্যম্। হে মারিষ! আর্য্য!। অভ্যদ্রবৎ অভ্যধাবৎ ॥৩॥
তমিতি। ক্ষুদ্রকাণাং তদাখ্যানাং বাণবিশেষাণাম্, সমার্পয়দপীড়য়ৎ ॥৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! সাত্যকি যুদ্ধে কিভাবে দ্রোণকে নিবারণ করিল, তাহা তুমি যথার্থরূপে বল; তাহা শুনিবার জন্য আমার গুরুতর কৌতূহল জন্মিয়াছে' ॥১॥

সঞ্জয় বলিলেন—'রাজা! আপনি একাগ্রচিত্ত হইয়া সাত্যকিপ্রভৃতি পাণ্ডবপক্ষের সহিত দ্রোণের লোমহর্ষণ যুদ্ধের বৃত্তান্ত শ্রবণ করুন ॥২॥

মাননীয় মহারাজ! সাত্যকি কৌরবসৈন্য বধ করিতেছেন দেখিয়া দ্রোণ নিজেই যথার্থবিক্রমশালী সাত্যকির দিকে ধাবিত হইলেন ॥৩॥

মহারথ দ্রোণ বেগে আসিতে লাগিলে, সাত্যকি পঁচিশটা ক্ষুদ্রকদ্বারা তাঁহাকে পীড়ন করিলেন ॥৪॥

(১)...পরং কৌতূহলং মম—বর্দ্ধ। (২) শৃণু রাজন্! মহাপ্রাজ্ঞ!...বা নি। (৩) সাত্যকিঃ সত্যবিক্রমঃ—বঙ্গ বর্দ্ধ।

দ্রোণোঽপি যুধি বিক্রান্তো যুযুধানং সমাহিতঃ।
অবিধ্যৎ পঞ্চভিস্তূর্ণং হেমপুঙ্খৈঃ শিলাশিতৈঃ ॥৫॥
তে বর্ম্ম ভিত্ত্বা সুদৃঢ়ং দ্বিষৎপিশিতভোজনাঃ।
অভ্যয়ুর্ধরণীং রাজন্! শ্বসন্ত ইব পন্নগাঃ ॥৬॥
দীর্ঘবাহুস্ততঃ ক্রুদ্ধস্তোত্ত্রার্দ্দিত ইব দ্বিপঃ।
দ্রোণং পঞ্চাশতাবিধ্যন্নারাচৈরগ্নিসন্নিভৈঃ ॥৭॥
ভারদ্বাজো রণে বিদ্ধো যুযুধানেন সত্বরম্।
সাত্যকিং বহুভির্বাণৈর্যতমানমবিধ্যত ॥৮॥
ততঃ ক্রুদ্ধো মহেষ্বাসো ভূয় এব মহাবলঃ।
সাত্বতং পীড়য়ামাস শরেণানতপর্বণা ॥৯॥
স বধ্যমানঃ সমরে ভারদ্বাজেন সাত্যকিঃ।
নাভ্যপদ্যত কর্ত্তব্যং কিঞ্চিদেব বিশাংপতে! ॥১০॥

## ভারতকৌমুদী

দ্রোণ ইতি। সমাহিতঃ সাত্যকিপ্রহারে কৃতমনোযোগঃ ॥৫॥

ত ইতি। বর্ম্ম সাত্যকেঃ কবচম্। দ্বিষৎপিশিতভোজনাঃ শত্রুমাংসভোজিনঃ ॥৬॥

দীর্ঘেতি। দীর্ঘবাহুঃ সাত্যকিঃ, তোত্ত্রার্দ্দিতঃ অঙ্কুশতাড়িতঃ, দ্বিপো হস্তী ॥৭॥

ভারেতি। ভারদ্বাজো দ্রোণঃ, যুযুধানেন সাত্যকিনা। যতমানং জয়ায় ॥৮॥

তত ইতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরো দ্রোণঃ। সাত্বতং সাত্বতবংশীয়ং সাত্যকিম্ ॥৯॥

যুদ্ধে বিক্রমশালী দ্রোণও মনোযোগী হইয়া স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত পাঁচটা বাণদ্বারা সত্বর সাত্যকিকে বিদ্ধ করিলেন ॥৫॥

রাজা! শত্রুমাংসভোজী সেই বাণগুলি যাইয়া সাত্যকির সুদৃঢ় বর্ম্ম ভেদ করিয়া নিশ্বাসত্যাগী সর্পের ন্যায় ভূমিতে প্রবেশ করিল ॥৬॥

তদনন্তর দীর্ঘবাহু সাত্যকি অঙ্কুশতাড়িত হস্তীর ন্যায় ক্রুদ্ধ হইয়া অগ্নিতুল্য পঞ্চাশটা নারাচদ্বারা দ্রোণকে তাড়ন করিলেন ॥৭॥

সাত্যকি তাড়ন করিলে এবং জয়ের জন্য যত্ন করিতে থাকিলে, দ্রোণ সত্বর বহুতর বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৮॥

তাহার পরে আবার ক্রুদ্ধ, মহাধনুর্দ্ধর ও মহাবল দ্রোণ একটা নতপর্ব বাণদ্বারা সাত্যকিকে পীড়ন করিলেন ॥৯॥

(৫)…হেমপুঙ্খৈঃ শরৈঃ শিতৈঃ—বা নি। (৬)…বল্মীকমিব পন্নগাঃ—নি। (৭) দীর্ঘবাহুরভিক্রুদ্ধঃ…নি। (৯)… ব্রাতেন নতপর্বণাম্—বা নি।

বিষণ্ণবদনশ্চাপি যুযুধানোঽভবন্নৃপ ! ।
ভারদ্বাজং রণে দৃষ্ট্বা বিসৃজন্তং শিতান্ শরান্ ॥১১॥
তস্তু সংপ্রেক্ষ্য তে পুত্রাঃ সৈনিকাশ্চ বিশাংপতে ! ।
প্রহৃষ্টমনসো ভূত্বা সিংহবদ্ব্যনদন্ মুহুঃ ॥১২॥
তং শ্রুত্বা নিনদং ঘোরং পীড্যমানঞ্চ মাধবম্ ।
যুধিষ্ঠিরোঽব্রবীদ্রাজা সর্ব্বসৈন্যানি ভারত ! ॥১৩॥
এষ বৃষ্ণিবরো বীরঃ সাত্যকিঃ সত্যবিক্রমঃ ।
গ্রস্যতে যুধি বীরেণ ভানুমানিব রাহুণা ॥১৪॥
অভিদ্রবত গচ্ছধ্বং সাত্যকির্যত্র যুধ্যতে ।
ধৃষ্টদ্যুম্নঞ্চ পাঞ্চাল্যমিদমাহ জনাধিপঃ ॥১৫॥

ভারতকৌমুদী

স ইতি। বধ্যমানঃ প্রহ্রিয়মাণঃ। নাভ্যপদ্যত অবধারয়িতুং নাশক্নোৎ ॥১০॥
বিষণ্ণেতি। বিসৃজন্তং নিক্ষিপন্তম্, শিতান্ শিলাঘর্ষণেন সুধারীকৃতান্ ॥১১॥
তমিতি। তং তদবস্থং সাত্যকিম্ ॥১২॥
তমিতি। মাধবং মধুবংশীয়ং সাত্যকিম্ ॥১৩॥
এষ ইতি। বৃষ্ণিবরো বৃষ্ণিবংশশ্রেষ্ঠঃ। বীরেণ দ্রোণেন, ভানুমান্ সূর্য্যঃ ॥১৪॥
অভীতি। অভিদ্রবত দ্রোণমাক্রামত। জনাধিপো যুধিষ্ঠিরঃ ॥১৫॥

নরনাথ ! দ্রোণ যুদ্ধে আঘাত করিতে থাকিলে, সাত্যকি কোন কর্ত্তব্যই স্থির করিতে পারিলেন না ॥১০॥

রাজা ! বরং সাত্যকি যুদ্ধে দ্রোণকে অনবরত নিশিত শর নিক্ষেপ করিতে দেখিয়া বিষণ্ণবদন হইয়া পড়িলেন ॥১১॥

নরনাথ ! আপনার পুত্রেরা ও সৈন্যেরা সাত্যকিকে সেইরূপ দেখিয়া আনন্দিত হইয়া মুহুর্মুহু সিংহনাদ করিতে লাগিলেন ॥১২॥

ভরতনন্দন ! সেই ভয়ঙ্কর সিংহনাদ ও সাত্যকির পীড়নবৃত্তান্ত শুনিয়া রাজা যুধিষ্ঠির তাঁহার সমস্ত সৈন্যকে বলিলেন—॥১৩॥

'রাহু যেমন সূর্য্যকে গ্রাস করে, সেইরূপ বীর দ্রোণ এই বৃষ্ণিবংশশ্রেষ্ঠ, বীর ও যথার্থবিক্রমশালী সাত্যকিকে যুদ্ধে গ্রাস করিতে প্রবৃত্ত হইয়াছেন ॥১৪॥

অতএব সাত্যকি যেখানে যুদ্ধ করিতেছেন, তোমরা সেইখানে যাও, দ্রোণকে আক্রমণ কর'। পরে যুধিষ্ঠির পাঞ্চালরাজপুত্র ধৃষ্টদ্যুম্নকে এই কথা বলিলেন—॥১৫॥

অভিদ্রব দ্রুতং দ্রোণং কিমু তিষ্ঠসি পার্ষত !।
ন পশ্যসি ভয়ং ঘোরং দ্রোণান্নঃ সমুপস্থিতম্ ॥১৬॥
অসৌ দ্রোণো মহেষ্বাসো যুযুধানেন সংযুগে।
ক্রীড়তে তন্তুবন্ধেন পক্ষিণা বালকো যথা ॥১৭॥
তত্রৈব সর্ব্বে গচ্ছন্তু ভীমসেনমুখা রথাঃ।
ত্বয়ৈব সহিতা যত্তা যুযুধানরথং প্রতি ॥১৮॥
পৃষ্ঠতোঽনুগমিষ্যামি ত্বামহং সহসৈনিকঃ।
সাত্যকিং মোক্ষয়স্বাদ্য যমদংষ্ট্রান্তরং গতম্ ॥১৯॥
এবমুক্ত্বা ততো রাজা সর্ব্বসৈন্যেন পাণ্ডবঃ।
অভ্যদ্রবদ্রণে দ্রোণং যুযুধানস্য কারণাৎ ॥২০॥
তত্রারাবো মহানাসীদ্দ্রোণমেকং যুযুৎসতাম্।
পাণ্ডবানাঞ্চ ভদ্রং তে সৃঞ্জয়ানাঞ্চ সর্ব্বশঃ ॥২১॥

ভারতকৌমুদী

অভীতি। অভিদ্রব অভিধাব। হে পার্ষত! পৃষতপৌত্র!। ঘোরং মহৎ ॥১৬॥
অসাবিতি। মহান্ ইষ্বাসো ধনুর্যস্য স মহাধনুর্দ্ধর ইত্যর্থঃ। তন্তুবন্ধেন সূত্রবন্ধেন ॥১৭॥
তত্রেতি। ভীমসেনমুখা ভীমসেনপ্রভৃতয়ঃ। যত্তাঃ সাত্যকিরক্ষণায় যত্নবন্তঃ ॥১৮॥
পৃষ্ঠত ইতি। অনু পরম্। যমস্য দংষ্ট্রান্তরং দন্তশ্রেণীদ্বয়াভ্যন্তরম্ ॥১৯॥
এবমিতি। অভ্যদ্রবৎ অভ্যধাবৎ। যুযুধানস্য কারণাৎ সাত্যকে রক্ষাহেতোঃ ॥২০॥

'পৃষতনন্দন! আপনি দাঁড়াইয়া আছেন কেন? দ্রোণ হইতে আমাদের যে গুরুতর ভয় উপস্থিত হইয়াছে, তাহা দেখিতেছেন না? ॥১৬॥

বালক যেমন সূত্রবদ্ধ পক্ষিদ্বারা খেলা করে, সেইরূপ মহাধনুর্দ্ধর ঐ দ্রোণ যুদ্ধে সাত্যকিদ্বারা খেলা করিতেছেন ॥১৭॥

অতএব ভীমসেনপ্রভৃতি রথীরা সকলে যত্নবান্ হইয়া আপনার সহিত সেই স্থানেই সাত্যকির রথের দিকে গমন করুন ॥১৮॥

আমি সৈন্যগণের সহিত মিলিত হইয়া আপনার পিছনে যাইব; আপনি আজ যমের দন্তশ্রেণীদ্বয়ের মধ্যগত সাত্যকিকে মুক্ত করুন' ॥১৯॥

রাজা যুধিষ্ঠির এই কথা বলিয়া সমস্ত সৈন্যের সহিত মিলিত হইয়া যুদ্ধে সাত্যকিকে রক্ষা করিবার জন্য দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥২০॥

(১৭)··ক্রীড়তে সূত্রবন্ধেন···বা নি। (১৮)···ভীমসেনপুরোগমাঃ···সহিতাঃ সর্বে···বা নি। (২০)· সর্বসৈন্যেন ভারত!—বা নি। (২১)··দ্রোণমেকং জিঘাংসতাম্···বঙ্গ বর্দ্ধ।

তে সমেত্য নরব্যাঘ্রা ভারদ্বাজং মহারথম্।
অভ্যবর্ষন্ শরৈস্তীক্ষ্ণৈঃ কঙ্কবর্হিণবাজিতৈঃ ॥২২॥
স্ময়ন্নেব তু তান্ বীরান্ দ্রোণঃ প্রত্যগ্রহীৎ স্বয়ন্।
অতিথীনাগতান্ যদ্বৎ সলিলেনাসনেন চ ॥২৩॥
তর্পিতাস্তে শরৈস্তস্য ভারদ্বাজস্য ধন্বিনঃ।
আতিথেয়গৃহং প্রাপ্য তর্প্যন্তেঽতিথয়ো যথা ॥২৪॥
ভারদ্বাজন্তু তে সর্ব্বে ন শেকুঃ প্রতিবীক্ষিতুম্।
মধ্যন্দিনমনুপ্রাপ্তং সহস্রাংশুমিব প্রভো! ॥২৫॥
তাংস্তু সর্ব্বান্ মহেষ্বাসান্ দ্রোণঃ শস্ত্রভৃতাং বরঃ।
অতাপয়চ্ছরব্রাতৈর্গভস্তিভিরিবাংশুমান্ ॥২৬॥

ভারতকৌমুদী

তত্রেতি। আরাবঃ কোলাহলঃ। যুযুৎসতাং যোদ্ধুমিচ্ছতাম্। ভদ্রং মঙ্গলমস্তু ॥২১॥

ত ইতি। কঙ্কবর্হিণয়োঃ পক্ষিণোর্বাজাঃ পক্ষাঃ এষু সঞ্জাতাঃ স্থিতা ইতি তৈঃ ॥২২॥

স্ময়ন্নিতি। স্ময়ন্ স্ময়মান ঈষদ্ধসন্। অতিথীন্ ধার্ম্মিকো গৃহস্থ ইতি শেষঃ ॥২৩॥

তর্পিতা ইতি। বীরা বীরাঃ প্রহারপ্রাপ্ত্যা তৃপ্যন্ত্যেবেতি ভাবঃ। আতিথেয়ঃ সদ্গৃহস্থঃ ॥২৪॥

ভারেতি। ভারদ্বাজং দ্রোণম্। সহস্রাংশুং সূর্য্যম্ ॥২৫॥

এক দ্রোণের সহিত যুদ্ধ করিবার অভিলাষী সমস্ত পাণ্ডব ও সৃঞ্জয়গণের তখন বিশাল কোলাহল হইতে লাগিল। মহারাজ! আপনার মঙ্গল হউক ॥২১॥

সেই নরশ্রেষ্ঠেরা উপস্থিত হইয়া মহারথ দ্রোণের উপরে কঙ্ক (হাড়গিলা) ও ময়ূরের পক্ষযুক্ত তীক্ষ্ণ বাণ সকল বর্ষণ করিতে লাগিলেন ॥২২॥

ধার্ম্মিক গৃহস্থ যেমন জল ও আসন দান করিয়া আগত অতিথিগণকে গ্রহণ করেন, সেইরূপ দ্রোণ স্বয়ং ঈষৎ হাস্য করিয়াই সেই বীরগণকে গ্রহণ করিলেন ॥২৩॥

অতিথিরা যেমন ধার্ম্মিক গৃহস্থের গৃহে উপস্থিত হইয়া অতিথিসৎকার পাইয়া তৃপ্তিলাভ করেন, সেইরূপ সেই ধনুর্দ্ধরেরা দ্রোণের নিকট হইতে শরাঘাত পাইয়া তৃপ্তিলাভ করিলেন ॥২৪॥

কিন্তু রাজা! তাঁহারা সকলে মধ্যন্দিনগত সূর্য্যতুল্য দ্রোণের প্রতি দৃষ্টি-পাতও করিতে সমর্থ হইলেন না ॥২৫॥

(২৩) স্ময়ন্নিব তু তান্ সর্ব্বান্…বঙ্গ বৰ্দ্ধ। (২৪)…নৃপতেঽতিথয়ো যথা—পি বৰ্দ্ধ।

বধ্যমানা মহারাজ! পাণ্ডবাঃ সৃঞ্জয়াস্তথা।
ত্রাতারং নাধ্যগচ্ছন্ত পঙ্কমগ্না ইব দ্বিপাঃ ॥২৭॥
দ্রোণস্য চ ব্যদৃশ্যন্ত বিসর্পন্তো মহাশরাঃ।
গভস্তয় ইবার্কস্য প্রতপন্তঃ সমন্ততঃ ॥২৮॥
তস্মিন্ দ্রোণেন নিহতাঃ পাঞ্চালাঃ পঞ্চবিংশতিঃ।
মহারথাঃ সমাখ্যাতা ধৃষ্টদ্যুম্নস্য সম্মতাঃ ॥২৯॥
পাণ্ডূনাং সর্ব্বসৈন্যেষু পাঞ্চালানাং তথৈব চ।
দ্রোণং স্ম দদৃশুঃ শূরং বিনিঘ্নন্তং বরান্ বরান্ ॥৩০॥
কৈকেয়ানাং শতং হত্বা বিদ্রাব্য চ সমন্ততঃ।
দ্রোণস্তস্থৌ মহারাজ! ব্যাদিতাস্য ইবান্তকঃ ॥৩১॥

ভারতকৌমুদী

তানিতি। শরাণাং ব্রাতৈঃ সমূহৈঃ, গভস্তিভিঃ কিরণৈঃ, অংশুমান্ সূর্য্যঃ ॥২৬॥
বধ্যেতি। বধ্যমানা আহন্যমানাঃ। ত্রাতারং রক্ষকম্। নাধ্যগচ্ছন্ত নালভন্ত ॥২৭॥
দ্রোণস্যেতি। বিসর্পন্তঃ সর্ব্বত্র প্রসরন্তঃ। গভস্তয়ঃ কিরণাঃ ॥২৮॥
তস্মিন্নিতি। তস্মিন্ কালে। সম্মতাঃ প্রিয়ত্বেন বীরত্বেন চাভিমতাঃ ॥২৯॥
পাণ্ডূনামিতি। পাণ্ডূনাং পাণ্ডবানাম্। স্মশব্দঃ পাদপূরণে। বরান্ বরান্ বীরান্ ॥৩০॥
কৈকেয়ানামিতি। বিদ্রাব্য অপসার্য্য। ব্যাদিতাস্যঃ প্রকটিতবদনঃ ॥৩১॥

অথ চ সূর্য্য যেমন কিরণদ্বারা সকলকে সন্তপ্ত করেন, সেইরূপ অস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণ বাণসমূহদ্বারা সেই সমস্ত মহাধনুর্দ্ধরকে সন্তপ্ত করিতে লাগিলেন ॥২৬॥

মহারাজ! দ্রোণ আঘাত করিতে লাগিলে, পাণ্ডবগণ ও সৃঞ্জয়গণ কর্দ্দমমগ্ন হস্তিগণের ন্যায় কাহাকেও রক্ষক পাইলেন না ॥২৭॥

সকল দিকে সন্তাপকারী সূর্য্যের কিরণসমূহের ন্যায় দ্রোণের বিশাল শরসমূহকে সকল দিকে বিচরণ করিতে দেখা গেল ॥২৮॥

সেই সময়ে দ্রোণ, মহারথ বলিয়া বিখ্যাত এবং ধৃষ্টদ্যুম্নের অভিমত পাঞ্চালদেশীয় পঁচিশ জন বীরকে বধ করিলেন ॥২৯॥

আর মহাবীর দ্রোণ, পাণ্ডবগণ ও পাঞ্চালগণের সমস্ত সৈন্যের মধ্যে প্রধান প্রধান বীরকে বধ করিতেছেন দেখা গেল ॥৩০॥

মহারাজ! কৈকেয়গণের মধ্যে এক শত বীরকে বধ করিয়া এবং অন্য বীর-

(২৭) বধ্যমানা রণে রাজন্!··পি বঙ্গ বৰ্দ্ধ। (২৯) তদা দ্রোণেন···বৰ্দ্ধ।

পাঞ্চালান্ সৃঞ্জয়ান্ মৎস্যান্ কৈকেয়াংশ্চ নরাধিপ ! ।
দ্রোণোঽজয়ন্মহাবাহুঃ শতশোঽথ সহস্রশঃ ॥৩২॥
তেষাং সমভবচ্ছব্দো বধ্যতাং দ্রোণসায়কৈঃ ।
বনৌকসামিবারণ্যে দহ্যতাং ধূমকেতুনা ॥৩৩॥
তত্র দেবাঃ সগন্ধর্ব্বাঃ পিতরশ্চাব্রুবন্ নৃপ ! ।
এতে দ্রবন্তি পাঞ্চালাঃ পাণ্ডবাশ্চ সসৈনিকাঃ ॥৩৪॥
তং তথা সমরে দ্রোণং নিঘ্নন্তং সোমকান্ রুষা ।
ন চাপ্যভিযযুঃ কেচিদপরে নৈব বিব্যধুঃ ॥৩৫॥
বর্ত্তমানে তথা রৌদ্রে তস্মিন্ বীরবরক্ষয়ে ।
অশৃণোৎ সহসা পার্থঃ পাঞ্চজন্যস্য নিস্বনম্ ।
পূরিতো বাসুদেবেন শঙ্খরাট্ স্বনতে ভৃশম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

পাঞ্চালানিতি। এতে দেশবাচিনঃ শব্দা দেশিষ্ লক্ষ্যন্তে ॥৩২॥
তেষামিতি। বধ্যতাং বধ্যমানানাম্। দহ্যতাং দহ্যমানানাম্, ধূমকেতুনা অগ্নিনা ॥৩৩॥
তত্রেতি। দ্রবন্তি দ্রোণপ্রহারাতিশয্যাৎ পলায়ন্তে ॥৩৪॥
তমিতি। নৈব বিব্যধুঃ নৈব তাড়য়িতুং শেকুঃ, প্রহারার্ত্তত্বাৎ ॥৩৫॥

গণকে সকল দিকে অপসারিত করিয়া দ্রোণ প্রকটিতবদন যমের ন্যায় অবস্থান করিতে লাগিলেন ॥৩১॥

নরনাথ ! তাহার পর মহাবাহু দ্রোণ—পাঞ্চাল, সৃঞ্জয়, মৎস্য ও কেকয়-দেশবাসী শত শত ও সহস্র সহস্র বীরকে জয় করিলেন ॥৩২॥

অগ্নি বনমধ্যে দগ্ধ করিতে লাগিলে বন্য জন্তুগণের যেমন আর্ত্তনাদ হইতে থাকে, সেইরূপ দ্রোণ বাণদ্বারা বধ করিতে লাগিলে সেই সৈন্যগণের আর্ত্তনাদ হইতে লাগিল ॥৩৩॥

রাজা ! তখন আকাশস্থ দেবগণ, গন্ধর্ব্বগণ ও পিতৃগণ বলিতে লাগিলেন—'এই পাণ্ডবগণ ও পাঞ্চালগণ সৈন্যগণের সহিত পলায়ন করিতেছেন' ॥৩৪॥

দ্রোণ ক্রোধবশতঃ যুদ্ধে সেইভাবে সোমকদিগকে সংহার করিতে লাগিলে, কোন যোদ্ধারাই তাঁহার অভিমুখে যাইতে পারিলেন না, কিংবা তাঁহাকে তাড়ন করিতে সমর্থ হইলেন না ॥৩৫॥

(৩৩)···বিদ্ধানাং দ্রোণসায়কৈঃ···বা নি। (৩৫) ··সোমকান্ রণে···বা নি। (৩৬)·পূরিতে বাসুদেবেন শঙ্খরাজে মহাত্মনা—নি।

যুধ্যমানেষু বীরেষু সৈন্ধবস্যাভিরক্ষিষু।
নদৎসু ধার্ত্তরাষ্ট্রেষু বিজয়স্য রথং প্রতি ॥৩৭॥
গাণ্ডীবস্য চ নির্ঘোষে বিপ্রনষ্টে সমন্ততঃ।
কশ্মলাভিহতো রাজা চিন্তয়ামাস পাণ্ডবঃ ॥৩৮॥ (যুগ্মকম্)
ন নূনং স্বস্তি পার্থায় যথা স্বনতি শঙ্খরাট্।
কৌরবাশ্চ যথা হৃষ্টা বিনদন্তি মুহুর্ম্মুহুঃ ॥৩৯॥
এবং স চিন্তয়িত্বা তু ব্যাকুলেনান্তরাত্মনা।
অজাতশত্রুঃ কৌন্তেয়ঃ সাত্বতং প্রত্যভাষত ॥৪০॥
বাষ্পগদ্গদয়া বাচা মুহ্যমানো মুহুর্ম্মুহুঃ।
কৃত্যস্যানন্তরাপেক্ষী শৈনেয়ং শিনিপুঙ্গবম্ ॥৪১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

বর্ত্তেতি। পার্থো যুধিষ্ঠিরঃ। দূরত্বেঽপি শ্রবণোপপত্তিমাহ পূরিত ইতি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৬॥

যুধ্যেতি। সৈন্ধবস্য জয়দ্রথস্য। বিজয়স্যার্জ্জুনস্য। কশ্মলেন মোহেনাভিহতঃ ॥৩৭—৩৮॥

চিন্তাপ্রকারমাহ নেতি। স্বস্তি মঙ্গলম্, পার্থায়ার্জ্জুনায়। যথাশব্দদ্বয়ং হেত্বর্থে ॥৩৯॥

এবমিতি। অজাতশত্রুর্যুধিষ্ঠিরঃ, সাত্বতং সাত্বতবংশীয়ম্। কৃত্যস্য কর্ত্তব্যস্য, অনন্তরাপেক্ষী আনন্তর্য্যান্বেষী তৎপরকর্ত্তব্যানুসন্ধায়ীত্যর্থঃ, শৈনেয়ং সাত্যকিম্ ॥৪০—৪১॥

সেই ভাবে সেই ভীষণ বীরবরক্ষয় চলিতে লাগিলে, যুধিষ্ঠির হঠাৎ পাঞ্চজন্য-শঙ্খের ধ্বনি শুনিতে পাইলেন। কেন না, কৃষ্ণ মুখবায়ুদ্বারা পূর্ণ করিতেছিলেন বলিয়া সেই শঙ্খশ্রেষ্ঠ গুরুতর ধ্বনি উৎপাদন করিতেছিল ॥৩৬॥

জয়দ্রথের রক্ষক বীরেরা যুদ্ধ করিতে লাগিলে, ধার্ত্তরাষ্ট্রেরা অর্জ্জুনের রথের নিকটে সিংহনাদ করিতে থাকিলে এবং সকল দিকে গাণ্ডীবধনুর শব্দ তিরোহিত হইলে, রাজা যুধিষ্ঠির মোহে অভিভূত হইয়া চিন্তা করিলেন—॥৩৭-৩৮॥

'যে হেতু পাঞ্চজন্যধ্বনি হইতেছে এবং কৌরবেরা আনন্দিত হইয়া মুহুর্ম্মুহু সিংহনাদ করিতেছে, সে হেতু নিশ্চয়ই অর্জ্জুন কুশলে নাই' ॥৩৯॥

এইরূপ চিন্তা করিয়া কুন্তীনন্দন যুধিষ্ঠির মোহে মুহুর্ম্মুহু অভিভূত হইয়া পরকর্ত্তব্য বিষয়ের বিবেচনা করিয়া ব্যাকুল চিত্তে ও বাষ্পগদ্গদ বাক্যে সাত্বতবংশীয় শিনিকুলশ্রেষ্ঠ সাত্যকিকে বলিলেন ॥৪০—৪১॥

(৪০) এবং সঞ্চিন্তয়িত্বা তু···বা নি।

যুধিষ্ঠির উবাচ।

যঃ স ধর্ম্মঃ পুরা দৃষ্টঃ সদ্ভিঃ শৈনেয় ! শাশ্বতঃ।
সাম্পরায়ে সুহৃৎকৃত্যে তস্য কালোঽয়মাগতঃ ॥৪২॥
সর্ব্বেষ্বপি চ যোধেষু চিন্তয়ন্ শিনিপুঙ্গব ! ।
ত্বত্তঃ সুহৃত্তমং কঞ্চিন্নাভিজানামি সাত্যকে ! ॥৪৩॥
যো হি প্রীতমনা নিত্যং যশ্চ নিত্যমনুব্রতঃ।
কার্য্যে স সাম্পরায়ে চ নিযোজ্য ইতি মে মতিঃ ॥৪৪॥
যথা চ কেশবো নিত্যং পাণ্ডবানাং পরায়ণম্।
তথা ত্বমপি বার্ষ্ণেয় ! কৃষ্ণতুল্যপরাক্রমঃ ॥৪৫॥
সোঽহং ভারং সমাধাস্যে ত্বরিতং বোঢ়ুমর্হসি।
অভিপ্রায়ঞ্চ মে নিত্যং ন বৃথা কর্ত্তুমর্হসি ॥৪৬॥
স ত্বং ভ্রাতুর্বয়স্যস্য গুরোরপি চ সংযুগে।
কুরু কৃচ্ছ্রে সহায়ার্থমর্জ্জুনস্য নরর্ষভ ! ॥৪৭॥

ভারতকৌমুদী

য ইতি। সদ্ভির্ম্মুনিভিঃ, শাশ্বতশ্চিরন্তনঃ। সাম্পরায়ে যুদ্ধসম্বন্ধিনি ॥৪২॥
সর্ব্বেম্বিতি। যোধেষু স্বপক্ষগতেষু। ত্বত্তঃ তবাপেক্ষয়া ॥৪৩॥
য ইতি। অনুব্রতঃ অনুকূলঃ। সাম্পরায়ে যুদ্ধসম্বন্ধিনি, নিযোজ্যঃ প্রেষ্যঃ ॥৪৪॥
যথেতি। পরায়ণং পরমাশ্রয়ঃ। হে বার্ষ্ণেয় ! বৃষ্ণিবংশ্য ! ॥৪৫॥
স ইতি। সমাধাস্যে ত্বয়ি স্থাপয়িষ্যে। বৃথা নিষ্ফলম্ ॥৪৬॥

যুধিষ্ঠির বলিলেন—'সাত্যকি ! সাধুজনেরা পূর্ব্বে সেই যে চিরন্তন ধর্ম্মের বিষয় পর্য্যালোচনা করিয়া গিয়াছেন, যুদ্ধসম্বন্ধী সুহৃৎকার্য্যবিষয়ে এই তাহার কাল আসিয়াছে ॥৪২॥

শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি ! আমি চিন্তা করিয়া আমার সমস্ত যোদ্ধার মধ্যেও তোমা অপেক্ষা প্রধান সুহৃৎ কাহাকেও দেখিতেছি না ॥৪৩॥

যিনি সর্ব্বদা সন্তুষ্টচিত্ত এবং যিনি সকল সময়েই অনুকূল থাকেন, যুদ্ধের কার্য্যে তাঁহাকেই নিযুক্ত করা উচিত ইহাই আমার ধারণা ॥৪৪॥

অথ চ বৃষ্ণিনন্দন ! কৃষ্ণ যেমন সর্ব্বদাই পাণ্ডবগণের পরম আশ্রয়, কৃষ্ণের তুল্য পরাক্রমশালী তুমিও সেইরূপই বট ॥৪৫॥

অতএব আমি তোমার উপরে কোন ভার আরোপণ করিব, তুমি তাহা সত্বর বহন করিতে পার। তুমি সর্ব্বদাই আমার ইচ্ছা সফল করিয়া থাক ॥৪৬॥

(৪৫) যথা বা···বর্দ্ধ। (৪৬)···ত্বয়ি তং বোঢ়ুমর্হসি···পি বা নি।

তত‍ো দ্রোণঃ শিনেঃ পৌত্রং চিত্রৈঃ সর্বায়সৈঃ শরৈঃ।
ত্রিভিরাশীবিষাকারৈর্ললাটে সমবিধ্যত ॥৩॥
তৈর্ললাটার্পিতৈর্বাণৈর্যুযুধানঃ স্বলঙ্কৃতঃ।
ব্যরোচত মহারাজ! ত্রিশৃঙ্গ ইব পর্ব্বতঃ ॥৪॥
ততোঽস্য বাণানপরানিন্দ্রাশনিসমস্বনান্।
ভারদ্বাজোঽন্তরপ্রেক্ষী প্রেষয়ামাস সংযুগে ॥৫॥
তান্ দ্রোণচাপনির্ম্মুক্তান্ দাশার্হঃ পততঃ শরান্।
দ্বাভ্যাং দ্বাভ্যাং সুপুঙ্খাভ্যাং চিচ্ছেদ পরমাস্ত্রবিৎ ॥৬॥
তামস্য লঘুতাং দ্রোণঃ সমবেক্ষ্য বিশাং পতে!।
প্রহস্য সহসাবিধ্যদ্বিংশত্যা শিনিপুঙ্গবম্ ॥৭॥

## ভারতকৌমুদী

তত ইতি। সর্বেষবয়বেষু আয়সৈর্লৌহময়ৈঃ। আশীবিষাকারৈঃ সর্পতুল্যৈঃ ॥৩॥
তৈরিতি। যুযুধানঃ সাত্যকিঃ। ত্রীণি শৃঙ্গাণি যস্য সঃ ॥৪॥
তত ইতি। অন্তরপ্রেক্ষী ছিদ্রদর্শী, প্রেষয়ামাস চিক্ষেপ ॥৫॥
তানিতি। দাশার্হো দাশার্হবংশীয়ঃ সাত্যকিঃ। সুপুঙ্খাভ্যাং শরাভ্যাম্ ॥৬॥
তামিতি। লঘুতাং দ্রুতাস্ত্রক্ষেপযোগ্যতাম্। বিংশত্যা শরৈঃ ॥৭॥

তখন সমস্ত সৈন্যের সমক্ষে ইন্দ্র ও বলির ন্যায় দ্রোণ ও সাত্যকির সেই যুদ্ধ তুমুলভাবে হইতে লাগিল ॥২॥

ক্রমে দ্রোণ বিচিত্র, লৌহময় ও সর্পতুল্য তিনটা বাণদ্বারা সাত্যকির ললাটদেশ বিদ্ধ করিলেন ॥৩॥

মহারাজ! তখন সাত্যকি ললাটস্থিত সেই বাণ তিনটাদ্বারা বিশেষ অলঙ্কৃত হইয়া ত্রিশৃঙ্গ পর্ব্বতের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৪॥

তদনন্তর দ্রোণ সাত্যকির ছিদ্র (ফাঁক্) দেখিতে পাইয়া ইন্দ্রের বজ্রের তুল্য শব্দকারী অপর কতকগুলি বাণ তাঁহার দিকে নিক্ষেপ করিলেন ॥৫॥

তখন পরমাস্ত্রজ্ঞ সাত্যকি দুই দুইটা সুন্দরপুঙ্খ বাণদ্বারা দ্রোণের ধনু হইতে নির্গত সেই বাণগুলিকে ছেদন করিলেন ॥৬॥

নরনাথ! দ্রোণ সাত্যকির সেই লঘুহস্ততা দেখিয়া হাস্য করিয়া তৎক্ষণাৎ আবার কুড়িটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৭॥

(৪)…যুযুধানস্ত্বজিহ্মগৈঃ…বা নি। (৭)…ত্রিংশতা শিনিপুঙ্গবম্—বা নি

পুনঃ পঞ্চাশতেষূণাং শতেন চ সমার্পয়ৎ।
লঘুতাং যুযুধানস্য লাঘবেন বিশেষয়ন্ ॥৮॥
সমুৎপতন্তি বল্মীকাদ্‌যথা ক্রুদ্ধা মহোরগাঃ।
তথা দ্রোণরথাদ্রাজন্! উৎপতন্তি তনুচ্ছিদঃ ॥৯॥
তথৈব যুযুধানেন সৃষ্টাঃ শতসহস্রশঃ।
অবাকিরন্ দ্রোণরথং শরা রুধিরভোজনাঃ ॥১০॥
লাঘবাদ্দ্বিজমুখ্যস্য সাত্বতস্য চ মারিষ!।
বিশেষং নাধ্যগচ্ছাম সমাবাস্তাং নরর্ষভৌ ॥১১॥
সাত্যকিস্তু ততো দ্রোণং নবভির্নতপর্ব্বভিঃ।
আজঘান ভৃশং ক্রুদ্ধো ধ্বজঞ্চ নিশিতৈঃ শরৈঃ ॥১২॥
সারথিঞ্চ শতেনৈব ভারদ্বাজস্য পশ্যতঃ।
লাঘবং যুযুধানস্য দৃষ্ট্বা দ্রোণো মহারথঃ ॥১৩॥

ভারতকৌমুদী

পুনরিতি। সমার্পয়দপীড়য়ৎ। বিশেষয়ন্ ন্যূনীকুর্বন্ ॥৮॥
সমিতি। বল্মীকাৎ উয়ীমৃত্তিকাস্তূপাৎ। তনুচ্ছিদো দেহচ্ছেদিনো বাণাঃ ॥৯॥
তথেতি। সৃষ্টাঃ ক্ষিপ্তাঃ। অবাকিরন্ আবৃণ্বন্ ॥১০॥
লাঘবাদিতি। লাঘবাৎ ক্ষিপ্রকারিত্বাৎ, দ্বিজমুখ্যস্য দ্রোণস্য ॥১১॥

দ্রোণ নিজের লঘুহস্ততাদ্বারা সাত্যকির লঘুহস্ততাকে খর্ব্ব করতঃ একবার পঞ্চাশটা আবার একশতটা বাণদ্বারা সাত্যকিকে পীড়ন করিলেন ॥৮॥

রাজা! ক্রুদ্ধ মহাসর্পগণ যেমন উয়ীর মৃত্তিকাস্তূপ হইতে উঠে, সেইরূপ দ্রোণের রথ হইতে দেহচ্ছেদী বাণ সকল উঠিতে লাগিল ॥৯॥

সেইরূপই আবার সাত্যকিনিক্ষিপ্ত রুধিরপায়ী শত শত ও সহস্র সহস্র বাণও যাইয়া দ্রোণের রথখানাকে আবৃত করিল ॥১০॥

মাননীয় রাজা! দ্রোণের ও সাত্যকির লঘুহস্ততা দেখিয়া আমরা তাহার তারতম্য বুঝিতে পারিলাম না। সম্ভবতঃ সেই নরশ্রেষ্ঠেরা দুই জনই সমান ছিলেন ॥১১॥

তাহার পর সাত্যকি অত্যন্তক্রুদ্ধ হইয়া নয়টা নতপর্ব্ব সুধার বাণদ্বারা দ্রোণকে ও তাঁহার ধ্বজটাকে আঘাত করিলেন এবং দ্রোণের সমক্ষেই তাঁহার সারথিকে একশত বাণদ্বারা তাড়ন করিলেন। তখন মহারথ দ্রোণ সাত্যকির

(৮)…শিতেন চ সমার্পয়ৎ ..বা নি। (৯)…আপতন্তি তনুচ্ছিদঃ—বা নি।

সপ্তত্যা সারথিং বিদ্ধা তুরঙ্গাংশ্চ ত্রিভিস্ত্রিভিঃ।
ধ্বজমেকেন চিচ্ছেদ মাধবস্য রথে স্থিতম্ ॥১৪॥ (বিশেষকম্)
অথাপরেণ ভল্লেন হেমপুঙ্খেন পত্রিণা।
ধনুশ্চিচ্ছেদ সমরে মাধবস্য মহাত্মনঃ ॥১৫॥
সাত্যকিস্তু ততঃ ক্রুদ্ধো ধনুস্ত্যক্ত্বা মহারথঃ।
গদাং জগ্রাহ মহতীং ভারদ্বাজায় চাক্ষিপৎ ॥১৬॥
তামাপতন্তীং সহসা পট্টবদ্ধাময়স্ময়ীম্।
ন্যবারয়চ্ছরৈর্দ্রোণো বহুভির্বহুরূপিভিঃ ॥১৭॥
অথান্যদ্ধনুরাদায় সাত্যকিঃ সত্যবিক্রমঃ।
বিব্যাধ বহুভির্বীরো ভারদ্বাজং শিতৈঃ শরৈঃ ॥১৮॥
বিদ্ধা চ সমরে দ্রোণং সিংহনাদমমুঞ্চত।
তং বৈ ন মমৃষে দ্রোণঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ ॥১৯॥

ভারতকৌমুদী

সাত্যকিরিতি। নতপর্ব্বভির্বক্রোপাঙ্গৈঃ। সারথিঞ্চাজঘান। মাধবস্য সাত্যকেঃ ॥১২-১৪॥
অথেতি। ভল্লেন তদাখ্যেন, পত্রিণা কঙ্কপক্ষযুক্তেন বাণেন ॥১৫॥
সাত্যকিরিতি। ভারদ্বাজায় দ্রোণং প্রতি চ অক্ষিপৎ তাং গদাম্ ॥১৬॥
তামিতি। পট্টবদ্ধাং স্বর্ণপট্টবেষ্টিতাম্, অয়স্ময়ীং লৌহময়ীম্ ॥১৭॥
অথেতি। সত্যবিক্রমত্বাদেবেদৃশং বীরত্বমিতি ভাবঃ ॥১৮॥

লঘুহস্ততা দেখিয়া সত্তরটা বাণদ্বারা তাঁহার সারথিকে এবং তিন তিনটা বাণদ্বারা অশ্বগুলিকে বিদ্ধ করিয়া একটা বাণদ্বারা সাত্যকির রথস্থিত ধ্বজটাকে ছেদন করিলেন ॥১২—১৪॥

তৎপরে তিনি স্বর্ণপুঙ্খ ও কঙ্কপক্ষযুক্ত অন্য একটা ভল্লদ্বারা যুদ্ধে মহাত্মা সাত্যকির ধনু ছেদন করিলেন ॥১৫॥

তদনন্তর মহারথ সাত্যকি ক্রুদ্ধ হইয়া ধনু ত্যাগ করিয়া একটা বিশাল গদা গ্রহণ করিলেন এবং তাহা দ্রোণের প্রতি নিক্ষেপ করিলেন ॥১৬॥

স্বর্ণপট্টবেষ্টিত ও লৌহময়ী সেই গদাটা আসিতে লাগিলে, দ্রোণ নানাবিধ বহুতর বাণদ্বারা সেটাকে বারণ করিলেন ॥১৭॥

তাহার পর যথার্থবিক্রমশালী বীর সাত্যকি অন্য ধনু লইয়া বহুতর সুধার বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিলেন ॥১৮॥

(১৭)…পট্টনদ্ধাম্…বঙ্গ বর্দ্ধ। (১৮)…সাত্যকিঃ পরবীরহা…বঙ্গ বর্দ্ধ। (১৯) স বিদ্ধা সমরে দ্রোণম্…দ্রোণঃ সিংহনাদং মহাত্মনঃ—বা নি।

ততঃ শক্তিং রণে দ্রোণো রুক্মদণ্ডাময়স্ময়ীম্।
ত্বরয়া প্রেষয়ামাস মাধবস্য রথং প্রতি ॥২০॥
অনাসাদ্য তু শৈনেয়ং সা শক্তিঃ কালসন্নিভা।
ভিত্ত্বা রথং জগামোগ্রা ধরণীং দারুণস্বনা ॥২১॥
ততো দ্রোণং শিনেঃ পৌত্রো রাজন্! বিব্যাধ পত্রিণা।
দক্ষিণং ভুজমাসাদ্য পীড়য়ন্ ভরতর্ষভ! ॥২২॥
দ্রোণোঽপি সমরে রাজন্! মাধবস্য মহদ্ধনুঃ।
অর্দ্ধচন্দ্রেণ চিচ্ছেদ রথশক্ত্যা চ সারথিম্ ॥২৩॥
মুমোহ সারথিস্তস্য রথশক্ত্যা সমাহতঃ।
স রথোপস্থমাসাদ্য মুহূর্ত্তং বৈ ন্যষীদত ॥২৪॥

ভারতকৌমুদী

বিদ্ধেতি। ন মমৃষে ন সেহে। যতঃ সর্বশস্ত্রভৃতাং বরঃ ॥১৯॥
তত ইতি। রুক্মদণ্ডাং স্বর্ণদণ্ডাম্, অয়স্ময়ীং লৌহময়ীম্। মাধবস্য সাত্যকেঃ ॥২০॥
অনাসাদ্যেতি। অনাসাদ্য সাত্যকেঃ কিঞ্চিদপসরণাৎ। কালসন্নিভা যমতুল্যা ॥২১॥
তত ইতি। পত্রিণা কঙ্কপক্ষযুক্তেন বাণেন। আসাদ্য লক্ষয়িত্বা ॥২২॥
দ্রোণ ইতি। অর্দ্ধচন্দ্রেণ তদাখ্যেন বাণেন। সারথিমাজঘানেতি শেষঃ ॥২৩॥
মুমোহেতি। রথস্য উপস্থমুপবেশনস্থানম্। ন্যষীদত উপাবিশৎ ॥২৪॥

ভারতভাবদীপঃ

কালামানেষ্বিতি ॥১—২২॥ রথশক্ত্যা কেতুসপত্রাকারমুখ্যা শক্ত্যা ॥২৩—৩৬॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০১॥

এবং দ্রোণকে বিদ্ধ করিয়া সিংহনাদ ছাড়িলেন। কিন্তু সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণ সে সিংহনাদ সহ্য করিলেন না ॥১৯॥

সুতরাং দ্রোণ একটা স্বর্ণদণ্ডা ও লৌহময়ী শক্তি সাত্যকির রথের দিকে সত্বর নিক্ষেপ করিলেন ॥২০॥

যমের তুল্য ভীষণা ও ভীষণশব্দা সেই শক্তিটা যাইয়া সাত্যকির গায়ে না লাগিয়া তাঁহার রথ ভেদ করিয়া ভূতলে পতিত হইল ॥২১॥

ভরতশ্রেষ্ঠ রাজা! তাহার পর সাত্যকি পীড়ন করিবেন বলিয়া দ্রোণের দক্ষিণ বাহু লক্ষ্য করিয়া একটা বাণদ্বারা তাহা বিদ্ধ করিলেন ॥২২॥

রাজা! দ্রোণও যুদ্ধে একটা অর্দ্ধচন্দ্রবাণদ্বারা সাত্যকির বিশাল ধনু কাটিয়া ফেলিলেন এবং রথশক্তিদ্বারা তাঁহার সারথিকে আঘাত করিলেন ॥২৩॥

(২০)…তরসা প্রেষয়ামাস… বা নি। (২৪)…মুহূর্ত্তং সংন্যষীদত—বা নি।

চকার সাত্যকী রাজন্! তত্র কর্ম্মাতিমানুষম্।
অযোধয়চ্চ যদ্‌দ্রোণং রশ্মীন্ জগ্রাহ চ স্বয়ম্ ॥২৫॥
ততঃ শরশতেনৈব যুযুধানো মহারথঃ।
অবিধ্যদ্‌ব্রাহ্মণং সংখ্যে হৃষ্টরূপো বিশাংপতে! ॥২৬॥
ততো দ্রোণঃ শরান্ পঞ্চ প্রেষয়ামাস ভারত!।
তে তস্য কবচং ভিত্ত্বা পপুঃ শোণিতমাহবে ॥২৭॥
নির্বিদ্ধস্তু শরৈর্ঘোরৈরক্রুধ্যৎ সাত্যকির্ভৃশম্।
সায়কান্ ব্যসৃজচ্চাপি বীরো রুক্মরথং প্রতি ॥২৮॥
ততো দ্রোণস্য যন্তারং নিপাত্যৈকেষুণা ভুবি।
অশ্বান্ ব্যদ্রাবয়দ্বাণৈর্হতসূতান্ মহারথঃ ॥২৯॥

ভারতকৌমুদী

চকারেতি। তত্র তদানীম্। রশ্মীন্ অশ্বমুখরজ্জূঃ ॥২৫॥
তত ইতি। যুযুধানঃ সাত্যকিঃ। ব্রাহ্মণং দ্রোণম্ ॥২৬॥
তত ইতি। তস্য যুযুধানস্য। শোণিতং রুধিরম্ ॥২৭॥
নির্বিদ্ধ ইতি। ব্যসৃজৎ ন্যক্ষিপৎ। রুক্মরথং স্বর্ণখচিতরথং দ্রোণম্ ॥২৮॥
তত ইতি। যন্তারং সারথিম্। ব্যদ্রাবয়দ্‌ব্যনাশয়ৎ, হতসূতান্ হতসারথীন্ ॥২৯॥

তখন সাত্যকির সারথি রথশক্তিদ্বারা আহত হইয়া মোহিত হইল এবং রথের উপবেশনস্থানে যাইয়া মুহূর্ত্তকাল উপবেশন করিল ॥২৪॥

রাজা! তৎকালে সাত্যকি অলৌকিক কার্য্য করিলেন। যে হেতু তিনি দ্রোণের সহিত যুদ্ধও করিতে লাগিলেন এবং নিজেই অশ্বের মুখরজ্জুও ধারণ করিতে থাকিলেন ॥২৫॥

নরনাথ! তাহার পর মহারথ সাত্যকি হৃষ্টচিত্তে একশত বাণদ্বারাই যুদ্ধে দ্রোণকে বিদ্ধ করিলেন ॥২৬॥

ভরতনন্দন! তৎপরে দ্রোণ পাঁচটা বাণ নিক্ষেপ করিলেন; সেই বাণগুলি যাইয়া সাত্যকির বর্ম্ম ভেদ করিয়া তাঁহার রক্ত পান করিল ॥২৭॥

সেই সময়ে বীর সাত্যকি ভয়ঙ্কর বাণগুলিদ্বারা বিদ্ধ হইয়া অত্যন্তক্রুদ্ধ হইলেন এবং দ্রোণের প্রতি বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥২৮॥

তদনন্তর মহারথ সাত্যকি একটা বাণদ্বারা দ্রোণের সারথিকে ভূতলে নিপাতিত করিয়া অপর বাণসমূহদ্বারা তাঁহার অশ্বগুলিকে বিনাশ করিলেন ॥২৯॥

(২৭)···তে ঘোরাঃ কবচং ভিত্ত্বা··বা নি। (২৯)···হতসূতাংস্ততস্ততঃ—বা নি।

স রথঃ প্রদ্রুতঃ সংখ্যে মণ্ডলানি সহস্রশঃ।
চকার রাজতো রাজন্! ভ্রাজমান ইবাংশুমান্ ॥৩০॥
অভিদ্রবত গৃহ্লীত হয়ান্ দ্রোণস্য ধাবতঃ।
ইতি স্ম চুক্রুশুঃ সর্ব্বে রাজপুত্রাঃ সরাজকাঃ ॥৩১॥
তে সাত্যকিমপাস্যাশু রাজন্! যুধি মহারথাঃ।
যতো দ্রোণস্ততঃ সর্ব্বে সহসা সমুপাদ্রবন্ ॥৩২॥
তান্ দৃষ্ট্বা প্রদ্রুতান্ সর্ব্বান্ সাত্বতেন শরার্দ্দিতান্।
প্রভগ্নং পুনরেবাসীত্তব সৈন্যং সমাকুলম্ ॥৩৩॥
ব্যূহস্য চ পুনর্দ্বারং গত্বা দ্রোণো ব্যবস্থিতঃ।
বাতায়মানৈস্তৈরশ্বৈর্হৃতো বৃষ্ণিশরার্দ্দিতঃ ॥৩৪॥
পাণ্ডুপাঞ্চালসংভগ্নং ব্যূহমালোক্য বীর্য্যবান্।
শৈনেয়ে নাকরোদ্‌যত্নং ব্যূহমেবাভ্যরক্ষত ॥৩৫॥

### ভারতকৌমুদী

স ইতি। প্রদ্রুতো দ্রুতং চলিতঃ। রাজতঃ তেজসা দীপ্যমানস্য দ্রোণস্য ॥৩০॥
অভীতি। অভিদ্রবত অভিধাবত। চুক্রুশুঃ উচ্চৈরূচুঃ। সরাজকা রাজভিঃ সহ ॥৩১॥
ত ইতি। অপাস্য বিহায়। যতো যত্র, ততস্তত্র। সমুপাদ্রবন্ দ্রুতমগচ্ছন্ ॥৩২॥
তানিতি। প্রদ্রুতান্ দ্রোণরথধারণায় দ্রুতং গতান্। প্রভগ্নং বিশ্লিষ্টম্ ॥৩৩॥
ব্যূহস্যেতি। বাতায়মানৈর্বায়ুবদ্বেগেন গচ্ছদ্ভিঃ। বৃষ্ণিস্তদ্বংশ্যঃ সাত্যকিঃ ॥৩৪॥
পাণ্ডিতি। বীর্য্যবান্ দ্রোণঃ। শৈনেয়ে সাত্যকিনিবারণে ॥৩৫॥

রাজা! তেজে দীপ্যমান দ্রোণের সেই রথখানা রণস্থলে দ্রুত চলিতে থাকিয়া উজ্জ্বল সূর্য্যের ন্যায় মণ্ডলাকারে ভ্রমণ করিতে লাগিল ॥৩০॥

এই সময়ে রাজারা ও রাজপুত্রেরা সকলে বলিতে লাগিলেন যে, 'দ্রুত যাও, ধাবনপ্রবৃত্ত দ্রোণের অশ্বগুলিকে ধর' ॥৩১॥

রাজা! তখন সেই মহারথেরা সকলে সত্বর সাত্যকিকেও ত্যাগ করিয়া—যেখানে দ্রোণ ছিলেন, সেইখানে বেগে গমন করিলেন ॥৩২॥

সাত্যকির বাণে পীড়িত তাঁহাদের সকলকে ধাবিত হইতে দেখিয়া আপনার আকুল সৈন্য পুনরায় ভগ্ন হইল ॥৩৩॥

ওদিকে বায়ুর ন্যায় দ্রুতগামী অশ্বগণ লইয়া গেল বলিয়া সাত্যকির বাণে পীড়িত দ্রোণ পুনরায় ব্যূহদ্বারে যাইয়া অবস্থান করিলেন ॥৩৪॥

বলবান্ দ্রোণ সেখানে যাইয়া আপন ব্যূহকে পাণ্ডব ও পাঞ্চালগণকর্তৃক

নিবার্য্য পাণ্ডুপাঞ্চালান্ দ্রোণাগ্নিঃ প্রদহন্নিব।
তস্থৌ ক্রোধাগ্নিসংদীপ্তঃ কালসূর্য্য ইবোদিতঃ ॥৩৬॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
জয়দ্রথবধে সাত্যকিপ্রবেশে দ্রোণপরাজয়ে
একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

——(:*:)——

## দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ।

——:-০-:——

সঞ্জয় উবাচ।

দ্রোণং স জিত্বা পুরুষপ্রবীরস্তথৈব হার্দ্দিক্যমুখাংস্ত্বদীয়ান্।
প্রহস্য সূতং বচনং বভাষে শিনিপ্রবীরঃ কুরুপুঙ্গবাগ্র্য! ॥১॥

ভারতকৌমুদী

নিবার্য্যেতি। দ্রোণোঽগ্নিরিব সঃ। কালসূর্য্যঃ প্রলয়কালীনসূর্য্যঃ ॥৩৬॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

দ্রোণমিতি। হার্দ্দিক্যমুখান্ কৃতবর্ম্মাদীন্। হে কুরুপুঙ্গবাগ্র্য! ধৃতরাষ্ট্র! ॥১॥

ভগ্ন দেখিয়া সাত্যকির নিবারণে আর যত্ন করিলেন না, ব্যূহই রক্ষা করিতে লাগিলেন ॥৩৫॥

দাহকারী অগ্নির তুল্য এবং প্রলয়কালোদিত সূর্য্যের সমান দ্রোণ ক্রোধানলে উত্তেজিত হইয়া পাণ্ডব ও পাঞ্চালদিগকে বারণ করিতে থাকিয়া সেইস্থানেই রহিলেন' ॥৩৬॥

——:০:——

সঞ্জয় বলিলেন—'কুরুবংশশ্রেষ্ঠ! পুরুষপ্রধান ও শিনিবংশপ্রবীর সাত্যকি আপনার পক্ষের কৃতবর্ম্মপ্রভৃতি যোদ্ধাদিগকে ও দ্রোণকে জয় করিয়া মন্দহাস্যপূর্ব্বক সারথিকে এই কথা বলিলেন—॥১॥

* '...পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, 'সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

নিমিত্তমাত্রং বয়মত্র সূত! দগ্ধারয়ঃ কেশবফাল্গুনাভ্যাম্।
হতান্ নিহন্মেহ নরর্ষভেণ বয়ং সুরেশাত্মসমুদ্ভবেন ॥২॥
তমেবমুক্ত্বা শিনিপুঙ্গবস্তদা মহাহবে সোঽগ্র্যধনুর্দ্ধরোঽরিহা।
কিরন্ সমন্তাৎ সহসা শরান্ বলী সমাপতচ্ছ্যেন ইবামিষাশয়া ॥৩॥
তং যান্তমশ্বৈঃ শশিশঙ্খবর্ণৈর্বিগাহ্য সৈন্যং পুরুষপ্রবীরম্।
নাশক্নুবন্ বারয়িতুং সমন্তাদাদিত্যরশ্মিপ্রতিমং নরাগ্র্যম্ ॥৪॥
অসহ্যবিক্রান্তমদীনসত্ত্বং সর্ব্বে গণা ভারত! যে ত্বদীয়াঃ।
সহস্রনেত্রপ্রতিমপ্রভাবং দিবীব সূর্য্যং জলদব্যপায়ে ॥৫॥ (যুগ্মকম্)
অমর্ষপূর্ণস্ত্বতিচিত্রযোধী শরাসনী কাঞ্চনবর্ম্মধারী।
সুদর্শনঃ সাত্যকিমাপতন্তং ন্যবারয়দ্রাজবরঃ প্রসহ্য ॥৬॥

ভারতকৌমুদী

নিমিত্তেতি। বয়মিতি "বাস্মদশ্চ" ইতি বহুবচনম্। অহমিত্যর্থঃ। দগ্ধা অরয় ইতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। নিহন্মেতি চাত্মতন্ত্যামড়াগমাভাব আর্ষঃ। সুরেশাত্মসমুদ্ভবেন ইন্দ্রপুত্রেণার্জ্জুনেন ॥২॥

তমিতি। অরিহা শত্রুহন্তা। শ্যেনঃ পক্ষী, আমিষাশয়া মাংসলোভেন ॥৩॥

তমিতি। বিগাহ্য আলোড্য, সৈন্যং কৌরববলম্। অদীনসত্ত্বম্ অনল্পাধ্যবসায়ম্, গণা যোদ্ধৃসমূহাঃ। সহস্রনেত্র ইন্দ্রঃ। জলদব্যপায়ে মেঘাপসরণে ॥৪—৫॥

'সারথি! এই জয়ে আমি কেবল নিমিত্ত। কেন না, কৃষ্ণ ও অর্জ্জুনই শত্রুগণকে দগ্ধ করিয়া গিয়াছেন। সুতরাং নরশ্রেষ্ঠ ইন্দ্রপুত্র অর্জ্জুন যাহাদিগকে বধ করিয়া গিয়াছেন, আমি তাহাদিগকেই বধ করিয়াছি ॥২॥

বলবান্, ধনুর্দ্ধরশ্রেষ্ঠ ও শত্রুহন্তা সাত্যকি সারথিকে এইরূপ বলিয়া তখন মহাযুদ্ধে সকল দিকে বাণক্ষেপ করিতে থাকিয়া মাংসলোভে শ্যেনপক্ষীর ন্যায় বেগে চলিতে লাগিলেন ॥৩॥

ভরতনন্দন! পুরুষপ্রবীর, সূর্য্যরশ্মির ন্যায় তেজস্বী, নরশ্রেষ্ঠ, অসহ্যবিক্রমশালী, মহাধ্যবসায়সম্পন্ন, ইন্দ্রের তুল্য প্রভাবযুক্ত এবং মেঘাপগমে আকাশের সূর্য্যের সমান প্রখর সাত্যকি চন্দ্র ও শঙ্খের তুল্য শুভ্রবর্ণ অশ্বগণের গুণে কৌরবসৈন্য আলোড়ন করিয়া যাইতে লাগিলে, আপনার পক্ষে যে সকল যোদ্ধা ছিলেন, তাঁহারা সকল দিক্ হইতে আসিয়াও তাঁহাকে বারণ করিতে পারিলেন না ॥৪—৫॥

(২)…দগ্ধা রথাঃ…নি। ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি। (৩)…মহামৃধে…বা নি। (৪)…প্রতিমং রথাগ্র্যম্—বা নি।

তয়োরভূদ্ভারত ! সম্প্রহারঃ সুদারুণস্তং সমভিপ্রশংসন্ ।
যোধাস্ত্বদীয়াশ্চ হি সোমকাশ্চ বৃত্রেন্দ্রয়োর্যুদ্ধমিবামরৌঘাঃ ॥৭॥
শরৈঃ সুতীক্ষ্ণৈঃ শতশোঽভ্যবিধ্যৎ সুদর্শনঃ সাত্বতমুখ্যমাজৌ ।
অনাগতানেব তু তান্ পৃষৎকান্ চিচ্ছেদ বাণৈঃ শিনিপুঙ্গবোঽপি ॥৮॥
তথৈব শক্রপ্রতিমোঽপি সাত্যকিঃ সুদর্শনে যান্ ক্ষিপতি স্ম সায়কান্ ।
দ্বিধা ত্রিধা তানকরোৎ সুদর্শনঃ শরোত্তমৈঃ স্যন্দনবর্য্যমাস্থিতঃ ॥৯॥
সংপ্রেক্ষ্য বাণান্ নিহতাংস্তদানীং সুদর্শনঃ সাত্যকিবাণবেগৈঃ ।
ক্রোধাৎ প্রনৃত্যন্নিব তিগ্মতেজাঃ শরান্ ব্যমুঞ্চত্তপনীয়চিত্রান্ ॥১০॥

ভারতকৌমুদী

অমর্ষেতি। অমর্ষপূর্ণঃ ক্রোধব্যাপ্তচিত্তঃ। শরাসনী ধনুষ্মান্। প্রসহ্য বলেন ॥৬॥
তয়োরিতি। সম্প্রহারো যুদ্ধম্। সমভিপ্রশংসন্নিতি অড়াগমাভাব আর্যঃ ॥৭॥
শরৈরিতি। সাত্বতমুখ্যং সাত্যকিম্, আজৌ যুদ্ধে। পৃষৎকান্ বাণান্ ॥৮॥
তথেতি। শক্রপ্রতিমোঽপি ইন্দ্রতুল্যোঽপি। স্যন্দনবর্য্যং রথশ্রেষ্ঠম্ ॥৯॥
সংপ্রেক্ষ্যেতি। ব্যমুঞ্চৎ ন্যক্ষিপৎ, তপনীয়চিত্রান্ স্বর্ণখচিততয়া বিচিত্রান্ ॥১০॥

সাত্যকি আসিতে লাগিলে, অতিবিচিত্রযোধী, ধনুর্দ্ধর ও স্বর্ণবর্ম্মধারী রাজশ্রেষ্ঠ সুদর্শন অত্যন্তক্রুদ্ধ হইয়া বলপূর্ব্বক তাঁহাকে নিবারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৬॥

ভরতনন্দন ! তখন তাঁহাদের অতিদারুণ যুদ্ধ হইতে লাগিল। সুতরাং দেবগণ যেমন বৃত্রাসুর ও ইন্দ্রের যুদ্ধের প্রশংসা করিয়াছিলেন, সেইরূপ আপনার পক্ষের যোদ্ধারা ও সোমকেরা সেই যুদ্ধের প্রশংসা করিতে লাগিলেন ॥৭॥

রাজা সুদর্শন সাত্বতবংশশ্রেষ্ঠ সাত্যকির প্রতি শত শত সুতীক্ষ্ণ বাণ নিক্ষেপ করিতে লাগিলেন ; কিন্তু সেগুলি না আসিতেই সাত্যকিও বাণদ্বারা সেগুলিকে ছেদন করিতে থাকিলেন ॥৮॥

সেইরূপই ইন্দ্রতুল্য সাত্যকিও সুদর্শনের দিকে যে সকল বাণ নিক্ষেপ করিতে থাকিলেন, উত্তম রথারূঢ় সুদর্শন উত্তম উত্তম বাণদ্বারা সেগুলিকে দুই খণ্ড বা তিন খণ্ড করিয়া ফেলিতে লাগিলেন ॥৯॥

সাত্যকির বাণে নিজের বাণ সকল প্রতিহত হইতেছে দেখিয়া তখন

(৭)···সমভিপ্রশংসন্ · বা নি। (৮)···শতশো ন্যবিধ্যৎ· ·পি,···শতশো ন্যবিধ্যত··· বঙ্গ বর্দ্ধ, ··চিচ্ছেদ রাজন্···বা নি। (১০) তান্ বীক্ষ্য···ক্রোধাদ্দিধক্ষন্নিব···বা নি।

পুনঃ স বাণৈস্ত্রিভিরগ্নিকল্পৈরাকর্ণপূর্ণৈর্নিশিতৈঃ সুপুঙ্খৈঃ।
বিব্যাধ দেহাবরণং বিভিদ্য তে সাত্যকেরাবিবিশুঃ শরীরম্ ॥১১॥
তথৈব তস্যাবনিপালপুত্রঃ সন্ধায় বাণৈরপরৈর্জ্বলদ্ভিঃ।
আজঘ্নিবাংস্তান্ রজতপ্রকাশাংশ্চতুর্ভিরশ্বাংশ্চতুরঃ প্রসহ্য ॥১২॥
তথা তু তেনাভিহতস্তরস্বী নপ্তা শিনেরিন্দ্রসমানবীর্য্যঃ।
সুদর্শনস্যেষুগণৈঃ সুতীক্ষ্ণৈর্হয়ান্ নিহত্যাশু ননাদ নাদম্ ॥১৩॥
অথাস্য সূতস্য শিরো নিকৃত্য ভল্লেন শক্রাশনিসন্নিভেন।
সুদর্শনস্যাপি শিতেন বীরঃ ক্ষুরেণ চিচ্ছেদ শিরঃ প্রসহ্য ॥১৪॥
সকুণ্ডলং পূর্ণশশিপ্রকাশং ভ্রাজিষ্ণু বক্ত্রং নিচকর্ত্ত দেহাৎ।
পুরা যথা বজ্রধরঃ প্রসহ্য বলস্য সংখ্যেঽতিবলস্য রাজন্! ॥১৫॥

ভারতকৌমুদী

পুনরিতি। আকর্ণপূর্ণৈঃ আকর্ণাকৃষ্টধনুর্নিক্ষিপ্তৈঃ। দেহাবরণং বর্ম্ম ॥১১॥
তথেতি। অবনিপালপুত্রঃ সুদর্শনঃ। রজতপ্রকাশান্ রৌপ্যবৎ শুভ্রবর্ণান্ ॥১২॥
তথেতি। তরস্বী বলবান্, নপ্তা পৌত্রঃ। ইষুগণৈর্বাণসমূহৈঃ। ননাদ চকার ॥১৩॥
অথেতি। সূতস্য সারথেঃ, নিকৃত্য ছিত্ত্বা। শিতেন সুধারেণ ॥১৪॥

---

মহাতেজা সুদর্শন ক্রোধবশতঃ যেন নৃত্য করিতে থাকিয়া স্বর্ণখচিত বাণসমূহ নিক্ষেপ করিতে থাকিলেন ॥১০॥

সুদর্শন পুনরায় ধনুখানাকে কর্ণপর্য্যন্ত আকর্ষণ করিয়া সুধার, সুন্দরপুঙ্খ ও অগ্নিতুল্য তিনটা বাণ নিক্ষেপ করিলেন। সেই বাণগুলি যাইয়া সাত্যকির বর্ম্ম ভেদ করিয়া তাঁহার দেহের ভিতরে প্রবেশ করিল ॥১১॥

সেইরূপই আবার রাজপুত্র সুদর্শন উজ্জ্বল অপর চারিটা বাণ সন্ধান করিয়া তাহাদ্বারা বলপূর্ব্বক সাত্যকির সেই রৌপ্যতুল্য শুভ্রবর্ণ চারিটা অশ্বকে আঘাত করিলেন ॥১২॥

সুদর্শন সেই ভাবে আঘাত করিলে, বলবান্ ও ইন্দ্রের তুল্য বিক্রমশালী সাত্যকি সুতীক্ষ্ণ বাণসমূহদ্বারা সত্বর সুদর্শনের অশ্বগুলিকে বধ করিয়া সিংহনাদ করিলেন ॥১৩॥

তাহার পর মহাবীর সাত্যকি ইন্দ্রের বজ্রের তুল্য একটা ভল্লদ্বারা সুদর্শনের সারথির মস্তক ছেদন করিয়া আর একটা সুধার ক্ষুরপ্রদ্বারা বলপূর্বক সুদর্শনেরও মস্তক ছেদন করিলেন ॥১৪॥

---

(১৩)…ইন্দ্রসমানকল্পঃ…পি বঙ্গ বর্দ্ধ। (১৪)…সুদর্শনস্যাপি শিনিপ্রবীরঃ ক্ষুরেণ কালানলসন্নিভেন—বা নি।

নিহত্য তং পার্থিবপুত্রপৌত্রং রণে যদূনামৃষভস্তরস্বী।
মুদা সমেতঃ পরয়া মহাত্মা ররাজ রাজন্! সুররাজকল্পঃ ॥১৬॥
ততো যযাবর্জ্জুনমেব বীরো নিবার্য্য সৈন্যং তব মার্গণৌঘৈঃ।
সদশ্বযুক্তেন রথেন রাজন্! লোকং বিসিস্মাপয়িষুর্ন্বীরঃ ॥১৭॥
তত্তস্য বিস্মাপয়নীয়মগ্র্যমপূজয়ন্ যোধবরাঃ সমেতাঃ।
যদ্বর্ত্তমানানিষুগোচরেঽরীন্ দদাহ বাণৈর্হুতভুগ্‌যথৈব ॥১৮॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
জয়দ্রথবধে সাত্যকিপ্রবেশে সুদর্শননিপাতে
দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

সেতি। ভ্রাজিষ্ণু উজ্জ্বলম্, নিচকর্ত্ত নিকৃত্য পাতয়ামাস। বলস্যাসুরস্য ॥১৫॥
নিহত্যেতি। পার্থিবয়োঃ পুত্রশ্চাসৌ পৌত্রশ্চেতি তং বংশানুক্রমেণ রাজানমিত্যর্থঃ। যদূনামৃষভো যদুবংশশ্রেষ্ঠঃ সাত্যকিঃ, তরস্বী বলবান্। মুদা শক্রবধানন্দেন ॥১৬॥
তত ইতি। মার্গণৌঘৈর্বাণসমূহৈঃ। বিসিস্মাপয়িষুর্বিস্মিতং কর্ত্তুমিচ্ছুঃ ॥১৭॥

ভারতভাবদীপঃ

দ্রোণমিতি ॥১—১৭॥ অগ্র্যং প্রধানং কর্ম্ম ॥১৮॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১০২॥

রাজা! পূর্ব্বকালে ইন্দ্র যেমন যুদ্ধে বলপূর্ব্বক মহাবলশালী বলাসুরের মস্তক ছেদন করিয়া নিপাতিত করিয়াছিলেন, সেইরূপ সাত্যকিও কুণ্ডলযুক্ত, পূর্ণচন্দ্রতুল্য ও উজ্জ্বল সুদর্শনের মস্তক ছেদন করিয়া দেহ হইতে নিপাতিত করিয়াছিলেন ॥১৫॥

রাজা! ক্রমে যদুবংশশ্রেষ্ঠ, বলবান্, মহাত্মা ও ইন্দ্রের তুল্য প্রভাবশালী সাত্যকি যুদ্ধে রাজার পুত্র ও রাজারই পৌত্র সুদর্শনকে বধ করিয়া পরমানন্দিত হইয়া শোভা পাইতে লাগিলেন ॥১৬॥

রাজা! তদনন্তর মনুষ্যবীর সাত্যকি বাণসমূহদ্বারা আপনার সৈন্যগণকে নিবারণ করিয়া করিয়া লোকের বিস্ময় জন্মাইতে থাকিয়া উত্তমাশ্বযুক্ত রথে অর্জ্জুনের দিকেই যাইতে থাকিলেন ॥১৭॥

(১৭) ততো যযাবর্জ্জুন এব যেন···পি বঙ্গ বৰ্দ্ধ,···রথেন মৃণ্বন্ লোকান্···পি,···রথেন নৃত্যন্ লোকান্···বঙ্গ বৰ্দ্ধ। (১৮)···প্রবর্ত্তমানানিষুগোচরেঽরীন্···বা নি। * '··· ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '···অষ্টাদশাধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

ততঃ স সাত্যকির্ধীমান্ মহাত্মা বৃষ্ণিপুঙ্গবঃ।
সুদর্শনং নিহত্যাজৌ যন্তারং পুনরব্রবীৎ ॥১॥
রথাশ্বনাগকলিলং শরশক্ত্যূর্ম্মিমালিনম্।
খড়্গমৎস্যং গদাগ্রাহং শূরারাবমহাস্বনম্ ॥২॥
প্রাণাপহারিণং ঘোরং বাদিত্রোৎক্রুষ্টনাদিতম্।
যোধানামসুখস্পর্শং দুর্দ্ধর্ষং বিজয়ৈষিণাম্ ॥৩॥
তীর্ণাঃ স্মো দুস্তরং তাত! দ্রোণানীকমহার্ণবম্।
জলসন্ধবলেনাজৌ পুরুষাদৈরিবাবৃতম্ ॥৪॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

তদিতি। তৎ কর্ম্ম, বিস্মাপয়নীয়ং বিস্ময়জনকম্। কর্ত্তর্য্যনীয়ঃ। অগ্র্যং শ্রেষ্ঠম্, অপূজয়ন্ প্রাশংসন্। ইষুগোচরে বাণপথে। হুতভুক্ অগ্নিঃ ॥১৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(ঃঃ)———

তত ইতি। আজৌ যুদ্ধে, যন্তারং সারথিম্ ॥১॥

রথেতি। রথৈঃ অশ্বৈঃ নাগৈর্গজৈশ্চ কলিলং ব্যাপ্তম্, শরাঃ শক্তয়শ্চ উর্ম্মিমালা তরঙ্গশ্রেণিরিবাস্য সন্তীতি তম্, খড়্গা মৎস্যা ইব যত্র তম্, গদা গ্রাহা জলজন্তব ইব যত্র তম্;

তখন তিনি যে বাণপথস্থিত শত্রুগণকে বাণদ্বারা অগ্নির ন্যায় দগ্ধ করিতে লাগিলেন, উপস্থিত যোদ্ধৃশ্রেষ্ঠেরা তাঁহার সেই বিস্ময়জনক কার্য্যের বিশেষ প্রশংসা করিতে থাকিলেন' ॥১৮॥

———ঃ০ঃ———

সঞ্জয় কহিলেন—'মহারাজ! বুদ্ধিমান্, মহাত্মা ও বৃষ্ণিবংশশ্রেষ্ঠ সাত্যকি যুদ্ধে সুদর্শনকে বধ করিয়া পুনরায় সারথিকে বলিলেন—॥১॥

'বৎস সারথি! মহাসমুদ্রের ন্যায় দুস্তর ও ভয়ঙ্কর দ্রোণসৈন্য আমরা উত্তীর্ণ হইয়া আসিয়াছি। উহা হস্তী, অশ্ব ও রথে পরিপূর্ণ ছিল; তরঙ্গশ্রেণীর

(৩) প্রাণাপহারিণং রৌদ্রম্···ব। নি···শূরাণাং সুখসংস্পর্শমস্পৃশ্যমথ ভীরুণাং—নি।

তেতোঽন্যং পৃতনাশেষং মন্যে কুনদিকামিব।
তর্ত্তব্যামল্পসলিলাং চোদয়াশ্বানসংভ্রমম্।
হস্তপ্রাপ্তমহং মন্যে সাম্প্রতং সব্যসাচিনম্ ॥৫॥
নির্জ্জিত্য দুর্দ্ধরং দ্রোণং সপদানুগমাহবে।
হার্দ্দিক্যং যোধবর্য্যঞ্চ প্রাপ্তং মন্যে ধনঞ্জয়ম্ ॥৬॥
নহি মে জায়তে ত্রাসো দৃষ্ট্বা সৈন্যান্যনেকশঃ।
বহ্নেরিব প্রদীপ্তস্য গ্রীষ্মে শুষ্কং তৃণোলপম্ ॥৭॥

ভারতকৌমুদী

শূরাণামারাবঃ কোলাহলঃ মহাস্বনো যত্র তম্। বাদিত্রাণামুৎক্রুষ্টৈরুচ্চধ্বনিভির্নাদিতম্। দ্রোণস্য অনীকং সৈন্যং মহার্ণব ইব তম্। পুরুষানদন্তীতি পুরুষাদা রাক্ষসাস্তৈরিব, জলসন্ধস্য বলেন সৈন্যেন আবৃতম্। তীর্ণাঃ স্মো বয়ম্ ॥২—৪॥

তত ইতি। পৃতনাশেষমবশিষ্টং কৌরবসৈন্যম্, কুনদিকাং ক্ষুদ্রনদীম্। অল্পার্থে কপ্রত্যয়ঃ। চোদয় প্রেরয়, অসংভ্রমম্ অব্যস্তচিত্তং যথা স্যাত্তথা। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥

নির্জ্জিত্যেতি। পদানুগৈরনুচরৈঃ সহেতি তম্। হার্দ্দিক্যং কৃতবর্ম্মাণম্ ।৬॥

নহীতি। তৃণানি চ উলপা বহুপত্রশাখাযুক্তা লতাশ্চ তৎ। সমাহারদ্বন্দ্বৈকবদ্ভাবঃ ॥৭॥

---

ন্যায় উহাতে বাণ ও শক্তি রহিয়াছিল; মৎস্যের ন্যায় তরবারি চলিতেছিল; জলজন্তুর ন্যায় গদা প্রকাশ পাইতেছিল; বীরগণের কোলাহল স্বাভাবিক মহাশব্দের সমান শুনা যাইতেছিল; উহা প্রাণ হরণ করিতেছিল; বাদ্যের উচ্চধ্বনিতে নিনাদিত হইতেছিল; উহার স্পর্শই যোদ্ধাদের দুঃখ জন্মাইতেছিল; বিজয়াভিলাষীদের উহা দুর্দ্ধর্ষ ছিল এবং রাক্ষসের ন্যায় জলসন্ধের সৈন্যে উহা পূর্ণ ছিল ॥২—৪॥

এতদ্ভিন্ন অবশিষ্ট কৌরবসৈন্যকে আমি অল্পজলা ক্ষুদ্র নদীর ন্যায় উত্তীর্ণ হইব বলিয়া মনে করিতেছি। অতএব সারথি! তুমি এখন ধীরভাবে ঘোড়াগুলিকে চালাও। এখন আমি অর্জ্জুনকে যেন হাতে পাইয়াছি বলিয়া মনে করিতেছি ॥৫॥

আর অনুচরগণের সহিত দুর্দ্ধর্ষ দ্রোণকে এবং যোদ্ধৃশ্রেষ্ঠ কৃতবর্ম্মাকে জয় করিয়া অর্জ্জুনকে যেন পাইয়াছি বলিয়া ধারণা করিতেছি ॥৬॥

গ্রীষ্মকালে শুষ্ক তৃণ-লতা পাইয়া যেমন প্রজ্বলিত অগ্নির কোন ভয় হয় না, সেইরূপ এই অনেক সৈন্য দেখিয়া আমার কোন ভয় হইতেছে না ॥৭॥

(৭)···শুষ্কতৃণোলপান্—পি,···শুষ্কতৃণালয়ে—বা,···শুষ্কতৃণালয়ম্—নি।

পশ্য পাণ্ডবমুখ্যেন যাতাং ভূমিং কিরীটিনা।
পত্ত্যশ্বরথনাগৌঘৈঃ পতিতৈর্বিষমীকৃতাম্ ॥৮॥
দ্রবতে তদ্‌যথা সৈন্যং তেন ভগ্নং মহাত্মনা।
রথৈর্বিপরিধাবদ্ভির্গজৈরশ্বৈশ্চ সারথে!।
কৌশেয়ারুণসঙ্কাশমেতদুদ্ধূয়তে রজঃ ॥৯॥
অভ্যাসস্থমহং মন্যে শ্বেতাশ্বং কৃষ্ণসারথিম্।
এষ সংশ্রূয়তে শব্দো গাণ্ডীবস্যামিতৌজসঃ ॥১০॥
যাদৃশানি নিমিত্তানি মম প্রাদুর্ভবন্তি বৈ।
অনস্তং গত আদিত্যে হন্তা সৈন্ধবমর্জ্জুনঃ।
শনৈর্বিশ্রম্ভয়ন্নশ্বান্ যাহি যত্তোঽরিবাহিনীম্ ॥১১॥
যত্রৈতে সতলত্রাণাঃ সুযোধনপুরোগমাঃ।
দংশিতাঃ ক্রূরকর্ম্মাণঃ কাম্বোজা যুদ্ধদুর্ম্মদাঃ ॥১২॥

ভারতকৌমুদী

পশ্যেতি। পাণ্ডবেষু মুখ্যেন প্রধানেন। বিষমীকৃতামুচ্চাবচীকৃতাম্ ॥৮॥

উক্তার্থে প্রমাণমাহ দ্রবত ইতি। কৌশেয়ারুণসঙ্কাশমরুণকৌশেয়বস্ত্রতুল্যম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৯॥

উক্তলিঙ্গাদনুমীয়তে অভ্যাসেতি। অভ্যাসস্থং নিকটবর্ত্তিনম্। শ্বেতাশ্বমর্জ্জুনম্ ॥১০॥

যাদৃশানীতি। নিমিত্তানি শুভলক্ষণানি। হন্তা হনিষ্যতি, সৈন্ধবং সিন্ধুরাজং জয়দ্রথম্। বিশ্রম্ভয়ন্ গুরুতরাঘাতাভাবেনাশ্বাসয়ন্। যত্তো যত্নবান্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

সারথি! দেখ—পাণ্ডবশ্রেষ্ঠ অর্জ্জুন এই সকল স্থান দিয়া চলিয়া গিয়াছেন; তাহাতেই হস্তী, অশ্ব, রথ ও পদাতি সকল পতিত হইয়া এই স্থানগুলিকে উঁচু-নীচু করিয়া রাখিয়াছে ॥৮॥

সারথি! আরও দেখ—মহাত্মা অর্জ্জুন ভগ্ন করিয়া দিয়াছেন। সুতরাং এই সৈন্যগণ ধাবিত হস্তী, অশ্ব ও রথে পলায়ন করিতেছে এবং অরুণবর্ণ কৌশেয়বস্ত্রের ন্যায় ধূলিজাল উঠিয়াছে ॥৯॥

এই অমিততেজা গাণ্ডীবের শব্দ শুনা যাইতেছে। সুতরাং অর্জ্জুন নিকটেই আছেন বলিয়া আমি মনে করি ॥১০॥

যেরূপ শুভলক্ষণ সকল আমার নিকটে প্রাদুর্ভূত হইতেছে; তাহাতে নিশ্চয়ই অর্জ্জুন সূর্য্যাস্তের পূর্ব্বেই জয়দ্রথকে বধ করিবেন। অতএব সারথি! তুমি অশ্বগুলিকে আশ্বস্ত রাখিয়া যত্নবান্ হইয়া ধীরে ধীরে শত্রুসৈন্যমধ্যে গমন কর ॥১১॥

শরবাণাসনধরা যবনাশ্চ প্রহারিণঃ।
শকাঃ কিরাতা দরদা বর্ব্বরাস্তাম্রলিপ্তকাঃ ॥১৩॥
বহবোঽন্যে চ ম্লেচ্ছা বৈ বিবিধায়ুধপাণয়ঃ।
মামেবাভিমুখাঃ সর্বে তিষ্ঠন্তি সমরার্থিনঃ ॥১৪॥
এতান্ সরথনাগাশ্বান্ নিহত্যাজৌ সপত্তিনঃ।
ইদং দুর্গং ময়া ঘোরং তীর্ণমেবোপধারয় ॥১৫॥ (কলাপকম্)

সূত উবাচ।

ন সম্ভ্রমো মে বার্ষ্ণেয়! বিদ্যতে সত্যবিক্রম!।
যদ্যপি স্যাৎ সুসংক্রুদ্ধো জামদগ্ন্যোঽগ্রতঃ স্থিতঃ ॥১৬॥
দ্রোণো বা রথিনাং শ্রেষ্ঠঃ কৃপো মদ্রেশ্বরোঽপি বা।
তথাপি সংভ্রমো ন স্যাত্ত্বামাশ্রিত্য মহাভুজ! ॥১৭॥

ভারতকৌমুদী

যত্রেতি। তলত্রাণৈশ্চর্ম্মনির্ম্মিতহস্তাবরণৈঃ সহেতি তে। দংশিতা যুদ্ধসজ্জয়া সজ্জিতাঃ। বাণানস্যতি ক্ষিপত্যনেনেতি বাণাসনং ধনুঃ। অভি লক্ষ্যীকৃত্য মুখং যেষাং তে। সপত্তিনঃ পদাতিসহিতান্। দুর্গং গহনং স্থানম্, তীর্ণমতীতম্। ইতি সাটোপোক্তিঃ ॥১২—১৫॥

"চোদয়াশ্বানসংভ্রমম্" ইত্যস্যোত্তরমাহ নেতি। সম্ভ্রমস্ত্রাসেন ব্যস্ততা ॥১৬॥

দ্রোণ ইতি। মহাভুজস্য তবাশ্রয় এব মে সংভ্রমাভাবে হেতুরিতি ভাবঃ ॥১৭॥

সারথি! যেখানে এই সকল ক্রূরকর্ম্মা ও যুদ্ধদুর্দ্ধর্ষ কাম্বোজগণ যুদ্ধসজ্জায় সজ্জিত ও তলত্রাণযুক্ত হইয়া দুর্য্যোধনকে অগ্রবর্ত্তী করিয়া আমার অভিমুখেই অবস্থান করিতেছে; ধনু ও বাণধারী এবং প্রহারনিপুণ যবন, শক, কিরাত, দরদ, বর্ব্বর ও তাম্রলিপ্তদেশবাসীরা যেস্থানে রহিয়াছে; আর নানাবিধশস্ত্রধারী অন্য বহুতর ম্লেচ্ছেরা সকলেও যুদ্ধার্থী হইয়া আমার অভিমুখেই অবস্থান করিতেছে; হস্তী, অশ্ব, রথ ও পদাতির সহিত ইহাদিগকে যুদ্ধে নিহত করিয়া আমি এই সকল দুর্গম ও ভয়ঙ্কর স্থান অতিক্রম করিয়া গিয়াছি বলিয়াই ধারণা কর' ॥১২—১৫॥

সারথি বলিল—'সত্যবিক্রম বৃষ্ণিনন্দন! যদি পরশুরামও ক্রুদ্ধ হইয়া সম্মুখে থাকিতেন, তথাপি আমার ব্যস্ততা হইত না ॥১৬॥

মহাবাহু! কিংবা রথিশ্রেষ্ঠ দ্রোণ, বা কৃপ, অথবা শল্য সম্মুখে রহিতেন, তথাপি আপনাকে আশ্রয় করায় আমার ব্যস্ততা হইত না ॥১৭॥

(১৫)…ইদং দুর্গং মহাঘোরম্…বা নি। (১৬)…যদ্যপি স্যাত্তব ক্রুদ্ধঃ…বা নি। (১৭)… ত্বামাশ্রিত্য মহাভুজম্—বর্দ্ধ।

ত্বয়াদ্য বহবো যুদ্ধে নির্জিতাঃ শক্রসূদন!।
ন চ মে সংভ্রমঃ কশ্চিদ্ভূতপূর্বঃ কদাচন ॥১৮॥
কিমুতৈতৎ সমাসাদ্য বীর! সংযুগগোষ্পদম্।
আয়ুষ্মন্! কতমেন ত্বাং প্রাপয়ামি ধনঞ্জয়ম্ ॥১৯॥
কেষাং ক্রুদ্ধোঽসি বার্ষ্ণেয়! কেষাং মৃত্যুরুপস্থিতঃ।
কেষাং সংযমনীমদ্য গন্তুমুৎসহতে মনঃ ॥২০॥
কে ত্বাং যুধি পরাক্রান্তং কালান্তকযমোপমম্।
দৃষ্ট্বা বিক্রমসম্পন্নং বিদ্রবিষ্যন্তি সংযুগে।
কেষাং বৈবস্বতো রাজা স্মরতেঽদ্য মহাভুজ! ॥২১॥

সাত্যকিরুবাচ।

মুণ্ডানেতান্ হনিষ্যামি দানবানিব বাসবঃ।
প্রতিজ্ঞাং পালয়িষ্যামি কাম্বোজানেব মাং বহ।
অদ্যৈষাং কদনং কৃত্বা ক্ষিপ্রং যাস্যামি পাণ্ডবম্ ॥২২॥

ভারতকৌমুদী

উক্তার্থে নিদর্শনমাহ ত্বয়েতি। তত্তু প্রত্যক্ষীকৃতমেবেত্যাশয়ঃ ॥১৮॥

কিমুতেতি। সংযুগং যুদ্ধমেব গোষ্পদং তৎ। কতমেন মার্গেণ ॥১৯॥

কেষামিতি। সংযমনীং তদাখ্যাং যমপুরীম্, উৎসহতে ইচ্ছতি ॥২০॥

ক ইতি। কালে আয়ুঃশেষসময়ে অন্তকো বন্ধনকারী যো যমঃ স এবোপমা যস্য তম্। বিদ্রবিষ্যন্তি পলায়িষ্যন্তে। কেষামিতি "স্মৃত্যর্থকর্ম্মণি" ইতি কর্ম্মণি ষষ্ঠী। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥

---

শক্রসূদন! আপনি আজ যুদ্ধে বহু যোদ্ধাকে জয় করিয়াছেন, কিন্তু কখনও আমার কোন ব্যস্ততা হয় নাই ॥১৮॥

সুতরাং বীর! এই গোষ্পদস্বরূপ যুদ্ধের কথা আর কি বলিব। সে যাহা হউক, আয়ুষ্মন্! কোন্ পথে আপনাকে অর্জ্জুনের নিকট লইয়া যাইব'? ॥১৯॥

বৃষ্ণিনন্দন! আপনি কাহাদের উপরে ক্রুদ্ধ হইয়াছেন? কাহাদের মৃত্যু উপস্থিত হইয়াছে! আজ কাহাদের মন যমপুরীতে যাইবার ইচ্ছা করিতেছে? ॥২০॥

মহাবাহু! যুদ্ধে স্বভাবতঃ পরাক্রমশালী এবং কালান্তকযমের ন্যায় বিক্রমসম্পন্ন আপনাকে দেখিয়া কাহারা যুদ্ধে পলায়ন করিবে? যমরাজা আজ কাহাদিগকে স্মরণ করিতেছেন'? ॥২১॥

অদ্য দ্রক্ষ্যন্তি মে বীর্য্যং কৌরবাঃ সসুযোধনাঃ।
মুণ্ডানীকে হতে সূত ! সর্ব্বসৈন্যে নিরাকৃতে ॥২৩॥
অদ্য কৌরবসৈন্যস্য দীর্য্যমাণস্য সংযুগে।
শ্রুত্বা বিরাবং বহুধা সন্তপ্স্যতি সুযোধনঃ ॥২৪॥
অদ্য পাণ্ডবমুখ্যস্য শ্বেতাশ্বস্য মহাত্মনঃ।
আচার্য্যস্য কৃতং মার্গং দর্শয়িষ্যামি সংযুগে ॥২৫॥
অদ্য মদ্বাণনিহতান্ যোধমুখ্যান্ সহস্রশঃ।
দৃষ্ট্বা দুর্য্যোধনো রাজা পশ্চাত্তাপং গমিষ্যতি ॥২৬॥

ভারতকৌমুদী

মুণ্ডানিতি। মুণ্ডান্ মুণ্ডিতমস্তকান্। বহতের্দ্বিকর্ম্মকত্বাৎ কর্ম্মদ্বয়ম্। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥২২॥

অদ্যেতি। মুণ্ডানীকে মুণ্ডিতমস্তককাম্বোজসৈন্যে। নিরাকৃতে নির্জ্জিতে ॥২৩॥

অদ্যেতি। দীর্য্যমাণস্য সংঘাদ্বিশ্লিষ্যতঃ। বিরাবম্ আর্ত্তনাদম্ ॥২৪॥

অদ্যেতি। শ্বেতাশ্বস্য অর্জ্জুনস্য। আচার্য্যস্য মমাস্ত্রশিক্ষাগুরোঃ ॥২৫॥

অদ্যেতি। যোধমুখ্যান্ কৌরবযোদ্ধৃশ্রেষ্ঠান্। পশ্চাত্তাপমনুতাপম্ ॥২৬॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—১০॥ বিশ্রম্ভয়ন্ আশ্বাসয়ন্ ॥১১—২৪॥ শ্বেতাশ্বস্য সকাশে কৃতমভ্যস্তং মার্গমস্ত্রশিক্ষামাচার্য্যস্য দ্রোণস্য দর্শয়িষ্যামীত্যন্বয়ঃ। অথবা আচার্য্যস্য বিদ্যোপদেষ্টুঃ শ্বেতাশ্বস্য

সাত্যকি বলিলেন—'সারথি ! ইন্দ্র যেমন দানবগণকে বধ করিয়াছিলেন, সেইরূপ আমি এই মুণ্ডিতমস্তক কাম্বোজগণকে বধ করিব এবং প্রতিজ্ঞা রক্ষা করিব। অতএব আমাকে কাম্বোজগণের দিকেই লইয়া চল। আমি আজ ইহাদিগকে মর্দ্দন করিয়া সত্বর অর্জ্জুনের নিকট যাইব ॥২২॥

সারথি ! মুণ্ডিতমস্তক কাম্বোজসৈন্য নিহত এবং অন্য সকল পরাজিত হইলে, দুর্য্যোধনের সহিত কৌরবেরা আজ আমার শক্তি দেখিবেন ॥২৩॥

আজ যুদ্ধে কৌরবসৈন্য ভগ্ন হইলে, তাহাদের নানাপ্রকার আর্ত্তনাদ শুনিয়া দুর্য্যোধন সন্তপ্ত হইবে ॥২৪॥

আমার অস্ত্রগুরু, পাণ্ডবশ্রেষ্ঠ এবং মহাত্মা অর্জ্জুনের কৃত পথ আজ আমি যুদ্ধে দর্শন করাইব ॥২৫॥

আজ সহস্র সহস্র প্রধান যোদ্ধাকে আমার বাণে নিহত দেখিয়া রাজা দুর্য্যোধন অনুতপ্ত হইবে ॥২৬॥

(২৩)…সূত ! সর্বসৈন্যেষু চাসকৃৎ—নি। (২৫)…আচার্য্যককৃতং মার্গম্…বা নি।

অদ্য মে ক্ষিপ্রহস্তস্য ক্ষিপতঃ সায়কোত্তমান্।
অলাতচক্রপ্রতিমং ধনুর্দ্রক্ষ্যন্তি কৌরবাঃ ॥২৭॥
মৎসায়কচিতাঙ্গানাং রুধিরং স্রবতাং বহু।
সৈনিকানাং বধং দৃষ্ট্বা সন্তপ্স্যতি সুযোধনঃ ॥২৮॥
অদ্য মে ক্রুদ্ধরূপস্য নিঘ্নতশ্চ বরান্ বরান্।
দ্বিরর্জ্জুনমিমং লোকং মংস্যতে স সুযোধনঃ ॥২৯॥
অদ্য রাজসহস্রাণি নিহতানি ময়া রণে।
দৃষ্ট্বা সুযোধনো রাজা সন্তপ্স্যতি মহামৃধে ॥৩০॥
অদ্য স্নেহঞ্চ ভক্তিঞ্চ পাণ্ডবেষু মহাত্মসু।
হত্বা রাজসহস্রাণি দর্শয়িষ্যামি রাজসু।
বলং বীর্য্যং কৃতজ্ঞত্বং মম জ্ঞাস্যন্তি কৌরবাঃ ॥৩১॥

ভারতকৌমুদী

অদ্যেতি। অলাতচক্রং ঘূর্ণিতাগ্নিসংশ্লিষ্টং কাষ্ঠং তৎপ্রতিমম্ ॥২৭॥
মদিতি। মম সায়কৈশ্চিতানি ব্যাপ্তানি অঙ্গানি যেষাং তেষাম্ ॥২৮॥
অদ্যেতি। মংস্যতে সম্ভাবয়িষ্যতি, মমাপ্যর্জ্জুনতুল্যত্বমননাদিত্যাশয়ঃ ॥২৯॥
অদ্যেতি। মহামৃধে মহাযুদ্ধে ॥৩০॥
অদ্যেতি। বলং দৈহিকীং শক্তিম্, বীর্য্যঞ্চ মানসিকীং শক্তিম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১॥

আজ আমি যখন দ্রুতহস্তে উত্তম উত্তম বাণ নিক্ষেপ করিব, তখন অগ্নি-সংযুক্ত ঘূর্ণিত কাষ্ঠের ন্যায় আমার ধনুখানাকে কৌরবেরা দর্শন করিবে ॥২৭॥

আমার বাণে সমস্ত অঙ্গ ব্যাপ্ত হইয়া যাইবে এবং প্রচুর রক্ত নির্গত হইতে থাকিবে, সেই অবস্থায় সৈন্যগণের বধ দেখিয়া দুর্য্যোধন সন্তপ্ত হইবে ॥২৮॥

আজ আমি ক্রুদ্ধ হইয়া প্রধান প্রধান যোদ্ধাকে বধ করিতে লাগিলে, দুর্য্যোধন এই জগতে দুই জন অর্জ্জুন আছে বলিয়া মনে করিবে ॥২৯॥

আজ আমি যুদ্ধে সহস্র সহস্র রাজাকে বধ করিয়াছি দেখিয়া রাজা দুর্য্যোধন মহাযুদ্ধমধ্যেই সন্তাপ করিতে থাকিবে ॥৩০॥

আজ আমি বহুসহস্র রাজাকে বধ করিয়া অবশিষ্ট রাজাদের নিকটে মহাত্মা পাণ্ডবদিগের উপরে আমার স্নেহ ও ভক্তি দেখাইব এবং আজ

(২৯)···মংস্যতেঽদ্য সুযোধনঃ—বা,···দ্বিফল্গুনমিমং লোকং মংস্যতেঽদ্য সুযোধনঃ—নি

সঞ্জয় উবাচ।

এবমুক্তস্তদা সূতঃ শিক্ষিতান্ সাধুবাহিনঃ।
শশাঙ্কসন্নিকাশান্ বৈ বাজিনোঽচূচুদদ্ভৃশম্ ॥৩২॥
তে পিবন্ত ইবাকাশং যুযুধানং হয়োত্তমাঃ।
প্রাপয়ন্ যবনান্ শীঘ্রং মনঃপবনরংহসঃ ॥৩৩॥
সাত্যকিং তে সমাসাদ্য পৃতনাস্বনিবর্ত্তিনম্।
বহবো লঘুহস্তাশ্চ শরবর্ষৈরবাকিরন্ ॥৩৪॥
তেষামিষূনথাস্ত্রাণি বেগবান্ নতপর্ব্বভিঃ।
অচ্ছিনৎ সাত্যকী রাজন্! নৈনং তে প্রাপ্নুবন্ শরাঃ ॥৩৫॥
রুক্মপুঙ্খৈঃ সুনিশিতৈর্গার্দ্ধ্রপত্রৈরজিহ্মগৈঃ।
উচ্চকর্ত্ত শিরাংস্যুগ্রো যবনানাং ভুজানপি ॥৩৬॥

ভারতকৌমুদী

এবমিতি। সূতঃ সারথিঃ। বাজিনঃ অশ্বান্, অচূচুদৎ চালিতবান্ ॥৩২॥
ত ইতি। মনঃপবনয়ো রংহ ইব রংহো বেগো যেষাং তে ॥৩৩॥
সাত্যকিমিতি। পৃতনাসু স্বসেনাসু। অবাকিরন্ আবৃণ্বন্ ॥৩৪॥
তেষামিতি। ইষূন্ বাণান্। নতপর্বভির্বাণৈঃ। এনং সাত্যকিম্ ॥৩৫॥
রুক্মেতি। গৃধ্রাণাং পক্ষিণামিমানীতি গার্ধ্রাণি পত্রাণি পক্ষা যেষু তৈঃ ॥৩৬॥

কৌরবেরা আমার দৈহিক বল, মানসিক বল ও কৃতজ্ঞতা বুঝিতে পারিবে' ॥৩১॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! সাত্যকি এইরূপ বলিলে, তখন তাঁহার সারথি শিক্ষিত, সম্যক্ বহনকারী ও চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ অশ্বগুলিকে বেগে চালাইয়া দিল ॥৩২॥

ক্রমে মন ও বায়ুর ন্যায় বেগবান্ সেই অশ্বগণ যেন আকাশ পান করিতে থাকিয়া সত্বরই সাত্যকিকে যবনসৈন্যের নিকটে লইয়া গেল ॥৩৩॥

লঘুহস্ত সেই বহুতর যবন অনিবর্ত্তী সাত্যকিকে আপন সৈন্যের নিকটে পাইয়া বাণবর্ষণদ্বারা তাঁহাকে আবৃত করিল ॥৩৪॥

রাজা! তাহার পর বেগবান্ সাত্যকি নতপর্ব্ব বাণসমূহদ্বারা তাহাদের বাণ ও অন্যান্য অস্ত্র সকল ছেদন করিলেন। সুতরাং সে বাণ বা অস্ত্র তাঁহার নিকট গমন করিতে পারিল না ॥৩৫॥

(৩২)·· ব্যমুদদ্ভৃশম্—বা নি। (৩৩)···প্রাপয়ন্ জবনাঃ শীঘ্রং যবনান্ বাতরংহসঃ—বা নি।

শৈক্যায়সানি বর্ম্মাণি কাংস্যানি চ সমন্ততঃ।
ভিত্ত্বা দেহাংস্তথা তেষাং শরা জগ্মুর্মহীতলম্ ॥৩৭॥
তে হন্যমানা বীরেণ ম্লেচ্ছাঃ সাত্যকিনা রণে।
শতশো ন্যপতন্ রাজন্! ব্যসবো বসুধাতলে ॥৩৮॥
সুপূর্ণায়তনির্ম্মুক্তৈরব্যবচ্ছিন্নপিণ্ডিতৈঃ।
পঞ্চ ষট্ সপ্ত চাষ্টৌ চ চিচ্ছেদ যুগপচ্ছরৈঃ ॥৩৯॥
হতৈর্যবনকাম্বোজৈঃ কিরাতৈঃ সহবর্ব্বরৈঃ।
পদাতিভিশ্চ বীরেণ সাত্বতেন হতৈ রণে ॥৪০॥
পতিতৈরভবন্ রাজন্! সংবৃতা রণভূময়ঃ।
এবং তদ্যবনানীকং হত্বা চ্ছিত্ত্বা চ মাধবঃ ॥৪১॥

ভারতকৌমুদী

শৈক্যেতি। শৈক্যায়সানি লৌহসারনির্ম্মিতানি, কাংস্যানি তন্নির্ম্মিতানি চ ॥৩৭॥
ত ইতি। ম্লেচ্ছাস্তে যবনাঃ। ব্যসবো বিগতপ্রাণাঃ সন্তঃ ॥৩৮॥
সুপূর্ণেতি। সুপূর্ণং যথা স্যাত্তথা আয়তেন আকৃষ্টেন ধনুষা নির্ম্মুক্তৈর্নিক্ষিপ্তৈঃ, তথা অব্যবচ্ছিন্না অবিশ্লিষ্টা অতএব পিণ্ডিতাঃ সংহতাস্তৈঃ। চিচ্ছেদ সাত্যকিঃ ॥৩৯॥

ভারতভাবদীপঃ

দর্শয়িষ্যামীতি সামান্যকর্ম্মকম্ ॥২৫—২৮॥ দ্বিরর্জ্জুনং দ্বাবর্জ্জুনৌ যত্র নৈরুক্তো বর্ণাগমঃ ॥২৯—৩৬॥ শৈক্যায়সানি শোণিতায়োময়ানি ॥৩৭—৩৮॥ সুপূর্ণায়তনির্ম্মুক্তৈরাকর্ণজ্যাসু স্থষ্টৈঃ অব্যবচ্ছিন্নপিণ্ডিতৈঃ অনবচ্ছিন্নসংহতৈঃ ॥৩৯—৫১॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৩॥

ক্রমে উগ্রমূর্ত্তি সাত্যকি স্বর্ণপুঙ্খ, সুধার ও গৃধ্রপক্ষযুক্ত বাণসমূহদ্বারা যবনগণের মস্তক ও বাহু সকল ছেদন করিতে লাগিলেন ॥৩৬॥

সাত্যকির বাণগুলি যবনগণের লৌহসার (ইস্পাত) ও কাংস্যনির্ম্মিত বর্ম্ম ও দেহ সকল ভেদ করিয়া ভূতলে প্রবেশ করিতে থাকিল ॥৩৭॥

রাজা! মহাবীর সাত্যকি যুদ্ধে বধ করিতে লাগিলে, সেই শত শত যবন প্রাণহীন হইয়া ভূতলে পতিত হইতে লাগিল ॥৩৮॥

সাত্যকি সম্পূর্ণ আকৃষ্ট কার্ম্মুক-নিক্ষিপ্ত এবং অবিচ্ছিন্নমিলিত বাণসমূহদ্বারা একদাই পাঁচ, ছয়, সাত ও আট জন করিয়া শত্রু ছেদন করিতে লাগিলেন ॥৩৯॥

---

(৩৯) সুপূর্ণায়তমুক্তৈস্তান্...বা নি। ইতঃ পরং পুস্তকভেদ এব ভিন্নঃ পাঠঃ।

অগম্যরূপাং পৃথিবীং মাংসশোণিতকর্দ্দমাম্ ।
কৃতবাংস্তত্র শৈনেয়ঃ ক্ষপয়ংস্তাবকং বলম্ ॥৪২॥ (বিশেষকম্)
দস্যূনাং সশিরস্ত্রাণৈঃ শিরোভির্লূনমূর্দ্ধজৈঃ ।
তত্র তত্র মহী কীর্ণা বিবর্হৈরণ্ডজৈরিব ॥৪৩॥
রুধিরোক্ষিতসর্ব্বাঙ্গৈস্তৈস্তদায়োধনং বভৌ ।
কবন্ধৈঃ সংবৃতং সর্ব্বং তাম্রাভ্রৈঃ খমিবাবৃতম্ ॥৪৪॥
বজ্রাশনিসমস্পর্শৈঃ সুপর্ব্বভিরজিহ্মগৈঃ ।
তে সাশ্বযানা নিহতাঃ সমাবব্রুর্ব্বসুন্ধরাম্ ॥৪৫॥
অল্পাবশিষ্টাঃ সংভগ্নাঃ কৃচ্ছ্রপ্রাণা বিচেতসঃ ।
জিতাঃ সংখ্যে মহারাজ ! যুযুধানেন দংশিতাঃ ॥৪৬॥

ভারতকৌমুদী

হতৈরিতি। সাত্বতেন সাত্যকিনা। মাধবঃ সাত্যকিঃ। পৃথিবীং রণভূমিম্ ॥৪০—৪২॥
দস্যূনামিতি। লূনমূর্দ্ধজৈশ্ছিন্নকেশৈঃ। বিবর্হৈঃ পুচ্ছশূন্যৈঃ, অণ্ডজৈঃ পক্ষিভিঃ ॥৪৩॥
রুধিরেতি। আয়োধনং রণস্থলম্। তাম্রাভ্রৈ রক্তবর্ণমেঘৈঃ, খমাকাশম্ ॥৪৪॥
বজ্রেতি। অশনির্বিদ্যুৎ। অজিহ্মগৈর্ব্বাণৈঃ। অশ্বৈর্যানৈশ্চ সহেতি তে ॥৪৫॥
অল্পেতি। সংভগ্নাঃ সংঘচ্যুতাঃ, কৃচ্ছ্রাঃ কষ্টরক্ষ্যাঃ প্রাণা যেষাং তে, বিচেতসো বিষণ্ণচিত্তাঃ। সংখ্যে যুদ্ধে, যুযুধানেন সাত্যকিনা, দংশিতাঃ কৃতসন্নাহাঃ ॥৪৬॥

রাজা ! মহাবীর-সাত্যকিকর্ত্তৃক নিহত ও পতিত যবন, কাম্বোজ ও কিরাতজাতীয় পদাতিগণে রণভূমি আবৃত হইয়া গেল। এই ভাবে মধুবংশীয় সাত্যকি সেই যবনসৈন্য বধ ও ছেদন করিয়া এবং আপনার অপর সৈন্য সংহার করিতে থাকিয়া মাংস ও রক্তের কর্দ্দমে সমরভূমিকে অগম্য করিয়া ফেলিলেন ॥৪০—৪২॥

পুচ্ছশূন্য পক্ষীর ন্যায় সেই দস্যুগণের শিরস্ত্রাণযুক্ত মুণ্ডিত মস্তকে সেই সেই স্থানে সমরভূমি ব্যাপ্ত হইয়া পড়িল ॥৪৩॥

তাম্রবর্ণ মেঘে আবৃত আকাশের ন্যায় সেই সমগ্র রণস্থলটাই রক্তসিক্তদেহ কবন্ধে আবৃত হইয়া প্রকাশ পাইতে লাগিল ॥৪৪॥

বজ্র ও বিদ্যুতের ন্যায় তীক্ষ্ণস্পর্শ ও সুন্দরপর্ব্বযুক্ত সাত্যকির বাণে নিহত এবং অশ্ব ও যানের সহিত পতিত হইয়া সেই যবনেরা সমরভূমিটাকে আবৃত করিয়া ফেলিল ॥৪৫॥

(৪২)···ক্ষয়য়ংস্তাবকং বলম্—পি বঙ্গ বর্দ্ধ। (৪৩)···দীর্ঘকূর্চ্চৈর্মহীকীর্ণা···বা নি।
(৪৫) দীপ্তাশনিসমস্পর্শৈঃ···পি।

পার্ষ্ণিভিশ্চ কশাভিশ্চ তাড়য়ন্তস্তুরঙ্গমান্।
জবমুত্তমমাস্থায় সর্ব্বতঃ প্রাদ্রবন্ ভয়াৎ ॥৪৭॥
কাম্বোজসৈন্যং বিদ্রাব্য দুর্জ্জয়ং যুধি ভারত!।
যবনানাঞ্চ তৎসৈন্যং শকানাঞ্চ মহদ্বলম্ ॥৪৮॥
ততঃ স পুরুষব্যাঘ্রঃ সাত্যকিঃ সত্যবিক্রমঃ।
প্রহৃষ্টস্তাবকান্ জিত্বা সূতং যাহীত্যচোদয়ৎ ॥৪৯॥ (যুগ্মকম্)
তত্তস্য সমরে কর্ম্ম দৃষ্ট্বান্যৈরকৃতং পুরা।
চারণাঃ সহগন্ধর্ব্বাঃ পূজয়াঞ্চক্রিরে ভৃশম্ ॥৫০॥
তং যান্তং পৃষ্ঠগোপ্তারমর্জ্জুনস্য মহামৃধে।
ন কেচিদভ্যবর্ত্তন্ত তাবকা বৃষ্ণিনন্দনম্ ॥৫১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি
জয়দ্রথবধে সাত্যকিপ্রবেশে যবনপরাজয়ে
ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

পার্ষ্ণিভিরিতি। পার্ষ্ণিভিঃ পাদমূলৈঃ। জবং বেগম্। প্রাদ্রবন্ পলায়ন্ত ॥৪৭॥
কাম্বোজেতি। বিদ্রাব্য পরাজিত্য। সূতং সারথিম্। অচোদয়ৎ প্রৈরয়ৎ ॥৪৮—৪৯॥
তদিতি। পূজয়াঞ্চক্রিরে সাত্যকিং প্রশশংসুঃ ॥৫০॥

মহারাজ! সাত্যকি যুদ্ধে অল্পাবশিষ্ট, সংঘচ্যুত, কষ্টরক্ষ্যপ্রাণ, বিষণ্ণচিত্ত এবং সন্নদ্ধ সৈন্যগণকেও জয় করিলেন ॥৪৬॥

তখন তাহারা পার্ষ্ণি (পায়ের গোরালি) ও কশাদ্বারা অশ্বগণকে তাড়ন করিতে থাকিয়া অত্যন্ত বেগ অবলম্বন করিয়া ভয়ে সকল দিকে পলায়ন করিতে লাগিল ॥৪৭॥

ভরতনন্দন! তাহার পর যথার্থবিক্রমশালী পুরুষশ্রেষ্ঠ সাত্যকি যুদ্ধে দুর্জ্জয় কাম্বোজসৈন্য, যবনসৈন্য, বিশাল শকসৈন্য এবং আপনার অন্যান্য সৈন্যকে জয় করিয়া আনন্দিত হইয়া 'যাও' বলিয়া সারথিকে আদেশ করিলেন ॥৪৮—৪৯॥

তখন পূর্ব্বে যুদ্ধে অন্যের অকৃত সাত্যকির সেই কার্য্য দেখিয়া গন্ধর্ব্বগণ ও চারণগণ সাত্যকির অত্যন্ত প্রশংসা করিতে লাগিলেন ॥৫০॥

(৫১)··অর্জ্জুনস্য বিশাংপতে!। চারণাঃ প্রেক্ষ্য সংহৃষ্টাস্ত্বদীয়াশ্চাভ্যপূজয়ন্—বা নি। *
'...সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...একোনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# চতুরধিকশততমোঽধ্যায়ঃ।

———:*:———

সঞ্জয় উবাচ।

জিত্বা যবনকাম্বোজান্ যুযুধানস্ততোঽর্জ্জুনম্।
জগাম তব সৈন্যস্য মধ্যেন রথিনাং বরঃ ॥১॥
শরদংষ্ট্রো নরব্যাঘ্রো বিচিত্রকবচধ্বজঃ।
মৃগান্ ব্যাঘ্র ইবাজিঘ্রংস্তব সৈন্যমভীষয়ৎ ॥২॥
স রথেন চরন্ মার্গান্ ধনুরভ্রাময়দ্ভৃশম্।
রুক্মপৃষ্ঠং মহাবেগং রুক্মচন্দ্রকসঙ্কুলম্ ॥৩॥

ভারতকৌমুদী

তমিতি। পৃষ্ঠগোপ্তারং পৃষ্ঠরক্ষকম্। অভ্যবর্ত্তন্ত অভ্যগচ্ছন্ ॥৫১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

জিত্বেতি। যুযুধানঃ সাত্যকিঃ, অর্জ্জুনং প্রতি জগাম ॥১॥
শরেতি। শরা দংষ্ট্রা দন্তশ্রেণিরিব যস্য সঃ, নরব্যাঘ্রো নরশ্রেষ্ঠঃ ॥২॥
স ইতি। রুক্মপৃষ্ঠং স্বর্ণখচিতপৃষ্ঠম্, রুক্মচন্দ্রকৈঃ স্বর্ণচন্দ্রচিহ্নৈঃ সঙ্কুলং ব্যাপ্তম্ ॥৩॥

---

বৃষ্ণিনন্দন সাত্যকি মহাযুদ্ধে অর্জ্জুনের পৃষ্ঠরক্ষক হইয়া যাইতে লাগিলে, আপনার পক্ষের কেহই তাঁহার অভিমুখে যাইতে পারিল না' ॥৫১॥

———:০:———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর রথিশ্রেষ্ঠ সাত্যকি যবন ও কাম্বোজপ্রভৃতি যোদ্ধাদিগকে জয় করিয়া আপনার সৈন্যের মধ্য দিয়াই অর্জ্জুনের দিকে গমন করিতে লাগিলেন ॥১॥

দন্তশ্রেণির ন্যায় বাণশালী এবং বিচিত্রকবচ ও বিচিত্র ধ্বজযুক্ত নরশ্রেষ্ঠ সাত্যকি—ব্যাঘ্র যেমন হরিণগণের ঘ্রাণ লইয়াই সেগুলির ভয় উৎপাদন করে, সেইরূপ আপনার সৈন্যগণের প্রতি দৃষ্টিপাত করিয়াই তাহাদের ভয় উৎপাদন করিতে লাগিলেন ॥২॥

---

(২) চারুদংষ্ট্রঃ ·বা,··· বিচিত্রকবচচ্ছবিঃ···নি।

রুক্মাঙ্গদশিরস্ত্রাণো রুক্মবর্ম্মসমাবৃতঃ।
রুক্মধ্বজবরঃ শূরো মেরুশৃঙ্গমিবাবভৌ ॥৪॥
স ধনুর্ম্মণ্ডলঃ সংখ্যে তেজোভাস্বররশ্মিবান্।
শরদীবোদিতঃ সূর্য্যো নৃসূর্য্যো বিররাজ হ ॥৫॥
বৃষভস্কন্ধবিক্রান্তো বৃষভাক্ষো নরর্ষভঃ।
তাবকানাং বভৌ মধ্যে গবাং মধ্যে যথা বৃষঃ ॥৬॥
মত্তদ্বিরদসঙ্কাশং মত্তদ্বিরদগামিনম্।
প্রভিন্নমিব মাতঙ্গং যূথমধ্যে ব্যবস্থিতম্।
ব্যাঘ্রা ইব জিঘাংসন্তস্ত্বদীয়া ব্যদ্রবন্ রণে ॥৭॥

ভারতকৌমুদী

রুক্মেতি। রুক্মং স্বর্ণখচিতো ধ্বজবরো যস্য সঃ। মেরুশৃঙ্গমিব স্বর্ণময়ত্বাৎ ॥৪॥

স ইতি। তেজো ভাস্বররশ্মিরিব, উজ্জ্বলকিরণ ইবাস্যাস্তীতি সঃ। মোপধত্বাদ্বস্তঃ প্রশংসার্থে। অতএব তদর্থস্য বহুব্রীহিণা দ্যোতয়িতুমশক্যত্বাৎ "ন কর্ম্মধারয়ান্মত্বর্থীয়ো বহুব্রীহিশ্চেদর্থপ্রতিপত্তিকরঃ" ইতি নিষেধস্য ন বিষয়ঃ। এতচ্চাস্মাভির্বহুধা বিমৃষ্টং নৈষধচরিতটীকায়াং মালতীমাধবটীকায়াঞ্চ। অত্র নিয়ামকাভাবাদুপমিতসমাসো রূপকসমাসো বা ॥৫॥

বৃষভেতি। বৃষভস্যেব স্কন্ধৌ যস্য স চাসৌ বিক্রান্তশ্চেতি সঃ ॥৬॥

মত্তেতি। প্রভিন্নং মদস্রাবিণম্। ব্যদ্রবন্ অভ্যধাবন্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥

সাত্যকি রথারোহণে গন্তব্য পথে গমন করিতে থাকিয়া স্বর্ণখচিতপৃষ্ঠ, মহাবেগশালী ও চন্দ্রাকার-স্বর্ণচিহ্নযুক্ত ধনুখানাকে অত্যন্ত ভ্রমণ করাইতে থাকিলেন ॥৩॥

স্বর্ণকেয়ূর ও স্বর্ণশিরস্ত্রাণধারী, স্বর্ণবর্ম্মাবৃতদেহ ও স্বর্ণখচিতধ্বজযুক্ত সাত্যকি তৎকালে সুমেরুপর্ব্বতের শৃঙ্গের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৪॥

মনুষ্যমধ্যে সূর্য্যসদৃশ সাত্যকি তখন শরৎকালোদিত সূর্য্যের ন্যায় সমরাঙ্গনে প্রকাশ পাইতে লাগিলেন। কারণ, ধনু ছিল তাঁহার মণ্ডলতুল্য এবং তেজ ছিল উজ্জ্বল রশ্মির সদৃশ ॥৫॥

বৃষের তুল্য উন্নত স্কন্ধ ও বিশালনয়ন এবং বিক্রমশালী নরশ্রেষ্ঠ সাত্যকি তখন গোমধ্যে বৃষের ন্যায় আপনার সৈন্যমধ্যে প্রকাশ পাইতে থাকিলেন ॥৬॥

মহারাজ! ক্রমে আপনার পক্ষের যোদ্ধারা—মত্তহস্তীর ন্যায় বলবান্, মত্তহস্তীর তুল্য মন্থরগামী এবং যূথমধ্যে অবস্থিত মদস্রাবী হস্তীর সদৃশ

(৫) ··তেজোভাস্বররশ্মিবান্···পি বা,···তেজোভাস্বররশ্মিমান্ ··দ্বিসূর্য্যঃ···বঙ্গ বর্দ্ধ। (৭)··· ব্যাধা ইব জিঘাংসন্তঃ···বা নি।

দ্রোণানীকমতিক্রান্তং ভোজানীকঞ্চ দুস্তরম্।
জলসন্ধার্ণবং তীর্ত্ত্বা কাম্বোজানাঞ্চ বাহিনীম্ ॥৮॥
হার্দ্দিক্যমকরান্মুক্তং তীর্ণং বৈ সৈন্যসাগরম্।
পরিবব্রুঃ সুসংক্রুদ্ধাস্ত্বদীয়াঃ সাত্যকিং রথাঃ ॥৯॥ (যুগ্মকম্)
দুর্য্যোধনশ্চিত্রসেনো দুঃশাসনবিবিংশতী।
শকুনির্দুঃসহশ্চৈব তথা দুর্ম্মর্ষণঃ ক্রথঃ ॥১০॥
অন্যে চ বহবঃ শূরাঃ শস্ত্রবন্তো দুরাসদাঃ।
পৃষ্ঠতঃ সাত্যকিং যান্তমন্বধাবন্নমর্ষিতাঃ ॥১১॥ (যুগ্মকম্)
অথ শব্দো মহানাসীত্তব সৈন্যস্য মারিষ !।
মারুতোদ্ধূতবেগস্য সাগরস্যেব পর্ব্বণি ॥১২॥
তানভিদ্রবতঃ সর্ব্বান্ সমীক্ষ্য শিনিপুঙ্গবঃ।
শনৈর্যাহীতি যন্তারমব্রবীৎ প্রহসন্নিব ॥১৩॥

ভারতকৌমুদী

দ্রোণেতি। তীর্ত্ত্বা স্থিতমিতি শেষঃ। পরিবব্রুঃ পরিবিবেষ্টিরে ॥৮—৯॥
দুর্য্যোধনেতি। ক্রথো নাম বীরঃ। অমর্ষিতাঃ ক্রুদ্ধাঃ ॥১০—১১॥
অথেতি। মারুতোদ্ধূতবেগস্য বায়ুৎপাদিতবেগস্য, পর্ব্বণি পূর্ণিমামাবাস্যয়োঃ ॥১২॥
তানিতি। অভিদ্রবতঃ অভিধাবতঃ। যন্তারং সারথিম্ ॥১৩॥

গর্বিত সাত্যকিকে বধ করিবার ইচ্ছা করিয়া ব্যাঘ্রগণের ন্যায় যুদ্ধে তাঁহার দিকে ধাবিত হইলেন ॥৭॥

সে সময়ে সাত্যকি দুস্তর দ্রোণসৈন্য ও ভোজসৈন্য অতিক্রম করিয়াছিলেন, সমুদ্রতুল্য জলসন্ধকে ও কাম্বোজসৈন্যকে উত্তীর্ণ হইয়াছিলেন এবং কৃতবর্ম্মরূপ মকর ও অন্যসৈন্যরূপ সমুদ্র হইতে মুক্ত হইয়া আসিয়াছিলেন; কিন্তু তথাপি আপনার পক্ষের অপর রথীরা অত্যন্ত ক্রুদ্ধ হইয়া যাইয়া তাঁহাকে পরিবেষ্টন করিলেন ॥৮—৯॥

আবার দুর্য্যোধন, চিত্রসেন, দুঃশাসন, বিবিংশতি, শকুনি, দুঃসহ, দুর্ম্মর্ষণ ও ক্রথ এবং অন্যও বহুতর অস্ত্রধারী দুর্দ্ধর্ষ বীর ক্রুদ্ধ হইয়া অর্জ্জুনের দিকে গমনকারী সাত্যকির পিছনে ধাবিত হইলেন ॥১০—১১॥

মাননীয় রাজা! তাহার পর পূর্ণিমা বা অমাবস্যায় বায়ুসঞ্চালিত সমুদ্রের ন্যায় আপনার সৈন্যমধ্যে বিশাল কোলাহল হইতে লাগিল ॥১২॥

(১০)···যুবা দুর্দ্ধর্ষণঃ ক্রথঃ—নি। (১১)···অন্বধাবন্নমর্ষিণঃ—নি।

ইদমেতি সমুদ্ধূতং ধার্ত্তরাষ্ট্রস্য বৈ বলম্।
মামেবাভিমুখং তূর্ণং গজাশ্বরথপত্তিমৎ ॥১৪॥
নাদয়দ্বৈ দিশঃ সর্ব্বা রথঘোষেণ সারথে!।
পৃথিবীঞ্চান্তরীক্ষঞ্চ কম্পয়ৎ সাগরানপি ॥১৫॥ (যুগ্মকম্)
এবং বলার্ণবং তাত! বারয়িষ্যে মহারণে।
পৌর্ণমাস্যামিবোদ্ধূতং বেলেব সলিলার্ণবম্ ॥১৬॥
পশ্য মে সূত! বিক্রান্তমিন্দ্রস্যেব মহামৃধে।
এষ সৈন্যানি শত্রূণাং বিধমামি শিতৈঃ শরৈঃ ॥১৭॥
নিহতানাহবে পশ্য পদাত্যশ্বরথদ্বিপান্।
মচ্ছরৈরগ্নিসঙ্কাশৈর্বিবদ্ধদেহান্ সহস্রশঃ ॥১৮॥
ইত্যেবং ব্রুবতস্তস্য সাত্যকেরমিতৌজসঃ।
সমীপে সৈনিকাস্তে তু শীঘ্রমীয়ুর্যুযুৎসবঃ।
জহ্যাদ্রব ক্ষিপ প্রৈহি চ্ছিন্ধি ভিন্ধীতিবাদিনঃ ॥১৯॥

ভারতকৌমুদী

ইদমিতি। সমুদ্ধূতমুদ্বেলিতম্। সাগরান্ কম্পয়দপীতি সম্বন্ধঃ ॥১৪—১৫॥
এবমিতি। বেলা তীরম্। এক ইবশব্দঃ সম্ভাবনায়ামপরঃ সাদৃশ্যে ॥১৬॥
পশ্যেতি। বিক্রান্তং বিক্রমম্, মহামৃধে মহাযুদ্ধে। বিধমামি বিনাশয়ামি ॥১৭॥
নিহতানিতি। আহবে যুদ্ধে। বিদ্ধদেহান্ বিদীর্ণশরীরান্ ॥১৮॥

তাঁহারা সকলে অভিমুখে ধাবিত হইয়াছেন দেখিয়া শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি হাসিতে হাসিতেই যেন সারথিকে বলিলেন—'ধীরে ধীরে যাও' ॥১৩॥

'সারথি! হস্তী, অশ্ব, রথ ও পদাতিযুক্ত এই দুর্য্যোধনের সৈন্য রথের শব্দে সমস্ত দিক্, পৃথিবী ও আকাশ নিনাদিত এবং সমুদ্র কম্পিত করিয়া উদ্বেলিত ও অভিমুখ হইয়া সত্বর আমার দিকেই আসিতেছে ॥১৪—১৫॥

অতএব বৎস! তীর যেমন পূর্ণিমাতিথিতে উদ্বেলিত সমুদ্রকে বারণ করে, আমিও সেইরূপ মহাযুদ্ধে এই সৈন্যসমুদ্রকে বারণ করিব ॥১৬॥

সারথি! মহাযুদ্ধে ইন্দ্রের ন্যায় আমার বিক্রম দর্শন কর; এই আমি সুধার বাণসমূহদ্বারা শত্রুসৈন্য সংহার করিতেছি ॥১৭॥

আমার অগ্নিতুল্য বাণে নিহত ও বিদীর্ণদেহ সহস্র সহস্র হস্তী, অশ্ব, রথ ও পদাতিকে দর্শন কর' ॥১৮॥

(১৪)…ধার্ত্তরাষ্ট্রং মহদ্বলম্…পি,…ধার্ত্তরাষ্ট্রস্য যদ্বলম্…বা,…ধার্ত্তরাষ্ট্রবলং মহৎ…নি।
(১৯) জহ্যাদ্রবস্ব তিষ্ঠেতি পশ্য পশ্যেতিবাদিনঃ—বঙ্গ বর্দ্ধ বা নি।

তানেবং ব্রুবতো বীরান্ সাত্যকির্নিশিতৈঃ শরৈঃ।
জঘান ত্রিশতানশ্বান্ কুঞ্জরাংশ্চ চতুঃশতান্ ॥২০॥
স সম্প্রহারস্তুমুলস্তস্য তেষাঞ্চ ধন্বিনাম্।
দেবাসুররণপ্রখ্যঃ প্রাবর্ত্তত জনক্ষয়ঃ ॥২১॥
মেঘজালনিভং সৈন্যং তব পুত্রস্য মারিষ ! ।
প্রত্যগৃহ্ণাচ্ছিনেঃ পৌত্রঃ শরৈরাশীবিষোপমৈঃ ॥২২॥
প্রচ্ছাদ্যমানঃ সমরে শরজালৈঃ স বীর্য্যবান্।
অসম্ভ্রমং মহারাজ ! তাবকানবধীদ্বহূন্ ॥২৩॥
আশ্চর্য্যং তত্র রাজেন্দ্র ! সুমহদ্দৃষ্টবানহম্।
ন মোঘঃ সায়কঃ কশ্চিৎ সাত্যকেরভবৎ প্রভো ! ॥২৪॥

ভারতকৌমুদী

ইতীতি। আদ্রব আক্রাম, ক্ষিপ অস্ত্রাণি, প্রৈহি আগচ্ছ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥
তানিতি। নিশিতৈঃ শিলাঘর্ষণাদিনা সুধারীকৃতৈঃ ॥২০॥
স ইতি। সম্প্রহারো যুদ্ধম্। জনানাং ক্ষয়ো যস্মাৎ সঃ ॥২১॥
মেঘেতি। মেঘজালনিভং মেঘসমূহতুল্যং নিবিড়ম্। হে মারিষ ! আর্য্য ! ॥২২॥
প্রেতি। স শিনেঃ পৌত্রঃ। অসংভ্রমম্ অবিচলিতচিত্তং যথা স্যাত্তথা ॥২৩॥
আশ্চর্য্যমিতি। মোঘো লক্ষ্যভেদে ব্যর্থঃ ॥২৪॥

অমিততেজা সাত্যকি এইরূপ বলিতেছিলেন, এমন সময়ে 'বধ কর, আক্রমণ কর, অস্ত্রক্ষেপ কর, ধাবিত হও, ছেদন কর ও বিদারণ কর' এইরূপ বলিতে বলিতে সেই যুদ্ধার্থী সৈন্যেরা সত্বর সাত্যকির নিকটে উপস্থিত হইল ॥১৯॥

সেই বীরেরা এইরূপ বলিতেছিলেন, সেই অবস্থায় সাত্যকি সুধার বাণসমূহদ্বারা তিন শত অশ্ব এবং চারি শত হস্তীকে বধ করিলেন ॥২০॥

ক্রমে সাত্যকির ও ধনুর্দ্ধর কৌরবসৈন্যগণের দেবাসুরযুদ্ধতুল্য তুমুল যুদ্ধ হইতে লাগিল ; তাহাতে বহুলোকক্ষয় হইতে থাকিল ॥২১॥

মাননীয় রাজা ! সাত্যকি একাকীই সর্পতুল্য বাণসমূহদ্বারা মেঘসদৃশ নিবিড় কৌরবসৈন্য গ্রহণ করিলেন ॥২২॥

মহারাজ ! তখন বলবান্ সাত্যকি যুদ্ধে বিপক্ষের শরজালে আবৃত হইতে থাকিয়াও অবিচলিতচিত্তে আপনার পক্ষের বহুতর যোদ্ধাকে বধ করিলেন ॥২৩॥

(২০)…ত্রিশতানার্য্যান্…বঙ্গ বর্দ্ধ। (২৩) পূর্বার্দ্ধং বঙ্গ বর্দ্ধ নাস্তি।

রথনাগাশ্বকলিলঃ পদাত্যূর্ম্মিসমাকুলঃ ।
শৈনেয়বেলামাসাদ্য স্থিতঃ সৈন্যমহার্ণবঃ ॥২৫॥
সম্ভ্রান্তরথনাগাশ্বমাবর্ত্তত মুহুর্মুহুঃ ।
তৎসৈন্যমিষুভিস্তেন বধ্যমানং সহস্রশঃ ॥২৬॥
রথিনঃ পত্তিনাগাশ্বসাদিনশ্চ শরাহতাঃ ।
বভ্রমুস্তত্র তত্রৈব গাবঃ সিংহার্দ্দিতা ইব ॥২৭॥
পদাতিনং রথং নাগং সাদিনং তুরগং তথা ।
অবিদ্ধং তত্র নাদ্রাক্ষং যুযুধানস্য সায়কৈঃ ॥২৮॥
ন তাদৃক্ কদনং রাজন্! কৃতবাংস্তত্র ফাল্গুনঃ ।
যাদৃক্ ক্ষয়মনীকানামকরোৎ সাত্যকির্নৃপ! ॥২৯॥

ভারতকৌমুদী

রথেতি। রথৈঃ নাগৈর্গজৈঃ অশ্বৈশ্চ কলিলো ব্যাপ্তঃ, পদাতয় ঊর্ম্ময়স্তরঙ্গা ইব তাভিঃ সমাকুলঃ পূর্ণঃ, সৈন্যং মহার্ণব ইব সঃ, শৈনেয়ঃ সাত্যকির্বেলা তীরমিব তাম্, আসাদ্য প্রাপ্য, স্থিতো নিবৃত্তগতির্বভূব, তীরেণেব সাত্যকিনা নিবারণাৎ ॥২৫॥

সম্ভ্রান্তেতি। সম্ভ্রান্তা বিচলিতা রথা নাগা অশ্বাশ্চ যত্র তৎ ॥২৬॥

রথিন ইতি। পত্তয়ঃ নাগাশ্বসাদিনো গজাশ্বারোহিণশ্চ তে ॥২৭॥

পদাতিনমিতি। নাগং গজম্, সাদিনং গজাশ্বারোহিণম্। যুযুধানস্য সাত্যকেঃ ॥২৮॥

নেতি। কদনং নাশনম্। ফাল্গুনোঽর্জ্জুনঃ। হে নৃপ! প্রজাপালকেত্যপুনরুক্তিঃ ॥২৯॥

---

প্রভাবশালী রাজশ্রেষ্ঠ! তখন আমি গুরুতর আশ্চর্য্য দেখিতে লাগিলাম। যেহেতু সাত্যকির কোন বাণই ব্যর্থ হইল না ॥২৪॥

পরে হস্তী, অশ্ব ও রথে পরিপূর্ণ ও তরঙ্গতুল্য-পদাতিগণব্যাপ্ত মহাসমুদ্র-সদৃশ সেই কৌরবসৈন্য তীরতুল্য সাত্যকির সম্মুখে যাইয়া স্থগিত হইল ॥২৫॥

সাত্যকি বাণদ্বারা বধ করিতে লাগিলে, সহস্র সহস্র হস্তী, অশ্ব ও রথ বিচলিত হইল; সুতরাং সে সৈন্য তখন মুহুর্মুহু ফিরিতে থাকিল ॥২৬॥

ক্রমে রথী, পদাতি, গজারোহী ও অশ্বারোহীরা সাত্যকির বাণে পীড়িত হইয়া সিংহপীড়িত গোসমূহের ন্যায় সেই সেই স্থানে ঘুরিতে লাগিল ॥২৭॥

তখন সাত্যকির বাণে হস্তী, অশ্ব, রথ, পদাতি, গজারোহী, বা অশ্বারোহী বিদ্ধ হয় নাই, এমন দেখিলাম না ॥২৮॥

প্রজাপালক রাজা! তৎকালে সাত্যকি যেমন সৈন্যক্ষয় করিতে লাগিলেন, তেমন সৈন্যক্ষয় অর্জ্জুনও করেন নাই ॥২৯॥

---

(২৭)···বভ্রাম···গাবঃ শীতার্দ্দিতা ইব—বা নি,···গাবো ব্যাঘ্রভয়াদিব—পি।

অত্যর্জ্জুনং শিনেঃ পৌত্ত্রো যুধ্যতে পুরুষর্ষভঃ।
বীতভীর্লাঘবোপেতঃ কৃতিত্বং সম্প্রদর্শয়ন্ ॥৩০॥
ততো দুর্য্যোধনো রাজা সাত্বতস্য ত্রিভিঃ শরৈঃ।
বিব্যাধ সূতং বিশিখৈশ্চতুর্ভিশ্চতুরো হয়ান্ ॥৩১॥
সাত্যকিঞ্চ ত্রিভির্বিদ্ধা পুনর্বিব্যাধ সোঽষ্টভিঃ।
দুঃশাসনঃ ষোড়শভির্বিব্যাধ শিনিপুঙ্গবম্ ॥৩২॥
শকুনিঃ পঞ্চবিংশত্যা চিত্রসেনশ্চ সপ্তভিঃ।
দুঃসহঃ পঞ্চদশভির্বিব্যাধোরসি সাত্যকিম্ ॥৩৩॥
উৎস্ময়ন্ বৃষ্ণিশার্দ্দূলস্তথা বাণৈঃ সমাহতঃ।
তানবিধ্যন্মহারাজ! সর্বানেব ত্রিভিস্ত্রিভিঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

অতীতি। অতি অতিক্রম্য। বীতভীস্ত্যক্তভয়ঃ, লাঘবোপেতঃ ক্ষিপ্রকারী ॥৩০॥
তত ইতি। সাত্বতস্য সাত্যকেঃ। সূতং সারথিম্ ॥৩১॥
সাত্যকিমিতি। ত্রিভিঃ শরৈঃ। এবমন্যত্র। স দুর্য্যোধনঃ ॥৩২॥
শকুনিরিতি। পঞ্চবিংশত্যা শরৈঃ। উরসি বক্ষসি ॥৩৩॥
উদিতি। উৎস্ময়ন্ উন্মুখভাবেনেষদ্ধসন্, বৃষ্ণিশার্দ্দূলঃ সাত্যকিঃ ॥৩৪॥

ক্রমে পুরুষশ্রেষ্ঠ সাত্যকি নির্ভয় ও ক্ষিপ্রকারী হইয়া, কৃতিত্ব দেখাইতে থাকিয়া, অর্জ্জুনকে অতিক্রম করিয়া, যুদ্ধ করিতে লাগিলেন ॥৩০॥

তাহার পর রাজা দুর্য্যোধন তিনটা বাণদ্বারা সাত্যকির সারথিকে এবং চারিটা বাণদ্বারা তাঁহার চারিটা অশ্বকে বিদ্ধ করিলেন ॥৩১॥

পরে তিনি তিনটা বাণদ্বারা সাত্যকিকে বিদ্ধ করিয়া আবার আটটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন এবং দুঃশাসন ষোলটা বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥৩২॥

ক্রমে শকুনি পঁচিশটা, চিত্রসেন সাতটা ও দুঃসহ পনরটা বাণদ্বারা সাত্যকির বক্ষস্থলে আঘাত করিলেন ॥৩৩॥

মহারাজ! এই সময়ে সাত্যকি সেইভাবে বাণতাড়িত হইয়া মন্দহাস্য করিতে থাকিয়া তিন তিনটা বাণদ্বারা তাঁহাদের সকলকেই তাড়ন করিলেন ॥৩৪॥

(৩০)···যুধ্যতে পুরুষর্ষভ! বঙ্গ বৰ্দ্ধ। (৩২)···পুনরষ্টাভিরেব চ · বা নি। (৩৩)· চিত্রসেনশ্চ পঞ্চভিঃ···বা নি।

গাঢ়বিদ্ধানরীন্ কৃত্বা মার্গণৈঃ সোঽতিতেজনৈঃ।
শৈনেয়ঃ শ্যেনবৎ সংখ্যে ব্যচরল্লঘুবিক্রমঃ ॥৩৫॥
সৌবলস্য ধনুশ্ছিত্ত্বা হস্তাবাপং নিকৃত্য চ।
দুর্য্যোধনং ত্রিভির্বাণৈরভ্যবিধ্যৎ স্তনান্তরে ॥৩৬॥
চিত্রসেনং শতেনৈব দশভির্দুঃসহং তথা।
দুঃশাসনঞ্চ বিংশত্যা বিব্যাধ শিনিপুঙ্গবঃ ॥৩৭॥
অথান্যদ্ধনুরাদায় শ্যালস্তব বিশাংপতে!।
অষ্টাভিঃ সাত্যকিং বিদ্ধা পুনর্বিব্যাধ পঞ্চভিঃ ॥৩৮॥
দুঃশাসনশ্চ দশভির্দুঃসহশ্চ ত্রিভিঃ শরৈঃ।
দুর্ম্মুখশ্চ দ্বাদশভী রাজন্! বিব্যাধ সাত্যকিম্ ॥৩৯॥
দুর্য্যোধনস্ত্রিসপ্তত্যা বিদ্ধা ভারত! মাধবম্।
ততোঽস্য নিশিতৈর্বাণৈস্ত্রিভির্বিব্যাধ সারথিম্ ॥৪০॥

ভারতকৌমুদী

গাঢ়েতি। মার্গণৈঃ শরৈঃ, অতিতেজনৈর্মহাবেগৈঃ। লঘুবিক্রমো দ্রুতবিক্রমঃ ॥৩৫॥
সৌবলস্যেতি। সৌবলস্য শকুনেঃ, হস্তাবাপং চর্ম্মনির্ম্মিতং হস্তাবরণম্ ॥৩৬॥
চিত্রেতি। শতেনৈব শরৈরিতি শেষঃ। এবমন্যত্রাপি ॥৩৭॥
অথেতি। শ্যালঃ শকুনিঃ। অষ্টাভিঃ পঞ্চভিশ্চ শরৈঃ ॥৩৮॥
দুঃশাসন ইতি। বিব্যাধ তাড়য়ামাস ॥৩৯॥

দ্রুতবিক্রমশালী সাত্যকি মহাবেগসম্পন্ন বাণসমূহদ্বারা শত্রুগণকে গাঢ়বিদ্ধ করিয়া শ্যেনপক্ষীর ন্যায় রণস্থলে বিচরণ করিতে লাগিলেন ॥৩৫॥

পরে তিনি শকুনির ধনু ও হস্তাবাপ ছেদন করিয়া তিনটা বাণদ্বারা দুর্য্যোধনের বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥৩৬॥

তদনন্তর শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি একশত বাণদ্বারা চিত্রসেনকে, দশটাদ্বারা দুঃসহকে এবং কুড়িটাদ্বারা দুঃশাসনকে তাড়ন করিলেন ॥৩৭॥

নরনাথ! তাহার পর আপনার শ্যালক শকুনি অন্য ধনু লইয়া আটটা-বাণদ্বারা সাত্যকিকে বিদ্ধ করিয়া পুনরায় পাঁচটাদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৩৮॥

রাজা! ক্রমে দুঃশাসন দশটা, দুঃসহ তিনটা ও দুর্ম্মুখ বারটা বাণদ্বারা সাত্যকিকে তাড়ন করিলেন ॥৩৯॥

(৩৫)···বাণৈর্মর্ম্মবিভেদিভিঃ। শ্যেনবদ্ব্যচরৎ সংখ্যে শৈনেয়ো লঘু সুষ্ঠু চ—পি।

তান্ সর্ব্বান্ সহিতান্ শূরান্ যতমানান্ মহারথান্।
পঞ্চভিঃ পঞ্চভির্বাণৈঃ পুনর্বিব্যাধ সাত্যকিঃ ॥৪১॥
ততঃ স রথিনাং শ্রেষ্ঠস্তব পুত্রস্য সারথিম্।
প্রজঘানাশু ভল্লেন স হতো ন্যপতদ্ভুবি ॥৪২॥
পতিতে সারথৌ তত্র তব পুত্ররথঃ প্রভো!।
বাতায়মানৈস্তৈরশ্বৈরপানীয়ত সঙ্গরাৎ ॥৪৩॥
তথাপরে তব সুতাঃ সৈনিকাশ্চ নরাধিপ!।
রাজ্ঞো রথমভিপ্রেক্ষ্য প্রাদ্রবন্ শতশো দিশঃ ॥৪৪॥

ভারতকৌমুদী

দুর্য্যোধন ইতি। ত্রিসপ্তত্যা বাণৈঃ। মাধবং মধুবংশীয়ং সাত্যকিম্ ॥৪০॥
তানিতি। যতমানান্ জয়ায়েতি শেষঃ ॥৪১॥
তত ইতি। পুত্রস্য প্রাধান্যাদ্দুর্য্যোধনস্য। প্রজঘান আজঘান ॥৪২॥
পতিত ইতি। বাতায়মানৈর্বায়ুবদাচরদ্ভির্দ্রুতং গচ্ছদ্ভিঃ। সঙ্গরাৎ রণস্থলাৎ ॥৪৩॥
তথেতি। শতশঃ সৈনিকা ইতি সম্বন্ধঃ। রাজ্ঞো দুর্য্যোধনস্য। প্রাদ্রবন্ পলায়ন্ত ॥৪৪॥

ভরতনন্দন! পরে দুর্য্যোধন তিয়াত্তরটা বাণদ্বারা সাত্যকিকে পীড়ন করিয়া তৎপরে তিনটা সুধার বাণদ্বারা উঁহার সারথিকেও পীড়ন করিলেন ॥৪০॥

সেই বীর ও মহারথেরা সকলে মিলিত হইয়া জয়ের জন্য যত্ন করিতে থাকিলে, সাত্যকি পুনরায় পাঁচ পাঁচটা বাণদ্বারা তাঁহাদের প্রত্যেককে বিদ্ধ করিলেন ॥৪১॥

তদনন্তর রথিশ্রেষ্ঠ সাত্যকি একটা ভল্লদ্বারা আপনার পুত্র দুর্য্যোধনের সারথিকে আঘাত করিলেন; তৎক্ষণাৎ সে নিহত হইয়া ভূতলে পতিত হইল ॥৪২॥

রাজা! সারথি পতিত হইলে, সেই অশ্বগুলি বায়ুর ন্যায় দ্রুতগতিদ্বারা আপনার পুত্রের রথখানাকে রণস্থল হইতে লইয়া গেল ॥৪৩॥

নরনাথ! তখন আপনার অন্য পুত্রেরা এবং শত শত সৈন্য রাজার রথের দিকে দৃষ্টিপাত করিয়া নানাদিকে পলায়ন করিতে লাগিলেন ॥৪৪॥

(৪১)…ভৃশং বিব্যাধ সাত্যকিঃ—পি। (৪৪) ততস্তব সুতা রাজন্!…বঙ্গ বর্দ্ধ, ততস্তব সুতো রাজন্! সৈনিকাশ্চ বিশাংপতে!।…বিদ্রুতাঃ শতশোঽভবন্—বা নি।

ততস্তৎ প্রদ্রুতং সৈন্যং দৃষ্ট্বা ভারত! সাত্যকিঃ।
অবাকিরচ্ছরশতৈ রুক্মপুঙ্খৈর্মহারথঃ ॥৪৫॥
বিদ্রাব্য সর্ব্বসৈন্যানি তাবকানি সমন্ততঃ।
প্রযযৌ সাত্যকী রাজন্! শ্বেতাশ্বস্য রথং প্রতি ॥৪৬॥
তমরীনারুজন্তঞ্চ রক্ষন্তঞ্চৈব সারথিম্।
আত্মানং মোচয়ন্তঞ্চ তাবকাঃ সমপূজয়ন্ ॥৪৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে সাত্যকিপ্রবেশে দুর্য্যোধনাদিপরাজয়ে চতুরধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

ভারতকৌমুদী

তত ইতি। প্রদ্রুতং পলায়মানম্। অবাকিরৎ তদেবাপীড়য়ৎ ॥৪৫॥
বিদ্রাব্যেতি। বিদ্রাব্য নিপীড্য। শ্বেতাশ্বস্য অর্জ্জুনস্য ॥৪৬॥
তমিতি। আরুজন্তং নিপীড়য়ন্তম্। সমপূজয়ন্ প্রাশংসন্ ॥৪৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে চতুরধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

ভরতনন্দন! তদনন্তর মহারথ সাত্যকি সেই সৈন্যগণকে পলায়ন করিতে দেখিয়া স্বর্ণপুঙ্খ শত শত বাণদ্বারা তাহাদিগকে পীড়ন করিলেন ॥৪৫॥

রাজা! সাত্যকি সকল দিকে আপনার সমস্ত সৈন্যকে পীড়ন করিয়া অর্জ্জুনের রথের দিকেই যাইতে থাকিলেন ॥৪৬॥

মহারাজ! সাত্যকি একদা শত্রুগণকে পীড়ন, সারথিকে রক্ষা এবং আপনাকে মুক্ত করিতেছিলেন বলিয়া আপনার পক্ষের লোকেরা তাঁহার প্রশংসা করিতে লাগিল' ॥৪৭॥

———:০:———

(৪৫) বিদ্রুতং তন্মহৎ সৈন্যম্…বঙ্গ বর্দ্ধ,…শরৈস্তীক্ষ্ণৈরুক্মপুঙ্খৈঃ শিলাশিতৈঃ—বঙ্গ বর্দ্ধ বা নি। (৪৭) তং শরানাদদানঞ্চ রক্ষমাণঞ্চ…বঙ্গ বর্দ্ধ বা নি। * '…অষ্টাদশাধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা নি।

# পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ।

———(ঃ*ঃ)———

ধৃতরাষ্ট্র উবাচ।

তৎ প্রমৃদ্য মহাসৈন্যং যান্তং সাত্যকিমর্জ্জুনম্।
নির্হ্রীকা মম তে পুত্রাঃ কিমকুর্ব্বত বীক্ষ্য বৈ ॥১॥
কথঞ্চৈষাং তদা যুদ্ধে ধৃতিরাসীচ্চ সঞ্জয়!।
শৈনেয়ে সমনুপ্রাপ্তে সদৃশে সব্যসাচিনঃ ॥২॥
বিদধে কিন্নু তৎ ক্ষত্রং তে চ যুদ্ধপরাজিতাঃ।
কথঞ্চ সাত্যকির্যুদ্ধে ব্যতিক্রান্তো মহাযশাঃ ॥৩॥
কথঞ্চ মম পুত্রাণাং জীবতামেব সঞ্জয়!।
শৈনেয়োঽভিযযৌ যুদ্ধে তন্মমাচক্ষ্ব তত্ত্বতঃ ॥৪॥

ভারতকৌমুদী

তদিতি। নির্হ্রীকা নির্লজ্জাঃ, পুনঃ পুনঃ পরাজয়েঽপি যুদ্ধপ্রবৃত্তেরিতি ভাবঃ ॥১॥
কথমিতি। এষাং মম পুত্রাণাম্। ধৃতির্ধৈর্য্যম্। সব্যসাচিনোঽর্জ্জুনস্য ॥২॥
বিদধ ইতি। ক্ষত্রং ক্ষত্রিয়গণঃ, তে মম পুত্রাশ্চ ॥৩॥
কথমিতি। অভিযযৌ অর্জ্জুনং প্রত্যভিযাতুং শশাক ॥৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! সাত্যকি আমার সেই বিশাল সৈন্য মর্দ্দন করিয়া অর্জ্জুনেব দিকে যাইতেছেন দেখিয়া আমার সেই নির্লজ্জ পুত্রেরা কি করিল? ॥১॥

সঞ্জয়! অর্জ্জুনের সদৃশ সাত্যকি উপস্থিত হইলে, তখন ইহাদের (আমার পুত্রদের) কি প্রকারে যুদ্ধে ধৈর্য্য থাকিল? ॥২॥

সেই ক্ষত্রিয়েরা তখন কি করিলেন? যুদ্ধে পরাজিত আমার সেই পুত্রেরাই বা কি করিল? মহাযশা সাত্যকিই বা কি ভাবে যুদ্ধে অন্যকে অতিক্রম করিলেন? ॥৩॥

সঞ্জয়! আমার পুত্রেরা জীবিত থাকিতেই বা কি করিয়া সাত্যকি অর্জ্জুনের দিকে যাইতে পারিলেন? এই সকল বিষয় তুমি আমার নিকট যথার্থ বল ॥৪॥

(১) সংপ্রমৃদ্য মহৎ সৈন্যং যান্তং শৈনেয়মর্জ্জুনম্·· কিমকুর্বত সঞ্জয়!—বঙ্গ বর্দ্ধ বা নি।
(৪)···জীবতাং তত্র সঞ্জয়!···বঙ্গ বর্দ্ধ বা নি।

অত্যদ্ভুতমিদং তাত! ত্বৎসকাশাচ্ছৃণোম্যহম্।
একস্য বহুভির্যুদ্ধং শত্রুভির্ব্বৈ মহারথৈঃ ॥৫॥
বিপরীতমিদং দৈবং সূত! মন্যে সুতান্ প্রতি।
যত্রাবধ্যন্ত সমরে সাত্বতেন মহারথাঃ ॥৬॥
একস্য হি ন পর্য্যাপ্তং মৎসৈন্যং তস্য সঞ্জয়!।
ক্রুদ্ধস্য যুযুধানস্য সর্ব্বে তিষ্ঠন্তু পাণ্ডবাঃ ॥৭॥
নির্জ্জিত্য সমরে দ্রোণং কৃতিনং যুদ্ধদুর্ম্মদম্।
যথা পশুগণান্ সিংহস্তদ্বদ্ধন্তা সুতান্ মম ॥৮॥
কৃতবর্ম্মাদিভিঃ শূরৈর্যত্তৈর্ব্বহুভিরাহবে।
যুযুধানো ন শকিতো জেতুং জেষ্যতি মে সুতান্ ॥৯॥

ভারতকৌমুদী

অতীতি। একস্য সাত্যকেঃ, বহুভির্মৎপুত্রাদিভিঃ ॥৫॥
বীতি। বিপরীতং প্রতিকূলম্। হে সূত! সূতবংশীয়! সঞ্জয়! ॥৬॥
একস্যেতি। পর্য্যাপ্তং যথেষ্টম্। তিষ্ঠন্তু বর্ণনে নিবর্ত্তন্তাম্ ॥৭॥
নির্জ্জিত্যেতি। কৃতিনং যুদ্ধনিপুণম্। হন্তা হনিষ্যতি ॥৮॥
কৃতেতি। যত্তৈর্জয়ায় যত্নবদ্ভিঃ। যুযুধানঃ সাত্যকিঃ, শকিতঃ শক্তঃ ॥৯॥

বৎস! আমি তোমার নিকট এটা অতি অদ্ভুত বৃত্তান্ত শুনিলাম যে, বহুতর মহারথ শত্রুর সহিত একজনের যুদ্ধ হইয়াছিল ॥৫॥

সঞ্জয়! আমি মনে করি—এটা আমার পুত্রদের প্রতিকূল দৈবের কার্য্য। যে হেতু এক সাত্যকি অনেক মহারথকে যুদ্ধে বধ করিতে পারিয়াছেন ॥৬॥

সঞ্জয়! ক্রুদ্ধ সেই এক সাত্যকির নিকটেই আমার সেই সৈন্য পর্য্যাপ্ত হইল না, তাহাতে সমস্ত পাণ্ডবের কথা দূরে থা'ক ॥৭॥

অতএব সাত্যকি যুদ্ধনিপুণ ও যুদ্ধদুর্দ্ধর্ষ দ্রোণকে যুদ্ধে জয় করিয়া—সিংহ যেমন অপর পশুগণকে বধ করে, সেইরূপ আমার পুত্রগণকে বধ করিবে ॥৮॥

কৃতবর্ম্মপ্রভৃতি বহুতর বীর জয়ে যত্নবান্ হইয়াও সাত্যকিকে যুদ্ধে জয় করিতে পারেন নাই। অতএব সাত্যকিই আমার পুত্রগণকে জয় করিবেন ॥৯॥

(৬)···অহং মন্যে মন্দভাগ্যান্ সুতান্ প্রতি—বঙ্গ বর্দ্ধ,···মন্দভাগ্যং সুতং প্রতি···বা নি। (৮)···কৃতিনং চিত্রযোধিনম্···বা নি। (৯)···হন্তুং জেষ্যতি···বঙ্গ বর্দ্ধ।

ন চৈতদীদৃশং কর্ম্ম কৃতবাংস্তত্র ফাল্গুনঃ।
যাদৃশং কৃতবান্ কর্ম্ম যুদ্ধে বীরঃ প্রতাপবান্ ॥১০॥

সঞ্জয় উবাচ।

শৃণুষ্ব রাজন্! সংগ্রামং নরবাজিগজক্ষয়ম্।
দুর্য্যোধনাপনীতেন তব দুর্মন্ত্রিতেন চ ॥১১॥
তে পুনঃ সংন্যবর্ত্তন্ত কৃত্বা সংশপথান্ মিথঃ।
পরাং যুদ্ধে মতিং ক্রূরাং তব পুত্রস্য শাসনাৎ ॥১২॥
ত্রীণি সাদিসহস্রাণি দুর্য্যোধনপুরোগমাঃ।
শককাম্বোজবাহ্লীকা যবনাঃ পারদাস্তথা ॥১৩॥
কুলিন্দাস্তঙ্গনাম্বষ্ঠাঃ পৈশাচাশ্চ সমন্দরাঃ।
পার্ব্বতীয়াশ্চ রাজানঃ ক্রুদ্ধাঃ পাষাণপাণয়ঃ ॥১৪॥
অভ্যদ্রবন্ত শৈনেয়ং শলভা ইব পাবকম্।
শূরাঃ পঞ্চশতা রাজন্! শৈনেয়ং সমুপাদ্রবন্ ॥১৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

নেতি। ফাল্গুনঃ অর্জ্জুনঃ। বীরঃ সাত্যকিঃ ॥১০॥

শৃণুষ্বেতি। নরবাজিগজানাং ক্ষয়ো যস্মাত্তম্। দুর্য্যোধনস্যাপনীতেন দুর্নীত্যা ॥১১॥

ত ইতি। তে তব যোদ্ধারঃ। মিথঃ পরস্পরম্। মতিঞ্চ কৃত্বেতি সম্বন্ধঃ ॥১২॥

ত্রীণীতি। সাদিনাং গজাশ্বারোহিণাং সহস্রাণি। পৈশাচাঃ পিশাচদেশীয়াঃ। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্, শৈনেয়ং সাত্যকিম্, শলভাঃ পতঙ্গাঃ ॥১৩—১৫॥

বীর ও প্রতাপশালী সাত্যকি যুদ্ধে যেরূপ কার্য্য করিয়াছেন, অর্জ্জুনও তখন এরূপ কার্য্য করেন নাই' ॥১০॥

সঞ্জয় বলিলেন—'রাজা! আপনার কুমন্ত্রণায় এবং দুর্য্যোধনের দুর্নীতিতে হস্তী, অশ্ব ও মনুষ্যক্ষয়জনক যেরূপ যুদ্ধ হইয়াছিল, তাহা শ্রবণ করুন ॥১১॥

আপনার পুত্রের আদেশে সেই সৈন্যেরা পরস্পর গুরুতর শপথ এবং যুদ্ধসম্বন্ধে অত্যন্ত ক্রূর বুদ্ধি করিয়া পুনরায় ফিরিল ॥১২॥

রাজা! তিন হাজার গজারোহী ও অশ্বারোহী এবং শক, কাম্বোজ, বাহ্লীক, যবন, পারদ, কুলিন্দ, তঙ্গন, অম্বষ্ঠ, পৈশাচ, মন্দর ও পাষাণপাণি ক্রুদ্ধ পার্ব্বতীয় রাজারা—দুর্য্যোধনকে অগ্রবর্ত্তী করিয়া পতঙ্গসমূহ যেমন অগ্নির দিকে ধাবিত হয়, সেইরূপ সাত্যকির দিকে ধাবিত হইলেন; তদ্ভিন্ন অপর পাঁচশত বীরও তাঁহার দিকে চলিলেন ॥১৩—১৫॥

(১২)·· কৃত্বা সংশপ্তকান্ মিথঃ···পি বঙ্গ বর্দ্ধ।

ততো রথসহস্রেণ মহারথশতেন চ।
দ্বিরদানাং সহস্রেণ দ্বিসাহস্রৈশ্চ বাজিভিঃ ॥১৬॥
শরবর্ষাণি মুঞ্চন্তো বিবিধানি মহারথাঃ।
অভ্যদ্রবন্ত শৈনেয়মসংখ্যেয়াশ্চ পত্তয়ঃ ॥১৭॥ (যুগ্মকম্)
তাংস্তু সঞ্চোদয়ন্ সর্ব্বান্ হতৈনমিতি ভারত!।
দুঃশাসনো মহারাজ! সাত্যকিং পর্য্যবারয়ৎ ॥১৮॥
তত্রাদ্ভুতমপশ্যাম শৈনেয়চরিতং মহৎ।
যদেকো বহুভিঃ সার্দ্ধমসংভ্রান্তমযুধ্যত ॥১৯॥
অবধীচ্চ রথানীকং দ্বিরদানাঞ্চ তদ্বলম্।
সাদিনশ্চৈব তান্ সর্ব্বান্ দস্যূনপি চ সর্বশঃ ॥২০॥
তত্র চক্রৈর্বিমথিতৈর্ভগ্নৈশ্চ বিবিধায়ুধৈঃ।
অক্ষৈশ্চ বিবিধৈর্ভগ্নৈরীশাদণ্ডকবন্ধুরৈঃ ॥২১॥
কুঞ্জরৈর্মথিতৈশ্চৈব ধ্বজৈশ্চ বিনিপাতিতৈঃ।
বর্ম্মভিশ্চর্ম্মভিশ্চৈব বিনিকীর্ণৈঃ সমন্ততঃ ॥২২॥

ভারতকৌমুদী

তত ইতি। সর্ব্বত্র সহার্থে তৃতীয়া। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্ ॥১৬—১৭॥

তানিতি। সঞ্চোদয়ন্ সঞ্চালয়ন্, হত যূয়ং বিনাশয়ত ॥১৮॥

তত্রেতি। অসংভ্রান্তম্ অস্থিরতারহিতং যথা স্যাত্তথা ॥১৯॥

অবধীদিতি। সাদিনঃ অশ্বারোহিণঃ। দস্যূন্ অনার্য্যান্ ॥২০॥

তদনন্তর সহস্র রথী, শত মহারথ, সহস্র গজারোহী ও দ্বিসহস্র অশ্বারোহীর সহিত মহারথেরা এবং অসংখ্য পদাতি নানাবিধ বাণ বর্ষণ করিতে থাকিয়া সাত্যকির দিকে ধাবিত হইলেন ॥১৬—১৭॥

ভরতনন্দন মহারাজ! 'ইহাকে বধ কর' এই কথা বলিয়া দুঃশাসন তাঁহাদের সকলকে সঞ্চালন করিতে করিতে যাইয়া সাত্যকিকে পরিবেষ্টন করিলেন ॥১৮॥

তখন আমরা সাত্যকির গুরুতর অদ্ভুত চরিত্র দেখিলাম; যেহেতু তিনি একাকী বহুতর যোদ্ধার সহিত অবিচলিতভাবে যুদ্ধ করিতে লাগিলেন ॥১৯॥

এবং তিনি রথিসৈন্য, হস্তিসৈন্য, অশ্বারোহিসৈন্য, আর সমস্ত অনার্য্য পদাতিসৈন্যকে বধও করিতে থাকিলেন ॥২০॥

(১৬)···দ্বিসাহস্রৈশ্চ বাজিনাম্—বঙ্গ বর্দ্ধ। (১৭) শরবর্ষাণি বর্ষন্তঃ···বঙ্গ বর্দ্ধ। (২১) ভগ্নৈশ্চ পরমায়ুধৈঃ···বা নি। (২২) ··বর্ম্মভিশ্চ তথানীকৈর্ব্যবকীর্ণা বসুন্ধরা—বা নি।

স্রগ্‌ভিরাভরণৈর্ব্বস্ত্রৈরনুকর্ষৈশ্চ মারিষ ! ।
সংছন্না বসুধা তত্র দ্যৌর্গ্রহৈরিব ভারত ! ॥২৩॥ (বিশেষকম্)
গিরিরূপধরাশ্চাপি পতিতাঃ কুঞ্জরোত্তমাঃ ।
অঞ্জনস্য কুলে জাতা বামনস্য চ ভারত ! ॥২৪॥
সুপ্রতীককুলে জাতা মহাপদ্মকুলে তথা ।
ঐরাবতকুলে চাপি তথান্যেষু কুলেষু চ ।
জাতা দন্তিবরা রাজন্ ! শেরতে স্ম মহাযুধি ॥২৫॥

## ভারতকৌমুদী

তত্রেতি। ঈশাদণ্ডকবন্ধুরা রথস্য দারুবিশেষাঃ। বিনিকীর্ণৈর্বিক্ষিপ্তৈঃ। স্রগ্‌ভির্মাল্যৈঃ। অনুকর্ষৈর্নিম্নদারুভিঃ। সংছন্না আবৃতা। দ্যৌরাকাশম্ ॥২১—২৩॥

গিরীতি। গিরিরূপধরা বিশালত্বাৎ। অঞ্জনাদয়ো দিগ্‌গজাঃ। অত্র নীলকণ্ঠেন কৃতা ধৃতা বা কারিকা হেয়াঃ প্রমাণাভাবাৎ ॥২৪॥

সুপ্রতীকেতি। শেরতে স্ম শয়িতবন্তঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫॥

## ভারতভাবদীপঃ

সংপ্রমৃষ্টেতি ॥১—২২॥ বামনস্য যমোপবাহস্য। "চন্দ্রকান্তশিরোগ্রীবা নীচস্কন্ধা মনস্বিনঃ। ব্যূঢ়োরস্কাঃ সুনিশ্চিতা বামনান্বয়জা গজাঃ ॥" ॥২৪॥ সুপ্রতীকস্য ঈশোপবাহস্য। সুবিভক্ত-মহাশীর্ষা জীমূতসদৃশপ্রভাঃ। প্রভূতহস্তা বলিনঃ সুপ্রতীককুলোদ্ভবাঃ ॥ মহাপদ্মস্য কুমুদকুলে, চণ্ডাঃ সমায়াতকরাঃ সুবদ্ধাবলিনোঽপি চ। মহাপদ্মান্বয়ভবা গজযুদ্ধপ্রিয়াগজাঃ ॥ শ্বেতবালনখাঃ শূরাঃ শ্বেতত্বক্কা মহাবলাঃ। উদগ্রাবর্ষবন্তশ্চ গজা ঐরাবতোদ্ভবাঃ ॥" অন্যেষু কুলেষু পুণ্ডরীক-পুষ্পদন্তসার্ব্বভৌমীয়েষু। "স্থিরাঃ শূলশিরোদন্তনিঃশঙ্কা বলিনোঽপি চ। শুক্লবর্ণনখাঃ শূরাঃ পুণ্ডরীকোদ্ভবাগজাঃ ॥ সমত্বগ্‌দশনাশ্চণ্ডা লম্বোষ্ঠাশ্চারুদর্শনাঃ। পীনায়তাননকরাঃ পুষ্পদন্তোদ্ভবা গজাঃ ॥ মণ্ডলাকৃতয়ঃ শূরাঃ সুবর্ম্মাণঃ সুদর্শনাঃ। পীনায়তাস্যাঃ পীনাভাঃ সার্ব্বভৌমকুলোদ্ভবাঃ ॥"

---

মাননীয় ভরতনন্দন রাজা ! তখন ভগ্ন চক্র, ছিন্ন নানাবিধ অস্ত্র, চূর্ণিত নানাপ্রকার রথকাষ্ঠ, ভগ্ন ঊর্দ্ধদণ্ড, তির্য্যগ্‌দণ্ড ও বক্র কাষ্ঠ, মথিত হস্তী, নিপাতিত ধ্বজ, সকল দিকে বিক্ষিপ্ত চর্ম্ম, বর্ম্ম, মাল্য, অলঙ্কার, বস্ত্র এবং রথের নীচের কাষ্ঠদ্বারা—গ্রহগণদ্বারা আকাশের ন্যায় সমরভূমি আবৃত হইয়া গেল ॥২১—২৩॥

ভরতনন্দন ! অঞ্জন ও বামনবংশে উৎপন্ন পর্ব্বতপ্রমাণ উত্তম হস্তী সকল পতিত হইতে লাগিল ॥২৪॥

---

(২৫)·· শেরতে বহবো হতাঃ—বঙ্গ বৰ্দ্ধ বা নি।

বনায়ুজান্ পার্ব্বতীয়ান্ কাম্বোজানথ বাহ্লিকান্।
তথা হয়বরান্ রাজন্! নিজঘ্নে তত্র সাত্যকিঃ ॥২৬॥
নানাদেশসমুত্থাংশ্চ নানাজাত্যাংশ্চ পত্তিকান্।
নিজঘ্নে তত্র শৈনেয়ঃ শতশোঽথ সহস্রশঃ ॥২৭॥
তেষু প্রকাল্যমানেষু দস্যূন্ দুঃশাসনোঽব্রবীৎ।
নিবর্ত্তধ্বমধর্ম্মজ্ঞা যুধ্যধ্বং কিং সৃতেন বঃ ॥২৮॥
তাংশ্চাপি ভগ্নান্ সংপ্রেক্ষ্য পুত্ত্রো দুঃশাসনস্তব।
পাষাণযোধিনঃ শূরান্ পার্ব্বতীয়ানচোদয়ৎ ॥২৯॥
অশ্মযুদ্ধেষু কুশলান্ নৈতজ্জানাতি সাত্যকিঃ।
অশ্মযুদ্ধমজানন্তং হতৈনং যুদ্ধকামুকম্ ॥৩০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

বনেতি। বনায়ুপ্রভৃতয়ো দেশাস্তেষু জাতান্ সম্বন্ধাংশ্চ ॥২৬।

নানেতি। নানাদেশেষু সমুত্থানুৎপন্নান্, নানাজাতিষু জাতান্ নানাজাত্যান্ ॥২৭॥

তেষ্বিতি। প্রকাল্যমানেষু মর্দ্দ্যমানেষু, দস্যূননার্য্যান্। সৃতেনাপসরণেন ॥২৮॥

তানিতি। অপি তথাবিধমুক্তানপি। অচোদয়ৎ প্রৈরয়ৎ। অশ্মযুদ্ধেষু পাষাণযুদ্ধেষু কুশলান্ নিপুণান্, এতৎ অশ্মযুদ্ধম্। হত যূয়ং বিনাশয়ত ॥২৯—৩০॥

---

এবং রাজা! সুপ্রতীক, মহাপদ্ম ও ঐরাবতবংশজাত, আর অন্যান্য হস্তীর কুলে সমুৎপন্ন মহাহস্তিগণও মহাযুদ্ধে শয়ন করিতে থাকিল ॥২৫॥

তখন সাত্যকি—বনায়ু, কাম্বোজ ও বাহ্লিকদেশজাত এবং পার্ব্বতীয় উত্তম অশ্বসমূহকে বধ করিলেন ॥২৬॥

আর নানাদেশজাত ও নানাজাতীয় শত শত ও সহস্র সহস্র পদাতিকেও সাত্যকি সংহার করিলেন ॥২৭॥

সাত্যকি সেই সকলকে মর্দ্দন করিতে লাগিলে, দুঃশাসন অনার্য্য সৈন্যগণকে বলিলেন—'হে ধর্ম্মানভিজ্ঞ সৈন্যগণ! তোমরা ফের, যুদ্ধ কর, অপসরণ করায় তোমাদের কি ফল হইবে' ॥২৮॥

তথাপি তাহারা অপসরণ করিতে লাগিল দেখিয়া আপনার পুত্র দুঃশাসন—পাষাণযোধী ও পাষাণযুদ্ধে নিপুণ পার্ব্বতীয় বীরগণকে বলিলেন—'সাত্যকি পাষাণযুদ্ধ জানে না, অথ চ যুদ্ধকামী। সুতরাং পাষাণযুদ্ধে অনভিজ্ঞ এই সাত্যকিটাকে তোমরা বধ কর ॥২৯—৩০॥

---

(২৭) নানাজাতীংশ্চ দন্তিনঃ···বা নি। (২৯) তাংশ্চাতিভগ্নান্···বা নিঁ।

তথৈব কুরবঃ সর্ব্বে নাশ্মযুদ্ধবিশারদাঃ।
অভিদ্রবত মা ভৈষ্ট ন বঃ প্রাপ্স্যতি সাত্যকিঃ ॥৩১॥
তে পার্ব্বতীয়া রাজানঃ সর্বে পাষাণপাণয়ঃ।
অভ্যদ্রবন্ত শৈনেয়ং রাজানমিব মন্ত্রিণঃ ॥৩২॥
ততো গজশিরঃপ্রখ্যৈরুপলৈঃ শৈলবাসিনঃ।
উদ্যতৈর্যুযুধানস্য পুরস্তে তস্থুরাহবে ॥৩৩॥
ক্ষেপণীয়ৈস্তথাপ্যন্যে সাত্বতস্য বধৈষিণঃ।
চোদিতাস্তব পুত্রেণ রুরুধুঃ সর্ব্বতো দিশঃ ॥৩৪॥
তেষামাপততামেব শিলাযুদ্ধং চিকীর্ষতাম্।
সাত্যকিঃ প্রতিসন্ধায় নিশিতান্ প্রাহিণোচ্ছরান্ ॥৩৫॥

## ভারতকৌমুদী

তথেতি। অভিদ্রবত সাত্যকিমভিধাবত। প্রাপ্স্যতি প্রহারায় ॥৩১॥
ত ইতি। রাজানমিব মন্ত্রিণ ইত্যনেন তেষাং সভয়ত্বং সূচিতম্ ॥৩২॥
তত ইতি। গজশিরঃপ্রখ্যৈঃ হস্তিমস্তকতুল্যবিশালৈঃ, উপলৈঃ পাষাণৈঃ ॥৩৩॥
ক্ষেপেতি। ক্ষেপণীয়ৈরস্ত্রবিশেষৈঃ। চোদিতাঃ প্রেরিতাঃ, পুত্রেণ দুঃশাসনেন ॥৩৪॥
তেষামিতি। চিকীর্ষতাং কর্ত্তুমিচ্ছতাম্। প্রাহিণোৎ ন্যক্ষিপৎ ॥৩৫॥

অন্য কুরুবংশীয় সকলেও পাষাণযুদ্ধে নিপুণ নহেন। সুতরাং তোমরা সাত্যকির দিকে ধাবিত হও, ভয় করিও না, সাত্যকি তোমাদিগকে পাইবে না' ॥৩১॥

তখন মন্ত্রীরা যেমন রাজার দিকে গমন করেন, সেইরূপ পাষাণধারী সেই পার্ব্বতীয় রাজারা সকলে সাত্যকির দিকে গমন করিতে লাগিলেন ॥৩২॥

তদনন্তর সেই পর্ব্বতবাসীরা হস্তীর মস্তকের তুল্য বৃহৎ বৃহৎ পাষাণ উত্তোলন করিয়া রণস্থলে সাত্যকির সম্মুখে দাঁড়াইল ॥৩৩॥

আপনার পুত্র দুঃশাসনের আদেশে অন্য সৈন্যেরাও সাত্যকিকে বধ করিবার ইচ্ছা করিয়া ক্ষেপণীয়াস্ত্র উত্তোলনপূর্ব্বক সাত্যকির সকল দিক্ রুদ্ধ করিল ॥৩৪॥

শিলাযুদ্ধ করিবার অভিলাষী সেই পার্ব্বতীয়েরা আসিতে লাগিলে, সাত্যকি সন্ধান করিয়া সুধার বাণ সকল নিক্ষেপ করিলেন ॥৩৫॥

(৩২) ·পাষাণযোধিনঃ···বা নি। (৩৫) ··ত্রিংশতং প্রাহিণোচ্ছরান্—বঙ্গ বর্দ্ধ।

তামশ্মবৃষ্টিমতুলাং পার্ব্বতীয়ৈঃ সমীরিতাম্।
বিভেদোরগসঙ্কাশৈর্নারাচৈঃ শিনিপুঙ্গবঃ ॥৩৬॥
তৈরশ্মচূর্ণৈর্দীপ্যদ্ভিঃ খদ্যোতানামিব ব্রজৈঃ।
প্রায়ঃ সৈন্যান্যবধ্যন্ত হাহাভূতানি মারিষ! ॥৩৭॥
ততঃ পঞ্চশতাঃ শূরাঃ সমুদ্যতমহাশিলাঃ।
নিকৃত্তবাহবো রাজন্! নিপেতুর্ধরণীতলে ॥৩৮॥
পুনর্দশশতাশ্চান্যে শতসাহস্রিণস্তথা।
সোপলৈর্ব্বাহুভিশ্ছিন্নৈঃ পেতুরপ্রাপ্য সাত্যকিম্ ॥৩৯॥
পাষাণযোধিনঃ শূরান্ যতমানানবস্থিতান্।
অবধীদ্বহুসাহস্রাংস্তদদ্ভুতমিবাভবৎ ॥৪০॥

ভারতকৌমুদী

তামিতি। অশ্মবৃষ্টিং পাষাণবৃষ্টিম্। সমীরিতাং ক্ষিপ্তাম্ ॥৩৬॥
তৈরিতি। দীপ্যদ্ভির্নারাচঘর্ষণেন জ্বলদ্ভিঃ। ব্রজৈঃ সমূহৈঃ ॥৩৭॥
তত ইতি। সমুদ্যতমহাশিলা উত্তোলিতবৃহৎপাষাণাঃ। নিকৃত্তবাহবশ্ছিন্নভুজাঃ ॥৩৮॥
পুনরিতি। শতসাহস্রিণো লক্ষান্তর্গতাঃ। সোপলৈঃ পাষাণসহিতৈঃ ॥৩৯॥
পাষাণেতি। যতমানান্ জয়ায়। একেন বহুসাহস্রহননমেবাদ্ভুতম্ ॥৪০॥

পরে শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি সর্পতুল্য নারাচসমূহদ্বারা পার্ব্বতীয়গণনিক্ষিপ্ত সেই অতুলনীয় শিলাবৃষ্টি বিদীর্ণ করিতে লাগিলেন ॥৩৬॥

মাননীয় রাজা! পতঙ্গসমূহের ন্যায় উজ্জ্বল সেই সকল শিলাচূর্ণ যাইয়া যাইয়া হাহাকারী প্রায় পার্ব্বতীয় সৈন্যকে বধ করিল ॥৩৭॥

রাজা! তাহার পর পাঁচশত বীর বিশাল শিলা উত্তোলন করার পরেই ছিন্নবাহু হইয়া ভূতলে পতিত হইল ॥৩৮॥

পুনরায় একলক্ষের অন্তর্গত একসহস্র সৈন্য শিলাযুক্ত বাহু ছিন্ন হওয়ায় সাত্যকিকে আঘাত করিবার পূর্ব্বেই পতিত হইল ॥৩৯॥

পাষাণযোধী বহুসহস্র বীর জয়ে যত্নবান্ হইয়া অবস্থান করিতেছিলেন, সাত্যকি তাহাদিগকেও বধ করিলেন। তাহা যেন অদ্ভুত বলিয়া মনে হইল ॥৪০॥

(৩৬) তামশ্মবৃষ্টিং তুমুলাম্…চিচ্ছেদোরগসঙ্কাশৈঃ…পি বা নি। (৩৭)…প্রায়ঃ সৈন্যান্যহন্যন্ত…পি বা নি।

ততঃ পুনস্তু সম্ভূয় তেঽশ্মবৃষ্টিং সমন্ততঃ।
অয়োহস্তাঃ শূলহস্তা দরদাস্তঙ্গনাঃ খশাঃ ॥৪১॥
লম্পাকাশ্চ কুলিন্দাশ্চ চিক্ষিপুস্তাংশ্চ সাত্যকিঃ।
নারাচৈঃ প্রতিবিব্যাধ প্রতিপত্তিবিশারদঃ ॥৪২॥ (যুগ্মকম্)
অদ্রীণাং ভিদ্যমানানামন্তরীক্ষে শিতৈঃ শরৈঃ।
শব্দেন প্রাদ্রবন্ রাজন্! গজাশ্বরথপত্তয়ঃ ॥৪৩॥
অশ্মচূর্ণৈঃ সমাকীর্ণা মনুষ্যা গজবাজিনঃ।
নাশক্নুবন্নবস্থাতুং ভ্রমরৈরিব দংশিতাঃ ॥৪৪॥
হতশিষ্টাঃ সরুধিরা ভিন্নমস্তকপিণ্ডিকাঃ।
কুঞ্জরা বর্জয়ামাসুর্যুযুধানরথং তদা ॥৪৫॥

## ভারতকৌমুদী

তত ইতি। সম্ভূয় মিলিত্বা, অশ্মবৃষ্টিং পাষাণবর্ষণম্। অয়োহস্তা লৌহদণ্ডপাণয়ঃ। তান্ লৌহদণ্ডাদীন্ অস্ত্রবিশেষান্। প্রতীপত্তিবিশারদঃ প্রতিকারনিপুণঃ ॥৪১—৪২॥

অদ্রীণামিতি। অদ্রীণাম্ অদ্র্যঙ্গশিলানাম্। প্রাদ্রবন্ পলায়ন্ত ॥৪৩॥

অশ্মেতি। সমাকীর্ণা ব্যাপ্তদেহাঃ। দংশিতা দষ্টাঃ ॥৪৪॥

হতেতি। ভিন্নাঃ শরাঘাতেন বিদীর্ণা মস্তকপিণ্ডিকাঃ শিরঃকুম্ভা যেষাং তে ॥৪৫॥

## ভারতভাবদীপঃ

॥২৫—৩৩॥ ক্ষেপণীয়ৈঃ শস্ত্রৈঃ ॥৩৫—৪০॥ ব্যাত্তমুখা ম্লেচ্ছবিশেষাঃ ॥৪১—৪২॥ অদ্রীণাং প্রস্তরাণাম্ ॥৪৩—৫৭॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৫॥

তদনন্তর পুনরায় সেই পার্ব্বতীয়গণ এবং লৌহদণ্ড ও শূলধারী দরদ, তঙ্গন, খশ, লম্পাক ও কুলিন্দগণ মিলিত হইয়া সকল দিক্ হইতে শিলাবৃষ্টি করিতে লাগিল; কিন্তু প্রতীকারনিপুণ সাত্যকি নারাচসমূহদ্বারা তাহা ব্যর্থ করিতে থাকিলেন ॥৪১—৪২॥

রাজা! তখন সাত্যকির সুধার বাণসমূহে ভিদ্যমান পাষাণসমূহের শব্দে কৌরবপক্ষের হস্তী, অশ্ব, রথ ও পদাতি সকল পলায়ন করিতে লাগিল ॥৪৩॥

ক্রমে পদাতি, হস্তী ও অশ্ব সকল পাষাণচূর্ণে আহত হইতে থাকিয়া ভ্রমরদষ্টের ন্যায় রণাঙ্গনে অবস্থান করিতে পারিল না ॥৪৪॥

(৪১) ততঃ পুনর্ব্যাত্তমুখাঃ···বা। (৪২)···নারাচৈঃ প্রতিচিচ্ছেদ···পি বা নি। (৪৪) অশ্মচূর্ণৈরবাকীর্ণাঃ···নি।

ততঃ শব্দঃ সমভবত্তব সৈন্যস্য মারিষ !।
মাধবেনার্দ্দ্যমানস্য সাগরস্যেব পর্ব্বণি ॥৪৬॥
তং শব্দং তুমুলং শ্রুত্বা দ্রোণো যন্তারমব্রবীৎ।
এষ সূত ! রণে ক্রুদ্ধঃ সাত্বতানাং মহারথঃ ॥৪৭॥
দারয়ন্ বহুধা সৈন্যং রণে চরতি কালবৎ।
যত্রৈষ তুমুলঃ শব্দস্তত্র সূত ! রথং নয় ॥৪৮॥ (যুগ্মকম্)
পাষাণযোধিভির্নূনং যুযুধানঃ সমাগতঃ।
তথাহি রথিনঃ সর্ব্বে হ্রিয়ন্তে বিদ্রুতৈর্হয়ৈঃ ॥৪৯॥
বিশস্ত্রকবচা রুগ্ণাস্তত্র তত্র পতন্তি চ।
ন শক্নুবন্তি যন্তারঃ সংযন্তুং তুমুলে হয়ান্ ॥৫০॥

ভারতকৌমুদী

তত ইতি। শব্দঃ কোলাহলঃ। মাধবেন সাত্যকিনা। পর্ব্বণি পূর্ণিমামাবাস্যয়োঃ ॥৪৬॥
তমিতি। যন্তারং সারথিম্। কালবৎ যম ইব ॥৪৭—৪৮॥
পাষাণেতি। সমাগতঃ সম্মিলিতঃ। বিদ্রুতৈর্দ্রুতমপসরদ্ভিঃ ॥৪৯॥
বিশস্ত্রেতি। রুগ্ণাঃ পীড়িতাঃ। যন্তারঃ সারথয়ঃ, সংযন্তুং নিরোদ্ধুম্ ॥৫০॥

তখন সাত্যকির বাণে মস্তককুম্ভ বিদীর্ণ হইতে লাগিলে, রক্তাক্তদেহ হতাবশিষ্ট হস্তিগণ সাত্যকির রথের সম্মুখ পরিত্যাগ করিয়া যাইতে লাগিল ॥৪৫॥

মাননীয় রাজা ! সাত্যকি পীড়ন করিতে থাকিলে, পূর্ণিমা বা অমাবস্যায় সমুদ্রের ন্যায় আপনার সৈন্যের মধ্যে কোলাহল হইতে থাকিল ॥৪৬॥

সেই তুমুল কোলাহল শুনিয়া দ্রোণ তাঁহার সারথিকে বলিলেন—'সারথি ! সাত্বতবংশের মহারথ এই সাত্যকি ক্রুদ্ধ হইয়া বহুপ্রকারে কৌরব-সৈন্য বিদীর্ণ করিতে থাকিয়া যমের ন্যায় রণস্থলে বিচরণ করিতেছেন। সুতরাং যেখানে এই তুমুল কোলাহল হইতেছে, সেইখানে আমার রথ লইয়া যাও ॥৪৭—৪৮॥

নিশ্চয়ই সাত্যকি পাষাণযোধীদের সহিত যুদ্ধে মিলিত হইয়াছেন। তাহাই দেখ—দ্রুতগামী অশ্বগণ সমস্ত রথীকে লইয়া যাইতেছে ॥৪৯॥

অস্ত্র ও কবচবিহীন রথীরা পীড়িত হইয়া সেই সেই স্থানে পতিত হইতেছেন এবং সারথিরা তুমুল যুদ্ধে অশ্বগণকে থামাইতে পারিতেছে না' ॥৫০॥

(৪৯)···হ্রিয়ন্তে বহুভির্হয়ৈঃ—বঙ্গ বর্দ্ধ।

ইত্যেবং বচনং শ্রুত্বা ভারদ্বাজস্য সারথিঃ।
প্রত্যুবাচ ততো দ্রোণং সর্ব্বশস্ত্রভৃতাং বরম্ ॥৫১॥
আয়ুষ্মন্! দ্রবতে সৈন্যং কৌরবেয়ং সমন্ততঃ।
পশ্য যোধান্ রণে ভিন্নান্ ধাবমানানিতস্ততঃ ॥৫২॥
ইমে চ সংহতাঃ শূরাঃ পাঞ্চালাঃ পাণ্ডবৈঃ সহ।
ত্বামেব হি জিঘাংসন্ত আদ্রবন্তি সমন্ততঃ ॥৫৩॥
অত্র কার্য্যং সমাধৎস্ব প্রাপ্তকালমরিন্দম!।
স্থানে বা গমনে বাপি দূরং যাতশ্চ সাত্যকিঃ ॥৫৪॥
তথৈবং বদতস্তস্য ভারদ্বাজস্য সারথেঃ।
প্রত্যদৃশ্যত শৈনেয়ো নিঘ্নন্ বহুবিধান্ রথান্ ॥৫৫॥

## ভারতকৌমুদী

ইতীতি। ভারদ্বাজস্য দ্রোণস্য ॥৫১॥

আয়ুষ্মন্নিতি। দ্রবতে পলায়তে। ভিন্নান্ সংঘচ্যুতান্ ॥৫২॥

ইম ইতি। সংহতাঃ সংঘবদ্ধাঃ। জিঘাংসন্তো হন্তুমিচ্ছন্তঃ, আদ্রবন্তি আগচ্ছন্তি ॥৫৩॥

অত্রেতি। হে অরিন্দম! অত্রেদানীম্, প্রাপ্তকালং কালোচিতম্, স্থানে অবস্থিতৌ বা গমনে বাপি, কার্য্যং কর্ত্তব্যমবধারণম্, সমাধৎস্ব বিধেহি। ত্বন্মতং কিমিত্যাহ দূরমিতি। সাত্যকির্দূরং যাতঃ। অতএব তদনুগমনং বিহায় এভিঃ সহ যোদ্ধুমত্রৈবাবতিষ্ঠস্বেত্যাশয়ঃ ॥৫৪॥

তথেতি। প্রত্যদৃশ্যত অস্মাভিঃ, শৈনেয়ঃ সাত্যকিঃ ॥৫৫॥

দ্রোণের এইরূপ কথা শুনিয়া তাঁহার সারথি সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণকে বলিল—॥৫১॥

'আয়ুষ্মন্! দেখুন—কৌরবসৈন্যেরা সকল দিকে পলায়ন করিতেছে এবং অপর যোদ্ধারা সংঘচ্যুত হইয়া নানাদিকে ধাবিত হইয়াছেন ॥৫২॥

এই বীর পাঞ্চালগণ পাণ্ডবগণের সহিত মিলিত হইয়া আপনাকেই বধ করিবার ইচ্ছা করিয়া সকল দিক্ হইতে আসিতেছে ॥৫৩॥

অতএব অরিন্দম! এখন থাকার বা যাওয়ার বিষয়ে কালোচিত কর্ত্তব্য নিশ্চয় করুন; সাত্যকিও দূরে গিয়াছেন' ॥৫৪॥

(৫২) সৈন্যং দ্রবতি চায়ুষ্মন্!···রণে ভগ্নান্ ধাবতো বৈ ততস্ততঃ—বা নি। (৫৩) এতে চ সংহতাঃ···ত্বামেবাভিজিঘাংসন্তঃ···বর্দ্ধ। (৫৪) তত্র কার্য্যম্···পি। (৫৫) তথা চ বদতঃ···পি, অথৈবং বদতঃ···বঙ্গ বর্দ্ধ।

তে বধ্যমানাঃ সমরে যুযুধানেন তাবকাঃ।
যুযুধানরথং ত্যক্ত্বা দ্রোণানীকং প্রদুদ্রুবুঃ ॥৫৬॥
যৈস্তু দুঃশাসনঃ সার্দ্ধং রথৈঃ পূর্বং ন্যবর্ত্তত।
তে ভীতাস্ত্বভ্যধাবন্ত সর্বে দ্রোণরথং প্রতি ॥৫৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে সাত্যকিপ্রবেশে পাষাণযোধিপরাজয়ে পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———***———

# ষড়ধিকশততমোঽধ্যায়ঃ।

———(:*:)———

সঞ্জয় উবাচ।

দুঃশাসনরথং দৃষ্ট্বা সমীপে পর্য্যবস্থিতম্।
ভারদ্বাজস্ততো বাক্যং দুঃশাসনমথাব্রবীৎ ॥১॥

ভারতকৌমুদী

ত ইতি। যুযুধানেন সাত্যকিনা। প্রদুদ্রুবুর্দ্রুতং জগ্মুঃ ॥৫৬॥

যৈরিতি। ন্যবর্ত্তত সাত্যকিনা সহ যোদ্ধুমাগচ্ছৎ ॥৫৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

দুঃশাসনেতি। পর্য্যবস্থিতমাগত্যেতি শেষঃ। ভারদ্বাজো দ্রোণঃ ॥১॥

দ্রোণের সারথি এইরূপ বলিতেছিল, এমন সময়ে দেখা গেল—সাত্যকি নানাবিধ রথ নষ্ট করিতে করিতে যাইতেছেন ॥৫৫॥

রাজা! সাত্যকি যুদ্ধে বধ করিতে লাগিলে, আপনার পক্ষের সৈন্যেরা সাত্যকির রথ পরিত্যাগ করিয়া দ্রোণের সৈন্যের দিকেই ছুটিতে লাগিল ॥৫৬॥

পূর্ব্বে দুঃশাসন যে সকল রথীর সহিত ফিরিয়া আসিয়াছিলেন, তাঁহারা সকলেও ভীত হইয়া দ্রোণের রথের দিকে ধাবিত হইলেন' ॥৫৭॥

(৫৬)···দ্রোণানীকায় দুদ্রুবুঃ—বা নি। * '···একোনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ···' বঙ্গ বর্দ্ধ, 'একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ···' বা রা নি।

দুঃশাসন ! রথাঃ সর্বে কস্মাদেতে প্রবিদ্রুতাঃ ।
কচ্চিৎ ক্ষেমন্তু নৃপতেঃ কচ্চিজ্জীবতি সৈন্ধবঃ ॥২॥
রাজপুত্রো ভবানত্র রাজভ্রাতা মহারথঃ ।
কিমর্থং দ্রবসে যুদ্ধে যৌবরাজ্যমবাপ্য হ ॥৩॥
দাসী জিতাসি দ্যূতে ত্বং যথাকামচরী ভব ।
বাসসাং বাহিকা রাজ্ঞো ভ্রাতুর্জ্যেষ্ঠস্য মে ভব ॥৪॥
ন সন্তি পতয়স্তেঽদ্য সর্ব্বে ষণ্ডতিলৈঃ সমাঃ ।
দুঃশাসনৈবমুক্ত্বা ত্বং পূর্ব্বং কস্মাৎ পলায়সে ॥৫॥
স্বয়ং বৈরং মহৎ কৃত্বা পাঞ্চালৈঃ পাণ্ডবৈঃ সহ ।
একং সাত্যকিমাসাদ্য কথং ভীতোঽসি সংযুগে ॥৬॥

ভারতকৌমুদী

দুঃশাসনেতি। ক্ষেমং কুশলম্, নৃপতের্দুর্য্যোধনস্য। সৈন্ধবো জয়দ্রথঃ ॥২॥
সোল্লুণ্ঠনমাহ রাজেতি। অত্রেদানীম্, দ্রবসে পলায়সে ॥৩॥
দ্যূতকালে দ্রৌপদীং প্রতি দুঃশাসনোক্তিমনুবদতি দাসীতি। রাজ্ঞো দুর্য্যোধনস্য ॥৪॥
নেতি। ষণ্ডাঃ ক্লীবা অঙ্কুরজননাশক্তা যে তিলাস্তৈঃ, কিমপি কর্ত্তুমশক্তত্বাৎ ।৫॥
স্বয়মিতি। পাণ্ডবৈঃ সহ বৈরকরণেনৈব দ্রৌপদীসম্বন্ধাৎ পাঞ্চালেষপি তৎকরণম্ ॥৬॥

সঞ্জয় কহিলেন—'তাহার পর দুঃশাসনের রথ আসিয়া নিকটে দাঁড়াইল দেখিয়া তখন দ্রোণ দুঃশাসনকে এই কথা বলিলেন—॥১॥

'দুঃশাসন! এই রথ সকল ছুটিয়া আসিতেছে কেন? রাজার মঙ্গল ত? সিন্ধুরাজ (জয়দ্রথ) জীবিত আছেন ত? ॥২॥

তুমি রাজার পুত্র, রাজার ভ্রাতা ও মহারথ হইয়া এবং যৌবরাজ্য পাইয়া এখন যুদ্ধে পলায়ন করিতেছ কেন? ॥৩॥

'দ্রৌপদি! রাজা তোমাকে দ্যূতক্রীড়ায় জয় করিয়াছেন। সুতরাং তুমি তাঁহার দাসী হইয়াছ। অতএব তুমি রাজগৃহে ইচ্ছানুসারে বিচরণ কর এবং আমার জ্যেষ্ঠ ভ্রাতা রাজা দুর্য্যোধনের বস্ত্রবাহিনী হও ॥৪॥

আজ তোমার পতিরা নাই, উহারা সকলেই নপুংসক তিলের তুল্য হইয়া গিয়াছে'। দুঃশাসন! পূর্ব্বে তুমি এইরূপ বলিয়া এখন পলাইতেছ কেন? ॥৫॥

নিজেরাই পাণ্ডব ও পাঞ্চালগণের সহিত গুরুতর শত্রুতা করিয়া এখন যুদ্ধে এক সাত্যকিকে পাইয়াই ভীত হইয়াছ কেন? ॥৬॥

(২) কচ্চিৎ ক্ষেমং ন নৃপতেঃ···পি। (৩)·· অবাপ্য হি—পি,···অবাপ্য চ—বা নি।

ন জানীষে পুরা ত্বন্তু গৃহ্লন্নক্ষান্ দুরোদরে।
শরা হেতে ভবিষ্যন্তি দারুণাশীবিষোপমাঃ ॥৭॥
অপ্রিয়াণাঞ্চ বচনং পাণ্ডবেষু বিশেষতঃ।
দ্রৌপদ্যাশ্চ পরিক্লেশস্তন্মূলো হ্যভবৎ পুরা ॥৮॥
ক্ব তে মানশ্চ দর্পশ্চ ক্ব তে তদ্বীরগর্জিতম্।
আশীবিষসমান্ পার্থান্ কোপয়িত্বা ক্ব যাস্যসি ॥৯॥
শোচ্যেয়ং ভারতী সেনা রাজা চৈব সুযোধনঃ।
যস্য ত্বং কর্কশো ভ্রাতা পলায়নপরায়ণঃ ॥১০॥
ননু নাম ত্বয়া বীর! দীর্য্যমাণা ভয়াদ্দিতা।
স্ববাহুবলমাস্থায় রক্ষিতব্যা হ্যনীকিনী।
স ত্বমদ্য রণং হিত্বা ভীতো হর্ষয়সে পরান্ ॥১১॥

ভারতকৌমুদী

নেতি। দুরোদরে দ্যূতক্রীড়ায়াম্। এতে অক্ষাঃ, ভবিষ্যন্তি যুদ্ধোৎপাদনাৎ ॥৭॥
অপ্রিয়াণামিতি। তন্মূলো দ্যূতনিমিত্তঃ। এতৎ সর্বং সভাপর্ব্বণি দ্রষ্টব্যম্ ॥৮॥
ক্বেতি। আশীবিষসমান্ তীক্ষ্ণবিষসর্পতুল্যান্, পার্থান্ পাণ্ডবান্ ॥৯॥
শোচ্যেতি। ভারতী কৌরবী। কর্কশো দুর্মুখঃ ॥১০॥
নন্বিতি। দীর্য্যমাণা পরৈর্ভজ্যমানা। হিত্বা পরিত্যজ্য। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

পূর্বে দ্যূতক্রীড়ার সময়ে পাশক গ্রহণ করিয়াছিলে; কিন্তু তখন ইহা বুঝিতে পার নাই যে, এই পাশকই ভবিষ্যতে দারুণসর্পতুল্য বাণ হইয়া যাইবে ॥৭॥

পাণ্ডবগণের উপরে বিশেষভাবে অপ্রিয়বাক্য বলা এবং দ্রৌপদীকে সর্বতোভাবে কষ্ট দেওয়া, এই সমস্তের কারণ হইয়াছিল একমাত্র সেই পূর্বের দ্যূতক্রীড়া ॥৮॥

তোমার সেই অভিমান, দর্প ও বীরগর্জ্জন আজ কোথায় গেল? তীক্ষ্ণবিষ সর্পের তুল্য পাণ্ডবগণের ক্রোধ জন্মাইয়া এখন কোথায় যাইবে? ॥৯॥

এই কৌরবসৈন্য ও তাহার প্রভু দুর্য্যোধন এই দু-ই শোকের বিষয় হইয়া পড়িয়াছেন। কারণ, যাহার রক্ষক ও যাঁহার দুর্ম্মুখ ভ্রাতা তুমি এখন পলায়নমাত্র সম্বল করিয়াছ ॥১০॥

(৮)…পাণ্ডবস্য বিশেষতঃ…নি। (৯) ক্ব তে বীর্য্যং ক্ব গর্জিতম্… বা নি। (১০)…রাজ্যশ্চৈব…বা নি। (১১)…দার্য্যমাণা…নি।

বিদ্রুতে ত্বয়ি সৈন্যস্য নায়কে শত্রুসূদন ! ।
কোঽন্যঃ স্থাস্যতি সংগ্রামে ভীতো ভীতব্যপাশ্রয়ঃ ॥১২॥
একেন সাত্বতেনাদ্য যুধ্যমানস্য চানঘ ! ।
পলায়নে তব মতিঃ সংগ্রামাদ্ধি প্রবর্ত্ততে ॥১৩॥
যদা গাণ্ডীবধন্বানং ভীমসেনঞ্চ কৌরব ! ।
যমৌ চ যুধি দ্রষ্টাসি তদা ত্বং কিং করিষ্যসি ॥১৪॥
এতে ফাল্গুনবাণানাং সূর্য্যাগ্নিসমতেজসাম্ ।
ন তুল্যাঃ সাত্যকিশরা যেভ্যো ভীতঃ পলায়সে ॥১৫॥
যদি তাবৎ কৃতা বুদ্ধিঃ পলায়নপরায়ণা ।
পৃথিবী ধর্ম্মরাজায় শমেনৈব প্রদীয়তাম্ ॥১৬॥

## ভারতকৌমুদী

বীতি। বিদ্রুতে পলায়িতে। ভীতানাং ব্যপাশ্রয়ো বিশেষেণ রক্ষকঃ ॥১২॥
একেনেতি। সাত্বতেন সাত্যকিনা সহ। অনঘেতি সোল্লুণ্ঠনং সম্বোধনম্ ॥১৩॥
যদেতি। গাণ্ডীবধন্বানমর্জ্জুনম্। যমৌ নকুলসহদেবৌ, দ্রষ্টাসি দ্রক্ষ্যসি ॥১৪॥
এত ইতি। ফাল্গুনোঽর্জ্জুনঃ। তদ্বাণবিষয়ত্বে তব কা গতির্ভবিষ্যতীত্যাশয়ঃ ॥১৫॥
যদীতি। পলায়নমেব পরম্ অয়নং বিষয়ো যস্যাঃ সা। শমেন শান্ত্যা ॥১৬॥

বীর ! বিপক্ষেরা সৈন্য বিদীর্ণ করিতে লাগিলে, আপন বাহুবল অবলম্বন করিয়া তোমারই সেই ভয়ার্ত্ত সৈন্য রক্ষা করা উচিত। সেই তুমি আজ ভীত হইয়া রণস্থল পরিত্যাগ করিয়া শত্রুগণকে আনন্দিত করিতেছ ! ॥১১॥

শত্রুদমন ! তুমি সৈন্যের নায়ক ছিলে, সেই অবস্থায় তুমি পলায়ন করিয়া আসিলে, ভীতরক্ষক অপর কোন্ ব্যক্তি ভীত অবস্থায় রণস্থলে থাকিবে ? ॥১২॥

নিষ্পাপ ! একমাত্র সাত্যকির সহিত যুদ্ধ করিবার সময়েই তোমার রণস্থল হইতে পলায়ন করিবার বুদ্ধি হইয়াছে ॥১৩॥

তাহাতে যখন অর্জ্জুন, ভীমসেন, নকুল ও সহদেবকে রণস্থলে দেখিতে পাইবে, তখন তুমি কি করিবে ? ॥১৪॥

সাত্যকির এই বাণগুলি, সূর্য্য ও অগ্নির তুল্য তেজস্বী অর্জ্জুনের বাণের তুল্য নহে ; যেগুলির ভয়ে তুমি পলায়ন করিয়া আসিয়াছ ॥১৫॥

তোমরা যদি পলায়নেই বুদ্ধি কর, তবে শান্তিপূর্বকই (আপোষ-নিষ্পত্তিমতেই) যুধিষ্ঠিরকে রাজ্য দান কর ॥১৬॥

(১২)···ভীতে ব্যপাশ্রয়ে—নি। (১৫)···যেষাং ভীতঃ···বর্দ্ধ।

যাবৎ ফাল্গুনবাণা বৈ নির্ম্মুক্তোরগসন্নিভাঃ।
নাবিশন্তি শরীরং তে তাবৎ সংশাম্য পাণ্ডবৈঃ ॥১৭॥
যাবত্তে পৃথিবীং পার্থা হত্বা ভ্রাতৃশতং রণে।
নাক্ষিপন্তি মহাত্মানস্তাবৎ সংশাম্য পাণ্ডবৈঃ ॥১৮॥
যাবন্ন ক্রুধ্যতে রাজা ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
কৃষ্ণশ্চ সমরশ্লাঘী তাবৎ সংশাম্য পাণ্ডবৈঃ ॥১৯॥
যাবদ্ভীমো মহাবাহুর্বিগাহ্য মহতীং চমূম্।
সোদরাংস্তে ন গৃহ্লাতি তাবৎ সংশাম্য পাণ্ডবৈঃ ॥২০॥
পূর্বমুক্তশ্চ তে ভ্রাতা ভীষ্মেণাসৌ সুযোধনঃ।
অজেয়াঃ পাণ্ডবাঃ সংখ্যে সৌম্য! সংশাম্য তৈঃ সহ ॥২১॥

ভারতকৌমুদী

যাবদিতি। নির্ম্মুক্তোরগসন্নিভাঃ ত্যক্তচর্ম্মসর্পতুল্যাঃ। সংশাম্য শান্তো ভব ॥১৭॥
যাবদিতি। নাক্ষিপন্তি বলাদাকৃষ্য ন নয়ন্তি ॥১৮॥
যাবদিতি। ধর্ম্মপুত্রস্য ক্রোধে অধার্ম্মিকাণাং যুষ্মাকং নাস্তি নিস্তার ইতি ভাবঃ ॥১৯॥
যাবদিতি। বিগাহ্য আলোড্য। ন গৃহ্লাতি বধায় ন ধরতি ॥২০॥
ন কেবলমহমীদৃশমুক্তবান্ ব্রবীমি চেত্যাহ পূর্বমিতি। সংখ্যে যুদ্ধে ॥২১॥

ত্যক্তচর্ম্মা সর্পের তুল্য অর্জ্জুনের বাণ সকল যে পর্য্যন্ত তোমার দেহে প্রবেশ না করে, তাহার মধ্যেই তুমি পাণ্ডবদের সহিত শান্তিপূর্বক সন্ধি কর ॥১৭॥

মহাত্মা পাণ্ডবেরা যে পর্য্যন্ত তোমাদের একশত ভ্রাতাকে যুদ্ধে বধ করিয়া রাজত্ব গ্রহণ না করেন, তাহার মধ্যেই তুমি পাণ্ডবদের সহিত শান্তিপূর্ব্বক সন্ধি কর ॥১৮॥

ধর্ম্মপুত্র রাজা যুধিষ্ঠির এবং সমরশ্লাঘী কৃষ্ণ যে পর্য্যন্ত ক্রুদ্ধ না হন, তাহার মধ্যেই তুমি পাণ্ডবদের সহিত শান্তিপূর্বক সন্ধি কর ॥১৯॥

মহাবাহু ভীমসেন যে পর্য্যন্ত বিশাল কৌরবসৈন্য আলোড়ন করিয়া তোমার সহোদরগণকে না ধরেন, তাহার মধ্যেই তুমি পাণ্ডবদের সহিত সন্ধি কর ॥২০॥

দুঃশাসন! ভীষ্মও পূর্ব্বে তোমার ভ্রাতা দুর্য্যোধনকে বলিয়াছিলেন—'সৌম্য! পাণ্ডবেরা যুদ্ধে অজেয়। সুতরাং তুমি তাহাদের সহিত সন্ধি কর' ॥২১॥

(১৭) যাবৎ ফল্গুননারাচাঃ···নি। (২০)···সোদরাংস্তে ন মৃদ্নাতি···পি নি।

ন চ তৎ কৃতবান্ মন্দস্তব ভ্রাতা সুযোধনঃ।
স যুদ্ধে ধৃতিমাস্থায় যত্তো যুধ্যস্ব কৌরব ! ॥২২॥
গচ্ছ তূর্ণং রথেনৈব যত্র তিষ্ঠতি সাত্যকিঃ।
ত্বয়া হীনং বলং হ্যেতদ্বিদ্রবিষ্যতি ভারত !।
আত্মার্থং যোধয় রণে সাত্যকিং সত্যবিক্রমম্ ॥২৩॥
এবমুক্তস্তব সুতো নাবোচৎ কিঞ্চিদপ্যসৌ।
শ্রুতমশ্রুতবৎ কৃত্বা প্রায়াদ্‌যেন স সাত্যকিঃ ॥২৪॥
সৈন্যেন মহতা যুক্তো ম্লেচ্ছানামনিবর্ত্তিনাম্।
আসাদ্য চ রণে যত্তো যুযুধানমযোধয়ৎ ॥২৫॥
দ্রোণোঽপি রথিনাং শ্রেষ্ঠঃ পাঞ্চালান্ পাণ্ডবাংস্তথা।
অভ্যদ্রবৎ সুসংক্রুদ্ধো জবমাস্থায় মধ্যমম্ ॥২৬॥

ভারতকৌমুদী

নেতি। মন্দো মূঢ়ঃ। স ত্বম্, ধৃতিং ধৈর্য্যম্, যত্তো জয়ায় যত্নবান্ ॥২২॥

গচ্ছেতি। বিদ্রবিষ্যতি পলায়িষ্যতে। আত্মার্থং স্বযশঃপ্রচারার্থম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৩॥

এবমিতি। সুতো দুঃশাসনঃ। কৃত্বা উত্তরাদানেন, যেন দিগ্বিভাগেন ॥২৪॥

সৈন্যেনেতি। যত্তো জয়ায় যত্নবান্ সন্, যুযুধানং সাত্যকিম্ ॥২৫॥

দ্রোণ ইতি। অভ্যদ্রবৎ অভ্যধাবৎ, জবং বেগম্ ॥২৬॥

কিন্তু তোমার মূর্খ ভ্রাতা দুর্য্যোধন তাহা করে নাই। (সে যাহা হউক,) কৌরব ! তুমি যুদ্ধে ধৈর্য্য অবলম্বন করিয়া এবং জয়ে যত্নবান্ হইয়া যুদ্ধ কর ॥২২॥

ভরতনন্দন ! সাত্যকি যেখানে আছেন, তুমি রথারোহণে সত্বর সেই খানে যাও ; কারণ, তুমি পরিত্যাগ করিয়া আসায় এই সৈন্যগণ পলায়ন করিবে। অতএব তুমি নিজের যশ প্রকাশ করিবার জন্যই যুদ্ধে যথার্থবিক্রম-শালী সাত্যকির সহিত যুদ্ধ কর' ॥২৩॥

দ্রোণ এইরূপ বলিলে, আপনার ঐ পুত্র (দুঃশাসন) কিছুই বলিলেন না, শ্রুতকে অশ্রুতের ন্যায় করিয়া—যেখানে সাত্যকি ছিলেন, সেই দিকে প্রস্থান করিলেন ॥২৪॥

তিনি অনিবর্ত্তী বিশাল ম্লেচ্ছসৈন্যের সহিত মিলিত হইয়া রণস্থলে যাইয়া যত্নের সহিত সাত্যকির সঙ্গে যুদ্ধ করিতে লাগিলেন ॥২৫॥

(২২)···যুধ্যস্ব ভারত !—বর্দ্ধ।

প্রবিশ্য চ রণে দ্রোণঃ পাণ্ডবানাং বরূথিনীম্।
দ্রাবয়ামাস যোধান্ বৈ শতশোঽথ সহস্রশঃ ॥২৭॥
ততো দ্রোণো মহারাজ! নাম বিশ্রাব্য সংযুগে।
পাণ্ডুপাঞ্চালমৎস্যানাং প্রচক্রে কদনং মহৎ ॥২৮॥
তং জয়ন্তমনীকানি ভারদ্বাজং ততস্ততঃ।
পাঞ্চালপুত্রো দ্যুতিমান্ বীরকেতুঃ সমভ্যয়াৎ ॥২৯॥
স দ্রোণং পঞ্চভির্বাণৈর্বিদ্ধ্বা সন্নতপর্ব্বভিঃ।
ধ্বজমেকেন বিব্যাধ সারথিঞ্চাস্য সপ্তভিঃ ॥৩০॥
তত্রাদ্ভুতং মহারাজ! দৃষ্টবানস্মি সংযুগে।
যদ্‌দ্রোণো রভসো যুদ্ধে পাঞ্চাল্যং নাভ্যবর্ত্তত ॥৩১॥

ভারতকৌমুদী

প্রবিশ্যেতি। বরূথিনীং সেনাম্। দ্রাবয়ামাস মর্দ্দয়ামাস ॥২৭॥
তত ইতি। নাম স্বসংজ্ঞাম্, বিশ্রাব্য বীরত্বপ্রকাশায় বিশেষেণ শ্রাবয়িত্বা ॥২৮॥
তমিতি। পাঞ্চালস্য দ্রুপদস্য পুত্রঃ, দ্যুতিমান্ তেজস্বী, বীরকেতুর্নাম ॥২৯॥
স ইতি। বিদ্ধ্বা তাড়য়িত্বা, সন্নতপর্বভির্বক্রোপান্তৈঃ ॥৩০॥
তত্রেতি। রভসো বেগবান্, পাঞ্চাল্যং বীরকেতুম্ ॥৩১॥

ওদিকে রথিশ্রেষ্ঠ দ্রোণও অত্যন্তক্রুদ্ধ হইয়া মধ্যম বেগ অবলম্বন করিয়া পাঞ্চাল ও পাণ্ডবগণের দিকে ধাবিত হইলেন ॥২৬॥

ক্রমে দ্রোণ রণস্থলে পাণ্ডবসৈন্যমধ্যে প্রবেশ করিয়া শত শত ও সহস্র সহস্র যোদ্ধাকে মর্দ্দন করিতে লাগিলেন ॥২৭॥

মহারাজ! তৎপরে দ্রোণ যুদ্ধমধ্যে নিজের নাম শুনাইয়া শুনাইয়া পাণ্ডব, পাঞ্চাল ও মৎস্যসৈন্যগণের উপরে গুরুতর পীড়ন করিতে থাকিলেন ॥২৮॥

দ্রোণ নানাদিকে পাণ্ডবসৈন্য জয় করিতেছিলেন, এমন সময়ে দ্রুপদপুত্র তেজস্বী বীরকেতু তাঁহার দিকে ধাবিত হইলেন ॥২৯॥

ক্রমে তিনি নতপর্ব্ব পাঁচটা বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিয়া একটাদ্বারা তাঁহার ধ্বজ ও সাতটাদ্বারা তাঁহার সারথিকে বিদ্ধ করিলেন ॥৩০॥

মহারাজ! তখন আমি যুদ্ধে একটা আশ্চর্য্য দেখিলাম, যে হেতু যুদ্ধে বেগবান্ দ্রোণও বীরকেতুর সম্মুখে থাকিতে পারিলেন না ॥৩১॥

(২৭)···পাঞ্চালানামনীকিনীম্···পি। (৩১)···যদ্‌দ্রোণো রভসং যুদ্ধে পাঞ্চাল্যং নাত্যবর্ত্তত—বা নি।

সন্নিরুদ্ধং রণে দ্রোণং পাঞ্চালা বীক্ষ্য মারিষ ! ।
আবব্রুঃ সর্ব্বতো রাজন্ ! ধর্ম্মপুত্রজয়ৈষিণঃ ॥৩২॥
তে শরৈরগ্নিসঙ্কাশৈস্তোমরৈশ্চ সহস্রশঃ ।
শস্ত্রৈশ্চ বিবিধৈ রাজন্ ! দ্রোণমেকমবাকিরন্ ॥৩৩॥
নিহত্য তান্ বাণগণৈর্দ্রোণো রাজন্ ! সমন্ততঃ ।
মহাজলধরান্ ব্যোম্নি মাতরিশ্বেব চাবভৌ ॥৩৪॥
ততঃ শরং মহাবেগং সূর্য্যপাবকসন্নিভম্ ।
সন্দধে পরবীরঘ্নো বীরকেতো রথং প্রতি ॥৩৫॥
স ভিত্ত্বা তু শরো রাজন্ ! পাঞ্চালকুলনন্দনম্ ।
অভ্যগাদ্ধরণীং তূর্ণং লোহিতার্দ্রো জ্বলন্নিব ॥৩৬॥

ভারতকৌমুদী

সন্নিরুদ্ধমিতি। হে মারিষ ! আর্য্য !। আবব্রুঃ বিবেষ্টিরে ॥৩২॥
ত ইতি। অবাকিরন্ আবৃণ্বন্ ॥৩৩॥
নিহত্যেতি। মহাজলধরান্ বিশালমেঘান্, ব্যোম্নি গগনে, মাতরিশ্বা বায়ুঃ ॥৩৪॥
তত ইতি। পরবীরঘ্নো বিপক্ষবীরহন্তা দ্রোণঃ ॥৩৫॥
স ইতি। পাঞ্চালকুলনন্দনং বীরকেতুম্। লোহিতার্দ্রো রক্তসিক্তঃ ॥৩৬॥

মাননীয় রাজা ! যুধিষ্ঠিরের জয়াভিলাষী পাঞ্চালেরা তখন দ্রোণকে যুদ্ধে নিরুদ্ধ দেখিয়া সকল দিকে যাইয়া তাঁহাকে পরিবেষ্টন করিল ॥৩২॥

রাজা ! ক্রমে তাহারা অগ্নিতুল্য সহস্র সহস্র বাণ, তোমর ও অন্য নানাবিধ অস্ত্রদ্বারা এক দ্রোণকে আবৃত করিয়া ফেলিল ॥৩৩॥

রাজা ! পরে বায়ু যেমন আকাশে বিশাল মেঘসমূহকে বিনষ্ট করে, সেইরূপ দ্রোণ বাণসমূহদ্বারা সমস্ত দিকের পাঞ্চালদিগকে বিনষ্ট করিয়া প্রকাশ পাইলেন ॥৩৪॥

তাহার পর বিপক্ষবীরহন্তা দ্রোণ মহাবেগশালী এবং সূর্য্য ও অগ্নির ন্যায় তেজস্বী একটা বাণ বীরকেতুর রথের দিকে সন্ধান করিলেন ॥৩৫॥

রাজা ! সেই বাণটা যাইয়া বীরকেতুকে বিদীর্ণ করিয়া রক্তসিক্ত হইয়া জ্বলিতে জ্বলিতেই যেন সত্বর ভূমিতে প্রবেশ করিল ॥৩৬॥

(৩৩)···তোমরৈশ্চ মহাধনৈঃ···বঙ্গ বর্দ্ধ বা নি। (৩৪) নিবার্য্য তান্ বাণগণান্···নি,··· মাতরিশ্বা বিবানিব—পি,···মাতরিশ্বা ইবাবভৌ—বঙ্গ বর্দ্ধ। (৩৬)···পাঞ্চাল্যকুলনন্দনম্··· পি,···পাঞ্চাল্যং কুরুনন্দন !···বঙ্গ বর্দ্ধ।

ততোঽপতদ্রথাত্তূর্ণং পাঞ্চালকুলনন্দনঃ।
পর্বতাগ্রাদিব মহাংশ্চম্পকো বায়ুপীড়িতঃ ॥৩৭॥
তস্মিন্ হতে মহেম্বাসে রাজপুত্রে মহারথে।
পাঞ্চালাস্ত্বরিতা দ্রোণং সমন্তাৎ পর্য্যবারয়ন্ ॥৩৮॥
চিত্রকেতুঃ সুধন্বা চ চিত্রবর্ম্মা চ ভারত!।
তথা চিত্ররথশ্চৈব ভ্রাতৃব্যসনকর্ষিতাঃ ॥৩৯॥
অভ্যদ্রবন্ত সহিতা ভারদ্বাজং যুযুৎসবঃ।
মুঞ্চন্তঃ শরবর্ষাণি বর্ষাস্বিব বলাহকাঃ ॥৪০॥ (যুগ্মকম্)
স বধ্যমানো বহুধা রাজপুত্রৈর্মহারথৈঃ।
ক্রোধমাহারয়ত্তেষামভাবায় দ্বিজর্ষভঃ।
ততঃ শরময়ং জালং দ্রোণস্তেষামবাসৃজৎ ॥৪১॥

## ভারতকৌমুদী

তত ইতি। চম্পকো বৃক্ষঃ ॥৩৭॥

তস্মিন্নিতি। মহেম্বাসে মহাধনুর্দ্ধরে। সমন্তাৎ সর্বাসু দিক্ষু ॥৩৮॥

চিত্রেতি। ভ্রাতুর্বীরকেতোর্ব্যসনেন বিনাশেন কর্ষিতাঃ শোকার্ত্তাঃ। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্, ভারদ্বাজং দ্রোণম্, যুযুৎসবো যোদ্ধুমিচ্ছবঃ। বলাহকা মেঘাঃ ॥৩৯—৪০॥

স ইতি। আহারয়দকরোৎ, অভাবায় বিনাশায়। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪১॥

তাহার পর বায়ুতাড়িত বিশাল চম্পকবৃক্ষ যেমন পর্ব্বতাগ্র হইতে পতিত হয়, সেইরূপ বীরকেতু সত্বর রথ হইতে পতিত হইলেন ॥৩৭॥

মহাধনুর্দ্ধর ও মহারথ সেই রাজপুত্র নিহত হইলে, পাঞ্চালেরা ত্বরান্বিত হইয়া সকল দিকে দ্রোণকে বেষ্টন করিল ॥৩৮॥

ভরতনন্দন! এবং ভ্রাতার মৃত্যুতে গুরুতর শোকার্ত্ত চিত্রকেতু, সুধন্বা, চিত্রবর্ম্মা ও চিত্ররথ সম্মিলিত হইয়া যুদ্ধ করিবার ইচ্ছা করিয়া বাণবর্ষণ করিতে করিতে বর্ষাকালের মেঘের ন্যায় দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥৩৯—৪০॥

সেই মহারথ রাজপুত্রেরা বহুভাবে আঘাত করিতে লাগিলে, দ্রোণ তাঁহাদের বিনাশের জন্য ক্রোধ করিলেন এবং তৎপরে তাঁহাদের উপরে বাণসমূহ নিক্ষেপ করিলেন ॥৪১॥

(৩৮) ততো হতে…পি। (৪০)…শরবর্ষাণি তপান্তে জলদা ইব—বঙ্গ বৰ্দ্ধ বা নি।

তে হন্যমানা দ্রোণস্য শরৈরাকর্ণচোদিতৈঃ।
কর্ত্তব্যং নাভ্যজানন্ বৈ কুমারা রাজসত্তম! ॥৪২॥
তান্ বিমূঢ়ান্ রণে দ্রোণঃ প্রহসন্নিব ভারত!।
ব্যশ্বসূতরথাংশ্চক্রে কুমারান্ কুপিতো রণে ॥৪৩॥
অথাপরৈঃ সুনিশিতৈর্ভল্লৈস্তেষাং মহাযশাঃ।
পুষ্পাণীব বিচিন্বান উত্তমাঙ্গান্যপাতয়ৎ ॥৪৪॥
তে রথেভ্যো হতাঃ পেতুঃ ক্ষিতৌ রাজন্! সুবর্চ্চসঃ।
দেবাসুরেষু যুদ্ধেষু যথা দৈতেয়দানবাঃ ॥৪৫॥
তান্ নিহত্য রণে রাজন্! ভারদ্বাজঃ প্রতাপবান্।
কার্ম্মুকং ভ্রাময়ামাস হেমপৃষ্ঠং দুরাসদম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

ত ইতি। আকর্ণচোদিতৈঃ আকর্ণাকৃষ্টকার্ম্মুকনিক্ষিপ্তৈঃ ॥৪২॥
তানিতি। বিগতা অশ্বাঃ সূতাঃ সারথয়ো রথাশ্চ যেষাং তান্ ॥৪৩॥
অথেতি। মহাযশা দ্রোণঃ। বিচিন্বানঃ সঞ্চিন্বন্, উত্তমাঙ্গানি শিরাংসি ॥৪৪॥
ত ইতি। সুবর্চ্চসঃ সুন্দরকান্তয়ঃ ॥৪৫॥
তানিতি। ভারদ্বাজো দ্রোণঃ। হেমপৃষ্ঠং স্বর্ণখচিতপৃষ্ঠদেশম্ ॥৪৬॥

রাজশ্রেষ্ঠ! তখন দ্রোণের আকর্ণাকৃষ্টকার্ম্মুকনিক্ষিপ্ত বাণসমূহদ্বারা আহত হইতে থাকিয়া সেই রাজকুমারেরা কর্ত্তব্য স্থির করিতে পারিলেন না ॥৪২॥

ভরতনন্দন! সেই রাজকুমারগণকে যুদ্ধে কর্ত্তব্যবিমূঢ় দেখিয়া কুপিত দ্রোণ হাসিতে হাসিতেই যেন তাঁহাদের অশ্ব, সারথি ও রথ বিনষ্ট করিলেন ॥৪৩॥

তদনন্তর মহাযশা দ্রোণ পুষ্প চয়ন করতই যেন অপর কতকগুলি সুধার ভল্লদ্বারা তাঁহাদের মস্তক চ্ছেদন করিলেন ॥৪৪॥

রাজা! তখন দেবাসুরযুদ্ধে দৈত্য ও দানবগণ যেমন পতিত হইয়াছিল, সেইরূপ সেই মনোহরমূর্ত্তি রাজকুমারেরা রথ হইতে ভূতলে পতিত হইলেন ॥৪৫॥

রাজা! প্রতাপশালী দ্রোণ যুদ্ধে তাঁহাদিগকে বধ করিয়া স্বর্ণখচিতপৃষ্ঠ ও দুর্দ্ধর্ষ ধনু ভ্রমণ করাইতে লাগিলেন ॥৪৬॥

(৪৩)···কুপিতঃ কঙ্কপত্রিণা—পি।

পাঞ্চালান্ নিহতান্ দৃষ্ট্বা দেবকল্পান্ মহারথান্।
ধৃষ্টদ্যুম্নো ভৃশোদ্বিগ্নো নেত্রাভ্যাং পাতয়ন্ জলম্।
অভ্যবর্ত্তত সংগ্রামে যত্তো দ্রোণরথং প্রতি ॥৪৭॥
ততো হাহেতি সহসা নাদঃ সমভবন্নৃপ !।
পাঞ্চাল্যেন রণে দৃষ্ট্বা দ্রোণমাবারিতং শরৈঃ ॥৪৮॥
স চ্ছাদ্যমানো বহুধা পার্ষতেন মহাত্মনা।
ন বিব্যথে ততো দ্রোণঃ স্ময়ন্নেবান্বযুধ্যত ॥৪৯॥
ততো দ্রোণং মহারাজ ! পাঞ্চাল্যঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
আজঘানোরসি ক্রুদ্ধো নবত্যা নতপর্ব্বণাম্ ॥৫০॥
স গাঢ়বিদ্ধো বলিনা পার্ষতেন দ্বিজর্ষভঃ।
নিষসাদ রথোপস্থে কশ্মলঞ্চ জগাম হ ॥৫১॥

## ভারতকৌমুদী

পাঞ্চালানিতি। পাঞ্চালান্ পাঞ্চালরাজপুত্রান্। যত্তো জয়ায় যত্নবান্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৭॥

তত ইতি। হাহেতি নাদঃ পাণ্ডবপক্ষে ধৃষ্টদ্যুম্নস্যাপি জীবনাশঙ্কয়া ॥৪৮॥

স ইতি। পার্ষতেন ধৃষ্টদ্যুম্নেন। স্ময়ন্ স্ময়মান ঈষদ্ধসন্ ॥৪৯॥

তত ইতি। ক্রোধেন মূর্চ্ছিত উত্তেজিতঃ। উরসি বক্ষসি। নতপর্বণাং শরাণাম্ ॥৫০॥

স ইতি। নিষসাদ উপবিবেশ, রথস্য উপস্থে স্থিতিস্থানে, কশ্মলং মোহম্ ॥৫১॥

---

দেবতুল্য ও মহারথ পাঞ্চালরাজকুমারগণকে নিহত দেখিয়া ধৃষ্টদ্যুম্ন শোকে অস্থির হইয়া অশ্রুপাত করিতে থাকিয়া রণস্থলে দ্রোণের রথের দিকে যত্নপূর্ব্বক ধাবিত হইলেন ॥৪৭॥

রাজা ! তৎপরে ধৃষ্টদ্যুম্ন বাণদ্বারা যুদ্ধে দ্রোণকে বারণ করিলেন দেখিয়া তৎক্ষণাৎ পাণ্ডবপক্ষে হাহারব উঠিল ॥৪৮॥

মহাত্মা ধৃষ্টদ্যুম্ন বহুপ্রকারে দ্রোণকে আবৃত করিলেও তিনি ব্যথিত হইলেন না, বরং ঈষৎ হাস্য করিতে থাকিয়া যুদ্ধই করিতে থাকিলেন ॥৪৯॥

মহারাজ ! তাহার পর ধৃষ্টদ্যুম্ন ক্রোধে উত্তেজিত হইয়া নব্বইটা নতপর্ব্ব বাণদ্বারা দ্রোণের বক্ষস্থলে আঘাত করিলেন ॥৫০॥

---

(৪৭)…ধৃষ্টদ্যুম্নো ভৃশং ক্রুদ্ধো নেত্রাভ্যামশ্রু পাতয়ন্…ক্রুদ্ধো দ্রোণরথং প্রতি—পি। (৪৯) সংছাদ্যমানঃ…পি বঙ্গ বর্দ্ধ। (৫১) স গাঢ়বিদ্ধো ব্যথিতো ভারদ্বাজো মহারথঃ…বঙ্গ বর্দ্ধ, স গাঢ়বিদ্ধো বলিনা ভারদ্বাজো মহাযশাঃ…বা নি।

তং বৈ তথাগতং দৃষ্ট্বা ধৃষ্টদ্যুম্নঃ পরাক্রমী।
সমুৎসৃজ্য ধনুস্তূর্ণং জগ্রাহাসিং স বীর্য্যবান্ ॥৫২॥
অবপ্লুত্য রথাচ্চাপি ত্বরিতঃ স মহাবলঃ।
আরুরোহ রথং তূর্ণং ভারদ্বাজস্য মারিষ!।
হর্ত্তুমিচ্ছন্ শিরঃ কায়াৎ ক্রোধসংরক্তলোচনঃ ॥৫৩॥
লব্ধসংজ্ঞস্ততো দ্রোণশ্চাপমাদায় বীর্য্যবান্।
আসন্নমাগতং দৃষ্ট্বা ধৃষ্টদ্যুম্নং জিঘাংসয়া ॥৫৪॥
শরৈর্বৈতস্তিকৈ রাজন্! বিব্যাধাসন্নবেধিভিঃ।
যোধয়ামাস সমরে ধৃষ্টদ্যুম্নং মহারথম্ ॥৫৫॥ (যুগ্মকম্)
তে হি বৈতস্তিকা নাম শরা আসন্নযোধিনঃ।
দ্রোণস্য বিদিতা রাজন্! যৈর্ধৃষ্টদ্যুম্নমাক্ষিণোৎ ॥৫৬॥

## ভারতকৌমুদী

তমিতি। তথাগতং মোহপ্রাপ্তম্। সমুৎসৃজ্য বিহায় ॥৫২॥
অবেতি। ভারদ্বাজস্য দ্রোণস্য। শিরো দ্রোণস্যৈব। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৩॥
লব্ধেতি। আসন্নং সমীপম্। বিতস্তিঃ প্রমাণমেষামিতি বৈতস্তিকাস্তৈঃ।৫৪—৫৫॥
ত ইতি। আসন্নান্ সমীপস্থান্ যুধ্যন্তে প্রহরন্তীতি তে। আক্ষিণোদতাড়য়ৎ ॥৫৬॥

তখন ব্রাহ্মণশ্রেষ্ঠ দ্রোণ সবল-ধৃষ্টদ্যুম্নকর্ত্তৃক গাঢ়বিদ্ধ হইয়া রথমধ্যে উপবেশন করিলেন এবং মোহাপন্ন হইলেন ॥৫১॥

তাঁহাকে সেইরূপ দেখিয়া বলবান্ ও পরাক্রমশালী ধৃষ্টদ্যুম্ন সত্বর ধনু ত্যাগ করিয়া তরবারি ধারণ করিলেন ॥৫২॥

এবং মাননীয় রাজা! মহাবল ও ক্রোধে আরক্তনয়ন ধৃষ্টদ্যুম্নকে দ্রোণের দেহ হইতে মস্তক হরণ করিবার ইচ্ছা করিয়া সত্বর নিজের রথ হইতে লাফাইয়া যাইয়া দ্রোণের রথে আরোহণ করিলেন ॥৫৩॥

রাজা! তখন বলবান্ দ্রোণ চৈতন্য লাভ করিয়া ধৃষ্টদ্যুম্নকে জিঘাংসাবশতঃ নিকটে আগত দেখিয়া ধনু লইয়া আসন্নবেধী বিতস্তিপ্রমাণ বাণসমূহদ্বারা মহারথ ধৃষ্টদ্যুম্নকে বিদ্ধ করিলেন এবং তাহাদ্বারাই যুদ্ধ করিতে লাগিলেন ॥৫৪—৫৫॥

রাজা! দ্রোণ যেগুলিদ্বারা ধৃষ্টদ্যুম্নকে তাড়ন করিতেছিলেন, সেই বাণ-

(৫৩)…রথাচ্চৈব·॰পি। (৫৪) পর্য্যাশ্বস্তস্ততঃ…বঙ্গ বৰ্দ্ধ, প্রত্যাশ্বস্তস্ততঃ…বা নি।
(৫৫)…নিত্যমাসন্নযোধিভিঃ…বঙ্গ বৰ্দ্ধ।

স বধ্যমানো বহুভিঃ সায়কৈস্তৈর্মহারথঃ।
হৃতসঙ্কল্পভূয়িষ্ঠঃ প্রাদ্রবৎ স্বরথং প্রতি ॥৫৭॥
ততঃ স রথমারুহ্য প্রগৃহ্য চ মহদ্ধনুঃ।
বিব্যাধ সমরে দ্রোণং কঙ্কপত্রিভিরায়সৈঃ।
দ্রোণশ্চাপি মহারাজ! শরৈর্বিব্যাধ পার্ষতম্ ॥৫৮॥
তদদ্ভুতমভূদ্‌যুদ্ধং দ্রোণপাঞ্চাল্যয়োস্তদা।
ত্রৈলোক্যকাঙ্ক্ষিণোরাসীচ্ছক্রপ্রহ্লাদয়োরিব ॥৫৯॥
মণ্ডলানি বিচিত্রাণি যমকানীতরাণি চ।
চরন্তৌ যুদ্ধমার্গজ্ঞৌ ততক্ষতুরথেষুভিঃ ॥৬০॥
মোহয়ন্তৌ মনাংস্যাজৌ যোধানাং দ্রোণপার্ষতৌ।
সৃজন্তৌ শরবর্ষাণি বর্ষাস্বিব বলাহকৌ।
ছাদয়ন্তৌ মহাত্মানৌ শরৈর্ব্যোম দিশো মহীম্ ॥৬১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। হৃতং দ্রোণেন নাশিতং সঙ্কল্পস্য শিরশ্ছেদনেচ্ছায়া ভূয়িষ্ঠং যস্য সঃ ॥৫৭॥

তত ইতি। কঙ্কপত্রিভির্বাণৈঃ, আয়সৈর্লৌহময়ৈঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৮॥

তদিতি। ত্রৈলোক্যকাঙ্ক্ষিণোস্ত্রিভুবনরাজত্বাভিলাষিণোঃ ॥৫৯॥

মণ্ডলানীতি। যমকানি তির্য্যগ্‌গমনানি। ততক্ষতুর্বিদারয়ামাসতুঃ, ইষুভির্বাণৈঃ। সৃজন্তৌ ক্ষিপন্তৌ। বলাহকৌ মেঘৌ। ব্যোম গগনম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬০—৬১॥

গুলির নাম—'বৈতস্তিক', সেগুলিদ্বারা নিকটবর্ত্তীকে প্রহার করিতে হয় এবং সেগুলি দ্রোণেরই জানা ছিল ॥৫৬॥

দ্রোণ বহুতর সেই বাণদ্বারা আঘাত করিতে লাগিলে এবং সঙ্কল্পের বহুভাগ বিনষ্ট করিলে, মহারথ ধৃষ্টদ্যুম্ন দ্রুত নিজের রথের দিকে গমন করিলেন ॥৫৭॥

মহারাজ! তাহার পর ধৃষ্টদ্যুম্ন নিজের রথে উঠিয়া এবং বিশাল ধনু লইয়া যুদ্ধে লৌহময় বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিতে লাগিলেন; আবার দ্রোণও বাণদ্বারা ধৃষ্টদ্যুম্নকে তাড়ন করিতে থাকিলেন ॥৫৮॥

রাজা! পূর্ব্বে ত্রিভুবনের রাজত্বাভিলাষী ইন্দ্র ও প্রহ্লাদের যেরূপ অদ্ভুত যুদ্ধ হইয়াছিল, সেইরূপ তখন দ্রোণ ও ধৃষ্টদ্যুম্নের অদ্ভুত যুদ্ধ হইতে লাগিল ॥৫৯॥

(৫৭)···তৈর্মহাবলঃ। অবপ্লুত্য রথাত্তূর্ণং ভগ্নবেগঃ পরাক্রমী—বঙ্গ বর্দ্ধ বা নি। (৫৮) আরুহ্য স্বরথং বীরঃ···ধৃষ্টদ্যুম্নো মহারথঃ—বঙ্গ বর্দ্ধ বা নি।

তদদ্ভুতং তয়োর্যুদ্ধং ভূতসংঘা হ্যপূজয়ন্।
ক্ষত্রিয়াশ্চ মহারাজ! যে চান্যে তত্র সৈনিকাঃ ॥৬২॥
অবশ্যং সমরে দ্রোণো ধৃষ্টদ্যুম্নেন সঙ্গতঃ।
বশমেষ্যতি নো রাজন্! পাঞ্চালা ইতি চুক্রুশুঃ ॥৬৩॥
দ্রোণস্তু ত্বরিতো যুদ্ধে ধৃষ্টদ্যুম্নস্য সারথেঃ।
শিরঃ প্রচ্যাবয়ামাস ফলং পক্বং তরোরিব।
ততস্তু প্রদ্রুতা বাহা রাজংস্তস্য মহাত্মনঃ ॥৬৪॥
তেষু প্রদ্রবমাণেষু পাঞ্চালান্ সৃঞ্জয়াংস্তথা।
ব্যদ্রাবয়দ্রণে দ্রোণস্তত্র তত্র পরাক্রমী ॥৬৫॥

ভারতকৌমুদী

তদিতি। ভূতসংঘা গগনস্থা দেবাদয়ঃ প্রাণিনঃ, অপূজয়ন্ প্রাশংসন্ ॥৬২॥
অবশ্যমিতি। সঙ্গতঃ সম্মিলিতঃ। নঃ অস্মাকম্। চুক্রুশুঃ উচ্চৈরূচুঃ ॥৬৩॥
দ্রোণ ইতি। প্রদ্রুতা দ্রুতং চলিতাঃ, বাহা অশ্বাঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৪॥
তেম্বিতি। প্রদ্রবমাণেষু রণাঙ্গনাদ্‌দ্রুতং গচ্ছৎসু। ব্যদ্রাবয়ৎ আমর্দ্দয়ৎ ॥৬৫॥

ক্রমে যুদ্ধমার্গাভিজ্ঞ ও মহাত্মা দ্রোণ এবং ধৃষ্টদ্যুম্ন বর্ষাকালীন দুইটা মেঘের ন্যায় বাণবর্ষণ, বাণদ্বারা আকাশ, দিক্ ও ভূতল আচ্ছাদন, যোদ্ধাদের মনোমোহন এবং বিচিত্র মণ্ডলাকারে গমন, তির্য্যগ্‌ভাবে গমন ও অন্যবিধ গমন করিতে থাকিয়া উভয়ে উভয়কে বিদীর্ণ করিতে থাকিলেন ॥৬০—৬১॥

মহারাজ! তখন ক্ষত্রিয়েরা, সেখানে যে সকল সৈন্য ছিল তাহারা এবং আকাশবর্ত্তী দেবতাপ্রভৃতি প্রাণীরা তাঁহাদের সেই অদ্ভুত যুদ্ধের প্রশংসা করিতে লাগিলেন ॥৬২॥

রাজা! তখন পাঞ্চালেরা উচ্চস্বরে এইরূপ বলিতে লাগিল যে, 'দ্রোণ যখন যুদ্ধে ধৃষ্টদ্যুম্নের সহিত মিলিত হইয়াছেন, তখন অবশ্যই আমাদের বশীভূত হইবেন' ॥৬৩॥

কিন্তু দ্রোণ ত্বরান্বিত হইয়া বৃক্ষ হইতে পক্ব ফলের ন্যায় ধৃষ্টদ্যুম্নের সারথির দেহ হইতে তাহার মস্তকটী নিপাতিত করিলেন। রাজা! তাহার পর সেই মহাত্মার অশ্বগুলি রণস্থল হইতে দ্রুত চলিয়া গেল ॥৬৪॥

সেই অশ্বগুলি দ্রুত প্রস্থান করিলে, পরাক্রমশালী দ্রোণ যুদ্ধে সেই সেই স্থানে পাঞ্চাল ও সৃঞ্জয়গণকে পীড়ন করিতে লাগিলেন ॥৬৫॥

(৬৪)…পার্ষতস্য মহাত্মনঃ—পি। (৬৫) তেষু দ্রুতেষ্বথাশ্বেষু…পি,…অযোধয়দ্রণে দ্রোণঃ…বা নি।

বিজিত্য পাণ্ডুপাঞ্চালান্ ভারদ্বাজঃ প্রতাপবান্।
স্বং ব্যূহং পুনরাস্থায় স্থিতোঽভবদরিন্দমঃ।
ন চৈনং পাণ্ডবা যুদ্ধে জেতুমুৎসেহিরে প্রভো! ॥৬৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি
জয়দ্রথবধে সাত্যকিপ্রবেশে দ্রোণপরাক্রমে
ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

ততো দুঃশাসনো রাজন্! শৈনেয়ং প্রত্যবারয়ৎ।
রথব্রাতেন মহতা নানাদেশোদ্ভবেন হ ॥১॥

ভারতকৌমুদী

বিজিত্যেতি। আস্থায় অবলম্ব্য। উৎসেহিরে শেকুঃ। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥৬৬॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

তত ইতি। শৈনেয়ং সাত্যকিম্। রথানাং ব্রাতেন সমূহেন ॥১॥

ক্রমে প্রতাপশালী ও শত্রুদমনকারী দ্রোণ পাণ্ডব ও পাঞ্চালগণকে জয় করিয়া পুনরায় আপন ব্যূহে আসিয়া অবস্থান করিলেন। কিন্তু রাজা! পাণ্ডবেরা যুদ্ধে দ্রোণকে জয় করিতে সমর্থ হইলেন না' ॥৬৬॥

---

সঞ্জয় বলিলেন—'রাজা! তাহার পর ওদিকে দুঃশাসন নানাদেশীয়

(৬৬)…পাণ্ডূন্ পাঞ্চালান্…বর্দ্ধ,…প্রত্যতিষ্ঠদরিন্দমঃ…পাণ্ডবা রাজন্! জেতুমুৎসেহিরে তদা—পি। * '…বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ…' বঙ্গ বর্দ্ধ, '…দ্বাবিংশত্যধিকশত-তমোঽধ্যায়ঃ…' বা রা নি। (১)…শৈনেয়ং সমুপাদ্রবৎ…বঙ্গ বর্দ্ধ,…শৈনেয়ং সমুপাদ্রবৎ। কিরন্ শরসহস্রাণি পর্জ্জন্য ইব বৃষ্টিমান্॥ স বিদ্ধা সাত্যকিং ষষ্ট্যা তথা ষোড়শভিঃ শরৈঃ। নাকম্পয়ৎ স্থিতং যুদ্ধে মৈনাকমিব পর্বতম্॥ তং তু দুঃশাসনঃ শূরঃ সায়কৈরাবৃণোদ্-ভৃশম্।…বা নি।

সর্ব্বতো ভরতশ্রেষ্ঠো বিসৃজন্ সায়কান্ বহূন্।
পর্জ্জন্য ইব ঘোষেণ নাদয়ন্ বৈ দিশো দশ ॥২॥
তমাপতন্তমালোক্য সাত্যকিঃ কৌরবং রণে।
অভিদ্রুত্য মহাবাহুশ্ছাদয়ামাস সায়কৈঃ ॥৩॥
তে চ্ছাদ্যমানা বাণৌঘৈর্দুঃশাসনপুরোগমাঃ।
প্রাদ্রবন্ সমরে ভীতাস্তব পুত্রস্য পশ্যতঃ ॥৪॥
তেষু দ্রবৎসু রাজেন্দ্র! পুত্রো দুঃশাসনস্তব।
তস্থৌ ব্যপেতভী রাজন্! সাত্যকিঞ্চার্দ্দয়চ্ছরৈঃ ॥৫॥
চতুর্ভির্বাজিনস্তস্য সারথিঞ্চ ত্রিভিঃ শরৈঃ।
সাত্যকিঞ্চ শতেনাজৌ বিদ্ধা নাদং মুমোচ সঃ ॥৬॥

ভারতকৌমুদী

সর্ব্বত ইতি। সর্ব্বতো বেষ্টিতবানিতি শেষঃ। পর্জ্জন্যো মেঘঃ, ঘোষেণ রথশব্দেন ॥২॥
তমিতি। কৌরবং দুঃশাসনম্। অভিদ্রুত্য দ্রুতমভিপত্য ॥৩॥
ত ইতি। দুঃশাসনাৎ পুরোগমা অগ্রবর্ত্তিনঃ। প্রাদ্রবন্ পলায়ন্ত ॥৪॥
তেষ্বিতি। দ্রবৎসু পলায়মানেষু। ব্যপেতভীর্নির্ভয়ঃ ॥৫॥
চতুর্ভিরিতি। তস্য সাত্যকেঃ। নাদং সিংহনাদম্, স দুঃশাসনঃ ॥৬॥

বিশাল রথিসৈন্যসমূহের সহিত যাইয়া সাত্যকিকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥১॥

ক্রমে ভরতশ্রেষ্ঠ দুঃশাসন বহুতর বাণক্ষেপ এবং মেঘের ন্যায় রথের শব্দে দশ দিক্ নিনাদিত করিতে থাকিয়া সকল দিকে সাত্যকিকে বেষ্টন করিলেন ॥২॥

তখন দুঃশাসনকে আসিতে দেখিয়া মহাবাহু সাত্যকি দ্রুত উপস্থিত হইয়া বাণদ্বারা তাঁহাকে আবৃত করিলেন ॥৩॥

দুঃশাসনের অগ্রবর্ত্তী সৈন্যেরা তখন সাত্যকির বাণসমূহে আবৃত হইতে থাকিয়া ভীত হইয়া তাঁহার সাক্ষাতেই পলায়ন করিতে লাগিল ॥৪॥

রাজশ্রেষ্ঠ রাজা! সেই সৈন্যেরা পলায়ন করিতে লাগিলে, আপনার পুত্র দুঃশাসন নির্ভয় হইয়া রহিলেন এবং বাণদ্বারা সাত্যকিকে পীড়ন করিতে থাকিলেন ॥৫॥

ক্রমে তিনি চারিটা বাণদ্বারা সাত্যকির চারিটা অশ্বকে, তিনটা বাণদ্বারা তাঁহার সারথিকে এবং একশত বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিয়া সিংহনাদ করিলেন ॥৬॥

ততঃ ক্রুদ্ধো মহারাজ! মাধবস্তস্য সংযুগে।
রথং সূতং ধ্বজং তঞ্চ চক্রেঽদৃশ্যমজিহ্মগৈঃ ॥৭॥
মশকং সমনুপ্রাপ্তমূর্ণনাভ ইবোর্ণয়া।
ত্বরন্ সমাবৃণোদ্বাণৈর্দুঃশাসনমমিত্রজিৎ ॥৮॥
দৃষ্ট্বা দুঃশাসনং রাজা তথা শরশতাচিতম্।
ত্রিগর্ত্তাংশ্চোদয়ামাস যুযুধানরথং প্রতি ॥৯॥
তেঽগচ্ছন্ যুযুধানস্য সমীপং ক্রূরকারিণঃ।
ত্রিগর্ত্তানাং ত্রিসাহস্রা রথা যুদ্ধবিশারদাঃ ॥১০॥
তে তু তং রথবংশেন মহতা পর্য্যবারয়ন্।
স্থিরাং কৃত্বা মতিং যুদ্ধে ভূত্বা সংশপ্তকা মিথঃ ॥১১॥
তেষামাপততাং সংখ্যে শরবর্ষাণি মুঞ্চতাম্।
যোধান্ পঞ্চশতান্ মুখ্যানগ্রানীকে ব্যপোথয়ৎ ॥১২॥

ভারতকৌমুদী

তত ইতি। মাধবঃ সাত্যকিঃ। সূতং সারথিম্, অজিহ্মগৈর্বাণৈঃ ॥৭॥
মশকমিতি। ঊর্ণনাভঃ কীটবিশেষঃ, ঊর্ণয়া স্বসূত্রেণ। অমিত্রজিৎ সাত্যকিঃ ॥৮॥
দৃষ্টে তি। রাজা দুর্য্যোধনঃ, শরশতেন আচিতং ব্যাপ্তম্। চোদয়ামাস প্রেরয়ামাস ॥৯॥
ত ইতি। ক্রূরকারিণো যুদ্ধে নিষ্ঠুরকার্য্যকারকাঃ ॥১০॥
ত ইতি। রথানাং বংশেন সমূহেন। সম্যক্ শপ্তকং জয়ে মৃত্যৌ বা শপথো যেষাং তে ॥১১॥

মহারাজ! তাহার পর সাত্যকি ক্রুদ্ধ হইয়া বাণদ্বারা দুঃশাসনের রথ, সারথি, ধ্বজ ও তাঁহাকে অদৃশ্য করিয়া ফেলিলেন ॥৭॥

মশক উপস্থিত হইলে, ঊর্ণনাভ (মাকড়শা) যেমন সূত্রদ্বারা তাহাকে আবৃত করে, সেইরূপ শত্রুবিজয়ী সাত্যকি বাণদ্বারা সত্বর দুঃশাসনকে আবৃত করিলেন ॥৮॥

দুঃশাসনকে সেইরূপ বাণসমূহে আবৃত দেখিয়া দুর্য্যোধন ত্রিগর্ত্তদেশীয় সৈন্যদিগকে সাত্যকির রথের দিকে প্রেরণ করিলেন ॥৯॥

তখন যুদ্ধে নিষ্ঠুরকার্য্যকারী ও যুদ্ধবিশারদ তিন হাজার ত্রিগর্ত্তসৈন্য সাত্যকির নিকটে গমন করিল ॥১০॥

ক্রমে তাহারা যুদ্ধে স্থিরবুদ্ধি এবং জয়ে বা মরণে পরস্পর শপথ করিয়া যাইয়া বিশাল রথসমূহদ্বারা সাত্যকিকে পরিবেষ্টন করিল ॥১১॥

(৮)·· ঊর্ণনাভিরিবোর্ণয়া···বা নি। (১২) তেষাং প্রযততাং যুদ্ধে···বঙ্গ বর্দ্ধ।

তেঽপতন্ নিহতাস্তূর্ণং শিনিপ্রবরসায়কৈঃ।
মহামারুতবেগেন ভগ্না ইব নগাদ্‌দ্রুমাঃ ॥১৩॥
রথৈশ্চ বহুভিশ্ছিন্নৈর্ধ্বজৈশ্চ বিনিপাতিতৈঃ।
হয়ৈশ্চ কনকাপীড়ৈঃ পতিতৈস্তত্র মেদিনী ॥১৪॥
শৈনেয়শরসংকৃত্তৈঃ শোণিতৌঘপরিপ্লুতৈঃ।
অশোভত মহারাজ! কিংশুকৈরিব পুষ্পিতৈঃ ॥১৫॥ (যুগ্মকম্)
তে বধ্যমানাঃ সমরে যুযুধানেন তাবকাঃ।
ত্রাতারং নাধ্যগচ্ছন্ত পঙ্কমগ্না ইব দ্বিপাঃ ॥১৬॥
ততস্তে পর্য্যবর্ত্তন্ত সর্বে দ্রোণরথং প্রতি।
ভয়াৎ পতগরাজস্য গর্ত্তানিব মহোরগাঃ ॥১৭॥

ভারতকৌমুদী

তেষামিতি। অগ্রানীকে সৈন্যাগ্রে স্থিতান্, ব্যপোথয়ৎ ব্যনাশয়ৎ ॥১২॥
ত ইতি। শিনিপ্রবরস্য সাত্যকেঃ সায়কৈঃ। নগাৎ পর্ব্বতাৎ ॥১৩॥
রথৈরিতি। কনকাপীড়ৈঃ স্বর্ণশেখরৈঃ। শৈনেয়শরৈঃ সংকৃত্তৈশ্ছিন্নৈঃ ॥১৪—১৫॥
ত ইতি। বধ্যমানা আহন্যমানাঃ, যুযুধানেন সাত্যকিনা। দ্বিপা গজাঃ ॥১৬॥
তত ইতি। পর্য্যবর্ত্তন্ত পরিবৃত্যাগচ্ছন্। পতগরাজস্য গরুড়স্য ॥১৭॥

---

তাহারা বাণবর্ষণ করিতে করিতে আসিতে লাগিলে, সাত্যকি তাহাদের মধ্যে সম্মুখবর্ত্তী পাঁচশত প্রধান যোদ্ধাকে বিনাশ করিলেন ॥১২॥

তখন প্রবল বায়ুবেগে ভগ্ন হইয়া বৃক্ষ সকল যেমন পর্ব্বত হইতে পতিত হয়, সেইরূপ তাহারা সাত্যকির বাণে নিহত হইয়া রথ হইতে পতিত হইল ॥১৩॥

মহারাজ! ক্রমে সাত্যকির বাণে ছিন্ন বহুতর রথ, নিপাতিত ধ্বজ, পতিত স্বর্ণশেখর অশ্ব এবং পুষ্পিত কিংশুকবৃক্ষের ন্যায় রক্তাক্ত নরদেহদ্বারা সমরভূমি শোভা পাইতে লাগিল ॥১৪—১৫॥

সাত্যকি যুদ্ধে আঘাত করিতে লাগিলে, আপনার পক্ষের সৈন্যেরা কর্দ্দম-মগ্ন হস্তিগণের ন্যায় রক্ষক পাইল না ॥১৬॥

তাহার পর মহাসর্পগণ যেমন গরুড়ের ভয়ে গর্ত্তের ভিতরে গমন করে, তেমন তাহারা সকলে দ্রোণের রথের দিকে গমন করিতে লাগিল ॥১৭॥

(১৩)···বিহতাস্তূর্ণং সাত্বতস্য নরাধিপ!···মহাদ্রুমাঃ—পি, তেঽপতস্ত হতাস্তূর্ণং শিনিপুঙ্গবসায়কৈঃ···মহাদ্রুমাঃ—বঙ্গ বর্দ্ধ। (১৭)···গর্ত্তানীব মহোরগাঃ—বা নি।

হত্বা পঞ্চশতান্ যোধান্ শরৈরাশীবিষোপমৈঃ।
প্রায়াৎ স শনকৈর্বীরো ধনঞ্জয়রথং প্রতি ॥১৮॥
তং প্রয়ান্তং নরশ্রেষ্ঠং পুত্রো দুঃশাসনস্তব।
বিব্যাধ নবভিস্তূর্ণং শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥১৯॥
স তু তং প্রতিবিব্যাধ পঞ্চভির্নিশিতৈঃ শরৈঃ।
রুক্মপুঙ্খৈর্মহেষ্বাসো গার্ধ্রপত্রৈরজিহ্মগৈঃ ॥২০॥
সাত্যকিস্তু মহারাজ! প্রহসন্নিব ভারত!।
দুঃশাসনস্ত্রিভির্বিদ্ধা পুনর্বিব্যাধ পঞ্চভিঃ ॥২১॥
শৈনেয়স্তব পুত্রস্তু বিদ্ধা পঞ্চভিরাশুগৈঃ।
ধনুশ্চাস্য রণে ছিত্ত্বা প্রস্ময়ন্নর্জ্জুনং যযৌ ॥২২॥

## ভারতকৌমুদী

হত্বেতি। আশীবিষোপমৈঃ তীক্ষ্ণবিষসর্পতুল্যৈঃ। স যুযুধানঃ ॥১৮॥

তমিতি। সন্নতপর্ব্বভিঃ বক্রোপান্তৈঃ ॥১৯॥

স ইতি। গৃধ্রাণামিমানীতি গার্ধ্রাণি পত্রাণি পক্ষা যেষু তৈঃ, অজিহ্মগৈঃ সরলগামিভিঃ ॥২০॥

সাত্যকিমিতি। ত্রিভিঃ পঞ্চভিশ্চ শরৈরিতি শেষঃ ॥২১॥

শৈনেয় ইতি। আশুগৈর্বাণৈঃ। প্রস্ময়ন্ ঈষদ্ধসন্ ॥২২॥

ওদিকে মহাবীর সাত্যকি তীক্ষ্ণবিষ-সর্পতুল্য বাণসমূহদ্বারা পাঁচশত যোদ্ধাকে বধ করিয়া ধীরে ধীরে অর্জ্জুনের রথের দিকে যাইতে লাগিলেন ॥১৮॥

নরশ্রেষ্ঠ সাত্যকি যাইতে লাগিলে, আপনার পুত্র দুঃশাসন নতপর্ব্ব নয়টা বাণদ্বারা সত্বর তাঁহাকে বিদ্ধ করিলেন ॥১৯॥

তখন মহাধনুর্দ্ধর সাত্যকিও সুধার, স্বর্ণপুঙ্খ, গৃধ্রপক্ষযুক্ত এবং সরলগামী পাঁচটা বাণদ্বারা দুঃশাসনকে প্রতিবিদ্ধ করিলেন ॥২০॥

ভরতনন্দন মহারাজ! পরে দুঃশাসন হাসিতে হাসিতেই যেন তিনটা বাণদ্বারা সাত্যকিকে তাড়ন করিয়া পুনরায় পাঁচটা বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥২১॥

তখন সাত্যকি পাঁচটা বাণদ্বারা দুঃশাসনকে তাড়ন করিয়া তাঁহার ধনু ছেদনপূর্ব্বক মন্দ হাস্য করিতে করিতে অর্জ্জুনের দিকে চলিলেন ॥২২॥

(১৮) ততস্তান্ হতবিধ্বস্তান্ কৃত্বা যোধান্ সহস্রশঃ ··পি। (২২)···বিস্ময়ন্নর্জ্জুনং যযৌ—বা নি।

ততো দুঃশাসনঃ ক্রুদ্ধো বৃষ্ণিবীরায় গচ্ছতে।
সর্ব্বপারশবীং শক্তিং বিসসর্জ জিঘাংসয়া ॥২৩॥
তান্তু শক্তিং তদা ঘোরাং তব পুত্রস্য সাত্যকিঃ।
চিচ্ছেদ শতধা রাজন্! নিশিতৈঃ কঙ্কপত্রিভিঃ ॥২৪॥
অথান্যদ্ধনুরাদায় পুত্রস্তব জনেশ্বর!।
সাত্যকিং দশভির্বিদ্ধা সিংহনাদং ননাদ হ ॥২৫॥
সাত্যকিস্তু রণে ক্রুদ্ধো মোহয়িত্বা সুতং তব।
শরৈরগ্নিশিখাকারৈরাজঘান স্তনান্তরে ॥২৬॥
দুঃশাসনস্তু বিংশত্যা সাত্যকিং প্রত্যবিধ্যত।
সাত্বতোঽপি মহারাজ! তং বিব্যাধ স্তনান্তরে।
ত্রিভিরেব মহাবেগৈঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥২৭॥
ততোঽস্য বাহান্ নিশিতৈঃ শরৈর্জঘ্নে মহাহবে।
সারথিঞ্চ সুসংক্রুদ্ধঃ ষড়্ভিঃ সন্নতপর্ব্বভিঃ ॥২৮॥

ভারতকৌমুদী

তত ইতি। সর্বেষ্বেবাবয়বেষু পারশবীং লৌহময়ীম্। জিঘাংসয়া হন্তুমিচ্ছয়া ॥২৩॥
তামিতি। নিশিতৈঃ সুধারৈঃ, কঙ্কানাং পক্ষিণাং পত্রাণি পক্ষা এষাং সন্তীতি তৈঃ ॥২৪॥
অথেতি। দশভির্বাণৈঃ। ননাদ চকার ॥২৫॥
সাত্যকিরিতি। মোহয়িত্বা প্রস্থানেঙ্গিতেন। স্তনয়োরন্তরে মধ্যদেশে ॥২৬॥
দুঃশাসন ইতি। বিংশত্যা শরৈঃ। সাত্বতঃ সাত্যকিঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৭॥

তৎপরে দুঃশাসন ক্রুদ্ধ হইয়া সাত্যকিকে বধ করিবার ইচ্ছায় লৌহময়ী একটা শক্তি তাঁহার প্রতি নিক্ষেপ করিলেন ॥২৩॥

রাজা! তখন সাত্যকি নিশিত বাণসমূহদ্বারা আপনার পুত্রের সেই ভয়ঙ্কর শক্তিটাকে শত খণ্ডে ছেদন করিলেন ॥২৪॥

নরনাথ! তাহার পর আপনার পুত্র অন্য ধনু লইয়া দশটা বাণদ্বারা সাত্যকিকে বিদ্ধ করিয়া সিংহনাদ করিয়া উঠিলেন ॥২৫॥

এই সময়ে সাত্যকি ক্রুদ্ধ হইয়া আপনার পুত্রকে মোহিত করিয়া অগ্নিশিখার ন্যায় উজ্জ্বল বাণসমূহদ্বারা তাঁহার বক্ষস্থলে আঘাত করিলেন ॥২৬॥

মহারাজ! তখন দুঃশাসনও কুড়িটা বাণদ্বারা সাত্যকিকে প্রতিবিদ্ধ করিলেন, আবার সাত্যকিও মহাবেগশালী এবং নতপর্ব তিনটা বাণদ্বারা তাঁহার বক্ষস্থলে আঘাত করিলেন ॥২৭॥

(২৫)···সিংহনাদং ননাদ চ—নি।

ধনুরেকেন ভল্লেন হস্তাবাপঞ্চ পঞ্চভিঃ।
ধ্বজঞ্চ রথশক্তিঞ্চ ভল্লাভ্যাং পরমাস্ত্রবিৎ।
চিচ্ছেদ বিশিখৈস্তীক্ষ্ণৈস্তথোভৌ পার্ষ্ণিসারথী ॥২৯॥
স চ্ছিন্নধন্বা বিরথো হতাশ্বো হতসারথিঃ।
ত্রিগর্ত্তসেনাপতিনা স্বরথেনাপবাহিতঃ ॥৩০॥
তমভিদ্রুত্য শৈনেয়ো মুহূর্ত্তমিব ভারত!।
ন জঘান মহাবাহুর্ভীমসেনবচঃ স্মরন্ ॥৩১॥
ভীমসেনেন হি বধঃ সুতানাং তব ভারত!।
প্রতিজ্ঞাতঃ সভামধ্যে সর্ব্বেষামেব সংযুগে ॥৩২॥

## ভারতকৌমুদী

তত ইতি। বাহান্ অশ্বান্। জঘ্নে সাত্বত ইত্যনুবৃত্তিঃ ॥২৮॥

ধনুরিতি। হস্তাবাপং চর্ম্মনির্ম্মিতহস্তাবরণম্। পার্ষ্ণিসারথী পৃষ্ঠসারথী। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

স ইতি। স দুঃশাসনঃ। অপবাহিতো রণস্থলাদপসারিতঃ ॥৩০॥

তমিতি। অভিদ্রুত্য দ্রুতমভিগম্যাপি ॥৩১॥

কিং তদ্ভীমসেনবচ ইত্যাহ ভীমেতি। সর্ব্বেষামেব সুতানামিতি সম্বন্ধঃ ॥৩২॥

---

তদনন্তর সাত্যকি অত্যন্ত ক্রুদ্ধ হইয়া সুধার ও নতপর্ব্ব ছয়টা বাণদ্বারা মহাযুদ্ধে দুঃশাসনের চারিটা অশ্ব ও সারথিকে বধ করিলেন ॥২৮॥

ক্রমে পরমাস্ত্রজ্ঞ সাত্যকি একটা ভল্লদ্বারা দুঃশাসনের ধনু, পাঁচটাদ্বারা তাঁহার হস্তাবাপ, দুইটা ভল্লদ্বারা ধ্বজ ও রথশক্তি এবং অপর তীক্ষ্ণ বাণসমূহ-দ্বারা তাঁহার দুইজন পৃষ্ঠসারথিকে ছেদন করিলেন ॥২৯॥

তখন ত্রিগর্ত্তসেনাপতি আসিয়া ছিন্নকার্ম্মুক, রথশূন্য, অশ্বরহিত ও হতসারথি দুঃশাসনকে আপন রথে তুলিয়া লইয়া অপসারিত করিলেন ॥৩০॥

ভরতনন্দন! এই সময়ে মহাবাহু সাত্যকি ভীমসেনের বাক্য স্মরণ করিয়া কিছুকাল দুঃশাসনের পশ্চাৎ ধাবিত হইয়াও তাঁহাকে বধ করিলেন না ॥৩১॥

কারণ, ভরতনন্দন! পূর্ব্বে ভীমসেন সভামধ্যে আপনার সমস্ত পুত্রবধেরই প্রতিজ্ঞা করিয়াছিলেন ॥৩২॥

---

(৩১) সম্প্রাপ্তমপি নেয়েষ হন্তুং দুঃশাসনং রণে। শৈনেয়ো ভরতশ্রেষ্ঠ! ভীমসেনবচঃ স্মরন্—পি।

তথা দুঃশাসনং জিত্বা সাত্যকিঃ সংযুগে প্রভো ! ।
জগাম ত্বরিতো রাজন্ ! যেন যাতো ধনঞ্জয়ঃ ॥৩৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে সাত্যকিপ্রবেশে দুঃশাসনপরাজয়ে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—০*০—

## অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ।

—:-০-:—

ধৃতরাষ্ট্র উবাচ ।

কিং তস্যাং মম সেনায়াং নাসন্ কেচিন্মহারথাঃ ।
যে তথা সাত্যকিং যান্তং নৈবাঘ্নন্ নাপ্যবারয়ন্ ॥১॥
একো হি সমরে কর্ম্ম কৃতবান্ সত্যবিক্রমঃ ।
শক্রতুল্যবলো যুদ্ধে মহেন্দ্রো দানবেষ্বিব ॥২॥

ভারতকৌমুদী

তথেতি । সংযুগে যুদ্ধে । যেন পথা ॥৩৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

কিমিতি । অঘ্নন্ হন্তুমশক্নুবন্, অবারয়ন্ বারয়িতুমশক্নুবন্ ॥১॥
এক ইতি । সত্যবিক্রমঃ শক্রতুল্যবলশ্চ সাত্যকিঃ ॥২॥

---

প্রভাবশালী রাজা ! সাত্যকি সেইভাবে যুদ্ধে দুঃশাসনকে জয় করিয়া- অর্জ্জুন যে পথে গিয়াছিলেন, সত্বর সেই পথে গমন করিতে লাগিলেন' ॥৩৩॥

—০::০—

ধৃতরাষ্ট্র বলিলেন—'আমার সেই সৈন্যের মধ্যে এমন কোন মহারথেরা কি ছিলেন না, যাঁহারা গমনকালে সাত্যকিকে বধ বা বারণও করিতে পারেন নাই ॥১॥

* '…একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ…' বঙ্গ বর্দ্ধ, '…ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ…' বা রা নি ।

অথবা শূন্যমাসীত্তদ্‌যেন যাতঃ স সাত্যকিঃ।
একো হি বহুলাঃ সেনাঃ প্রমৃদ্নন্ পুরুষর্ষভঃ ॥৩॥
কথঞ্চ যুধ্যমানানামতিক্রান্তো মহাত্মনাম্।
একো বহূনাং শৈনেয়স্তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥৪॥

সঞ্জয় উবাচ।

রাজন্! সেনাসমুদ্‌যোগো নাগাশ্বরথপত্তিমান্।
তুমুলস্তব সৈন্যানাং যুগান্তসদৃশোঽভবৎ ॥৫॥
আহূতেষু সমূহেষু তব সৈন্যস্য মানদ!।
নাস্তি লোকে সমঃ কশ্চিৎ সমূহ ইতি মে মতিঃ ॥৬॥
তত্র দেবাঃ স্ম ভাষন্তে চারণাশ্চ সমাগতাঃ।
এতদন্তাঃ সমূহা বৈ ভবিষ্যন্তি মহীতলে ॥৭॥

ভারতকৌমুদী

অথবেতি। শূন্যং বীররহিতম্, তং স্থানম্, যেন স্থানেন। প্রমৃদ্নন্ সংহরন্ ॥৩॥
কথমিতি। যুধ্যমানানাং সমূহমিতি শেষঃ। শৈনেয়ঃ সাত্যকিঃ ॥৪॥
রাজন্নিতি। সেনা সৈনিকসমষ্টিরিতি ভেদঃ। যুগস্য অন্তো যস্মাৎ স রুদ্রঃ ॥৫॥
আহূতেষ্বিতি। সৈন্যস্য সেনায়াঃ। সমূহঃ সৈনিকসংঘঃ ॥৬॥

পূর্ব্বে ইন্দ্র যেমন যুদ্ধে দানবগণের উপরে করিয়াছিলেন, ইন্দ্রের তুল্য বলবান্ ও যথার্থবিক্রমশালী সাত্যকি একাকী যুদ্ধে সেইরূপ কার্য্য করিয়াছেন ॥২॥

অথবা পুরুষশ্রেষ্ঠ সেই সাত্যকি একাকী প্রচুর সৈন্য সংহার করিতে করিতে যে পথে গিয়াছিলেন, সম্ভবতঃ সে পথ শূন্য ছিল ॥৩॥

না হইলে, একাকী সাত্যকি কি করিয়া যুধ্যমান বহুতর মহাত্মাকে অতিক্রম করিতে পারিলেন? সে যাহা হউক, সঞ্জয়! সেই বৃত্তান্ত আমার নিকট বল' ॥৪॥

সঞ্জয় বলিলেন—'রাজা! আপনার সেনাব্যূহে হস্তী, অশ্ব, রথ ও পদাতি ছিল; সুতরাং সে তুমুল ব্যূহ রুদ্রের তুল্যই ছিল ॥৫॥

মানী জনের মানকারী রাজা! আপনার সৈন্যসমূহ অহূত হইয়া সমবেত হইলে, তাহার তুল্য সমূহ জগতেই নাই, ইহাই আমার ধারণা ছিল ॥৬॥

(৩)...হতভূয়িষ্ঠমথবা যেন যাতঃ স সাত্যকিঃ—বা নি। ইতঃ পরং নানা পাঠভেদা দৃশ্যন্তে। (৫)...অতুল্যস্তব সেনায়াম্...নি। (৬)...আহ্নিকেষু সমূহেষু...বা।

ন চৈব তাদৃশঃ কশ্চিদ্‌ব্যূহ আসীদ্বিশাংপতে ! ।
যাদৃগ্‌জয়দ্রথবধে দ্রোণেন বিহিতোঽভবৎ ॥৮॥
চণ্ডবাতাভিপন্নানাং সমুদ্রাণামিব স্বনঃ ।
রণেঽভবদ্বলৌঘানামন্যোন্যমভিধাবতাম্‌ ॥৯॥
পার্থিবানাং সমেতানাং বহূন্যাসন্‌ নরোত্তম ! ।
ত্বদ্বলে পাণ্ডবানাঞ্চ সহস্রাণি শতানি চ ॥১০॥
সংরব্ধানাং প্রবীরাণাং সমরে দৃঢ়কর্ম্মণাম্‌ ।
তত্রাসীৎ সুমহান্‌ শব্দস্তুমুলো লোমহর্ষণঃ ॥১১॥
অথাক্রন্দদ্ভীমসেনো ধৃষ্টদ্যুম্নশ্চ পার্ষতঃ ।
নকুলঃ সহদেবশ্চ ধর্ম্মরাজশ্চ পাণ্ডবঃ ॥১২॥

উক্তার্থে প্রমাণমাহ তত্রেতি। এতদন্তাঃ, অত্রৈব প্রায়েণ লোকক্ষয়াদিত্যাশয়ঃ ॥৭॥
নেতি। জয়দ্রথবধে জয়দ্রথবধদিবসে ॥৮॥
চণ্ডেতি। চণ্ডবাতাভিপন্নানাং প্রবলবায়ুবেগমাপন্নানাম্‌ ॥৯॥
পার্থিবানামিতি। পাণ্ডবানাঞ্চ বলে ইত্যনুষঙ্গঃ ॥১০॥
সমিতি। সংরব্ধানাং সোৎসাহানাম্‌। শব্দঃ কোলাহলঃ ॥১১॥
অথেতি। আক্রন্দৎ আহ্বয়ৎ, "ক্রন্দনে রোদনাহ্বানে" ইত্যমরঃ ॥১২॥

---

তখন আকাশে সমাগত দেবগণ ও চারণগণ বলিতেছিলেন যে, 'ভূতলে এই পর্য্যন্তই এইরূপ সমূহ হইবে' ॥৭॥

নরনাথ! জয়দ্রথবধের দিন দ্রোণ যেরূপ ব্যূহ রচনা করিয়াছিলেন, সেরূপ কোন ব্যূহ পূর্ব্বে হয় নাই ॥৮॥

ক্রমে প্রবলবায়ুবেগে আহত সমুদ্রের শব্দের ন্যায় পরস্পর অভিধাবিত সৈন্যগণের কোলাহল হইতে লাগিল ॥৯॥

নরশ্রেষ্ঠ! আপনার সৈন্যমধ্যে এবং পাণ্ডবসৈন্যমধ্যেও বহুশত ও বহুসহস্র রাজা সমবেত হইয়াছিলেন ॥১০॥

তখন উৎসাহী ও দৃঢ়কার্য্যকারী প্রধান বীরগণের তুমুল ও লোমহর্ষণ মহাকোলাহল হইতে থাকিল ॥১১॥

তদনন্তর ভীমসেন, পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্ন, নকুল, সহদেব এবং পাণ্ডুনন্দন যুধিষ্ঠির আহ্বান করিতে লাগিলেন—॥১২॥

---

(৯) চণ্ডবাতবিভিন্নানাম্‌…বা নি। (১১)…সুমহাশব্দঃ…বা নি। (১২)…ধৃষ্টদ্যুম্নশ্চ মারিষ।…বা নি।

আগচ্ছত প্রহরত দ্রুতং বিপরিধাবত।
প্রবিষ্টাবরিসেনাং হি বীরৌ মাধবপাণ্ডবৌ ॥১৩॥
যথা সুখেন গচ্ছেতাং জয়দ্রথবধং প্রতি।
তথা প্রকুরুত ক্ষিপ্রমিতি সৈন্যান্যচোদয়ন্ ॥১৪॥
তয়োরভাবে কুরবঃ কৃতার্থাঃ স্যুর্বয়ং জিতাঃ।
তে যূয়ং সহিতা ভূত্বা তূর্ণমেব বলার্ণবম্।
ক্ষোভয়ধ্বং মহাবেগাঃ পবনাঃ সাগরং যথা ॥১৫॥
ভীমসেনেন তে রাজন্! পাঞ্চাল্যেন চ চোদিতাঃ।
আজগ্মুঃ কৌরবান্ সংখ্যে ত্যক্ত্বাসূনাত্মনঃ প্রিয়ান্ ॥১৬॥
ইচ্ছন্তো নিধনং যুদ্ধে শস্ত্রৈশ্চোত্তমতেজসঃ।
স্বর্গেপ্সবো মিত্রকার্য্যে নাভ্যনন্দন্ত জীবিতম্ ॥১৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কীদৃশমাক্রন্দদিত্যাহ আগচ্ছতেতি। মাধবপাণ্ডবৌ সাত্যক্যর্জ্জুনৌ ॥১৩॥
যথেতি। গচ্ছেতাং তৌ মাধবপাণ্ডবৌ। অচোদয়ন্ প্রৈরয়ন্ ॥১৪॥
তয়োরিতি। যেন বয়ং জিতা ভবিষ্যাম ইতি শেষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥
ভীমেতি। পাঞ্চাল্যেন ধৃষ্টদ্যুম্নেন, চোদিতাঃ প্রেরিতাঃ। ত্যক্ত্বা ত্যাগোদ্যমং কৃত্বা, অসূন্ প্রাণান্। স্বর্গেপ্সবঃ স্বর্গলিপ্সবঃ, নাভ্যনন্দন্ত নাদ্রিয়ন্ত ॥১৬—১৭॥

'সৈন্যগণ! তোমরা আগমন কর, ধাবিত হও এবং সত্বর প্রহার করিতে থাক। কারণ, মহাবীর অর্জ্জুন ও সাত্যকি শত্রুসৈন্যমধ্যে প্রবেশ করিয়াছেন ॥১৩॥

যাহাতে তাঁহারা অনায়াসে জয়দ্রথবধের জন্য যাইতে পারেন, তোমরা সত্বর তাহা কর' এই বলিয়া তাঁহারা সৈন্যগণকে চালাইতে লাগিলেন ॥১৪॥

'তাঁহাদের অভাবে আমরাও পরাজিত হইব; তাহাতে কৌরবেরা কৃতার্থ হইবে। অতএব মহাবেগশালী বায়ু যেমন সমুদ্রকে উদ্বেলিত করে, সেইরূপ তোমরা মিলিত হইয়া সত্বরই কৌরবসৈন্যসাগর উদ্বেলিত কর' ॥১৫॥

রাজা! ভীমসেন ও ধৃষ্টদ্যুম্ন এইভাবে প্রোৎসাহিত করিলে, সেই মহাতেজা পাণ্ডবযোদ্ধারা অস্ত্রদ্বারা যুদ্ধে মৃত্যু কামনা করিয়া স্বর্গলিপ্সু হইয়া আপনাদের প্রিয় প্রাণত্যাগেরও উদ্যম করিয়া যুদ্ধে কৌরবগণের দিকে আসিতে লাগিলেন; কিন্তু মিত্রকার্য্যে জীবনের মমতা করিলেন না ॥১৬—১৭॥

(১৫)···পবনঃ সাগরং যথা—বা নি।

তথৈব তাবকা রাজন্! প্রার্থয়ন্তো মহদ্‌যশঃ।
আর্য্যাং যুদ্ধে মতিং কৃত্বা যুদ্ধায়ৈবাবতস্থিরে ॥১৮॥
তস্মিংস্তু তুমুলে যুদ্ধে বর্ত্তমানে ভয়াবহে।
জিত্বা সর্ব্বাণি সৈন্যানি প্রায়াৎ সাত্যকিরর্জ্জুনম্ ॥১৯॥
কবচানাং প্রভাস্তত্র সূর্য্যরশ্মিবিমিশ্রিতাঃ।
দৃষ্টীঃ সংখ্যে সৈনিকানাং প্রতিজগ্মুঃ সমন্ততঃ ॥২০॥
তথা প্রয়তমানানাং পাণ্ডবানাং মহাত্মনাম্।
দুর্য্যোধনো মহারাজ! ব্যগাহত মহদ্বলম্ ॥২১॥
স সন্নিপাতস্তুমুলস্তব তেষাঞ্চ ভারত!।
অভবৎ সর্ব্বসৈন্যানামভাবকরণো মহান্ ॥২২॥

ধৃতরাষ্ট্র উবাচ।

তথাগতেষু সৈন্যেষু তথা কৃচ্ছ্রগতঃ স্বয়ম্।
কচ্চিদ্‌দুর্য্যোধনঃ সূত! নাকার্ষীৎ পৃষ্ঠতো রণম্ ॥২৩॥

ভারতকৌমুদী

তথেতি। তাবকাস্তব পক্ষীয়া যোদ্ধারঃ। আর্য্যাং সাধ্বীং ছলাদিশূন্যাম্ ॥১৮॥
তস্মিন্নিতি। সৈন্যানি সেনাঃ, "বরূথিনী বলং সৈন্যম্" ইত্যমরঃ ॥১৯॥
কবচানামিতি। দৃষ্টীর্নয়নানি, সৈনিকাস্তাঃ প্রভা দদৃশুরিত্যর্থঃ ॥২০॥
তথেতি। প্রয়তমানানাং জয়ায়েতি শেষঃ। ব্যগাহত প্রাবিশৎ ॥২১॥
স ইতি। সন্নিপাতঃ সংঘর্ষঃ। অভাবকরণঃ ক্ষয়জনকঃ ॥২২॥

রাজা! আপনার পক্ষের যোদ্ধারাও সেইরূপই মহাযশ কামনা এবং যুদ্ধবিষয়ে সদ্‌বুদ্ধি করিয়া যুদ্ধের জন্যই অবস্থান করিতে লাগিলেন ॥১৮॥

সেই ভয়াবহ তুমুল যুদ্ধ চলিতে লাগিলে, সাত্যকি সমস্ত কৌরবসৈন্য জয় করিয়া অর্জ্জুনের দিকে যাইতে থাকিলেন ॥১৯॥

তখন দুইপক্ষের সৈন্যেরাই সমরস্থলে সকল দিকে সূর্য্যরশ্মিমিশ্রিত কবচের প্রভা দর্শন করিতে লাগিল ॥২০॥

মহারাজ! মহাত্মা পাণ্ডবেরা জয়ের জন্য সেইভাবে যত্ন করিতে লাগিলে, দুর্য্যোধন তাঁহাদের বিশাল সৈন্যমধ্যে যাইয়া প্রবেশ করিলেন ॥২১॥

ভরতনন্দন! আপনার ও পাণ্ডবগণের সমস্ত সৈন্যের সেই তুমুল সংঘর্ষ গুরুতর লোকক্ষয় জন্মাইতে লাগিল' ॥২২॥

(২০)···সূর্য্যরশ্মিবিরাজিতাঃ·· নি। (২২)···অভবৎ সর্বভূতানাম্···পি বা নি। (২৩) তথায়াতেষু সৈন্যেষু···পি বা নি।

একস্য চ বহূনাঞ্চ সন্নিপাতো মহাহবে।
বিশেষতো নরপতের্বিষমঃ প্রতিভাতি মে ॥২৪॥
সোঽত্যন্তসুখসংবৃদ্ধো লক্ষ্ম্যা লোকস্য চেশ্বরঃ।
একো বহূন্ সমাসাদ্য কচ্চিন্নাসীৎ পরাঙ্মুখঃ ॥২৫॥

সঞ্জয় উবাচ।

রাজন্! সংগ্রামমাশ্চর্য্যং তব পুত্রস্য ভারত!।
একস্য বহুভিঃ সার্দ্ধং শৃণুষ্ব গদতো মম ॥২৬॥
দুর্য্যোধনেন সমরে পাণ্ডবী পৃতনা রণে।
নলিনী দ্বিরদেনেব সমন্তাদ্বিপ্রলোড়িতা ॥২৭॥
পাণ্ডুসেনাং হতাং দৃষ্ট্বা তব পুত্রেণ মারিষ!।
ভীমসেনপুরোগাস্তং পাঞ্চালাঃ সমুপাদ্রবন্ ॥২৮॥

ভারতকৌমুদী

তথেতি। রণং পৃষ্ঠতো নাকার্ষীৎ রণস্থলান্নাপসসার ॥২৩॥
একস্যেতি। বিষমো নিতান্তবিপজ্জনকঃ, প্রতিভাতি বোধবিষয়ো ভবতি ॥২৪॥
স ইতি। লক্ষ্ম্যা রাজসম্পদ ঈশ্বরঃ পতিঃ ॥২৫॥
রাজন্নিতি। পুত্রস্য দুর্য্যোধনস্য। গদতো ব্রুবতঃ ॥২৬॥
দুর্য্যোধনেনেতি। পৃতনা সেনা। নলিনী পদ্মসরসী, দ্বিরদেন হস্তিনা ॥২৭॥
পাণ্ড্বিতি। ভীমসেনঃ পুরোগঃ অগ্রগামী যেষাং তে, সমুপাদ্রবন্ অভ্যধাবন্ ॥২৮॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'পাণ্ডবসৈন্যেরা সেইভাবে আসিতে লাগিলে, স্বয়ং দুর্য্যোধন সেইরূপ কষ্টকর অবস্থায় পতিত হইয়া রণস্থল হইতে অপসৃত হন নাই ত? ॥২৩॥

মহাযুদ্ধে বহুজনের সহিত একজনের, বিশেষতঃ রাজার সংঘর্ষ অত্যন্ত-বিপজ্জনক বলিয়া আমার ধারণা হয় ॥২৪॥

অত্যন্তসুখে বৃদ্ধিপ্রাপ্ত এবং রাজলক্ষ্মী ও লোকের অধীশ্বর এক দুর্য্যোধন বহু বিপক্ষের সম্মুখে যাইয়া পরাঙ্মুখ হন নাই ত?' ॥২৫॥

সঞ্জয় বলিলেন—'ভরতনন্দন রাজা! আমি বলিতেছি—বহুযোদ্ধার সহিত আপনার পুত্র এক দুর্য্যোধনের আশ্চর্য্য যুদ্ধের বিষয় শ্রবণ করুন ॥২৬॥

একটা হাতী যেমন সকল দিকে পদ্মসরোবর আলোড়ন করে, সেইরূপ এক দুর্য্যোধন যুদ্ধে পাণ্ডবসৈন্য আলোড়ন করিতে লাগিলেন ॥২৭॥

(২৮) ততস্তাং প্রহতাং সেনাং দৃষ্ট্বা পুত্রেণ তে নৃপ!...পি বা নি।

স ভীমসেনং দশভির্মাদ্রীপুত্রৌ ত্রিভিস্ত্রিভিঃ।
বিরাটদ্রুপদৌ ষড়্‌ভিঃ শতেন চ শিখণ্ডিনম্ ॥২৯॥
ধৃষ্টদ্যুম্নঞ্চ বিংশত্যা ধর্ম্মপুত্রঞ্চ সপ্তভিঃ।
কেকয়ান্ দশভির্বিদ্ধা দ্রৌপদেয়াংস্ত্রিভিস্ত্রিভিঃ ॥৩০॥
শতশশ্চাপরান্ যোধান্ সদ্বিপাংশ্চ রথান্ রণে।
শরৈরবচকর্ত্তোগ্রৈঃ ক্রুদ্ধোঽন্তক ইব প্রজাঃ ॥৩১॥ (বিশেষকম্)
ন সন্দধদ্বিমুঞ্চন্ বা মণ্ডলীকৃতকার্ম্মুকঃ।
অদৃশ্যত রিপূন্ নিঘ্নন্ শিক্ষয়াস্ত্রবলেন চ ॥৩২॥
তস্য তান্ নিঘ্নতঃ শত্রূন্ হেমপৃষ্ঠং মহদ্ধনুঃ।
অজস্রং মণ্ডলীভূতং দদৃশুঃ সমরে জনাঃ ॥৩৩॥

ভারতকৌমুদী

স ইতি। স তব পুত্রঃ, দশভিঃ শরৈঃ। এবং সর্ব্বত্র। দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্। সদ্বিপান্ হস্তিসহিতান্। অবচকর্ত্ত চিচ্ছেদ বিব্যাধেত্যর্থঃ। প্রজাঃ প্রাণিনঃ ॥২৯—৩১॥

নেতি। সন্দধৎ বিমুঞ্চংশ্চ শরান্। অদৃশ্যত তব পুত্র ইত্যনুবৃত্তিঃ ॥৩২॥

তস্যেতি। হেমপৃষ্ঠং স্বর্ণখচিতপৃষ্ঠম্ ॥৩৩॥

মাননীয় রাজা! আপনার পুত্র বহুতর পাণ্ডবসৈন্য বধ করিয়াছেন দেখিয়া পাঞ্চালেরা ভীমসেনকে অগ্রবর্ত্তী করিয়া তাঁহার দিকে ধাবিত হইলেন ॥২৮॥

তখন ক্রুদ্ধ যম যেমন প্রাণিগণকে তাড়ন করেন, সেইরূপ দুর্য্যোধন ভয়ঙ্কর দশটা বাণদ্বারা ভীমকে, তিন তিনটাদ্বারা নকুল ও সহদেবকে, ছয়টাদ্বারা বিরাট ও দ্রুপদকে, একশতদ্বারা শিখণ্ডীকে, কুড়িটাদ্বারা ধৃষ্টদ্যুম্নকে, সাতটাদ্বারা যুধিষ্ঠিরকে, দশটাদ্বারা কেকয়দেশীয় পঞ্চভ্রাতাকে, তিন তিনটাদ্বারা দ্রৌপদীর পুত্রগণকে এবং শত শত বাণদ্বারা হস্তী ও রথের সহিত অপর যোদ্ধাদিগকে তাড়ন করিলেন ॥২৯—৩১॥

দুর্য্যোধন যখন শিক্ষাবল ও অস্ত্রবলে শত্রুসংহার করিতেছিলেন, তখন তাঁহার বাণসন্ধান বা বাণক্ষেপ ইহার কিছুই দেখা যায় নাই; কিন্তু মণ্ডলীকৃত ধনুখানাই কেবল দেখা যাইতেছিল ॥৩২॥

তিনি যখন শত্রুসংহার করিতেছিলেন, তখন তাঁহার স্বর্ণখচিতপৃষ্ঠ ও মণ্ডলীভূত বিশাল ধনুখানাই কেবল লোকের দৃষ্টিগোচর হইতেছিল ॥৩৩॥

(২৯)···দশভিঃ শরৈর্বিব্যাধ পাণ্ডবম্। ত্রিভিস্ত্রিভির্যমৌ বীরৌ ধর্ম্মরাজঞ্চ সপ্তভিঃ—বা নি।

ততো যুধিষ্ঠিরো রাজা! ভল্লাভ্যামচ্ছিনদ্ধনুঃ।
তত্র পুত্রস্য কৌরব্য! যতমানস্য সংযুগে ॥৩৪॥
বিব্যাধ চৈনং দশভিঃ সম্যগস্তৈঃ শিতৈঃ শরৈঃ।
বর্ম্ম চাশু সমাসাদ্য তে ভগ্নাঃ ক্ষিতিমাবিশন্ ॥৩৫॥
ততঃ প্রমুদিতাঃ পার্থাঃ পরিবব্রুর্যুধিষ্ঠিরম্।
যথা বৃত্রবধে দেবাঃ পুরা শক্রং মহর্ষয়ঃ ॥৩৬॥
ততোঽন্যদ্ধনুরাদায় তব পুত্রঃ প্রতাপবান্।
তিষ্ঠ তিষ্ঠেতি রাজানং ব্রুবন্ পাণ্ডবমভ্যয়াৎ ॥৩৭॥

## ভারতকৌমুদী

তত ইতি। যতমানস্য জয়ায়েতি শেষঃ ॥৩৪॥

বিব্যাদেতি। অস্তৈঃ ক্ষিপ্তৈঃ। দ্রোণবদ্ধস্য তস্য বর্ম্মণোঽক্ষয়ত্বাদিত্যাশয়ঃ ॥৩৫॥

তত ইতি। পরিবব্রুঃ সাহায্যার্থং পরিবিবেষ্টিরে। মহর্ষয়শ্চ ॥৩৬॥

তত ইতি। পুত্রো দুর্য্যোধনঃ। পাণ্ডবং যুধিষ্ঠিরম্ ॥৩৭॥

## ভারতভাবদীপঃ

কিং তস্যামিতি ॥১—২৪॥ লক্ষ্যেতি বিশেষণে তৃতীয়া ॥২৫—৩৩॥ ভল্লেন প্রত্যেকম্ ॥৩৪—৪৩॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৮॥

---

কৌরবনন্দন! আপনার পুত্র যুদ্ধে এইভাবে জয়ের জন্য চেষ্টা করিতে লাগিলে, রাজা যুধিষ্ঠির দুইটা ভল্লদ্বারা তাঁহার ধনুখানা ছেদন করিলেন ॥৩৪॥

এবং তিনি সমীচীনভাবে নিক্ষিপ্ত সুধার দশটা বাণদ্বারা দুর্য্যোধনকে বিদ্ধ করিলেন। কিন্তু সে বাণগুলি সত্বর আসিয়া দুর্য্যোধনের বর্ম্মে লাগিয়া ভগ্ন হইয়া ভূতলে পতিত হইল ॥৩৫॥

তাহার পর, পূর্ব্বে যেমন বৃত্রাসুরবধের সময়ে দেবতারা ও মহর্ষিরা ইন্দ্রকে পরিবেষ্টন করিয়াছিলেন, সেইরূপ পাণ্ডবেরা আনন্দিত হইয়া যাইয়া যুধিষ্ঠিরকে পরিবেষ্টন করিলেন ॥৩৬॥

তদনন্তর প্রতাপশালী দুর্য্যোধন অন্য ধনু লইয়া 'থাক থাক' এই কথা বলিতে বলিতে রাজা যুধিষ্ঠিরের দিকে ধাবিত হইলেন ॥৩৭॥

---

(৩৫)…সম্যগস্তৈঃ শরোত্তমৈঃ…তে ভিত্ত্বা ক্ষিতিমাবিশন্—বা নি। (৩৭) অথ দুর্য্যোধনো রাজা দৃঢ়মাদায় কার্ম্মুকম্…বর্দ্ধ।

তমায়ান্তমভিপ্রেক্ষ্য তব পুত্রং মহামৃধে।
প্রত্যুদ্যযুঃ প্রমুদিতাঃ পাঞ্চালা জয়গৃদ্ধিনঃ ॥৩৮॥
তান্ দ্রোণঃ প্রতিজগ্রাহ পরীপ্সন্ যুধি পার্থিবম্।
চণ্ডবাতোদ্ধতান্ মেঘান্ গিরিরম্বুমুচো যথা ॥৩৯॥
তত্র রাজন্! মহানাসীৎ সংগ্রামো লোমহর্ষণঃ।
পাণ্ডবানাং মহাবাহো! তাবকানাঞ্চ সংযুগে।
রুদ্রস্যাক্রীড়সদৃশঃ সংহারঃ সর্বদেহিনাম্ ॥৪০॥
ততঃ শব্দো মহানাসীদ্যাতো যেন ধনঞ্জয়ঃ।
অতীব সর্ব্বশব্দেভ্যো লোমহর্ষকরঃ প্রভো! ॥৪১॥
অর্জ্জুনস্য মহাবাহো! তাবকানাঞ্চ ধন্বিনাম্।
মধ্যে ভারতসৈন্যস্য মাধবস্য মহারণে।
দ্রোণস্যাপি পরৈঃ সার্দ্ধং ব্যূহদ্বারে মহারণে ॥৪২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তমিতি। মহামৃধে মহাযুদ্ধে। জয়গৃদ্ধিনো জয়াভিলাষিণঃ ॥৩৮॥

তানিতি। পরীপ্সন্ রক্ষিতুমিচ্ছন্, পার্থিবং দুর্য্যোধনম্ ॥৩৯॥

তত্রেতি। আক্রীড়সদৃশস্তাণ্ডবতুল্যঃ সংহ্রিয়তে অনেনেতি সংহারঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪০॥

তত ইতি। যেন পথা। অতীব অধিকঃ। মাধবস্য সাত্যকেঃ। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥৪১—৪২॥

---

তখন দুর্য্যোধনকে মহাযুদ্ধে আসিতে দেখিয়া জয়াভিলাষী পাঞ্চালেরা আনন্দিত হইয়া তাঁহার প্রত্যুদ্গমন করিলেন ॥৩৮॥

তৎকালে, পর্ব্বত যেমন প্রবলবায়ুসঞ্চালিত জলবর্ষী মেঘসমূহকে গ্রহণ করে, সেইরূপ দ্রোণ যুদ্ধে দুর্য্যোধনকে রক্ষা করিবার ইচ্ছা করিয়া পাঞ্চাল-গণকে গ্রহণ করিলেন ॥৩৯॥

মহাবাহু রাজা! ক্রমে সমস্ত প্রাণীর সংহারকারী রুদ্রের তাণ্ডবনৃত্যের ন্যায় রণস্থলে পাণ্ডবপক্ষের ও আপনার পক্ষের লোমহর্ষণ মহাযুদ্ধ হইতে লাগিল ॥৪০॥

মহাবাহু নরনাথ! তাহার পর, অর্জ্জুন যেদিকে গিয়াছিলেন, সেই দিকে অর্জ্জুনের ও আপনার পক্ষের ধনুর্দ্ধরগণের লোমহর্ষজনক সমস্ত শব্দ অপেক্ষা

---

(৩৮) তমেবং বাদিনং রাজন্! তব পুত্রং মহারথম্...বর্দ্ধ। (৩৯)...সজলানচলো যথা—বঙ্গ বর্দ্ধ। (৪০)...সংগ্রামো ভয়বর্দ্ধনঃ...বর্দ্ধ। (৪১)...পুনর্যেন ধনঞ্জয়ঃ—বর্দ্ধ।

এবমেষ ক্ষয়ো বৃত্তঃ পৃথিব্যাং পৃথিবীপতে!।
ক্রুদ্ধেঽর্জ্জুনে তথা দ্রোণে সাত্বতে চ মহারথে ॥৪৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে সাত্যকিপ্রবেশে সঙ্কুলযুদ্ধে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

——০*০-

## নবাধিকশততমোঽধ্যায়ঃ।

-ঃ-০-ঃ

সঞ্জয় উবাচ।

অপরাহ্নে মহারাজ! সংগ্রামঃ সমপদ্যত।
পর্জন্যসমনির্ঘোষঃ পুনর্দ্রোণস্য সোমকৈঃ ॥১॥

ভারতকৌমুদী

এবমিতি। বৃত্তো জাতঃ। সাত্বতে সাত্বতবংশীয়ে সাত্যকৌ চ ॥৪৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(ঃঃ)———

অপেতি। সমপদ্যত সমজায়ত। পর্জন্যো মেঘস্তন্নির্ঘোষস্তৎসমো নির্ঘোষো যস্মিন্ সঃ ॥১॥

অধিক মহাকোলাহল হইতে লাগিল; মহাযুদ্ধে সাত্যকি ও কৌরবসৈন্যের মধ্যে ভীষণ কোলাহল হইতে থাকিল এবং ব্যূহদ্বারে বিপক্ষগণের সহিত দ্রোণের মহাযুদ্ধেও ভয়ঙ্কর কোলাহল হইতে লাগিল ॥৪১—৪২॥

মহারাজ! মহারথ অর্জ্জুন, দ্রোণ ও সাত্যকি ক্রুদ্ধ হইলে, এইভাবে পৃথিবীতে এই লোকক্ষয় হইতে লাগিল' ॥৪৩॥

———ঃ০ঃ———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ক্রমে অপরাহ্নকালে পুনরায় সোমকগণের সহিত দ্রোণের যুদ্ধ লাগিয়া গেল; তখন মেঘগর্জ্জনের ন্যায় রথসমূহের গম্ভীর ধ্বনি হইতে লাগিল ॥১॥

(৪৩) ··সাত্বতানাং মহারথে—বঙ্গ বর্দ্ধ। * '···দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ···' বঙ্গ বর্দ্ধ, '···চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ···' বা রা নি। (১)···সংগ্রামঃ সুমহানভূৎ··· পি বা নি।

শোণাশ্বং রথমাস্থায় নরবীরঃ সমাহিতঃ।
সমরেঽভ্যদ্রবৎ পাণ্ডূন্ জবমাস্থায় মধ্যমম্ ॥২॥
তব প্রিয়হিতে যুক্তো মহেষ্বাসো মহাবলঃ।
চিত্রপুঙ্খৈঃ শিতৈর্বাণৈঃ কলসোত্তমসম্ভবঃ ॥৩॥
বরান্ বরান্ হি যোধানাং বিচিম্বন্নিব ভারত!।
অক্রীড়ত রণে রাজন্! ভারদ্বাজঃ প্রতাপবান্ ॥৪॥ (যুগ্মকম্)
তমভ্যয়াদ্বৃহৎক্ষত্রঃ কৈকেয়ানাং মহারথঃ।
ভ্রাতৃণাং নৃপ! পঞ্চানাং জ্যেষ্ঠঃ সমরকর্কশঃ ॥৫॥
বিমুঞ্চন্ বিশিখাংস্তীক্ষ্ণানাচার্য্যঞ্চার্দ্দয়দ্ভৃশম্।
মহামেঘো যথা বর্ষং বিমুঞ্চন্ গন্ধমাদনে ॥৬॥
তস্য দ্রোণো মহারাজ! স্বর্ণপুঙ্খান্ শিলাশিতান্।
প্রেষয়ামাস সংক্রুদ্ধঃ সায়কান্ দশ পঞ্চ চ ॥৭॥

ভারতকৌমুদী

শোণেতি। শোণা রক্তবর্ণা অশ্বা যস্য তম্। নরবীরো দ্রোণঃ। জবং বেগম্ ॥২॥
তবেতি। কলসোত্তমে দ্রোণে সম্ভব উৎপত্তির্যস্য সঃ। বিচিন্বন্ গৃহ্নন্ সংহরন্ ॥৩—৪॥
তমিতি। অভ্যয়াৎ অভ্যগচ্ছৎ। সমরে কর্কশঃ কঠিনঃ ॥৫॥
বিমুঞ্চন্নিতি। বিশিখান্ বাণান্, আচার্য্যং দ্রোণম্। বর্ষং বৃষ্টিম্ ॥৬॥
তস্যেতি। শিলয়া তত্র ঘর্ষণেন শিতান্ সুধারীকৃতান্ ॥৭॥

নরবীর দ্রোণ রক্তবর্ণঘোটকযুক্ত রথে আরোহণ করিয়া যুদ্ধে মনোযোগী হইয়া মধ্যম বেগ অবলম্বনপূর্ব্বক পাণ্ডবপক্ষের দিকে ধাবিত হইলেন ॥২॥

ভরতনন্দন রাজা! ক্রমে আপনার প্রিয় ও হিত কার্য্যে নিরত, মহাধনুর্দ্ধর, মহাবল, দ্রোণসঞ্জাত ও প্রতাপশালী দ্রোণ বিচিত্রপুঙ্খ ও সুধার বাণসমূহদ্বারা বিপক্ষ যোদ্ধাদের মধ্যে প্রধান প্রধান বীরকে সংহার করিতে থাকিয়া যেন ক্রীড়া করিতে লাগিলেন ॥৩—৪॥

রাজা! তখন মহারথ, রণকর্কশ ও কেকয়দেশীয় পঞ্চভ্রাতার মধ্যে জ্যেষ্ঠ বৃহৎক্ষত্র দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥৫॥

ক্রমে মহামেঘ যেমন গন্ধমাদনপর্ব্বতে বারি বর্ষণ করিয়া তাহাকে পীড়ন করে, সেইরূপ বৃহৎক্ষত্র তীক্ষ্ণ বাণ সকল নিক্ষেপ করিতে থাকিয়া দ্রোণকে গুরুতর পীড়ন করিতে থাকিলেন ॥৬॥

মহারাজ! তখন দ্রোণ অত্যন্তক্রুদ্ধ হইয়া তাঁহার উপরে স্বর্ণপুঙ্খ ও শিলাঘর্ষণে সুধারীকৃত পনরটা বাণ নিক্ষেপ করিলেন ॥৭॥

তাংস্তু দ্রোণধনুর্ম্মুক্তান্ শরানাশীবিষোপমান্।
একৈকং দশভির্বাণৈর্যুধি চিচ্ছেদ হৃষ্টবৎ ॥৮॥
তদস্য লাঘবং দৃষ্ট্বা প্রহসন্ দ্বিজপুঙ্গবঃ।
প্রেষয়ামাস বিশিখানষ্টৌ সন্নতপর্ব্বণঃ ॥৯॥
তান্ দৃষ্ট্বাপততস্তূর্ণং দ্রোণচাপচ্যুতান্ শরান্।
অবারয়চ্ছরৈরেব তাবদ্ভির্নিশিতৈর্দৃঢ়ৈঃ ॥১০॥
ততোঽভবন্মহারাজ! সৈন্যস্য তব বিস্ময়ঃ।
বৃহৎক্ষত্রেণ তৎ কর্ম্ম কৃতং দৃষ্ট্বা সুদুষ্করম্ ॥১১॥
ততো দ্রোণো মহারাজ! বৃহৎক্ষত্রং বিশেষয়ন্।
প্রাদুশ্চক্রে রণে দিব্যং ব্রাহ্মমস্ত্রং সুদুর্জয়ম্ ॥১২॥

ভারতকৌমুদী

তানিতি। একৈকমিতি বীপ্সানুসারাদ্দশভিরিত্যত্রাপি বীপ্সাবগন্তব্যা ॥৮॥
তদিতি। লাঘবং ক্রতাস্ত্রক্ষেপযোগ্যতাম্। দ্বিজপুঙ্গবো দ্রোণঃ ॥৯॥
তানিতি। আপতত আগচ্ছতঃ। অবারয়ৎ বৃহৎক্ষত্রঃ ॥১০॥
তত ইতি। লঘুহস্ততাতিশয়দর্শনাদেব বিস্ময় ইতি ভাবঃ ॥১১॥
তত ইতি। বিশেষয়ন্ স্বাপেক্ষয়া ন্যূনীকুর্বন্। দিব্যং স্বর্গীয়ম্ ॥১২॥

পরে বৃহৎক্ষত্র আনন্দিতের ন্যায় হইয়া দশ দশটা বাণদ্বারা দ্রোণকার্ম্মুক-নিক্ষিপ্ত সর্পতুল্য সেই বাণগুলির এক একটাকে ছেদন করিলেন ॥৮॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ দ্রোণ বৃহৎক্ষত্রের সেই লঘুহস্ততা দেখিয়া হাস্য করিতে থাকিয়া নতপর্ব্ব আটটা বাণ নিক্ষেপ করিলেন ॥৯॥

দ্রোণকার্ম্মুকনির্গত সেই বাণগুলিকে সত্বর আসিতে দেখিয়া বৃহৎক্ষত্র ততগুলি সুধার ও দৃঢ় বাণদ্বারাই সেগুলিকে নিবারণ করিলেন ॥১০॥

মহারাজ! বৃহৎক্ষত্র অতিদুষ্কর কার্য্য করিয়াছেন দেখিয়া তখন আপনার সৈন্যগণের বিস্ময় জন্মিল ॥১১॥

মহারাজ! তদনন্তর দ্রোণ বৃহৎক্ষত্রকে খর্ব্ব করতঃ রণস্থলে স্বর্গীয় অতিদুর্জ্জয় ব্রহ্মাস্ত্র আবিষ্কার করিলেন ॥১২॥

(৮) তাংস্তু দ্রোণবিনির্ম্মুক্তান্—বা নি,· ক্রুদ্ধাশীবিষসন্নিভান্···পি বা নি। (৯)··· প্রহস্য দ্বিজসত্তমঃ···বঙ্গ বৰ্দ্ধ,·· প্রহস্য দ্বিজপুঙ্গবঃ···বা নি। (১০)···নিশিতৈ রণে—পি,··· নিশিতৈর্ম্মৃধে—বা নি। (১২)···কৈকেয়ং বৈ বিশেষয়ন্···অস্তুং মহাতপাঃ—বৰ্দ্ধ।

কৈকেয়োঽস্ত্রং সমালোক্য মুক্তং দ্রোণেন সংযুগে।
ব্রহ্মাস্ত্রেণৈব রাজেন্দ্র! ব্রাহ্মমস্ত্রমশাতয়ৎ ॥১৩॥
ততোঽস্ত্রে নিহতে ব্রাহ্মে বৃহৎক্ষত্রস্তু ভারত!।
বিব্যাধ ব্রাহ্মণং ষষ্ট্যা স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ ॥১৪॥
তং দ্রোণো দ্বিপদাং শ্রেষ্ঠো নারাচেন সমার্পয়ৎ।
স তস্য কবচং ভিত্ত্বা প্রাবিশদ্ধরণীতলম্ ॥১৫॥
কৃষ্ণসর্পো যথা মুক্তো বল্মীকং নৃপসত্তম!।
তথাভ্যগান্মহীং বাণো ভিত্ত্বা কৈকেয়মাহবে ॥১৬॥
সোঽতিবিদ্ধো মহারাজ! কৈকেয়ো দ্রোণসায়কৈঃ।
ক্রোধেন মহতাবিষ্টো ব্যাবর্ত্ত্য নয়নে শুভে ॥১৭॥
দ্রোণং বিব্যাধ সপ্তত্যা স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ।
সারথিঞ্চাস্য বাণেন ভৃশং মর্ম্মস্বতাড়য়ৎ ॥১৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কৈকেয় ইতি। কৈকেয়ো বৃহৎক্ষত্রঃ। অশাতয়ৎ ব্যনাশয়ৎ ॥১৩॥

তত ইতি। ব্রাহ্মণং দ্রোণম্। শিলাশিতৈঃ শরৈরিতি শেষঃ ॥১৪॥

তমিতি। দ্বিপদাং মনুষ্যাণাম্। সমার্পয়ৎ অপীড়য়ৎ ॥১৫॥

উক্তমর্থং সাদৃশ্যপ্রদর্শনায় পুনরপ্যাহ কৃষ্ণেতি। যথা অভ্যেতীতি শেষঃ ॥১৬॥

রাজশ্রেষ্ঠ! বৃহৎক্ষত্র তখন যুদ্ধে দ্রোণনিক্ষিপ্ত সেই ব্রহ্মাস্ত্র দেখিয়া ব্রহ্মাস্ত্রদ্বারাই তাহা বিনাশ করিলেন ॥১৩॥

ভরতনন্দন! সেই ব্রহ্মাস্ত্র প্রতিহত হইলে, বৃহৎক্ষত্র স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত ষাটটা বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিলেন ॥১৪॥

তখন মনুষ্যশ্রেষ্ঠ দ্রোণও একটা নারাচদ্বারা বৃহৎক্ষত্রকে পীড়ন করিলেন। ক্রমে সেই নারাচটা যাইয়া বৃহৎক্ষত্রের কবচ ভেদ করিয়া ভূতলে প্রবেশ করিল ॥১৫॥

রাজশ্রেষ্ঠ! একটা কৃষ্ণসর্পকে ছাড়িয়া দিলে, সে যেমন বল্মীকের (উয়ীর মাটীর) ভিতরে প্রবেশ করে, সেইরূপ সেই নারাচটা যাইয়া বৃহৎক্ষত্রকে ভেদ করিয়া ভূতলে প্রবেশ করিয়াছিল ॥১৬॥

(১৩) তদস্য রাজন্! কৈকেয়ঃ প্রত্যবারয়দচ্যুতঃ। ব্রাহ্মেণৈব মহাবাহুরাহবে সমুদীরিতম্—বর্দ্ধ। (১৪) প্রতিহত্য তদস্ত্রন্তু ভারদ্বাজস্য সংযুগে···বর্দ্ধ। (১৭)···দ্রোণেনাস্ত্রবিদা ভৃশম্···বর্দ্ধ,···ব্যাবৃত্য নয়নে শুভে—বঙ্গ বর্দ্ধ বা নি। (১৮)···সারথিঞ্চাস্য ভল্লেন বাহ্বোরুরসি চার্পয়ৎ—বঙ্গ বর্দ্ধ।

দ্রোণস্তু বহুধা বিদ্ধো বৃহৎক্ষত্রেণ মারিষ ! ।
অসৃজদ্বিশিখাংস্তীক্ষ্ণান্ কৈকেয়স্য রথং প্রতি ॥১৯॥
ব্যাকুলীকৃত্য তং দ্রোণো বৃহৎক্ষত্রং মহারথম্ ।
অশ্বাংশ্চতুর্ভির্ন্যবধীচ্চতুরোঽস্য পতত্রিভিঃ ॥২০॥
সূতঞ্চৈকেন বাণেন রথনীড়াদপাতয়ৎ ।
দ্বাভ্যাং ধ্বজঞ্চ চ্ছত্রঞ্চ চ্ছিত্ত্বা ভূমাবপাতয়ৎ ॥২১॥
ততঃ সাধু বিসৃষ্টেন নারাচেন দ্বিজর্ষভঃ ।
হৃদ্যবিধ্যদ্বৃহৎক্ষত্রং স চ্ছিন্নহৃদয়োঽপতৎ ॥২২॥
বৃহৎক্ষত্রে হতে রাজন্ ! কৈকেয়ানাং মহারথে ।
শৈশুপালিরতিক্রুদ্ধো যন্তারমিদমব্রবীৎ ॥২৩॥

ভারতকৌমুদী

স ইতি। কৈকেয়ো বৃহৎক্ষত্রঃ। ব্যাবর্ত্ত্য উত্তোল্য। শিলাশিতৈঃ শরৈঃ ॥১৭—১৮॥
দ্রোণ ইতি। মা রেষতি সজ্জনং ন হিনস্তীতি মারিষঃ নাম্ন্যপধত্বাৎ কপ্রত্যয়ঃ ॥১৯॥
ব্যাকুলীতি। ব্যাকুলীকৃত্য যুগপদ্বহুতরশরতাড়নেনেত্যর্থঃ। পতত্রিভির্বাণৈঃ ॥২০॥
সূতমিতি। সূতং সারথিম্। রথনীড়াদিত্যনেন সূতস্য পক্ষিতুল্যত্বং ব্যজ্যতে ॥২১॥
তত ইতি। সাধু সম্যক্, বিসৃষ্টেন নিক্ষিপ্তেন, দ্বিজর্ষভো দ্রোণঃ ॥২২॥

---

মহারাজ ! তখন বৃহৎক্ষত্র দ্রোণের বাণে অত্যন্তবিদ্ধ ও মহাক্রুদ্ধ হইয়া সুন্দর নয়নযুগল উত্তোলন করিয়া স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত সত্তরটা বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিলেন এবং একটা বাণদ্বারা দ্রোণের সারথির বক্ষস্থলে গুরুতর তাড়ন করিলেন ॥১৭—১৮॥

মাননীয় রাজা ! বৃহৎক্ষত্র বহুপ্রকারে বিদ্ধ করিলে, দ্রোণ তাঁহার রথের দিকে বহুতর তীক্ষ্ণ বাণ নিক্ষেপ করিলেন ॥১৯॥

এবং দ্রোণ সেইভাবে মহারথ বৃহৎক্ষত্রকে আকুল করিয়া চারিটা বাণদ্বারা বৃহৎক্ষত্রের চারিটা অশ্বকে বধ করিলেন ॥২০॥

আর দ্রোণ একটা বাণদ্বারা বৃহৎক্ষত্রের সারথিকে রথনীড় হইতে নিপাতিত করিলেন এবং দুইটা বাণদ্বাবা তাঁহার ধ্বজ ও ছত্র ছেদন করিয়া ভূতলে পাতিত করিলেন ॥২১॥

তাহার পর দ্রোণ একটা নারাচ সমীচীনভাবে নিক্ষেপ করিয়া বৃহৎক্ষত্রের বক্ষস্থল বিদ্ধ করিলেন ; তখন তিনি বিদীর্ণহৃদয় হইয়া পতিত হইলেন ॥২২॥

---

(২১) সারথিঞ্চাস্য বাণেন রথনীড়াদপাহরৎ—পি,···রথনীড়াদপাহরৎ—বঙ্গ বর্দ্ধ। (২৩)···শৈশুপালিঃ সুসংক্রুদ্ধঃ···বর্দ্ধ,···অভিক্রুদ্ধঃ···বা নি।

সারথে ! যাহি যত্রৈষ দ্রোণস্তিষ্ঠতি দংশিতঃ।
বিনিঘ্নন্ কেকয়ান্ সর্ব্বান্ পাঞ্চালানাঞ্চ বাহিনীম্ ॥২৪॥
তস্য তদ্বচনং শ্রুত্বা সারথী রথিনাং বরম্।
দ্রোণায় প্রাপয়ামাস কাম্বোজৈর্জ্জবনৈর্হয়ৈঃ ॥২৫॥
ধৃষ্টকেতুশ্চ চেদীনামৃষভোঽতিবলোদিতঃ।
বধায়াভ্যদ্রবদ্‌দ্রোণং পতঙ্গ ইব পাবকম্ ॥২৬॥
সোঽবিধ্যত তদা দ্রোণং ষষ্ট্যা সাশ্বরথধ্বজম্।
পুনশ্চান্যৈঃ শরৈস্তীক্ষ্ণৈঃ সুপ্তং ব্যাঘ্রং তুদন্নিব ॥২৭॥
তস্য দ্রোণো ধনুর্মধ্যে ক্ষুরপ্রেণ শিতেন চ।
চকর্ত্ত গার্ধ্রপত্রেণ যতমানস্য শুষ্মিণঃ ॥২৮॥

ভারতকৌমুদী

বৃহদিতি। শৈশুপালিঃ শিশুপালপুত্রো ধৃষ্টকেতুঃ, যন্তারং স্বসারথিম্ ॥২৩॥
সারথ ইতি। দংশিতঃ সন্নদ্ধঃ। কেকয়ান্ কেকয়দেশীয়ান্ যোধান্ ॥২৪॥
তস্যেতি। কাম্বোজৈঃ কাম্বোজদেশীয়ৈঃ, জবনৈর্বেগবদ্ভিঃ, হয়ৈরশ্বৈঃ ॥২৫॥
ধৃষ্টেতি। ঋষভঃ শ্রেষ্ঠঃ, অতিবলেন উদিতো গর্বিতঃ ॥২৬॥
স ইতি। সুপ্তং নিদ্রিতম্, তুদন্ ব্যথয়ন্ ॥২৭॥
তস্যেতি। দ্রোণঃ, শিতেন্ সুধারেণ, গৃধ্রাণামিমানীতি গার্ধ্রাণি পত্রাণি পক্ষা যত্র তেন, ক্ষুরপ্রেণ বাণেন, জয়ায় যতমানস্য, শুষ্মিণো গর্ব্বোষ্মশালিনস্তস্য, মধ্যে ধনুশ্চকর্ত্ত চিচ্ছেদ ॥২৮॥

রাজা ! কৈকেয়গণের মধ্যে মহারথ বৃহৎক্ষত্র নিহত হইলে, শিশুপালের পুত্র ধৃষ্টকেতু অত্যন্তক্রুদ্ধ হইয়া তাঁহার সারথিকে এই কথা বলিলেন—॥২৩॥

'সারথি ! যুদ্ধসজ্জায় সজ্জিত এই দ্রোণ সমস্ত কৈকেয় এবং পাঞ্চালসৈন্য বধ করিতে থাকিয়া যেখানে অবস্থান করিতেছেন, সেইখানে যাও' ॥২৪॥

তাঁহার সেই কথা শুনিয়া সারথি, কাম্বোজদেশীয় বেগবান্ অশ্বগণের গুণে সত্বর রথিশ্রেষ্ঠ ধৃষ্টকেতুকে দ্রোণের সম্মুখে উপস্থিত করিল ॥২৫॥

চেদিশ্রেষ্ঠ ও অত্যন্তবলগর্বিত ধৃষ্টকেতু দ্রোণকে বধ করিবার জন্য—পতঙ্গ যেমন অগ্নির দিকে ধাবিত হয়, সেইরূপ দ্রোণের দিকে ধাবিত হইয়াছিলেন ॥২৬॥

তিনি যাইয়া তখনই ষাটটা বাণদ্বারা অশ্ব, রথ ও ধ্বজের সহিত দ্রোণকে বিদ্ধ করিলেন এবং নিদ্রিত ব্যাঘ্রকে তাড়ন করার ন্যায় আবারও অপর কতকগুলি তীক্ষ্ণ বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥২৭॥

অথান্যদ্ধনুরাদায় শৈশুপালির্মহারথঃ।
বিব্যাধ সায়কৈর্দ্রোণং কঙ্কবর্হিণবাজিভিঃ ॥২৯॥
তস্য দ্রোণো হয়ান্ হত্বা চতুর্ভিশ্চতুরঃ শরৈঃ।
সারথেশ্চ শিরঃ কায়াচ্চকর্ত্ত প্রহসন্নিব।
অথৈনং পঞ্চবিংশত্যা সায়কানাং সমার্পয়ৎ ॥৩০॥
অবপ্লুত্য রথাচ্চৈদ্যো গদামাদায় সত্বরঃ।
ভারদ্বাজায় চিক্ষেপ রুষিতামিব পন্নগীম্ ॥৩১॥
তামাপতন্তীমালোক্য কালরাত্রিমিবোদ্যতাম্।
অশ্মসারময়ীং গুর্বীং তপনীয়বিভূষিতাম্।
শরৈরনেকসাহস্রৈর্ভারদ্বাজোঽচ্ছিনচ্ছিতৈঃ ॥৩২॥
সা চ্ছিন্না বহুভির্বাণৈর্ভারদ্বাজেন মারিষ!।
গদা পপাত কৌরব্য! নাদয়ন্তী ধরাতলম্ ॥৩৩॥

ভারতকৌমুদী

অথেতি। কঙ্কস্য বর্হিণস্য ময়ূরস্য চ বাজাঃ পক্ষা এষাং সন্তীতি তৈঃ ॥২৯॥

তস্যেতি। চতুরঃ চতুঃসংখ্যকান্। সমার্পয়ৎ অপীড়য়ৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩০॥

অবেতি। চৈদ্যো ধৃষ্টকেতুঃ। ভারদ্বাজায় দ্রোণায়, রুষিতাং ক্রুদ্ধাম্ ॥৩১॥

তামিতি। অশ্মসারময়ীং দৃঢ়প্রস্তরময়ীম্। অচ্ছিনৎ ন্যবারয়ৎ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩২॥

---

তখন দ্রোণ সুধার ও গৃধ্রপক্ষযুক্ত একটা ক্ষুরপ্রদ্বারা জয়ে যত্নশীল ও গর্বিত ধৃষ্টকেতুর ধনুর মধ্যস্থান ছেদন করিলেন ॥২৮॥

তদনন্তর শিশুপালনন্দন ধৃষ্টকেতু অন্য ধনু লইয়া কঙ্ক ও ময়ূরের পক্ষযুক্ত বহুতর বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিলেন ॥২৯॥

তখন দ্রোণ হাসিতে হাসিতেই যেন চারিটা বাণদ্বারা ধৃষ্টকেতুর চারিটা অশ্বকে বধ করিয়া সারথির দেহ হইতে মস্তকটা কাটিয়া ফেলিলেন, তৎপরে আবার পঁচিশটা বাণদ্বারা তাঁহাকে পীড়ন করিলেন ॥৩০॥

এই সময়ে ধৃষ্টকেতু গদা লইয়া রথ হইতে লাফাইয়া পড়িয়া দ্রোণের প্রতি ক্রুদ্ধ সর্পীর ন্যায় সত্বর সেই গদাটাকে নিক্ষেপ করিলেন ॥৩১॥

পাষাণসারনির্ম্মিতা, ভারবতী ও স্বর্ণভূষিতা সেই গদাটাকে সংহারোদ্যত কালরাত্রির ন্যায় আসিতে দেখিয়া দ্রোণ সুধার বহুসহস্র বাণদ্বারা সেটাকে নিবারণ করিলেন ॥৩২॥

---

(২৯)···দ্রোণং পুনঃ সুনিশিতৈর্দৃঢৈঃ—বঙ্গ বর্দ্ধ,···বাজিতৈঃ···বা নি। (৩২)···সহসা ঘোররূপাং ভয়াবহাম্···বঙ্গ বর্দ্ধ।

গদাং বিনিহতাং দৃষ্ট্বা ধৃষ্টকেতুরমর্ষণঃ।
তোমরং ব্যসৃজত্তূর্ণং শক্তিঞ্চ কনকোজ্জ্বলাম্ ॥৩৪॥
তোমরন্তু ত্রিভির্বাণৈর্দ্রোণশ্ছিত্ত্বা মহাহবে।
শক্তিঞ্চিচ্ছেদ শতধা কৃতহস্তো মহাবলঃ ॥৩৫॥
ততোঽস্য বিশিখং তীক্ষ্ণং বধার্থং বধকাঙ্ক্ষিণঃ।
প্রেষয়ামাস সমরে ভারদ্বাজঃ প্রতাপবান্ ॥৩৬॥
স তস্য কবচং ভিত্ত্বা হৃদয়ঞ্চামিতৌজসঃ।
অভ্যগাদ্ধরণীং বাণো হংসঃ পদ্মবনং যথা ॥৩৭॥
ক্ষুদ্রং পতঙ্গং গ্রসতে যথা চাসো বুভুক্ষিতঃ।
তথা দ্রোণোঽগ্রসচ্ছূরো ধৃষ্টকেতুং মহাহবে ॥৩৮॥

ভারতকৌমুদী

সেতি। ছিন্না নিবারিতা। নাদয়ন্তী পতনশব্দান্বিতং কুর্বতী ॥৩৩॥
গদামিতি। অমর্ষণঃ কোপনঃ। কনকোজ্জ্বলাং স্বর্ণখচিততয়া দীপ্তিমতীম্ ॥৩৪॥
তোমরমিতি। কৃতহস্তঃ শিক্ষিতহস্তো মহাবলশ্চেতি দ্রুতং তদুভয়চ্ছেদ ইতি ভাবঃ ॥৩৫॥
তত ইতি। বধকাঙ্ক্ষিণ আত্মন এব বধাভিলাষিণঃ। প্রেষয়ামাস চিক্ষেপ ॥৩৬॥
স ইতি। তস্য ধৃষ্টকেতোঃ। অভ্যগাৎ প্রাবিশৎ ॥৩৭॥
ক্ষুদ্রমিতি। চাসঃ পক্ষী, বুভুক্ষিতঃ ক্ষুধিতঃ ॥৩৮॥

মাননীয় কৌরবনন্দন! দ্রোণ বহুতর বাণদ্বারা প্রতিহত করিলে, সে গদাটা ভূতল শব্দিত করিয়া পতিত হইল ॥৩৩॥

গদাটাকে প্রতিহত দেখিয়া ধৃষ্টকেতু আরও ক্রুদ্ধ হইয়া সত্বর একটা তোমর এবং একটা স্বর্ণসমুজ্জ্বল শক্তি নিক্ষেপ করিলেন ॥৩৪॥

তখন শিক্ষিতহস্ত ও মহাবল দ্রোণ তিনটা বাণদ্বারা সেই তোমরটাকে ছেদন করিয়া শক্তিটাকেও শতভাগে ছেদন করিলেন ॥৩৫॥

তদনন্তর প্রতাপশালী দ্রোণ নিজের বধাভিলাষী ধৃষ্টকেতুর বধের জন্য একটা তীক্ষ্ণ বাণ নিক্ষেপ করিলেন ॥৩৬॥

ক্রমে হংস যেমন পদ্মবন ভেদ করিয়া ভূমিতে গমন করে, সেইরূপ সেই বাণটা যাইয়া অমিততেজা ধৃষ্টকেতুর কবচ ও হৃদয় ভেদ করিয়া ভূমিতে গমন করিল ॥৩৭॥

ক্ষুধার্ত্ত চাসপক্ষী যেমন ক্ষুদ্র পতঙ্গকে গ্রাস করে, সেইরূপ মহাবীর দ্রোণ মহাযুদ্ধে ধৃষ্টকেতুকে গ্রাস করিলেন ॥৩৮॥

(৩৭)…হংসঃ পদ্মসরো যথা—বঙ্গ বর্দ্ধ।

নিহতে চেদিরাজে তু তৎখণ্ডং পিত্র্যমাবিশৎ।
অমর্ষবশমাপন্নঃ পুত্রোঽস্য পরমাস্ত্রবিৎ ॥৩৯॥
তমপি প্রহসন্ দ্রোণঃ শরৈর্নিন্যে যমক্ষয়ম্।
মহাব্যাঘ্রো যথারণ্যে মৃগশাবং বুভুক্ষিতঃ ॥৪০॥
তেষু প্রক্ষীয়মাণেষু পাণ্ডবেয়েষু ভারত!।
জরাসন্ধসুতো বীরঃ স্বয়ং দ্রোণমুপাদ্রবৎ ॥৪১॥
স তু দ্রোণং মহারাজ! ছাদয়ন্ সায়কৈঃ শিতৈঃ।
অদৃশ্যমকরোত্তূর্ণং জলদো ভাস্করং যথা ॥৪২॥
তস্য তল্লাঘবং দৃষ্ট্বা দ্রোণঃ ক্ষত্রিয়মর্দ্দনঃ।
ব্যসৃজৎ সায়কাংস্তূর্ণং শতশোঽথ সহস্রশঃ ॥৪৩॥
ছাদয়িত্বা রণে দ্রোণো রথস্থো রথিনাং বরম্।
জারাসন্ধিমথো জঘ্নে মিষতাং সর্বধন্বিনাম্ ॥৪৪॥

ভারতকৌমুদী

নিহত ইতি। পিত্র্যং পৈতৃকম্, তৎ খণ্ডং শূন্যং স্থানম্, আবিশৎ অপূরয়ৎ ॥৩৯॥
তমিতি। যমক্ষয়ং যমালয়ম্। মৃগশাবং হরিণশিশুম্ ॥৪০॥
তেম্বিতি। পাণ্ডবেয়েষু পাণ্ডবসৈন্যেষু। উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥৪১॥
স ইতি। শিতৈঃ শিলাঘর্ষণেন সুধারীকৃতৈঃ। জলদো মেঘঃ ॥৪২॥
তস্যেতি। লাঘবং দ্রুতাস্ত্রক্ষেপযোগ্যতাম্। ব্যসৃজৎ ন্যক্ষিপৎ ॥৪৩॥

চেদিরাজ ধৃষ্টকেতু নিহত হইলে, তাঁহার পরমাস্ত্রজ্ঞ পুত্র ক্রুদ্ধ হইয়া যাইয়া পিতার সেই শূন্য স্থান পূরণ করিলেন ॥৩৯॥

তখন ক্ষুধার্ত্ত মহাব্যাঘ্র যেমন বনমধ্যে হরিণশিশুকে যমালয়ে প্রেরণ করে, সেইরূপ দ্রোণও হাসিতে হাসিতে বাণদ্বারা তাঁহাকেও যমালয়ে প্রেরণ করিলেন ॥৪০॥

ভরতনন্দন! সেই পাণ্ডবযোদ্ধারা এইভাবে ক্ষয় পাইতে লাগিলে, জরাসন্ধের বীর পুত্র স্বয়ং দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥৪১॥

মহারাজ! তিনি যাইয়া সুধার বাণসমূহদ্বারা আচ্ছাদন করতঃ, মেঘ যেমন সূর্য্যকে অদৃশ্য করে, সেইরূপ দ্রোণকে সত্বর অদৃশ্য করিয়া ফেলিলেন ॥৪২॥

ক্ষত্রিয়মর্দ্দন দ্রোণ জরাসন্ধপুত্রের সেই লঘুহস্ততা দেখিয়া তাঁহার উপরে সত্বর শত শত ও সহস্র সহস্র বাণ নিক্ষেপ করিলেন ॥৪৩॥

(৪১)···স্বয়ন্ দ্রোণমুপাদ্রবৎ—বঙ্গ বর্দ্ধ।

যো যোঽস্য নীয়তে তত্র তং তং দ্রোণোঽন্তকোপমঃ।
আদত্ত সর্বভূতানি প্রাপ্তে কালে যথান্তকঃ ॥৪৫॥
ততো দ্রোণো মহেষ্বাসো নাম বিশ্রাব্য সংযুগে।
শরৈরনেকসাহস্রৈঃ পাণ্ডবেয়ান্ ব্যমোহয়ৎ ॥৪৬॥
তে তু দ্রোণাঙ্কিতা বাণাঃ স্বর্ণপুঙ্খাঃ শিলাশিতাঃ।
নরান্ নাগান্ হয়াংশ্চৈব নিজঘ্নুঃ সর্ব্বতো রণে ॥৪৭॥
তে বধ্যমানা দ্রোণেন শক্রেণেব মহাসুরাঃ।
সমকম্পন্ত পাঞ্চালা গাবঃ শীতার্দ্দিতা ইব ॥৪৮॥
ততো নিষ্টানকো ঘোরঃ পাণ্ডবানামজায়ত।
দ্রোণেন বধ্যমানেষু সৈন্যেষু ভরতর্ষভ ! ॥৪৯॥

ভারতকৌমুদী

ছাদয়িত্বেতি। জরাসন্ধস্যাপত্যমিতি জারাসন্ধিস্তম্। মিষতাং পশ্যতাম্ ॥৪৪॥
য ইতি। তত্র দ্রোণসম্মুখে। আদত্ত অগৃহ্লাৎ ব্যনাশয়দিত্যর্থঃ ॥৪৫॥
তত ইতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, নাম স্বসংজ্ঞাম্ ॥৪৬॥
ত ইতি। দ্রোণাঙ্কিতা দ্রোণনামচিহ্নিতাঃ। নাগান্ গজান্ ॥৪৭॥
ত ইতি। পাঞ্চালা ইতি তেষ্বেব দ্রোণস্য ক্রোধাতিরেকাদিত্যাশয়ঃ ॥৪৮॥
তত ইতি। নিষ্টানক আর্ত্তনাদঃ। "ষ্টন শব্দে" ইত্যতো ঘঞন্তাৎ স্বার্থে কঃ ॥৪৯॥

ক্রমে রথারোহী দ্রোণ যুদ্ধে জরাসন্ধপুত্রকে বাণদ্বারা আচ্ছাদন করিয়া সমস্ত ধনুর্দ্ধরের সমক্ষেই সেই রথিশ্রেষ্ঠকে বধ করিলেন ॥৪৪॥

এইভাবে দ্রোণের সম্মুখে যে যে যোদ্ধা প্রেরিত হইতে লাগিলেন, কাল উপস্থিত হইলে যম যেমন সমস্ত প্রাণীকে গ্রহণ করেন, যমতুল্য দ্রোণও তাঁহাকে তাঁহাকেই গ্রহণ করিতে লাগিলেন ॥৪৫॥

তাহার পর মহাধনুর্দ্ধর দ্রোণ যুদ্ধে নিজের নাম শুনাইয়া শুনাইয়া অনেক সহস্র বাণদ্বারা পাণ্ডবসৈন্যগণকে মোহিত করিতে থাকিলেন ॥৪৬॥

দ্রোণের নামাঙ্কিত, স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত সেই বাণ সকল যাইয়া সকল দিকে পাণ্ডবপক্ষের মানুষ, হস্তী ও অশ্ব সকল বধ করিতে লাগিল ॥৪৭॥

ইন্দ্র যেমন মহাসুরদিগকে বধ করিয়াছিলেন, সেইরূপ দ্রোণ বধ করিতে লাগিলে, পাঞ্চালেরা শীতপীড়িত গোসমূহের ন্যায় কাঁপিতে লাগিল ॥৪৮॥

(৪৫)…আদত্তে সর্বভূতানি প্রাপ্তকালে যথান্তকঃ—বঙ্গ বর্দ্ধ। (৪৬) ততো দ্রোণো মহারাজ !…পাণ্ডবেয়ান্ সমাবৃণোৎ—বা নি। (৪৭) তে তু নামাঙ্কিতা বাণা দ্রোণেনাস্তাঃ …নিজঘ্নুঃ শতশো মৃধে—বা নি।

মোহিতা বাণজালেন ভারদ্বাজেন সংযুগে।
ঊরুগ্রাহগৃহীতা হি পাঞ্চালানাং মহারথাঃ ॥৫০॥
চেদয়শ্চ মহারাজ! সৃঞ্জয়াঃ সোমকাস্তথা।
অভ্যদ্রবন্ত সংহৃষ্টা ভারদ্বাজং যুযুৎসয়া ॥৫১॥
ব্রুবন্তশ্চ রণেঽন্যোন্যং চেদিপাঞ্চালসৃঞ্জয়াঃ।
হত দ্রোণং হত দ্রোণমিতি তে দ্রোণমভ্যয়ুঃ ॥৫২॥
তে যতন্তো নরব্যাঘ্রাঃ সর্ব্বশক্ত্যা মহাদ্যুতিম্।
নিনীষন্তো রণে দ্রোণং যমস্য সদনং প্রতি ॥৫৩॥
যতমানাংশ্চ তান্ সর্বান্ ভারদ্বাজঃ শিলীমুখৈঃ।
যমায় প্রেষয়ামাস চেদিমুখ্যান্ বিশেষতঃ ॥৫৪॥

ভারতকৌমুদী

মোহিতা ইতি। ঊরুগ্রাহেণ ভয়াদূরুস্তম্ভেন গৃহীতা আক্রান্তা অভবন্ ॥৫০॥
চেদয় ইতি। অদ্রবন্ত অভ্যধাবন্। যুযুৎসয়া যোদ্ধুমিচ্ছয়া ॥৫১॥
ব্রুবন্ত ইতি। হত যূয়ং বিনাশয়ত। অভ্যয়ুঃ অভিজগ্মুঃ ॥৫২॥
ত ইতি। যতন্তো জয়ায় যতমানাঃ। নিনীষন্তো নেতুমিচ্ছন্তঃ অভবন্ ॥৫৩॥
যতেতি। শিলীমুখৈর্বাণৈঃ। বিশেষতো বাহুল্যেন ॥৫৪॥

ভরতনন্দন! দ্রোণ সৈন্যগণকে বধ করিতে থাকিলে, পাণ্ডবপক্ষে ভয়ঙ্কর আর্ত্তনাদ হইতে থাকিল ॥৪৯॥

দ্রোণ বাণজালদ্বারা যুদ্ধে মোহিত করিলে, পাঞ্চালসৈন্যের মহারথেরা ঊরুস্তম্ভে আক্রান্ত হইয়া পড়িলেন ॥৫০॥

মহারাজ! তখন চেদি, সৃঞ্জয় ও সোমকসৈন্যেরা আনন্দিত হইয়া যুদ্ধ করিবার ইচ্ছায় দ্রোণের দিকে ধাবিত হইল ॥৫১॥

'দ্রোণকে বধ কর, দ্রোণকে বধ কর' এইরূপ পরস্পর বলিতে থাকিয়া সেই চেদি, পাঞ্চাল ও সৃঞ্জয়েরা ধাবিত হইয়াছিল ॥৫২॥

সেই নরশ্রেষ্ঠেরা সমস্ত শক্তিপ্রয়োগপূর্ব্বক জয়ে যত্নবান্ হইয়া যুদ্ধে মহাতেজা দ্রোণকে যমালয়ে প্রেরণ করিবার ইচ্ছা করিয়াছিলেন ॥৫৩॥

তাঁহারা সকলে জয়ের জন্য যত্ন করিতে থাকিলে, দ্রোণ বাণসমূহদ্বারা তাঁহাদিগকে এবং বিশেষভাবে চেদিশ্রেষ্ঠগণকে যমালয়ে প্রেরণ করিতে লাগিলেন ॥৫৪॥

(৫০) মোহিতাঃ শরজালেন···বর্দ্ধ। (৫১)···যুযুৎসবঃ—পি। (৫৩)···মহাদ্যুতে!··· বঙ্গ বর্দ্ধ,···নিনীষবঃ···বা নি। (৫৪)···তান্ বীরান্···বা নি।

তেষু প্রক্ষীয়মাণেষু চেদিমুখ্যেষু ভারত ! ।
পাঞ্চালাঃ সমকম্পন্ত দ্রোণসায়কপীড়িতাঃ ॥৫৫॥
আক্রোশন্ ভীমসেনং তে ধৃষ্টদ্যুম্নঞ্চ ভারত ! ।
দৃষ্ট্বা দ্রোণস্য কর্ম্মাণি তথারূপাণি মারিষ ! ॥৫৬॥
ব্রাহ্মণেন তপো নূনং চরিতং দুশ্চরং মহৎ ।
তথাহি যুধি সংক্রুদ্ধো দহতি ক্ষত্রিয়র্ষভান্ ॥৫৭॥
ধর্ম্মো যুদ্ধং ক্ষত্রিয়স্য ব্রাহ্মণস্য পরং তপঃ ।
তপস্বী কৃতবিদ্যশ্চ প্রেক্ষিতেনাপি নির্দ্দহেৎ ॥৫৮॥
দ্রোণাস্ত্রমগ্নিসংস্পর্শং প্রবিষ্টাঃ ক্ষত্রিয়র্ষভাঃ ।
বহবো দুস্তরং ঘোরং যতোঽদহ্যন্ত ভারত ! ॥৫৯॥

## ভারতকৌমুদী

তেম্বিতি। পাঞ্চালাঃ সমকম্পন্ত, একচ্ছাগচ্ছেদে ছাগান্তরাণীবেতি ভাবঃ ॥৫৫॥

আক্রোশন্নিতি। আক্রোশন্ রক্ষণায় তারস্বরমাহ্বয়ন্ ॥৫৬॥

অথ কেচন যোদ্ধারো ভরতবংশীয়স্যাপরস্য যোদ্ধুরন্তিকে দ্রোণক্রিয়ামাহুশ্চতুর্ভিঃ। ব্রাহ্মণেনেতি। ব্রাহ্মণেন দ্রোণেন। দহতি দাহমিবানায়াসেন নাশং করোতি ॥৫৭॥

ধর্ম্ম ইতি। পরং তপশ্চ ব্রাহ্মণস্য ধর্ম্ম ইতি সম্বন্ধঃ। প্রেক্ষিতেন দর্শনেনাপি ॥৫৮॥

দ্রোণেতি। যতোঽদহ্যন্ত, অতো দুশ্চরং তপশ্চরিতমিত্যর্থঃ ॥৫৯॥

---

ভরতনন্দন! সেই চেদিশ্রেষ্ঠেরা ক্ষয় পাইতে লাগিলে, পাঞ্চালেরাও দ্রোণের বাণে পীড়িত হইয়া কাঁপিতে লাগিল ॥৫৫॥

মাননীয় ভরতনন্দন! তখন তাহারা দ্রোণের সেইরূপ কার্য্য দেখিয়া উচ্চস্বরে ভীমসেন ও ধৃষ্টদ্যুম্নকে আহ্বান করিতে থাকিল ॥৫৬॥

(অনেকে বলিতে লাগিল—) 'নিশ্চয়ই ব্রাহ্মণ দুষ্কর মহাতপস্যা করিয়াছেন। তাহাতেই ক্রুদ্ধ হইয়া যুদ্ধে ক্ষত্রিয়শ্রেষ্ঠগণকে দগ্ধ করিতেছেন ॥৫৭॥

যুদ্ধ যেমন ক্ষত্রিয়ের ধর্ম্ম, তেমন পরম তপস্যা ব্রাহ্মণের ধর্ম্ম। সুতরাং তপস্বী ও কৃতবিদ্য ব্রাহ্মণ কেবল দৃষ্টিদ্বারাও দগ্ধ করিতে পারেন ॥৫৮॥

ভরতনন্দন! যেহেতু বহু ক্ষত্রিয়শ্রেষ্ঠ অগ্নিসমস্পর্শ, দুস্তর ও ভয়ঙ্কর দ্রোণাস্ত্রের মধ্যে প্রবেশ করিয়া দগ্ধ হইতেছেন ॥৫৯॥

---

(৫৫)···চেদিমুখ্যেষু সর্বশঃ···বা নি। (৫৮) ধর্ম্মং যুদ্ধং ক্ষত্রিয়স্য···পি। (৫৯) দ্রোণাগ্নিমস্ত্রসংস্পর্শম্···নি,···যত্রাদহ্যন্ত ভারত!—পি বা নি।

যথাবলং যথোৎসাহং যথাসত্ত্বং মহাদ্যুতিঃ।
মোহয়ন্ সর্ব্বসৈন্যানি দ্রোণো হন্তি বলানি নঃ ॥৬০॥
তেষাং তদ্বচনং শ্রুত্বা ক্ষত্রধর্ম্মব্যবস্থিতঃ।
অর্দ্ধচন্দ্রেণ চিচ্ছেদ ক্ষত্রধর্ম্মা মহাবলঃ।
ক্রোধসংবিগ্নমনসো দ্রোণস্য সশরং ধনুঃ ॥৬১॥
স সংরব্ধস্ততো ভূত্বা দ্রোণঃ ক্ষত্রিয়মর্দ্দনঃ।
অন্যৎ কার্ম্মুকমাদায় ভাস্বরং বেগবত্তরম্ ॥৬২॥
তত্রাধায় শরং তীক্ষ্ণং পরঘ্নং বিমলং দৃঢ়ম্।
আকর্ণপূর্ণমাচার্য্যো বলবানভ্যবাসৃজৎ ॥৬৩॥ (যুগ্মকম্)
স জীবিতমুপাদায় ধার্ষ্টদ্যুম্নেঃ শরোত্তমঃ।
আশীবিষ ইব ক্রুদ্ধো জগাম ধরণীতলম্ ॥৬৪॥
স ভিন্নহৃদয়ো বাহাদপতন্মেদিনীতলে।
ততঃ সৈন্যান্যকম্পন্ত ধৃষ্টদ্যুম্নসুতে হতে ॥৬৫॥

ভারতকৌমুদী

যথেতি। যথাসত্ত্বং যথাধ্যবসায়ম্। বলানি সৈন্যান্যেব ॥৬০॥

তেষামিতি। ক্ষত্রধর্ম্মা নাম। ক্রোধেন সংবিগ্নমনসঃ অস্থিরচিত্তস্য। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬১॥

স ইতি। সংরব্ধঃ সোৎসাহঃ। পরঘ্নং শত্রুনাশকম্ ॥৬২—৬৩॥

স ইতি। ধৃষ্টদ্যুম্নস্যাপত্যমিতি ধার্ষ্টদ্যুম্নিস্তস্য প্রাগুক্তস্য ক্ষত্রধর্ম্মনাম্নঃ ।৬৪॥

মহাতেজা দ্রোণ শক্তি, উৎসাহ ও অধ্যবসায় অনুসারে আমাদের সমস্ত সৈন্যকে মুগ্ধ করিয়া তাহা সংহার করিতেছেন' ॥৬০॥

তাহাদের সেই কথা শুনিয়া ক্ষত্রিয়ধর্ম্মস্থিত মহাবল ক্ষত্রধর্ম্মা একটা অর্দ্ধচন্দ্রবাণদ্বারা ক্রোধে অস্থিরচিত্ত দ্রোণের শরযুক্ত ধনু ছেদন করিলেন ॥৬১॥

তাহার পর বলবান্ ও ক্ষত্রিয়মর্দ্দন দ্রোণাচার্য্য বিশেষ উৎসাহী হইয়া উজ্জ্বল ও বিশেষ আকর্ষণসহ অন্য একখানা ধনু লইয়া, তাহাতে তীক্ষ্ণ, নির্ম্মল, দৃঢ় ও শত্রুনাশক একটা বাণ স্থাপন করিয়া আকর্ণপূর্ণ আকর্ষণে তাহা নিক্ষেপ করিলেন ॥৬২—৬৩॥

সেই উত্তম বাণটা ধৃষ্টদ্যুম্নের পুত্র ক্ষত্রধর্ম্মার জীবন লইয়া ক্রুদ্ধ সর্পের ন্যায় ভূতলে গমন করিল ॥৬৪॥

(৬২)·· দ্রোণঃ প্রহরতাং বরঃ···পি।

অথ দ্রোণং সমাসাদ্য চেকিতানো মহারথঃ।
স দ্রোণং দশভির্বিদ্ধা প্রত্যবিধ্যৎ স্তনান্তরে।
পঞ্চভিঃ সারথিঞ্চাস্য চতুর্ভিশ্চতুরো হয়ান্ ॥৬৬॥
তমাচার্য্যস্ত্রিভির্ব্বাণৈর্ব্বাহ্বোরুরসি চার্পয়ৎ।
ধ্বজং সপ্তভিরুন্মথ্য যন্তারমবধীত্রিভিঃ ॥৬৭॥
তস্য সূতে হতে বাহা রথমাদায় বিদ্রুতাঃ।
সমরে শরসংবীতা ভারদ্বাজেন মারিষ! ॥৬৮॥
চেকিতানরথং দৃষ্ট্বা বিদ্রুতং হতসারথিম্।
পাঞ্চালান্ পাণ্ডবাংশ্চৈব মহদ্ভয়মথাবিশৎ ॥৬৯॥

ভারতকৌমুদী

স ইতি। উহ্যতে অনেনেতি বাহো রথস্তস্মাৎ। করণে ঘঞ্ ॥৬৫॥
অথেতি। দশভিঃ শরৈঃ। এবমন্যত্র। স্তনান্তরে বক্ষসি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৬॥
তমিতি। উরসি বক্ষসি আর্পয়ৎ অপীড়য়ৎ। যন্তারং সারথিম্ ॥৬৭॥
তস্যেতি। সূতে সারথৌ। বিদ্রুতা দ্রুতং রণস্থলাদ্‌গতাঃ। শরৈঃ সংবীতা ব্যাপ্তাঃ ॥৬৮॥
চেকিতানেতি। হতঃ সারথির্যস্য তম্। ভয়ং কর্ত্তৃ ॥৬৯॥

তখন বিদীর্ণহৃদয় সেই ক্ষত্রধর্ম্মা রথ হইতে ভূতলে পতিত হইলেন। ক্রমে সেই ধৃষ্টদ্যুম্নের পুত্র নিহত হইলে, পাণ্ডবসৈন্যেরা কাঁপিতে লাগিল ॥৬৫॥

তদনন্তর মহারথ চেকিতান দ্রোণের নিকটে উপস্থিত হইয়া দশটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিয়া আবারও তাঁহার বক্ষস্থল বিদ্ধ করিলেন; আর পাঁচটা বাণদ্বারা উঁহার সারথিকে এবং চারিটা বাণদ্বারা চারিটা অশ্বকে তাড়ন করিলেন ॥৬৬॥

তখন দ্রোণাচার্য্য তিনটা বাণদ্বারা চেকিতানের বাহুদ্বয় ও বক্ষস্থল পীড়ন করিলেন এবং সাতটা বাণদ্বারা তাঁহার ধ্বজটাকে বিনষ্ট করিয়া তিনটা বাণদ্বারা সারথিকে বধ করিলেন ॥৬৭॥

মাননীয় রাজা! চেকিতানের সারথি নিহত হইলে, দ্রোণের শরে ব্যাপ্ত-দেহ অশ্বগণ তাঁহার রথখানাকে লইয়া রণস্থল হইতে দ্রুত অপসৃত হইল ॥৬৮॥

চেকিতানের সারথি নিহত হইল এবং তাঁহার রথখানা দ্রুত চলিয়া গেল দেখিয়া পাঞ্চালগণ ও পাণ্ডবগণের গুরুতর ভয় উপস্থিত হইল ॥৬৯॥

(৬৬) অথ দ্রোণং সমারোহৎ—বঙ্গ বর্দ্ধ বা নি, চেকিতানো মহাবলঃ…বা নি। অত্রাপরেঽপি বহব এব পাঠভেদা লক্ষ্যন্তে।

তান্ সমেতান্ রণে শূরাংশ্চেদিপাঞ্চালসৃঞ্জয়ান্।
সমন্তাদ্দ্রাবয়ন্ দ্রোণো বহ্বশোভত ভারত! ॥৭০॥
আকর্ণপলিতঃ শ্যামো বয়সাশীতিপঞ্চকঃ।
রণে পর্য্যচরদ্দ্রোণো বৃদ্ধঃ ষোড়শবর্ষবৎ ॥৭১॥
অথ দ্রোণং মহারাজ! বিচরন্তমভীতবৎ।
বজ্রহস্তমমন্যন্ত শত্রবঃ শত্রুসূদনম্ ॥৭২॥
ততোঽব্রবীন্মহাবাহুর্দ্রুপদো বুদ্ধিমান্ নৃপ!।
লুব্ধোঽয়ং ক্ষত্রিয়ান্ হন্তি ব্যাঘ্রঃ ক্ষুদ্রমৃগানিব ॥৭৩॥

## ভারতকৌমুদী

তানিতি। সমন্তাৎ সর্বাসু দিক্ষু, দ্রাবয়ন্ মর্দ্দয়ন্। অশোভত বীরশ্রিয়া ॥৭০॥

দ্রোণং স্তৌতি। আকর্ণেতি। আকর্ণং কর্ণপর্য্যন্তপাতি পলিতং জরসা কেশশৌক্ল্যং শুক্লঃ কেশপাশো যস্য সঃ, শ্যামঃ শ্যামবর্ণদেহঃ, বয়সা জীবনকালেন, বৎসরাণামশীতিঃ পঞ্চকঞ্চ যস্য স পঞ্চাশীতিবর্ষবয়স্ক ইত্যর্থঃ। "অশীতিপঞ্চকঃ অতিবৃদ্ধতমঃ, অশীতিপঞ্চকশ্চতুঃশতাব্দ ইতি বা" ইতি নীলকণ্ঠঃ। তদসৎ, সপ্ততিবর্ষবয়স্কস্যার্জ্জুনস্য সখ্যুরশ্বত্থাম্নোঽপি কিঞ্চিন্ন্যূন-সপ্ততিবর্ষবয়স্কতায়া অবশ্যবক্তব্যতয়া ত্রিংশদধিকত্রিশতবর্ষবয়সি দ্রোণেন তজ্জননাসম্ভবাৎ। ষোড়শবর্ষবয়সি দ্রোণেনাশ্বত্থাম্নো জননন্তু সম্ভবত্যেব, অভিমন্যুনা পরীক্ষিতো জননবদিতি সুধীভির্ভাব্যম্ ॥৭১॥

অথেতি। বজ্রহস্তমিন্দ্রমমন্যন্ত অনিবার্য্যত্বাৎ ॥৭২॥

## ভারতভাবদীপঃ

অপরাহ্ন ইতি ॥১—৩৭॥ চাষঃ স্বর্ণকারঃ ॥৩৮—৪৮॥ নিষ্টানকঃ কষ্টস্বনঃ ॥৪৯॥ উরুগ্রাহ উরুস্তম্ভঃ ॥৫০—৭০॥ আকর্ণমুপাগতং কেশাদেঃ শৌক্ল্যং যস্য বয়সা কালপিণ্ড-

ভরতনন্দন! যুদ্ধে সমবেত সেই বীর চেদি, পাঞ্চাল ও সৃঞ্জয়দিগকে সকল দিকে পীড়ন করিতে থাকিয়া দ্রোণ বীরশোভায় গুরুতর শোভা পাইতে লাগিলেন ॥৭০॥

পক্ক কেশকলাপ কর্ণপর্য্যন্ত পড়িয়াছিল, দেহ শ্যামবর্ণ ছিল এবং বয়স পঁচাশী বৎসর হইয়াছিল; এইরূপ বৃদ্ধ হইয়াও দ্রোণ ষোড়শবর্ষবয়স্ক যুবার ন্যায় যুদ্ধে বিচরণ করিতেছিলেন ॥৭১॥

মহারাজ! দ্রোণ নির্ভয়ের ন্যায় সেইরূপ বিচরণ করিতে লাগিলে, শত্রুরা সেই শত্রুসূদনকে বজ্রপাণি ইন্দ্র বলিয়া মনে করিতেছিল ॥৭২॥

(৭১) আকর্ণপলিতশ্যামঃ···পি বঙ্গ বর্দ্ধ,···বয়সাশীতিকাপরঃ···পি,···বয়সাশীতিপঞ্চ চ··· বঙ্গ বর্দ্ধ। (৭৩) ততোঽব্রবীন্মহারাজ!···নৃপঃ···পি বঙ্গ বর্দ্ধ।

কৃচ্ছ্রান্ দুর্য্যোধনো লোকান্ পাপঃ প্রাপ্স্যতি দুর্ম্মতিঃ।
যস্য লোভাদ্বিনিহতাঃ সমরে ক্ষত্রিয়র্ষভাঃ ॥৭৪॥
শতশঃ শেরতে ভূমৌ নিকৃত্তা গোবৃষা ইব।
রুধিরেণ পরীতাঙ্গাঃ শ্বশৃগালাদনীকৃতাঃ ॥৭৫॥
এবমুক্ত্বা মহারাজ! দ্রুপদোঽক্ষৌহিণীপতিঃ।
পুরস্কৃত্য রণে পার্থান্ দ্রোণমভ্যদ্রবদ্দ্রুতম্ ॥৭৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে দ্রোণপরাক্রমে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তত ইতি। লুব্ধো দুর্য্যোধনাদর্থলোভী। কথমন্যথা ঈদৃশী প্রবৃত্তিরিতি ভাবঃ ॥৭৩॥

কৃচ্ছ্রানিতি। কৃচ্ছ্রান্ কষ্টকরান্, লোকান্ নরকান্। লোভাৎ রাজ্যস্য ॥৭৪॥

শতশ ইতি। নিকৃত্তাশ্ছিন্নাঃ, গোবৃষাঃ প্রধানা গাবঃ। পরীতাঙ্গা আপ্লুতগাত্রাঃ। শুনাং কুকুরাণাং শৃগালানাঞ্চ অদনীকৃতা দ্রোণেনৈব খাদ্যীকৃতাঃ। অদনমিতি কর্ম্মণি যুট্ ॥৭৫॥

এবমিতি। পার্থান্ পাণ্ডবান্, অভ্যদ্রবৎ যোদ্ধুমভ্যধাবৎ ॥৭৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

সংযোগেন, অশীতিপঞ্চকঃ অতিবৃদ্ধতমঃ, অশীতিপঞ্চকঃ চতুঃশতাব্দ ইতি বা ॥৭১—৭৫॥ পার্থান্ অপনয়ন্ ॥৭৬॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৯॥

রাজা! তাহার পর মহাবাহু ও বুদ্ধিমান্ দ্রুপদ বলিলেন—'ব্যাঘ্র যেমন ক্ষুদ্র মৃগ বধ করে, সেইরূপ এই লুব্ধ ব্রাহ্মণ ক্ষত্রিয় বধ করিতেছে ॥৭৩॥

যাহার লোভে ক্ষত্রিয়শ্রেষ্ঠেরা যুদ্ধে নিহত হইয়াছেন, সেই পাপাত্মা ও দুর্বুদ্ধি দুর্য্যোধন নিশ্চয়ই কষ্টজনক নরকে যাইবে ॥৭৪॥

হায়! ছিন্ন প্রধান প্রধান বৃষের ন্যায় রক্তলিপ্তদেহ শত শত ক্ষত্রিয় কুকুর ও শৃগালপ্রভৃতির খাদ্য হইয়া ভূতলে শয়ন করিয়া রহিয়াছেন' ॥৭৫॥

মহারাজ! অক্ষৌহিণীপতি দ্রুপদ এইরূপ বলিয়া পাণ্ডবগণকে অগ্রবর্ত্তী করিয়া দ্রোণের দিকে সত্বর ধাবিত হইলেন' ॥৭৬॥

* '...ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ...' বঙ্গ বর্দ্ধ, '...পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ...' বা রা নি।

# দশাধিকশততমোঽধ্যায়ঃ।

—————ঃ-০-ঃ—————

সঞ্জয় উবাচ।

ব্যূহেষ্বালোড্যমানেষু পাণ্ডবানাং ততস্ততঃ।
সুদূরমন্বয়ুঃ পার্থাঃ পাঞ্চালাঃ সোমকৈঃ সহ ॥১॥
বর্ত্তমানে তথা রৌদ্রে সংগ্রামে লোমহর্ষণে।
প্রক্ষয়ে জগতস্তীব্রে যুগান্ত ইব ভারত! ॥২॥
দ্রোণে যুধি পরাক্রান্তে নর্দ্দমানে মুহুর্মুহুঃ।
পাঞ্চাল্যেষু চ ক্ষীণেষু বধ্যমানেষু পাণ্ডুষু ॥৩॥
নাপশ্যচ্ছরণং কঞ্চিদ্ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
চিন্তয়ামাস রাজেন্দ্রঃ কথমেতদ্ভবিষ্যতি ॥৪॥ (বিশেষকম্)
তত্রাবেক্ষ্য দিশঃ সর্ব্বাঃ সব্যসাচিদিদৃক্ষয়া।
যুধিষ্ঠিরো দদর্শাথ নৈব পার্থং ন মাধবম্ ॥৫॥

ভারতকৌমুদী

ব্যূহেম্বিতি। অলোড্যমানেষু দ্রোণেন মর্দ্দ্যমানেষু। সুদূরং দ্রোণাদেব ॥১॥
বর্ত্তমান ইতি। প্রক্ষয়ে জায়মানে, যুগান্তে প্রলয়কালে। নর্দ্দমানে সিংহনাদং কুর্ব্বতি। শরণং রক্ষকম্। এতদ্‌যুদ্ধং কথং ভবিষ্যতি, মৎপক্ষে দ্রোণপ্রতিপক্ষাভাবাৎ ॥২—৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! দ্রোণ নানাস্থানে পাণ্ডবসৈন্য আলোড়ন করিতে লাগিলে, পাণ্ডবগণ ও পাঞ্চালগণ সোমকগণের সহিত অতিদূরে সরিয়া গেলেন ॥১॥

ভরতনন্দন! সেইরূপ ভয়ঙ্কর ও লোমহর্ষণ যুদ্ধ চলিতে লাগিলে, প্রলয়কালের ন্যায় দারুণ লোকক্ষয় হইতে থাকিলে, পরাক্রমশালী দ্রোণ যুদ্ধে মুহুর্মুহু সিংহনাদ করিতে লাগিলে, পাঞ্চালসৈন্যগণ ক্ষয় পাইতে থাকিলে এবং পাণ্ডবসৈন্যগণও নিহত হইতে লাগিলে, ধর্ম্মরাজ যুধিষ্ঠির কোন রক্ষক দেখিতে পাইলেন না; তখন সেই রাজশ্রেষ্ঠ যুধিষ্ঠির চিন্তা করিলেন—'কি করিয়া এ যুদ্ধ হইবে' ॥২—৪॥

(১)···সহ সোমকৈঃ—পি বা নি। (২)···সংক্ষয়ে জগতস্তীব্রে···বা নি। (৩)··· বধ্যমানেষু যোধেষু পাণ্ডবেষু চ ভারত!—পি। (৪)···চিন্তয়ামাস ধর্ম্মাত্মা···পি,···চিন্তয়ামাস রাজেন্দ্র!···বা নি। (৫) ততো বীক্ষ্য···পি বা নি।

সোঽপশ্যন্ নরশার্দ্দূলং বানরর্ষভলক্ষণম্ ।
গাণ্ডীবস্য চ নির্ঘোষমশৃণ্বন্ ব্যথিতেন্দ্রিয়ঃ ॥৬॥
অপশ্যন্ সাত্যকিঞ্চাপি বৃষ্ণীনাং প্রবরং রথম্ ।
চিন্তয়াভিপরীতাঙ্গো ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ ।
নাধ্যগচ্ছত্তদা শান্তিং তাবপশ্যন্ নরর্ষভৌ ॥৭॥
লোকোপক্রোশভীরুত্বাদ্ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ ।
অচিন্তয়ন্মহাবাহুঃ শৈনেয়স্য রথং প্রতি ॥৮॥
পদবীং প্রেষিতশ্চৈব ফাল্গুনস্য মহারণে ।
শৈনেয়ঃ সাত্যকিঃ শূরো মিত্রাণামভয়ঙ্করঃ ॥৯॥

ভারতকৌমুদী

তত্রেতি । সব্যসাচিদিদৃক্ষয়া অর্জ্জুনদর্শনেচ্ছয়া । পার্থমর্জ্জুনম্, মাধবং কৃষ্ণম্ ॥৫॥

স ইতি । নরশার্দ্দূলমর্জ্জুনম্, বানরর্ষভো লক্ষণং ধ্বজচিহ্নং যস্য তম্ । ব্যথিতেন্দ্রিয়োঽভবৎ ॥৬॥

অপশ্যন্নিতি । রথং রথিনম্ । অভিপরীতাঙ্গো ব্যাপ্তচিত্তঃ । তৌ কৃষ্ণার্জ্জুনৌ । ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥

লোকেতি । লোকোপক্রোশো লোকাপবাদস্তদ্ভীরুত্বাৎ ॥৮॥

পদবীমিতি । পদবীং পন্থানম্, ফাল্গুনস্য অর্জ্জুনস্য ॥৯॥

তখন যুধিষ্ঠির অর্জ্জুনকে দেখিবার ইচ্ছায় সকল দিকে দৃষ্টিপাত করিয়া অর্জ্জুন বা কৃষ্ণ ইহার কাঁহাকেও দেখিতে পাইলেন না ॥৫॥

তিনি নরশ্রেষ্ঠ ও কপিধ্বজ অর্জ্জুনকে না দেখিয়া এবং গাণ্ডীবের শব্দ শুনিতে না পাইয়া গুরুতর দুঃখিতচিত্ত হইলেন ॥৬॥

আর বৃষ্ণিবংশের মধ্যে প্রধান রথী সাত্যকিকে না দেখিয়া এবং নরশ্রেষ্ঠ কৃষ্ণও অর্জ্জুনকেও দেখিতে না পাইয়া চিন্তায় আকুলচিত্ত হইয়া ধর্ম্মরাজ যুধিষ্ঠির তখন শান্তি পাইতে লাগিলেন না ॥৭॥

মহাবাহু ধর্ম্মরাজ যুধিষ্ঠির লোকাপবাদের ভয়ে ক্রমে সাত্যকির রথের বিষয়েই অধিক চিন্তা করিতে লাগিলেন—॥৮॥

'সুহৃদ্‌গণের অভয়দাতা শিনিবংশনন্দন বীর সাত্যকিকে আমি মহাযুদ্ধে অর্জ্জুনের পথে প্রেরণ করিয়াছি ॥৯॥

(৬)···বরবানরকেতনম্···নাশৃণোদ্ব্যথিতেন্দ্রিয়ঃ—পি । (৯)···মহামৃধে···পি ।

তদিদং হ্যেকমেবাসীদ্দ্বিধা জাতং মনোঽস্য মে।
সাত্যকিশ্চ হি মে জ্ঞেয়ঃ পাণ্ডবশ্চ ধনঞ্জয়ঃ ॥১০॥
সাত্যকিং প্রেষয়িত্বা তু পাণ্ডবস্য পদানুগম্।
সাত্বতস্যাপি কং যুদ্ধে প্রেষয়িষ্যে পদানুগম্ ॥১১॥
করিষ্যামি প্রযত্নেন ভ্রাতুরন্বেষণং যদি।
যুযুধানমনন্বিষ্য লোকো মাং গর্হয়িষ্যতি ॥১২॥
ভ্রাতুরন্বেষণং কৃত্বা ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
পরিত্যজতি বার্ষ্ণেয়ং সাত্যকিং সত্যবিক্রমম্ ॥১৩॥
লোকাপবাদভীরুত্বাৎ সোঽহং পার্থং বৃকোদরম্।
পদবীং প্রেষয়িষ্যামি মাধবস্য মহাত্মনঃ ॥১৪॥

ভারতকৌমুদী

তদিতি। একম্ একার্জ্জুনচিন্তাকুলম্, দ্বিধা চিন্তাদ্বয়ান্বিতম্ ॥১০॥
সাত্যকিমিতি। পাণ্ডবস্যার্জ্জুনস্য, পদানুগং স্থানানুচরম্। সাত্বতস্য সাত্যকেঃ ॥১১॥
করিষ্যামীতি। ভ্রাতুরর্জ্জুনস্য। যুযুধানং সাত্যকিম্ ॥১২॥
গর্হাপ্রকারমাহ ভ্রাতুরিতি। পরিত্যজতি অন্বেষণবিষয়ে ॥১৩॥
লোকেতি। পার্থং পৃথাপুত্রম্। পদবীং পন্থানম্, মাধবস্য সাত্যকেঃ ॥১৪॥

---

সুতরাং পূর্ব্বে আমার মন একচিন্তায় আকুল ছিল, এখন দুই চিন্তায় আকুল হইয়াছে। সুতরাং সাত্যকির সংবাদও লইতে হইবে এবং অর্জ্জুনের বার্ত্তাও জানিতে হইবে ॥১০॥

'অর্জ্জুনের পিছনে সাত্যকিকে পাঠাইয়া এখন সাত্যকির পিছনে কাহাকে পাঠাই ? ॥১১॥

আমি যদি সাত্যকির অন্বেষণ না করিয়া যত্নপূর্ব্বক কেবল ভ্রাতা অর্জ্জুনেরই অন্বেষণ করি, তবে লোকে আমাকে নিন্দা করিবে ॥১২॥

'ধর্ম্মরাজ যুধিষ্ঠির ভ্রাতার অন্বেষণ করিয়া যথার্থবিক্রমশালী বৃষ্ণিবংশীয় সাত্যকিকে পরিত্যাগ করিলেন (অন্বেষণ করিলেন না' এই কথা লোকে বলিবে) ॥১৩॥

সুতরাং আমি লোকাপবাদের ভয় করি বলিয়া মহাত্মা সাত্যকির পথে পৃথানন্দন ভীমসেনকে প্রেরণ করিব ॥১৪॥

---

(১০) দ্বৈধং চিত্তমিদং মেঽদ্য পার্থসাত্বতয়োঃ কৃতে...পি,...দ্বিধা জাতং মমাস্য বৈ—বা নি। (১২)...লোকো মাং গর্হয়েত্ততঃ—পি। (১৩)...সাত্বতং সত্যবিক্রমম্—পি। (১৪) লোকাপবাদভীতত্বাৎ...বঙ্গ বর্দ্ধ।

যথৈব চ মম প্রীতিরর্জ্জুনে শক্রসূদনে।
তথৈব বৃষ্ণিবীরেঽপি সাত্বতে যুদ্ধদুর্ম্মদে ॥১৫॥
অতিভারে নিযুক্তশ্চ ময়া শৈনেয়নন্দনঃ।
স তু মিত্রোপরোধেন গৌরবাচ্চ মমানঘঃ।
প্রবিষ্টো ভারতীং সেনাং মকরঃ সাগরং যথা ॥১৬॥
অসৌ হি শ্রূয়তে শব্দঃ শূরাণামনিবর্ত্তিনাম্।
মিথঃ সংযুধ্যমানানাং বৃষ্ণিবীরেণ ধীমতা ॥১৭॥
প্রাপ্তকালস্তু বলবন্নিশ্চিতং বহুধা হি মে।
তত্র বৈ পাণ্ডবেয়স্য ভীমসেনস্য ধন্বিনঃ।
গমনং রোচতে মহ্যং যত্র যাতৌ মহারথৌ ॥১৮॥
ন চাপ্যশক্যং ভীমস্য বিদ্যতে ভুবি কিঞ্চন।
শক্তো হ্যেষ রণে যত্তঃ পৃথিব্যাং সর্বধন্বিনাম্।
স্ববাহুবলমাশ্রিত্য প্রতিব্যূহিতুমঞ্জসা ॥১৯॥

ভারতকৌমুদী

যথেতি। শক্রসূদনে শক্রদমনে। সাত্বতে সাত্যকৌ ॥১৫॥

অতীতি। অতিভারে অতিদুষ্করব্যাপারে। ভারতীং কৌরবীম্। ষট্পাদঃ শ্লোকঃ ॥১৬॥

অসাবিতি। মিথঃ পরস্পরম্, বৃষ্ণিবীরেণ সাত্যকিনা সহ ॥১৭॥

প্রাপ্তেতি। প্রাপ্তকালং কালোচিতম্, বলবদ্দৃঢ়ম্। মহারথৌ অর্জ্জুনসাত্যকী। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥১৮॥

শক্রসূদন অর্জ্জুনের উপরে আমার যেরূপ প্রীতি রহিয়াছে, বৃষ্ণিবীর ও যুদ্ধদুর্দ্ধর্ষ সাত্যকির উপরেও আমার সেইরূপ প্রীতিই আছে ॥১৫॥

আমি অতিদুষ্কর কার্য্যে সাত্যকিকে নিযুক্ত করিয়াছি; আবার সেই নিষ্পাপ সাত্যকিও সুহৃদের সাহায্যের জন্য এবং আমার গৌরবে—মকর যেমন সমুদ্রে প্রবেশ করে, সেইরূপ কৌরবসৈন্যমধ্যে প্রবেশ করিয়াছেন ॥১৬॥

বৃষ্ণিবীর ও বুদ্ধিমান্ সাত্যকির সহিত যুধ্যমান অনিবর্ত্তী বীরগণের ঐ পরস্পর কোলাহল শুনা যাইতেছে ॥১৭॥

আমি বহু বিবেচনা করিয়া কালোচিত এই বিষয় দৃঢ় নিশ্চয় করিয়াছি যে, মহারথ অর্জ্জুন ও সাত্যকি যেখানে গিয়াছেন, ধনুর্দ্ধর পাণ্ডুনন্দন ভীমসেনেরও সেইখানেই গমন করা উচিত ॥১৮॥

(১৫) যথৈব মে পুরা প্রীতিঃ·পি। (১৮)···বলবন্নিশ্চিত্য···পি বঙ্গ বর্দ্ধ। (১৯) ন চাপ্যসহ্যম্···পি বা নি,·· সর্বধন্বিনঃ·· ভীমসেনোঽরিমর্দ্দনঃ—পি।

যস্য বাহুবলং সর্ব্বে সমাশ্রিত্য মহাত্মনঃ।
বনবাসান্নিবৃত্তাঃ স্মো ন চ যুদ্ধেষু নির্জ্জিতাঃ ॥২০॥
ইতো গতে ভীমসেনে সাত্বতং প্রতি পাণ্ডবে।
সনাথৌ ভবিতারৌ হি যুধি সাত্যকিফাল্গুনৌ ॥২১॥
কামং ত্বশোচনীয়ৌ তৌ রণে ফাল্গুনসাত্যকী।
রক্ষিতৌ বাসুদেবেন স্বয়ঞ্চাস্ত্রবিশারদৌ ॥২২॥
অবশ্যন্তু ময়া কার্য্যমাত্মনঃ শোকনাশনম্।
তস্মাদ্ভীমং নিযোক্ষ্যামি সাত্বতস্য পদানুগম্।
ততঃ প্রতিকৃতং মন্যে বিধানং সাত্যকিং প্রতি ॥২৩॥

ভারতকৌমুদী

নেতি। যত্তো যত্নবান্ সন্। প্রতিব্যূহিতুং ব্যূহপ্রতিপক্ষে গন্তুম্, অঞ্জসা দ্রুতম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥

যস্যেতি। স্মো বয়ম্। যুদ্ধেষু দ্রৌপদ্যাঃ স্বয়ংবরকালীনাদিষু ॥২০॥

ইত ইতি। সাত্বতং সাত্যকিম্। সনাথৌ সরক্ষকৌ। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥২১॥

আত্মানমাশ্বাসয়তি কামমিতি। কামং পর্য্যাপ্তম্ ॥২২॥

অবশ্যমিতি। শোকনাশনমুদ্বেগনিবৃত্তিঃ প্রতিকৃতং সর্বথা বিহিতম্। ষট্পাদঃ শ্লোকঃ ॥২৩॥

জগতে ভীমের অসাধ্য কিছুই নাই। কারণ, ইনি চেষ্টা করিলে আপন বাহুবল অবলম্বন করিয়াই পৃথিবীতে সমস্ত ধনুর্দ্ধরব্যূহের প্রতিপক্ষে দ্রুত গমন করিতে সমর্থ হন ॥১৯॥

যে মহাত্মার বাহুবল অবলম্বন করিয়া আমরা সকলে বনবাস হইতে ফিরিয়া আসিয়াছি, কোন যুদ্ধেও পরাজিত হই নাই ॥২০॥

পাণ্ডুনন্দন ভীমসেন এস্থান হইতে সাত্যকির দিকে গমন করিলে, সাত্যকি ও অর্জ্জুন যুদ্ধে সহায়সম্পন্ন হইবেন ॥২১॥

যুদ্ধে অর্জ্জুন ও সাত্যকির বিষয়ে কোন প্রকারেই আমার শোক করিবার হেতু নাই। কারণ, কৃষ্ণ তাঁহাদিগকে রক্ষা করিতেছেন; বিশেষতঃ তাঁহারা নিজেরাও অস্ত্রে বিচক্ষণ ॥২২॥

তবে অবশ্যই আমার নিজের উদ্বেগ নিবৃত্তি করা উচিত। অতএব আমি ভীমকে সাত্যকির অনুচর নিযুক্ত করিব। তাহা হইলে, সাত্যকির বিষয়ে উপযুক্ত কার্য্যই করা হইবে বলিয়া মনে করি' ॥২৩॥

(২০)···নিবৃত্তাঃ স্ম ন চ··· বঙ্গ বর্দ্ধ বা নি। (২২) কামং ন শোচনীয়ৌ···বর্দ্ধ।

এবং নিশ্চিন্ত্য মনসা ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
যন্তারমব্রবীদ্রাজা ভীমং প্রতি নয়স্ব মাম্ ॥২৪॥
ধর্ম্মরাজবচঃ শ্রুত্বা সারথির্হয়কোবিদঃ।
রথং হেমপরিষ্কারং ভীমান্তিকমুপানয়ৎ ॥২৫॥
ভীমসেনমনুপ্রাপ্য প্রাপ্তকালমনুস্মরন্।
কশ্মলং প্রাবিশদ্রাজা তত্তদ্বহু সমাদিশন্ ॥২৬॥
স কশ্মলসমাবিষ্টো ভীমমাহূয় পার্থিবঃ।
অব্রবীদ্বচনং রাজন্! কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ ॥২৭॥
যঃ স দেবান্ সগন্ধর্বান্ দৈত্যাংশ্চৈকরথোঽজয়ৎ।
তস্য লক্ষ্ম ন পশ্যামি ভীমসেনানুজস্য তে ॥২৮॥
ততোঽব্রবীদ্ধর্ম্মরাজং ভীমসেনস্তথাগতম্।
নৈবাদ্রাক্ষং ন চাশ্রৌষং তব কশ্মলমীদৃশম্ ॥২৯॥

ভারতকৌমুদী

এবমিতি। যন্তারং নিজসারথিম্ ॥২৪॥
ধর্ম্মেতি। হয়কোবিদঃ অশ্বচালনাদৌ দক্ষঃ। হেম্না পরিষ্কারঃ শোভা যস্য তম্ ॥২৫॥
ভীমেতি। প্রাপ্তকালং কালোচিতং প্রেষণম্। কশ্মলং স্নেহাতিরেকান্মোহম্ ॥২৬॥
স ইতি। কশ্মলসমাবিষ্টো ভ্রাতৃস্নেহান্মোহাকুলতাপ্রাপ্তঃ ॥২৭॥
য ইতি। দেবান্ খাণ্ডবদাহে, দৈত্যান্ নিবাতকবচাদীন্। লক্ষ্ম ধ্বজচিহ্নম্ ॥২৮॥

ধর্ম্মপুত্র রাজা যুধিষ্ঠির মনে মনে এইরূপ স্থির করিয়া সারথিকে বলিলেন—'আমাকে ভীমের নিকট লইয়া চল' ॥২৪॥

যুধিষ্ঠিরের বাক্য শুনিয়া অশ্বশাস্ত্রবিশারদ সারথি স্বর্ণশোভিত রথখানাকে ভীমের নিকট লইয়া গেল ॥২৫॥

তখন যুধিষ্ঠির ভীমের নিকট উপস্থিত হইয়া কালোচিত কর্ত্তব্য স্মরণ করিয়া সেই সেই বহু বিষয় আদেশ করিবার পক্ষে আকুলচিত্ত হইলেন ॥২৬॥

রাজা! কুন্তীনন্দন রাজা যুধিষ্ঠির ভ্রাতৃস্নেহে আকুল হইয়া ভীমসেনকে আহ্বান করিয়া এই কথা বলিলেন—॥২৭॥

'ভীমসেন! সেই যিনি একরথে গন্ধর্ব্বগণের সহিত দেবগণকে এবং দৈত্যগণকে জয় করিয়াছিলেন, তোমার সেই কনিষ্ঠ ভ্রাতার চিহ্ন দেখিতে পাইতেছি না। ॥২৮॥

(২৮) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি। (২৯) পূর্বার্দ্ধাৎ পরম্ 'ভীমসেন উবাচ' বঙ্গ বর্দ্ধ।

পুরা হি দুঃখদীর্ণানাং ভবান্ গতিরভূদ্ধি নঃ।
উত্তিষ্ঠোত্তিষ্ঠ রাজেন্দ্র! শাধি কিং করবাণি তে ॥৩০॥
ন হ্যসাধ্যমকার্য্যং বা বিদ্যতে মম মানদ!।
আজ্ঞাপয় কুরুশ্রেষ্ঠ! মা চ শোকে মনঃ কৃথাঃ ॥৩১॥
তমব্রবীদশ্রুপূর্ণঃ কৃষ্ণসর্প ইব শ্বসন্।
ভীমসেনমিদং বাক্যং প্রম্লানবদনো নৃপঃ ॥৩২॥
শ্রূয়তে পাঞ্চজন্যস্য যথা শঙ্খস্য নিস্বনঃ।
পূরিতো বাসুদেবেন সংরব্ধেন যশস্বিনা ॥৩৩॥
নূনমদ্য হতঃ শেতে তব ভ্রাতা ধনঞ্জয়ঃ।
তস্মিন্ বিনিহতে নূনং যুধ্যতেঽসৌ জনার্দ্দনঃ ॥৩৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ত ইতি। তথা গতং মোহেনোপবিষ্টম্, উত্তিষ্ঠোত্তিষ্ঠেতি পরত্রাভিধানাৎ ॥২৯॥
পুরেতি। পুরা অর্জ্জুনস্যাস্ত্রশিক্ষার্থস্বর্গগমনাদিকালে। শাধি উপদিশ ॥৩০॥
নেতি। হে মানদ! মাননীয়ানাং মানকারক!। মা কৃথা ন কুরু ॥৩১॥
তমিতি। অশ্রুপূর্ণঃ, অর্জ্জুনানিষ্টাশঙ্কাবশাদেবেতি ভাবঃ ॥৩২॥
শ্রূয়ত ইতি। পূরিতো মুখবায়ুপূরণেন জনিতঃ, সংরব্ধেন ক্রুদ্ধেন। নূনং ধ্রুবম্ ॥৩৩-৩৪॥

তখন ভীমসেন মোহে উপবিষ্ট যুধিষ্ঠিরকে বলিলেন—'আমি আপনার এরূপ মোহ কখনও দেখি নাই, বা শুনিও নাই ॥২৯॥

রাজশ্রেষ্ঠ! পূর্ব্বে আমরা যখন দুঃখে আকুল হইয়া পড়িতাম, তখন আপনিই আমাদিগকে আশ্বস্ত করিতেন। অতএব আপনি উঠুন উঠুন, আদেশ করুন, আমি আপনার কি করিব ॥৩০॥

মানী লোকের সম্মানকারক কৌরবশ্রেষ্ঠ! জগতে আমার অসাধ্য বা অকর্ত্তব্য কোন কার্য্য নাই। সুতরাং আপনি আদেশ করুন, শোকের দিকে মন দিবেন না' ॥৩১॥

তখন অশ্রুপূর্ণনয়ন ও মলিনবদন যুধিষ্ঠির কৃষ্ণসর্পের ন্যায় নিশ্বাস ত্যাগ করিতে থাকিয়া ভীমসেনকে এই কথা বলিলেন—॥৩২॥

'ভীমসেন! যশস্বী কৃষ্ণ ক্রুদ্ধ হইয়া পাঞ্চজন্যশঙ্খের ধ্বনি করিতেছেন, তাহা যখন শুনা যাইতেছে, তখন নিশ্চয়ই তোমার ভ্রাতা অর্জ্জুন নিহত হইয়া শয়ন করিয়াছেন এবং তিনি নিহত হওয়ায় নিশ্চয়ই কৃষ্ণ যুদ্ধ করিতেছেন ॥৩৩—৩৪॥

(৩১) অতঃ পরম্, 'সঞ্জয় উবাচ' নি। (৩২)...কৃষ্ণোরগ ইব...পি।

যস্য সত্ত্ববতো বীর্য্যমুপজীবন্তি পাণ্ডবাঃ।
যং ভয়েম্বনুগচ্ছন্তি সহস্রাক্ষমিবামরাঃ ॥৩৫॥
স শূরঃ সৈন্ধবপ্রেপ্সুরন্বয়াদ্ভারতীং চমূম্।
তস্য বৈ গমনং বিদ্মো ভীম! নাবর্ত্তনং পুনঃ ॥৩৬॥ (যুগ্মকম্)
শ্যামো যুবা গুড়াকেশো দর্শনীয়ো মহাভুজঃ।
ব্যূঢ়োরস্কো বৃষস্কন্ধো মত্তবারণবিক্রমঃ ॥৩৭॥
চকোরনেত্রস্তাম্রাক্ষো দ্বিষতামঘবর্দ্ধনঃ।
তদিদং মম ভদ্রং তে শোকস্থানমরিন্দম! ॥৩৮॥ (যুগ্মকম্)
অর্জ্জুনার্থং মহাবাহো! সাত্বতস্য চ কারণাৎ।
বর্দ্ধতে হবিষেবাগ্নিরিধ্যমানঃ পুনঃ পুনঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

যস্যেতি। সত্ত্ববতো বলবতঃ। সহস্রাক্ষমিন্দ্রম্। সঃ, অর্জ্জুনঃ, সৈন্ধবপ্রেপ্সুর্জয়দ্রথং গ্রহীতুমিচ্ছুঃ, অন্বয়াৎ অন্বগচ্ছৎ, ভারতীং কৌরবীম্। বিদ্মো জানীমঃ ॥৩৫—৩৬॥

শ্যাম ইতি। গুড়াকা নিদ্রা তস্যা ঈশো নিয়ন্তা সর্বদা সতর্ক ইত্যর্থঃ। ব্যূঢ়ং দৃঢ়বিশালম্ উরো বক্ষো যস্য সঃ। অঘবর্দ্ধনঃ শোকবর্দ্ধনঃ। তে তব ভদ্রং মঙ্গলমস্তু ॥৩৭—৩৮॥

অর্জ্জুনেতি। সাত্বতস্য সাত্যকেঃ। বর্দ্ধতে শোক ইতি শেষঃ। ইধ্যমানো দীপ্যমানঃ ॥৩৯॥

ভীম! পাণ্ডবেরা যে বলবানের বল অবলম্বন করিয়া রহিয়াছেন এবং দেবতারা যেমন ভয় উপস্থিত হইলে ইন্দ্রের অনুসরণ করেন, সেইরূপ পাণ্ডবেরা ভয় উপস্থিত হইলে যাঁহার অনুসরণ করিয়া থাকেন, সেই বীর (অর্জ্জুন) জয়দ্রথকে আক্রমণ করিবার ইচ্ছায় কৌরবসৈন্যমধ্যে প্রবেশ করিয়াছেন। কিন্তু তাঁহার গমনের বিষয়ই জানি, ফিরিয়া আসিবার বিষয় আর জানি না ॥৩৫—৩৬॥

তিনি শ্যামবর্ণ, যুবক, সর্ব্বদা সতর্ক, সুদৃশ্যমূর্ত্তি, মহাবাহু, দৃঢ় ও বিশালবক্ষা, বৃষের ন্যায় উন্নতস্কন্ধ, মত্ত হস্তীর ন্যায় বিক্রমশালী, চকোরের ন্যায় সুন্দর ও তাম্রনয়ন এবং শত্রুগণের শোকবর্দ্ধক। অরিন্দম! তাঁহার এই ঘটনাই আমার শোকের কারণ। তোমার মঙ্গল হউক ॥৩৭—৩৮॥

মহাবাহু! ঘৃতদ্বারা প্রজ্বালিত করিলে অগ্নি যেমন বৃদ্ধি পায়, সেইরূপ অর্জ্জুন ও সাত্যকির জন্য আমার শোক অতিশয় বৃদ্ধি পাইতেছে ॥৩৯॥

(৩৫)…হ্যুপজীবন্তি…অভিগচ্ছন্তি · বা নি। (৩৭)…দর্শনীয়ো মহারথঃ। ব্যূঢ়োরস্কো মহাবাহুঃ…বঙ্গ বর্দ্ধ বা নি।

# মহাভারতম্



মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

## দ্রোণপর্ব্ব

নবমখণ্ডম্

দর্শনাচার্য্য

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-

..দাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

কলিকাতা ৪১ সংখ্যকস্থূরিবর্ত্মস্থসিদ্ধান্তবিদ্যালয়াৎ

সিদ্ধান্তবাগীশেনৈব প্রকাশিতঞ্চ

১৩৪৪ বঙ্গাব্দে

গ্রাহকপক্ষে মূল্যং ১৲

সাধারণপক্ষে মূল্যং ১।০

তস্য লক্ষ্ম ন পশ্যামি তেন বিন্দামি কশ্মলম্।
তং বিদ্ধি পুরুষব্যাঘ্রং সাত্বতঞ্চ মহারথম্ ॥৪০॥
স তং মহারথং পশ্চাদনুযাতস্তবানুজম্।
তমপশ্যন্ মহাবাহুমহং বিন্দামি কশ্মলম্ ॥৪১॥
পার্থে তস্মিন্ হতে চৈব যুধ্যতে নূনমগ্রণীঃ।
সহায়ো নাস্য বৈ কশ্চিত্তেন বিন্দামি কশ্মলম্ ॥৪২॥
একঃ কৃষ্ণো রণে নূনং যুধ্যতে যুদ্ধদুর্ম্মদঃ।
যস্য বীর্য্যবতো বীর্য্যমুপজীবন্তি পাণ্ডবাঃ ॥৪৩॥
নহি শুধ্যতি মে ভাবস্তয়োরেবং পরন্তপ !।
স তত্র গচ্ছ কৌন্তেয় ! যত্র যাতো ধনঞ্জয়ঃ ॥৪৪॥
সাত্যকিশ্চ মহাবীর্য্যঃ কর্ত্তব্যং যদি মন্যসে।
বচনং মম ধর্ম্মজ্ঞ ! জ্যেষ্ঠো ভ্রাতা ভবামি তে ॥৪৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তস্যেতি। লক্ষ্ম চিহ্নম্। বিন্দামি প্রাপ্নোমি, কশ্মলং মোহম্ ॥৪০॥
স ইতি। স আসক্তিবশাৎ সাত্যকিঃ। অনুজমর্জ্জুনম্। তং সাত্যকিম্ ॥৪১॥
পার্থ ইতি। পার্থে অর্জ্জুনে। অগ্রণীর্বীরাণামগ্রগণ্যঃ কৃষ্ণঃ ॥৪২॥
নন্থ বীরাণামগ্রণীত্বাত্তত্র কিং ভয়মিত্যাহ এক ইতি। একো নিঃসহায়ঃ ॥৪৩॥
নহীতি। শুধ্যতি প্রসীদতি, ভাব আত্মা। সাত্যকিশ্চ যত্র যাত ইতি সম্বন্ধঃ ॥৪৪—৪৫॥

তাঁহাদের চিহ্ন দেখিতেছি না; সেই জন্যই উদ্বেগে আকুল হইয়াছি। অতএব ভীম ! তুমি সেই পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুনের ও মহারথ সাত্যকির সংবাদ অবগত হও ॥৪০॥

সেই সাত্যকি পরে তোমার কনিষ্ঠভ্রাতা মহারথ অর্জ্জুনের অনুসরণ করিয়াছেন; আমি সেই মহাবাহুকেও না দেখিয়া উদ্বেগে আকুল হইয়াছি ॥৪১॥

নিশ্চয়ই অর্জ্জুন নিহত হইলে পর বীরাগ্রগণ্য কৃষ্ণ যুদ্ধ করিতেছেন; অথ চ উঁহার কেহই সহায় নাই। তাহাতেই আমি উদ্বেগে বিহ্বল হইয়া পড়িয়াছি ॥৪২॥

পাণ্ডবেরা যে বলবানের বল অবলম্বন করিয়া রহিয়াছেন, সেই যুদ্ধদুর্দ্ধর্ষ কৃষ্ণ নিশ্চয়ই একাকী রণস্থলে যুদ্ধ করিতেছেন ॥৪৩॥

ন তেঽর্জ্জুনস্তথা জ্ঞেয়ো জ্ঞাতব্যঃ সাত্যকির্যথা।
চিকীর্ষুর্মৎপ্রিয়ং পার্থ! স যাতঃ সব্যসাচিনঃ।
পদবীং দুর্গমাং ঘোরামগম্যামকৃতাত্মভিঃ ॥৪৬॥
দৃষ্ট্বা কুশলিনৌ কৃষ্ণৌ সাত্বতঞ্চৈব সাত্যকিম্।
সংবিদং মম কুর্য্যাস্ত্বং সিংহনাদেন পাণ্ডব! ॥৪৭॥

ভীম উবাচ।

ব্রহ্মেশানেন্দ্রবরুণানবহদ্ যঃ পুরা রথঃ।
তমাস্থায় গতৌ কৃষ্ণৌ ন তয়োর্বিদ্যতে ভয়ম্ ॥৪৮॥

ভারতকৌমুদী

নেতি। চিকীর্ষুঃ কর্ত্তুমিচ্ছুঃ। অকৃতাত্মভির্যুদ্ধশিক্ষায়ামকৃতযত্নৈঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৬॥

দৃষ্ট্বেতি। সংবিদং সঙ্কেতম্, "সংবিৎ সঙ্কেতকেঽপি স্যাৎ" ইতি ত্রিকাণ্ডশেষঃ ॥৪৭॥

ব্রহ্মেতি। ঈশানঃ শিবঃ। আস্থায় আরুহ্য, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৪৮॥

ভারতভাবদীপঃ

ব্যূহেম্বিতি ॥১—৫॥ বানরর্ষভলক্ষণং বানরপ্রধানং ধ্বজম্, বরবানরকেতনমিতি পাঠো বা ॥৬—১২॥ সত্যো দৃঢ়প্রতিজ্ঞঃ ॥১৮—২২॥ সাত্যকিং প্রতি বিধানং কৃতমিত্যন্বয়ঃ ॥২৩—৩৭॥ চকোরনেত্রো রক্তান্তায়তনয়নঃ, তাম্রাস্যো রক্তগৌরমুখঃ ॥৩৮—৪৬॥ সংবিদং

অতএব পরন্তপ কুন্তীনন্দন! তাঁহাদের এই অবস্থা চলিতে থাকায় আমার মন শুদ্ধ (নিরুদ্বেগ) হইতেছে না। ভীম! আমি তোমার জ্যেষ্ঠভ্রাতা হই। সুতরাং ধর্ম্মজ্ঞ! তুমি যদি আমার বাক্য রক্ষণীয় বলিয়া মনে কর, তবে মহাবীর অর্জ্জুন ও সাত্যকি যেখানে রহিয়াছেন, তুমি সেইখানে যাও ॥৪৪—৪৫॥

পৃথানন্দন! তোমার যেভাবে সাত্যকির সংবাদ জানিতে হইবে, সেভাবে অর্জ্জুনের সংবাদ জানিতে হইবে না। সাত্যকি আমার প্রিয়কার্য্য করিবার ইচ্ছা করিয়া যুদ্ধানভিজ্ঞ লোকের অগম্য ভয়ঙ্কর দুর্গম অর্জ্জুনের পথে গিয়াছেন ॥৪৬॥

পাণ্ডুনন্দন! তুমি—কৃষ্ণ, অর্জ্জুন ও সাত্যকিকে কুশলী দেখিয়া সিংহনাদ করিয়া আমাকে সেই সঙ্কেত জানাইবে ॥৪৭॥

ভীম বলিলেন—'মহারাজ! যে রথ পূর্ব্বে ব্রহ্মা, রুদ্র, ইন্দ্র ও বরুণকে বহন করিত, সেই রথে আরোহণ করিয়া কৃষ্ণ ও অর্জ্জুন গিয়াছেন। সুতরাং তাঁহাদের কোন ভয় নাই ॥৪৮॥

(৪৬) ন মেঽর্জ্জুনস্তথা জ্ঞেয়ঃ···বা নি। (৪৭) ইতঃ পরম্ 'চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '·· ষড়্‌বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

আজ্ঞাং তে শিরসা বিভ্রদেষ গচ্ছামি মা শুচঃ।
সমেত্য তান্ নরব্যাঘ্রাংস্তব দাস্যামি সংবিদম্ ॥৪৯॥

সঞ্জয় উবাচ।

এতাবদুক্ত্বা প্রযযৌ পরিহায় যুধিষ্ঠিরম্।
ধৃষ্টদ্যুম্নায় বলবান্ সুহৃদ্ভ্যশ্চ পুনঃ পুনঃ ॥৫০॥
ধৃষ্টদ্যুম্নঞ্চেদমাহ ভীমসেনো মহাবলঃ।
বিদিতং তে মহাবাহো! যথা দ্রোণো মহারথঃ।
গ্রহণে ধর্ম্মরাজস্য সর্বোপায়েন বর্ত্ততে ॥৫১॥
ন চ মে গমনে কৃত্যং তাদৃক্ পার্ষত! বিদ্যতে।
যাদৃক্ সংরক্ষণং দ্রোণাদ্রাজ্ঞঃ কৃত্যতমং হি নঃ ॥৫২॥
এবমুক্তোঽস্মি পার্থেন প্রতিবক্তুং ন চোৎসহে।
প্রযাস্যে তত্র যত্রাজৌ মুমূর্ষুঃ সৈন্ধবঃ স্থিতঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

তর্হি কিং ন গমিষ্যসীত্যাহ আজ্ঞামিতি। বিভ্রৎ ধারয়ন্। সংবিদং সঙ্কেতম্ ॥৪৯॥
এতাবদিতি। প্রযযৌ ভীমঃ প্রযাতুমুদ্যুঙ্‌ক্তে স্ম, পরিহায় নিক্ষিপ্য ॥৫০॥
ধৃষ্টেতি। বর্ত্ততে অভিলাষীতি শেষঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫১॥
নেতি। কৃত্যং প্রয়োজনম্। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য, কৃত্যতমং প্রধানং প্রয়োজনম্ ॥৫২॥

তথাপি আপনার আদেশ মস্তকে ধারণ করিয়া এই আমি যাইতেছি, আপনি শোক করিবেন না। আমি সেই নরশ্রেষ্ঠগণের নিকটে যাইয়া আপনার নিকট সঙ্কেত করিব' ॥৪৯॥

সঞ্জয় বলিলেন—'বলবান্ ভীমসেন এইটুকুমাত্র বলিয়া ধৃষ্টদ্যুম্ন ও অন্যান্য বন্ধুগণের নিকটে যুধিষ্ঠিরকে বার বার গচ্ছিত রাখিয়া গমন করিবার উদ্‌যোগ করিলেন ॥৫০॥

এবং মহাবল ভীমসেন ধৃষ্টদ্যুম্নকে এই কথা বলিলেন—'মহাবাহু! আপনার জানা আছে যে, মহারথ দ্রোণ সমস্ত উপায়ে যুধিষ্ঠিরকে ধরিবার অভিলাষী আছেন ॥৫১॥

অতএব পৃষতনন্দন! দ্রোণ হইতে রাজাকে রক্ষা করা আমাদের যেরূপ প্রধান প্রয়োজন, আমার গমনে সেরূপ প্রয়োজন নাই ॥৫২॥

(৫১) পার্ষতঞ্চাব্রবীদ্বীরম্…পি। (৫২)…যাদৃশং রক্ষণে রাজ্ঞঃ কার্য্যমাত্যয়িকং হি নঃ-বা নি। (৫৩)…যত্রাসৌ…বা নি।

ধর্ম্মরাজস্য বচনে স্থাতব্যমবিশঙ্কয়া।
যাস্যামি পদবীং ভ্রাতুঃ সাত্বতস্য চ ধীমতঃ ॥৫৪॥
সোঽস্য যত্তো রণে পার্থং পরিরক্ষ যুধিষ্ঠিরম্।
এতদ্ধি সর্বকার্য্যাণাং পরমং কৃত্যমাহবে ॥৫৫॥
তমব্রবীন্মহারাজ! ধৃষ্টদ্যুম্নো বৃকোদরম্।
ঈপ্সিতং তে করিষ্যামি গচ্ছ পার্থাবিচারয়ন্ ॥৫৬॥
নাহত্বা সমরে দ্রোণো ধৃষ্টদ্যুম্নং কথঞ্চন।
নিগ্রহং ধর্ম্মরাজস্য করিষ্যতি মহাহবে ॥৫৭॥
ততো নিক্ষিপ্য রাজানং ধৃষ্টদ্যুম্নে মহাত্মনি।
অভিবাদ্য গুরুং জ্যেষ্ঠং প্রযযৌ যত্র ফাল্গুনঃ ॥৫৮॥

ভারতকৌমুদী

এবমিতি। পার্থেন যুধিষ্ঠিরেণ। ন চোৎসহে অনুজন্তান্ন চ শক্নোমি ॥৫৩॥
ধর্ম্মেতি। পদবীং পন্থানম্, ভ্রাতুরর্জ্জুনস্য, সাত্বতস্য সাত্যকেঃ ॥৫৪॥
স ইতি। যত্তো যত্নবান্ সন্। কৃত্যং কার্য্যম্, আহবে যুদ্ধে ॥৫৫॥
তমিতি। ঈপ্সিতমভীষ্টং ধর্ম্মরাজস্য রক্ষণম্ ॥৫৬॥
নেতি। নিগ্রহং পরাভূয় গ্রহণম্, করিষ্যতি কর্ত্তুং শক্ষ্যতি ॥৫৭॥
তত ইতি। জ্যেষ্ঠং যুধিষ্ঠিরম্, প্রযযৌ প্রয়াতুমারেভে ॥৫৮॥

তথাপি রাজা আমাকে এইরূপ বলিয়াছেন। সুতরাং তাহার প্রতিবাদ করিতে পারি না। মুমূর্ষু জয়দ্রথ রণস্থলে যেখানে রহিয়াছে, অবশ্যই সেখানে যাইব ॥৫৩॥

বিনা বিচারে ধর্ম্মরাজের বাক্যের অধীন হইয়া আমাকে থাকিতে হইবে। সুতরাং আমি ভ্রাতা অর্জ্জুনের ও ধীমান্ সাত্যকির পথে যাইব ॥৫৪॥

অতএব আপনি আজ যুদ্ধে যত্নবান্ হইয়া পৃথানন্দন যুধিষ্ঠিরকে রক্ষা করিতে থাকুন। ইহাই যুদ্ধে সমস্ত কার্য্যের মধ্যে আপনার প্রধান কার্য্য' ॥৫৫॥

মহারাজ! তখন ধৃষ্টদ্যুম্ন ভীমসেনকে বলিলেন—'পৃথানন্দন! আমি আপনার অভীষ্ট কার্য্য করিব; আপনি নিঃশঙ্কচিত্তে যাইতে পারেন ॥৫৬॥

দ্রোণ যুদ্ধে ধৃষ্টদ্যুম্নকে বধ না করিয়া কোন প্রকারেই মহাযুদ্ধে ধর্ম্মরাজকে ধরিতে পারিবেন না' ॥৫৭॥

(৫৪)···স্থাতব্যমিতি পার্থিত!···পি। (৫৭) ময়ি জীবতি কৌন্তেয়! ভারদ্বাজঃ কথঞ্চন।···প্রকরিষ্যতি সংযুগে—পি। (৫৮)···ধৃষ্টদ্যুম্নায় পাণ্ডবঃ···বঙ্গ বর্দ্ধ,···ধৃষ্টদ্যুম্নে চ পাণ্ডবম্···বা নি।

পরিষ্বক্তশ্চ কৌন্তেয়ো ধর্ম্মরাজেন ভারত!।
আঘ্রাতশ্চ তথা মূর্দ্ধ্নি শ্রাবিতশ্চাশিষঃ শুভাঃ ॥৫৯॥
ভীমসেনো মহাবাহুঃ কবচী শুভকুণ্ডলী।
সগদঃ সতলত্রাণঃ স রথী রথিনাং বরঃ ॥৬০॥
তস্য কার্ষ্ণায়সং বর্ম্ম হেমচিত্রং মহর্দ্ধিমৎ।
বিবভৌ পর্ব্বতং শ্লিষ্টঃ সবিদ্যুদিব তোয়দঃ ॥৬১॥
পীতরক্তাসিতসিতৈর্বাসোভিশ্চ স্ববেষ্টিতঃ।
কণ্ঠত্রাণেন চ বভৌ সেন্দ্রায়ুধ ইবাম্বুদঃ ॥৬২॥

ভারতকৌমুদী

পরীতি। পরিষ্বক্ত আলিঙ্গিতঃ, কৌন্তেয়ো ভীমসেনঃ ॥৫৯॥

ভীমেতি। রথিনাং বরঃ স মহাবাহুর্ভীমসেনঃ, কবচী, শুভকুণ্ডলী সুন্দরকুণ্ডলযুগলবান্, সগদো গদয়া সহিতঃ, সতলত্রাণো হস্তাবাপযুক্তঃ, রথী রথারোহী চ বভূব ॥৬০॥

তস্যেতি। কৃষ্ণস্য সারভূততয়া কৃষ্ণবর্ণস্য অয়সো লৌহস্যেদমিতি কার্ষ্ণায়সম্। মহর্দ্ধিমৎ মহামূল্যম্। শ্লিষ্ট আশ্রিতঃ। কর্ত্তরি ক্তঃ। তোয়দো মেঘঃ ॥৬১॥

পীতেতি। অসিতানি কৃষ্ণানি, সিতানি শুক্লানি। কণ্ঠত্রাণেন কণ্ঠাবরণেন ॥৬২॥

ভারতভাবদীপঃ

জ্ঞাপনম্ ॥৪৭—৫১॥ আত্যয়িকম্ অতিশয়িতম্, দ্বিশব্দোঽভিমুখীকরণে, এবমনন্তরোক্তম্ ॥৫২—৬৬॥ (পাঠান্তরে) "অনলো গোহিরণ্যঞ্চ দূর্ব্বা গোরোচনামৃতম্। অক্ষতং দধি

তাহার পর ভীমসেন যুধিষ্ঠিরকে মহাত্মা ধৃষ্টদ্যুম্নের হস্তে গচ্ছিত রাখিয়া গুরু জ্যেষ্ঠভ্রাতা যুধিষ্ঠিরকে অভিবাদন করিয়া—যেখানে অর্জ্জুন ছিলেন সেই দিকে গমন করিবার উদ্‌যোগ করিলেন ॥৫৮॥

ভরতনন্দন! তখন যুধিষ্ঠির ভীমসেনকে আলিঙ্গন ও তাঁহার মস্তকাঘ্রাণ করিলেন এবং তাঁহাকে বহুতর শুভাশীর্ব্বাদ শুনাইলেন ॥৫৯॥

রথিশ্রেষ্ঠ ও মহাবাহু ভীমসেন কবচ, সুন্দর দুইটী কুণ্ডল, গদা ও চর্ম্ম-নির্ম্মিত হস্তাবরণ ধারণ করিয়া রথে আরোহণ করিলেন ॥৬০॥

তখন কৃষ্ণবর্ণলৌহ- (ইস্পাত) নির্ম্মিত, স্বর্ণখচিত ও মহামূল্য ভীমের বর্ম্মটা—পর্ব্বতাশ্লিষ্ট বিদ্যুৎসংযুক্ত মেঘের ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥৬১॥

(৫৯)···ধর্ম্মরাজেন মারুতিঃ···বা নি। ইতঃ পরমিদং শ্লোকত্রয়মধিকম্—'কৃত্বা প্রদক্ষিণং বিপ্রানর্চ্চিতাংস্তুষ্টমানসান্। আলভ্য মঙ্গলান্যষ্টৌ পীত্বা কৈরাতকং মধু॥ দ্বিগুণদ্রবিণো ধীমান্ মদবিহ্বললোচনঃ। বিপ্রৈঃ কৃতস্বস্ত্যয়নো বিজয়োৎপাদসূচিতঃ॥ পশ্যন্নিবাত্মনো বৃদ্ধিং বিজয়ানন্দকারিণীম্। অনুলোমানিলৈশ্চাশু প্রচোদিতজয়োদয়ঃ॥' পি বঙ্গ বর্দ্ধ বা।
(৬০)···সাঙ্গদঃ সতলত্রাণঃ·· পি,···অঙ্গদী সতলত্রাণঃ···বঙ্গ বর্দ্ধ।

প্রয়াতে ভীমসেনে তু তব সৈন্যং যুযুৎসয়া।
পাঞ্চজন্যরবো ঘোরঃ পুনরাসীদ্বিশাংপতে! ॥৬৩॥
তং শ্রুত্বা নিনদং ঘোরং ত্রৈলোক্যত্রাসনং মহৎ।
পুনর্ভীমং মহাবাহুং ধর্ম্মরাজোঽভ্যভাষত ॥৬৪॥
এষ বৃষ্ণিপ্রবীরেণ ধ্মাতঃ সলিলজো মহান্।
পৃথিবীঞ্চান্তরীক্ষঞ্চ নিনাদয়তি শঙ্খরাট্ ॥৬৫॥
নূনং ব্যসনমাপন্নে সুমহৎ সব্যসাচিনি।
কুরুভির্যুধ্যতে সার্দ্ধং সর্ব্বৈশ্চক্রধরঃ স্বয়ম্ ॥৬৬॥
নূনমার্য্যা মহৎ কুন্তী পাপমদ্য নিদর্শনম্।
দ্রৌপদী চ সুভদ্রা চ পশ্যন্তি সহ বন্ধুভিঃ ॥৬৭॥
স ভীম! ত্বরয়া যুক্তো যাহি যত্র ধনঞ্জয়ঃ।
মুহ্যন্তীব হি মে সর্ব্বা ধনঞ্জয়দিদৃক্ষয়া ॥৬৮॥

ভারতকৌমুদী

প্রেতি। প্রয়াতে প্রয়াতুমুদ্যতে। যুযুৎসয়া যোদ্ধুমিচ্ছয়া ॥৬৩॥
তমিতি। মহদিতি ক্লীবত্বমার্ষম্। ভীমং ভীমসেনম্ ॥৬৪॥
এষ ইতি। বৃষ্ণিপ্রবীরেণ কৃষ্ণেন, ধ্মাতো মুখবায়ুনা পূরিতঃ ॥৬৫॥
নূনমিতি। ব্যসনং বিপদম্, আপন্নে প্রহারেণ প্রাপ্তে। চক্রধরঃ কৃষ্ণঃ ॥৬৬॥
নূনমিতি। পাপং পাপজনিতানিষ্টসূচকম্, নিদর্শনং লক্ষণম্ ॥৬৭॥

আর ভীমসেনও পীত, রক্ত, কৃষ্ণ ও শুক্লবর্ণ বস্ত্রে পরিবেষ্টিত হইয়া কণ্ঠত্রাণ ধারণ করিয়া ইন্দ্রায়ুধযুক্ত মেঘের তুল্য শোভা পাইতে থাকিলেন ॥৬২॥

নরনাথ! ক্রমে ভীমসেন যুদ্ধ করিবার ইচ্ছায় আপনার সৈন্যের দিকে প্রস্থান করিবার উদ্যম করিলে, পুনরায় ভয়ঙ্কর পাঞ্চজন্যশঙ্খের ধ্বনি হইল ॥৬৩॥

ত্রিভুবনের ত্রাসজনক সেই ভয়ঙ্কর মহাধ্বনি শুনিয়া যুধিষ্ঠির পুনরায় মহাবাহু ভীমসেনকে বলিলেন—॥৬৪॥

'এই জলজাত শঙ্খরাজ পাঞ্চজন্য কৃষ্ণের মুখবায়ুতে পূর্ণ হইয়া পৃথিবী ও আকাশ নিনাদিত করিতেছে ॥৬৫॥

নিশ্চয়ই অর্জ্জুন মহাবিপদাপন্ন হইলে, স্বয়ং কৃষ্ণই সমস্ত কৌরবের সহিত যুদ্ধ করিতেছেন ॥৬৬॥

নিশ্চয়ই আজ পূজনীয়া কুন্তীদেবী, দ্রৌপদী ও সুভদ্রা অন্যান্য বন্ধুদের সহিত অনিষ্টসূচক লক্ষণ সকল দেখিতেছেন ॥৬৭॥

দিশশ্চ প্রদিশশ্চৈব পার্থ! সাত্বতকারণাৎ।
গচ্ছ গচ্ছেতি গুরুণা সোঽনুজ্ঞাতো বৃকোদরঃ ॥৬৯॥ (যুগ্মকম্)
ততঃ পাণ্ডুসুতো রাজন্! ভীমসেনঃ প্রতাপবান্।
বদ্ধগোধাঙ্গুলীত্রাণঃ প্রগৃহীতশরাসনঃ ॥৭০॥
জ্যেষ্ঠেন প্রহিতো ভ্রাত্রা ভ্রাতা ভ্রাতুঃ প্রিয়ঙ্করঃ।
আহত্য দুন্দুভিং ভীমঃ শঙ্খং প্রধ্মাপ্য চাসকৃৎ ॥৭১॥
বিনদ্য সিংহনাদাংশ্চ জ্যাং বিকর্ষন্ পুনঃ পুনঃ।
দর্শয়ন্ ঘোরমাত্মানমমিত্রান্ সহসাভ্যয়াৎ ॥৭২॥ (বিশেষকম্)
তমূহুর্জবনা দান্তা বিকুর্ব্বাণা হয়োত্তমাঃ।
বিশোকেনাভিসংযত্তা মনোমারুতরংহসঃ ॥৭৩॥

ভারতকৌমুদী

স ইতি। ধনঞ্জয়স্য দিদৃক্ষয়া দর্শনেচ্ছয়া। গুরুণা জ্যেষ্ঠভ্রাত্রা ॥৬৮—৬৯॥

তত ইতি। বদ্ধে ধৃতে গোধা হস্তাবাপঃ অঙ্গুলীত্রাণঞ্চ তে যেন সঃ। ভ্রাতুরর্জ্জুনস্য। বিনদ্য কৃত্বা। জ্যাং ধনুর্গুণম্। আত্মানং স্বদেহম্, অমিত্রান্ শত্রূন্ ॥৭০—৭২॥

তমিতি। জবনা বেগবন্তঃ, দান্তাঃ শিক্ষিতাঃ, বিকুর্বাণা বিশিষ্টাং গতিং কুর্ব্বন্তঃ, বিশোকেন তদাখ্যেন সারথিনা, অভিসংযত্তাঃ সর্বতো যত্নেন ধৃতাঃ, মনসো মারুতস্য বায়োরিব চ রংহো বেগো যেষাং তে, হয়োত্তমা উত্তমাশ্বাঃ, তং ভীমম্, উহুর্নীতবন্তঃ ॥৭৩॥

ভারতভাবদীপঃ

চেত্যষ্টৌ মঙ্গলানি প্রচক্ষতে॥"। বিজয়োৎপাদসূচিকাং সূচিতবিজয়োৎপাদিকাম্। আর্য্যা মান্যা মাতেতি যাবৎ, নিদর্শনং নিমিত্তম্ ॥৬৭॥ মুহ্যন্তি মোহেনাভ্রিয়ন্তে ॥৬৮—৭৩॥

অতএব ভীম! অর্জ্জুন যেখানে রহিয়াছেন, তুমি সত্বর সেখানে যাও। পৃথানন্দন! অর্জ্জুনকে দেখিবার জন্য এবং সাত্যকির জন্য আমার যেন সমস্ত দিক্ ও বিদিকের মোহ উপস্থিত হইয়াছে। সুতরাং যাও যাও' এইভাবে যুধিষ্ঠির ভীমকে আদেশ করিলেন ॥৬৮—৬৯॥

রাজা! তদনন্তর ভ্রাতার প্রিয়কার্য্যকারী, অথ চ ভয়ঙ্কর মূর্ত্তি ও প্রতাপশালী পাণ্ডুনন্দন ভীমসেন জ্যেষ্ঠসহোদরকর্ত্তৃক প্রেরিত হইয়া তলত্রাণ, অঙ্গুলীত্রাণ ও ধনু ধারণপূর্ব্বক বার বার দুন্দুভিধ্বনি, শঙ্খধ্বনি ও সিংহনাদ করিয়া বার বার ধনুর গুণ আকর্ষণ করিতে থাকিয়া নিজের ভয়ঙ্কর মূর্ত্তি দেখাইতে দেখাইতে শত্রুগণের দিকে বেগে ধাবিত হইলেন ॥৭০—৭২॥

(৬৯)…সাত্বতস্য চ কারণাৎ…বঙ্গ বর্দ্ধ বা নি। (৭২) বিনদ্য সিংহনাদেন…বা নি। (৭৩)…বিরুবন্তো হয়োত্তমাঃ। বিশোকেন সুসংযত্তাঃ…বা নি।

আরুজন্ বিরুজন্ পার্থো জ্যাং স্পৃশংশ্চৈব পাণিনা।
সোঽনুকর্ষন্ বিকর্ষংশ্চ সেনাগ্রং সমলোড়য়ৎ ॥৭৪॥
তং প্রয়ান্তং মহাবাহুং পাঞ্চালাঃ সহসোমকাঃ।
পৃষ্ঠতোঽনুযযুঃ শূরা মঘবন্তমিবামরাঃ ॥৭৫॥
তং সসেনা মহারাজ! সোদর্য্যাঃ পর্য্যবারয়ন্।
দুঃশাসনশ্চিত্রসেনঃ কুণ্ডভেদী বিবিংশতিঃ ॥৭৬॥
দুর্ম্মুখো দুঃসহশ্চৈব বিকর্ণোঽথ শলস্তথা।
বিন্দানুবিন্দৌ সুমুখো দীর্ঘবাহুঃ সুদর্শনঃ ॥৭৭॥
বৃন্দারকঃ সুহস্তশ্চ সুষেণো দীর্ঘলোচনঃ।
অভয়ো রৌদ্রকর্ম্মা চ সুবর্ম্মা দুর্ব্বিমোচনঃ ॥৭৮॥

ভারতকৌমুদী

আরুজন্নিতি। স পার্থো ভীমঃ, পাণিনা, বিকর্ষন্ তূণাদ্বাণানুদ্ধরন্, জ্যাং ধনুর্গুণং স্পৃশন্, অনুকর্ষন্ আকর্ষংশ্চ, আরুজন্ ক্ষেপেণ পীড়য়ন্, বিরুজন্ ভগ্নং কুর্ব্বন্, সেনাগ্রং সমলোড়য়ৎ ॥৭৪॥

তমিতি। সোমকৈঃ সহেতি সহসোমকাঃ। মঘবন্তমিন্দ্রম্ ॥৭৫॥

তমিতি। সেনয়া সহেতি সসেনাঃ, সোদর্য্যাঃ সহোদরাঃ। কে তে ইত্যাহ দুঃশা-

ভারতভাবদীপঃ

আরুজন্ কৃন্তন্, বিরুজন্ বিরুধ্যন্, বিকর্ষন্ অত্যর্থং কর্ষন্, সংপ্রকর্ষন্ সংপ্রকর্ষেণ বিলিখন্, বিকর্ষন্ বিক্ষিপন্ ॥৭৪—১১৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১০॥

---

তখন বেগবান্, শিক্ষিত, সুন্দরগতিশালী এবং মন ও বায়ুর ন্যায় দ্রুতগামী উত্তম অশ্বগণ সারথি বিশোককর্তৃক সযত্নে ধৃত হইয়া ভীমসেনকে বহন করিতে লাগিল ॥৭৩॥

ক্রমে ভীমসেন হস্তদ্বারা তূণীর হইতে বাণ উত্তোলন, ধনুর্গুণস্পর্শ ও তাহা আকর্ষণ করতঃ, বিপক্ষের সৈন্যদিগকে পীড়ন ও সংঘচ্যুত করিতে থাকিয়া কৌরবসেনার সম্মুখভাগ আলোড়ন করিতে লাগিলেন ॥৭৪॥

মহাবাহু ভীমসেন সেইভাবে অগ্রসর হইতে লাগিলে, দেবতারা যেমন ইন্দ্রের অনুসরণ করিতেন, সেইরূপ বীর পাঞ্চালেরা সোমকগণের সহিত মিলিত হইয়া ভীমসেনের অনুসরণ করিতে থাকিল ॥৭৫॥

---

(৭৪)···জ্যাং বিকর্ষংশ্চ পাণিনা। সম্প্রকর্ষন্ বিকর্ষংশ্চ···বা নি। (৭৭)···বিন্দানুবিন্দৌ দুর্দ্ধর্ষৌ···বঙ্গ বর্দ্ধ।

বিবিধৈ রথিনাং শ্রেষ্ঠাঃ সহ সৈন্যৈঃ সহানুগৈঃ।
সংযত্তাঃ সমরে শূরা ভীমসেনমুপাদ্রবন্ ॥৭৯॥ (কলাপকম্)
তান্ সমীক্ষ্য তু কৌন্তেয়ো ভীমসেনঃ পরাক্রমী।
অভ্যবর্ত্তত বেগেন সিংহঃ ক্ষুদ্রমৃগানিব ॥৮০॥
তে মহাস্ত্রাণি দিব্যানি তত্র বীরা ব্যদর্শয়ন্।
ছাদয়ন্তঃ শরৈর্ভীমং মেঘাঃ সূর্য্যমিবোদিতম্ ॥৮১॥
স তানতীত্য বেগেন দ্রোণানীকমুপাদ্রবৎ।
অগ্রতশ্চ গজানীকং শরবর্ষৈরবাকিরৎ ॥৮২॥

## ভারতকৌমুদী

সনেতি। সুমুখোঽপ্যেকঃ। বৃন্দারকো নাম। সংযত্তা জয়ায় যত্নবন্তঃ ॥৭৬—৭৯॥
তানিতি। অভ্যবর্ত্তত অভ্যধাবৎ। ক্ষুদ্রা যে মৃগাঃ পশবস্তান্ ॥৮০॥
ত ইতি। দিব্যানি অলৌকিকানি। ব্যদর্শয়ন্ মধ্যে মধ্যে আবিরকুর্বন্ ॥৮১॥
স ইতি। স ভীমঃ। দ্রোণানীকমুপাদ্রবৎ তস্যৈব প্রাধান্যাদিত্যাশয়ঃ ॥৮২॥

মহারাজ! তখন সহোদরেরা সেনা লইয়া তাঁহাকে বারণ করিবার ইচ্ছা করিলেন। (অর্থাৎ) দুঃশাসন, চিত্রসেন, কুণ্ডভেদী, বিবিংশতি, দুর্ম্মুখ, দুঃসহ, বিকর্ণ, শল, বিন্দ, অনুবিন্দ, সুমুখ, দীর্ঘবাহু, সুদর্শন, বৃন্দারক, সুহস্ত, সুষেণ, দীর্ঘলোচন, অভয়, রৌদ্রকর্ম্মা, সুবর্ম্মা, ও দুর্ব্বিমোচন এই একুশ জন রথিশ্রেষ্ঠ বীর জয়ে যত্নবান্ হইয়া নানাবিধ সৈন্য ও অনুচরের সহিত ভীমসেনের দিকে ধাবিত হইলেন ॥৭৬—৭৯॥

তখন পরাক্রমশালী কুন্তীনন্দন ভীমসেন তাঁহাদিগকে দেখিয়া—সিংহ যেমন ক্ষুদ্র পশুগণের প্রতি বেগে ধাবিত হয়, সেইরূপ বেগে তাঁহাদের প্রতি ধাবিত হইলেন ॥৮০॥

ক্রমে মেঘ যেমন উদিত সূর্য্যকে আচ্ছাদন করে, সেইরূপ সেই বীরেরা বাণদ্বারা ভীমসেনকে আচ্ছাদন করতঃ অলৌকিক মহাস্ত্র সকল আবিষ্কার করিতে লাগিলেন ॥৮১॥

কিন্তু ভীমসেন বেগে তাঁহাদিগকে অতিক্রম করিয়া দ্রোণসৈন্যের দিকে ধাবিত হইলেন এবং বাণবর্ষণদ্বারা সম্মুখবর্ত্তী হস্তিসৈন্য পীড়ন করিতে থাকিলেন ॥৮২॥

(৮১)…বীরা অদর্শয়ন্…বা নি,· ·বারয়ন্তঃ শরৈঃ…বঙ্গ বৰ্দ্ধ

সোঽচিরেণৈব কালেন তদ্গজানীকমাশুগৈঃ।
দিশঃ সর্ব্বাঃ সমং ব্যাপ্য ব্যধমৎ পবনাত্মজঃ ॥৮৩॥
ত্রাসিতাঃ শরভস্যেব গর্জ্জিতেন বনে মৃগাঃ।
প্রাদ্রবন্ দ্বিরদাঃ সর্ব্বে নদন্তো ভৈরবান্ রবান্ ॥৮৪॥
পুনশ্চাতীত্য বেগেন দ্রোণানীকমুপাদ্রবৎ।
তমবারয়দাচার্য্যো বেলোদ্বৃত্তমিবার্ণবম্ ॥৮৫॥
ললাটেঽতাড়য়চ্চৈনং নারাচেন স্ময়ন্নিব।
ঊর্দ্ধরশ্মিরিবাদিত্যো বিবভৌ তত্র পাণ্ডবঃ ॥৮৬॥
স মন্যমানস্ত্বাচার্য্যো মমায়ং ফাল্গুনো যথা।
ভীমঃ করিষ্যতে পূজামিত্যুবাচ বৃকোদরম্ ॥৮৭॥

ভারতকৌমুদী

স ইতি। সমং যুগপৎ, ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৮৩॥
ত্রাসিতা ইতি। শরভস্য মহাহিংস্রজন্তুবিশেষস্যেব। নদন্তঃ কুর্বন্তঃ ॥৮৪॥
পুনরিতি। আচার্য্যো দ্রোণঃ, বেলা তীরম্, উদ্বৃত্তং পুরোচ্ছলিতম্ ॥৮৫॥
ললাট ইতি। স্ময়ন্ ঈষদ্ধসন্ আচার্য্য ইত্যনুবৃত্তিঃ। পাণ্ডবো ভীমঃ ॥৮৬॥
স ইতি। ফাল্গুনঃ অর্জ্জুনঃ। পূজাং প্রাদক্ষিণ্যেন সম্মানম্ ॥৮৭॥

পরে পবননন্দন ভীমসেন অচিরকালমধ্যেই বাণদ্বারা একদা সমস্ত দিক্ ব্যাপ্ত করিয়া সেই হস্তিসৈন্য বিনাশ করিতে লাগিলেন ॥৮৩॥

তখন বনে অপর পশুগণ যেমন শরভের গর্জ্জনে ভীত হইয়া পলায়ন করে, সেইরূপ সেই সমস্ত হস্তী ভীত হইয়া ভয়ঙ্কর রব করিতে করিতে পলায়ন করিতে থাকিল ॥৮৪॥

পরে ভীমসেন সেই হস্তিসৈন্য অতিক্রম করিয়া বেগে দ্রোণসৈন্যের দিকে ধাবিত হইলেন। তখন তীর যেমন উচ্ছলিত সমুদ্রকে বারণ করে, সেইরূপ দ্রোণ ভীমকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৮৫॥

এবং দ্রোণ ঈষৎ হাস্য করতই যেন একটা নারাচদ্বারা ভীমের ললাটদেশে তাড়ন করিলেন। তখন ভীম ঊর্দ্ধরশ্মি সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৮৬॥

পরে 'অর্জ্জুনের তুল্যই এই ভীম আমার সম্মান করিবে' এইরূপ মনে করিয়া দ্রোণাচার্য্য ভীমকে এই কথা বলিলেন—॥৮৭॥

(৮৩)…দিশঃ সর্বাঃ সমভ্যেত্য…বঙ্গ বর্দ্ধ,…দিশঃ সর্বাঃ সমালোক্য ব্যধমৎ পাণ্ডুনন্দনঃ—বা নি।

ভীমসেন! ন তে শক্যং প্রবেষ্টুমরিবাহিনীম্।
মামনির্জ্জিত্য কৌন্তেয়! শক্রমদ্য মহাহবে ॥৮৮॥
যদ্যসৌ তেঽনুজঃ কৃষ্ণঃ প্রবিষ্টোঽনুমতে মম।
অনীকং ন তু শক্যং মে প্রবেষ্টুমিহ বৈ ত্বয়া ॥৮৯॥
অথ ভীমস্তু তচ্ছ্রুত্বা গুরোর্বাক্যমপেতভীঃ।
ক্রুদ্ধঃ প্রোবাচ বৈ দ্রোণং রক্তাপাঙ্গেক্ষণঃ শ্বসন্ ॥৯০॥
তবার্জ্জুনো নানুমতে ব্রহ্মবন্ধো! রণাজিরম্।
প্রবিষ্টঃ স হি দুর্দ্ধর্ষঃ শক্রস্যাপি বিশেদ্বলম্ ॥৯১॥
যেন বৈ পরমাং পূজাং কুর্ব্বতা মানিতো হ্যসি।
নার্জ্জুনোঽহং ঘৃণী দ্রোণ! ভীমসেনোঽস্মি তে রিপুঃ ॥৯২॥

## ভারতকৌমুদী

ভীমেতি। শক্যমিতি ভাবে যপ্। অতএব "ন কর্তৃকর্ম্মপ্রাপ্তৌ" ইতি কর্ম্মণি ষষ্ঠী-নিষেধাৎ "কাং দিশং গন্তব্যম্" ইতি কাদম্বরীপ্রয়োগবদরিবাহিনীমিতি কর্ম্মণি দ্বিতীয়ৈব ॥৮৮॥

যদীতি। কৃষ্ণোঽর্জ্জুনঃ, অনুমতে অনুমতৌ। ন শক্যম্, অনুমত্যভাবে ॥৮৯॥

অথেতি। অপেতভীঃ ত্যক্তভয়ঃ রক্তৌ ক্রোধাল্লোহিতৌ অপাঙ্গৌ প্রান্তৌ যয়োস্তে তথা ঈক্ষণে নেত্রে যস্য সঃ ॥৯০॥

তবেতি। হে ব্রহ্মবন্ধো! ক্ষত্রিয়বৃত্তিকত্বাদ্‌ব্রাহ্মণাধম! রণাজিরং রণাঙ্গনম্ ॥৯১॥

যেনেতি। যেনার্জ্জুনেন। সোঽর্জ্জুনঃ, ঘৃণী দয়ালুঃ ॥৯২॥

'কুন্তীনন্দন ভীমসেন! আমি তোমাদের শত্রু। সুতরাং আজ আমাকে এই মহাযুদ্ধে জয় না করিয়া তুমি শত্রুসৈন্যমধ্যে প্রবেশ করিতে পারিবে না ॥৮৮॥

যদিও তোমার কনিষ্ঠভ্রাতা অর্জ্জুন আমার অনুমতিক্রমে প্রবেশ করিয়া থাকেন, তথাপি তুমি আমার সৈন্যমধ্যে প্রবেশ করিতে সমর্থ হইবে না' ॥৮৯॥

তদনন্তর নির্ভয়চিত্ত ভীমসেন গুরুর সেই কথা শুনিয়া ক্রুদ্ধ ও রক্তনয়ন হইয়া শ্বাস ত্যাগ করিতে থাকিয়া তাঁহাকে বলিলেন—॥৯০॥

'ব্রাহ্মণাধম! অর্জ্জুন তোমার অনুমতিক্রমে সমরাঙ্গনে প্রবেশ করেন নাই। কেন না, তিনি দুর্দ্ধর্ষ ইন্দ্রের সৈন্যমধ্যেও প্রবেশ করিতে পারেন ॥৯১॥

দ্রোণ! যে অর্জ্জুন তোমার বিশেষ গৌরব করিয়া সম্মান করিয়াছেন, আমি সেই দয়ালু অর্জ্জুন নহি; আমি তোমার শত্রু ভীমসেন ॥৯২॥

(৮৯) যদি তে সানুজঃ কৃষ্ণঃ...বঙ্গ বর্দ্ধ।

পিতা নস্ত্বং গুরুর্বন্ধুস্তথা পুত্রাশ্চ তে বয়ম্ ।
ইতি মন্যামহে সর্ব্বে ভবন্তং প্রণতাঃ স্থিতাঃ ।
অদ্য তদ্বিপরীতং তে বদতোঽস্মাসু দৃশ্যতে ॥৯৩॥
যদি শত্রুং ত্বমাত্মানং মন্যসেঽদ্য তথাস্ত্বিহ ।
এষ তে সদৃশং শত্রোঃ কর্ম্ম ভীমং করোম্যহম্ ॥৯৪॥
অথোদ্‌ভ্রাম্য গদাং ভীমঃ কালদণ্ডমিবান্তকঃ ।
দ্রোণায় প্রাসৃজদ্রাজন্ ! স রথাদবপুপ্লুবে ॥৯৫॥
সাশ্বসূতধ্বজং যানং দ্রোণস্যাপোথয়ত্তদা ।
তং পুনঃ পরিবব্রুস্তে তব পুত্রা মহারথাঃ ॥৯৬॥

ভারতকৌমুদী

পিতেতি। পুত্রাঃ পুত্রতুল্যাঃ। বিপরীতম্, শত্রুমিত্যুক্তত্বাৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৯৩॥
যদীতি। তথা শত্রুত্বমেব। ভীমং ভয়ানকম্ ॥৯৪॥
অথেতি। স দ্রোণঃ, অবপুপ্লুবে লম্ফনেনাবাতরৎ ॥৯৫॥
সাশ্বেতি। যানং রথম্। পরিবব্রুঃ পরিবিবেষ্টিরে ॥৯৬॥

আপনি আমাদের পিতৃতুল্য, গুরু ও সুহৃদ্ ; আবার আমরাও আপনার পুত্রতুল্য ; ইহা আমরা সকলে মনে করি ; তাই চিরদিন আপনার নিকট অবনত ছিলাম ; কিন্তু আজ আপনি আমাদের প্রতি তাহার বিপরীত বলিতেছেন-দেখিতেছি ॥৯৩॥

যদি আজ আপনি আপনাকে আমাদের শত্রু বলিয়াই মনে করেন, তবে এখন তাহাই হউক। এই আমি আপনার সম্বন্ধে শত্রুর উপযুক্ত ভয়ঙ্কর কার্য্য করিতেছি' ॥৯৪॥

রাজা ! তাহার পর যম যেমন কালদণ্ড ঘূর্ণিত করিয়া নিক্ষেপ করেন, সেইরূপ ভীম গদা ঘূর্ণিত করিয়া দ্রোণের দিকে নিক্ষেপ করিলেন। তখন দ্রোণ রথ হইতে লাফাইয়া পড়িলেন ॥৯৫॥

তখন সেই গদাটা যাইয়া অশ্ব, সারথি ও ধ্বজের সহিত দ্রোণের রথখানাকে পোথিত করিল। এই সময়ে আপনার সেই মহারথ পুত্রেরা যাইয়া পুনরায় ভীমসেনকে পরিবেষ্টন করিলেন ॥৯৬॥

(৯৩)…পুত্রা হি তে…বঙ্গ বৰ্দ্ধ। (৯৪)…ভীমঃ কর্ম্ম করোম্যহম্—পি,…ভীমঃ কর্ম্ম করিষ্যতি—বা নি। (৯৬) পূর্বার্দ্ধাৎ পরম্ 'প্রামৃদ্‌গাচ্চ বহূন্ যোধান্ বায়ুর্বৃক্ষানিবৌজসা' ইতি পাদদ্বয়মধিকং পি বা বঙ্গ বৰ্দ্ধ।

অন্যস্তু রথমাস্থায় দ্রোণঃ প্রহরতাং বরঃ।
ব্যূহদ্বারং সমাসাদ্য যুদ্ধায় সমবস্থিতঃ ॥৯৭॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! ভীমসেনঃ পরাক্রমী।
অগ্রতঃ স্যন্দনানীকং শরবর্ষৈরবাকিরৎ ॥৯৮॥
তে বধ্যমানা ভীমেন তব পুত্রা মহারথাঃ।
ভীমং ভীমবলং যুদ্ধেঽযোধয়ন্ত জয়ৈষিণঃ ॥৯৯॥
ততো দুঃশাসনঃ ক্রুদ্ধো রথশক্তিং বিচিক্ষিপে।
যমদণ্ডোপমাং গুর্বীং জিঘাংসুঃ পাণ্ডুনন্দনম্ ॥১০০॥
আপতন্তীং মহাশক্তিং তব পুত্রপ্রচোদিতাম্।
দ্বিধা চিচ্ছেদ তাং ভীমস্তদদ্ভুতমিবাভবৎ ॥১০১॥

ভারতকৌমুদী

অন্যমিতি। আস্থায় আরুহ্য, প্রহরতাং যোদ্ধৃণাম্ ॥৯৭॥
তত ইতি। স্যন্দনানীকং রথিসৈন্যম্, অবাকিরৎ সমপীড়য়ৎ ॥৯৮॥
ত ইতি। ভীমবলং ভয়ঙ্করশক্তিকম্ ॥৯৯॥
তত ইতি। গুর্বীং মহতীম্, জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ, পাণ্ডুনন্দনং ভীমম্ ॥১০০॥
আপতন্তীমিতি। পুত্রেণ দুঃশাসনেন প্রচোদিতাং ক্ষিপ্তাম্ ॥১০১॥

ওদিকে যোদ্ধৃশ্রেষ্ঠ দ্রোণ অন্য একখানা রথে আরোহণ করিয়া ব্যূহদ্বারে যাইয়া যুদ্ধের জন্যই অবস্থান করিতে লাগিলেন ॥৯৭॥

মহারাজ! তাহার পর পরাক্রমশালী ভীমসেন ক্রুদ্ধ হইয়া বাণবর্ষণদ্বারা সম্মুখবর্ত্তী রথী সৈন্যদিগকে পীড়ন করিতে থাকিলেন ॥৯৮॥

ভীমসেন আঘাত করিতে থাকিলে, আপনার সেই মহারথ পুত্রেরা জয়াভিলাষী হইয়া সমরাঙ্গনে ভয়ঙ্কর শক্তিশালী ভীমের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৯৯॥

তদনন্তর দুঃশাসন ক্রুদ্ধ হইয়া ভীমসেনকে বধ করিবার ইচ্ছা করিয়া যমদণ্ডের তুল্য বিশাল একটা রথশক্তি নিক্ষেপ করিলেন ॥১০০॥

আপনার পুত্রনিক্ষিপ্ত সেই মহাশক্তি আসিতে লাগিলে, ভীমসেন সেটাকে দুই খণ্ডে ছেদন করিয়া ফেলিলেন; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥১০১॥

(৯৭) অন্যঞ্চ রথমারুহ্য⋯ব্যূহদ্বারং সমাস্থায়⋯পি। (৯৮)⋯ভীমসেনঃ প্রতাপবান্⋯পি। (১০০)⋯সর্বপারশবীং দীপ্তাম্⋯পি।

অথান্যৈস্তু শিতৈর্বাণৈঃ সংক্রুদ্ধঃ কুণ্ডভেদিনম্ ।
সুষেণং দীর্ঘনেত্রঞ্চ ত্রিভিস্ত্রীনবধীদ্বলী ॥১০২॥
ততো বৃন্দারকং বীরং কুরূণাং কীর্ত্তিবর্দ্ধনম্ ।
পুত্রাণাং তব শূরাণাং যুধ্যতামবধীৎ পুনঃ ॥১০৩॥
অভয়ং রৌদ্রকর্ম্মাণং দুর্বিমোচনমেব চ ।
ত্রিভিস্ত্রীনবধীদ্ভীমঃ পুনরেব সুতাংস্তব ॥১০৪॥
বধ্যমানা মহারাজ ! পুত্রাস্তব বলীয়সা ।
বাহ্যং মৃত্যুভয়ং কৃত্বা সমাবব্রুর্বৃকোদরম্ ॥১০৫॥
তে শরৈর্ভীমকর্ম্মাণং ববৃষুঃ পাণ্ডবং যুধি ।
মেঘা ইব তপাপায়ে ধারাভির্ধরণীধরম্ ॥১০৬॥
স তদ্বাণময়ং বর্ষমশ্মবর্ষমিবাচলঃ ।
প্রতীচ্ছন্ পাণ্ডুদায়াদো ন প্রাব্যথত শত্রুহা ॥১০৭॥

ভারতকৌমুদী

অথেতি । শিতৈঃ সুধারৈঃ । বলী ভীমসেনঃ ॥১০২॥
তত ইতি । বৃন্দারকং নাম । যুধ্যতাং যুধ্যমানানাম্ ॥১০৩॥
অভয়মিতি । ত্রিভির্বাণৈরিত্যনুবৃত্তিঃ ॥১০৪॥
বধ্যেতি । বলীয়সা ভীমসেনেন । বাহ্যং হৃদয়াদ্বহির্ভূতম্ ॥১০৫॥
ত ইতি । তপাপায়ে গ্রীষ্মাবসানে, ধরণীধরং পর্বতম্ ॥১০৬॥

তাহার পর বলবান্ ভীমসেন অত্যন্তক্রুদ্ধ হইয়া অন্য সুধার তিনটা বাণদ্বারা কুণ্ডভেদী, সুষেণ ও দীর্ঘনেত্র এই তিন জনকে বধ করিলেন ॥১০২॥

তৎপরে আবার কৌরবগণের কীর্ত্তিবর্দ্ধক এবং যুধ্যমান আপনার বীর পুত্রগণের মধ্যে মহাবীর বৃন্দারককে বিনাশ করিলেন ॥১০৩॥

পুনরায় ভীম তিনটা বাণদ্বারা আপনার পুত্র অভয়, রৌদ্রকর্ম্মা ও দুর্বিমোচন এই তিন জনকে সংহার করিলেন ॥১০৪॥

মহারাজ ! বলবান্ ভীম বধ করিতে লাগিলে, আপনার অপর পুত্রেরা মৃত্যুভয় ত্যাগ করিয়া ভীমসেনকে পরিবেষ্টন করিলেন ॥১০৫॥

ক্রমে মেঘ যেমন বর্ষাকালে পর্ব্বতের উপরে জলধারা বর্ষণ করে, সেইরূপ তাঁহারা যুদ্ধে ভয়ঙ্করকর্ম্মা ভীমের উপরে বাণধারা বর্ষণ করিতে লাগিলেন ॥১০৬॥

(১০২) অথান্যৈর্নিশিতৈর্বাণৈঃ পাণ্ডবঃ কুণ্ডভেদিনম্···ত্রিভিস্তান্···পি । (১০৬)···আতপাপায়ে···পি ।

বিন্দানুবিন্দৌ সহিতৌ সুবর্ম্মাণঞ্চ তে সুতম্।
প্রহসন্নিব কৌন্তেয়ঃ শরৈর্নিন্যে যমক্ষয়ম্ ॥১০৮॥
ততঃ সুদর্শনং বীরং পুত্রং তে ভরতর্ষভ!।
বিব্যাধ সমরে তূর্ণং স পপাত মমার চ ॥১০৯॥
সোঽচিরেণৈব কালেন তদ্রথানীকমাশুগৈঃ।
দিশঃ সর্ব্বাঃ সমভ্যেত্য ব্যধমৎ পাণ্ডুনন্দনঃ ॥১১০॥
ততো বৈ রথঘোষেণ গর্জিতেন মৃগা ইব।
বধ্যমানাশ্চ সমরে পুত্রাস্তব বিশাংপতে!।
প্রাদ্রবন্ সরথাঃ সর্ব্বে ভীমসেনভয়ার্দ্দিতাঃ ॥১১১॥
অনুযায় তু কৌন্তেয়ঃ পুত্রাণাং তে মহদ্বলম্।
বিব্যাধ সমরে রাজন্! কৌরবেয়ান্ সমন্ততঃ ॥১১২॥

ভারতকৌমুদী

স ইতি। অশ্মবর্ষং শিলাবৃষ্টিম্, অচলঃ পর্বতঃ। প্রতীচ্ছন্ গৃহ্নন্ ॥১০৭॥
বিন্দেতি। কৌন্তেয়ো ভীমঃ। যমক্ষয়ং যমালয়ম্ ॥১০৮॥
তত ইতি। সুদর্শনং নাম। বিব্যাধ ভীমঃ শরেণ তাড়য়ামাস ॥১০৯॥
স ইতি। রথানীকং রথিসৈন্যম্, আশুগৈর্বাণৈঃ। ব্যধমৎ ন্যপীড়য়ৎ ॥১১০॥
তত ইতি। গর্জিতেন সিংহস্য। প্রাদ্রবন্ পলায়ন্ত। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১১॥
অন্বিতি। কৌরবেয়ান্ ত্বৎপুত্রাংশ্চ, সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু ॥১১২॥

তখন পর্ব্বত যেমন শিলাবৃষ্টি গ্রহণ করিয়া ব্যথিত হয় না, সেইরূপ শত্রু-হন্তা ভীমসেন তাঁহাদের বাণবর্ষণ গ্রহণ করিয়া ব্যথিত হইলেন না ॥১০৭॥

পরে ভীমসেন হাসিতে হাসিতেই যেন বাণদ্বারা আপনার পুত্র সম্মিলিত বিন্দ ও অনুবিন্দকে এবং সুবর্ম্মাকে যমালয়ে প্রেরণ করিলেন ॥১০৮॥

ভরতশ্রেষ্ঠ! তৎপরে ভীম সত্বর আপনার পুত্র বীর সুদর্শনকে বিদ্ধ করিলেন; তৎক্ষণাৎ তিনি পতিত হইলেন ও প্রাণত্যাগ করিলেন ॥১০৯॥

এইভাবে ভীমসেন সকল দিকে বিচরণ করিতে থাকিয়া বাণদ্বারা অচির-কালমধ্যেই সেই রথী সৈন্যদিগকে নিপীড়ন করিলেন ॥১১০॥

নরনাথ! তদনন্তর সিংহের গর্জ্জনে হরিণগণের ন্যায় আপনার পুত্রেরা সকলে ভীমের রথের শব্দে ও আঘাতে ভয়ার্ত্ত হইয়া রথ লইয়া পলায়ন করিতে লাগিলেন ॥১১১॥

(১০৯) ইতঃ প্রভৃতি শ্লোকেষু বিবিধা এব পাঠভেদা লক্ষ্যন্তে।

বধ্যমানা মহারাজ! ভীমসেনেন তাবকাঃ।
ত্যক্ত্বা ভীমং রণাজ্জগ্মুশ্চোদয়ন্তো হয়োত্তমান্ ॥১১৩॥
তাংস্তু নির্জিত্য সমরে ভীমসেনো মহাবলঃ।
সিংহনাদরবং চক্রে বাহুশব্দঞ্চ পাণ্ডবঃ ॥১১৪॥
তলশব্দঞ্চ সুমহৎ কৃত্বা ভীমো মহাবলঃ।
ভীষয়িত্বা রথানীকং হত্বা যোধান্ বরান্ বরান্।
অতীত্য রথিনশ্চাপি দ্রোণানীকমুপাদ্রবৎ ॥১১৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ভীমপ্রবেশে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—০*০—

## ভারতকৌমুদী

বধ্যেতি। চোদয়ন্তশ্চালয়ন্তঃ, হয়োত্তমান্ উত্তমাশ্বান্ ॥১১৩॥

তানিতি। সিংহনাদ এব রবস্তম্ ॥১১৪॥

তলেতি। তলশব্দং করতলদ্বয়ধ্বনিম্। সুমহদিতি ক্রিয়াবিশেষণম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—(::)—

রাজা! তখন ভীমসেন আপনার পুত্রদের সেই বিশাল সৈন্যের অনুসরণ করিয়া সকল দিকেই কৌরবগণকে তাড়ন করিতে থাকিলেন ॥১১২॥

মহারাজ! ভীমসেন বধ করিতে লাগিলে, আপনার পক্ষের যোদ্ধারা ভীমকে ত্যাগ করিয়া উত্তম অশ্বগুলিকে চালাইতে থাকিয়া রণস্থল হইতে চলিয়া গেলেন ॥১১৩॥

মহাবল পাণ্ডুনন্দন ভীমসেন এইভাবে তাঁহাদিগকে যুদ্ধে জয় করিয়া সিংহনাদ ও বাহ্বাস্ফোটন করিলেন ॥১১৪॥

ক্রমে মহাবল ভীমসেন বিশাল করতলধ্বনি করিয়া, রথী সৈন্যদের ভয় জন্মাইয়া প্রধান প্রধান যোদ্ধাকে বধ করিয়া, সেই রথীদিগকে অতিক্রমপূর্ব্বক দ্রোণসৈন্যের দিকে ধাবিত হইলেন' ॥১১৫॥

—:০:—

* '…পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা, অধ্যায়সমাপ্তির্নাস্তি নি।

# একাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

———:-০-:———

সঞ্জয় উবাচ।

তং জিঘাংসন্তমায়ান্তং পাণ্ডবং প্রহসন্ রণে।
বিবারয়িষুরাচার্য্যঃ শরবর্ষৈরবাকিরৎ ॥১॥
পিবন্নিব শরৌঘাংস্তান্ দ্রোণচাপপরিচ্যুতান্।
সোঽভ্যদ্রবত সোদর্য্যান্ মোহয়ন্ মায়য়া বলম্ ॥২॥
তং মৃধে বেগমাস্থায় পরং পরমধন্বিনঃ।
চোদিতাস্তব পুত্রেণ সর্ব্বতঃ পর্য্যবারয়ন্ ॥৩॥
স তথা সংবৃতো ভীমঃ প্রহসন্নিব ভারত!।
উদযচ্ছদ্‌গদাং তেভ্যঃ সুঘোরাং সিংহবন্নদন্।
অবাসৃজচ্চ বেগেন শত্রুপক্ষবিনাশিনীম্ ॥৪॥

ভারতকৌমুদী

তমিতি। জিঘাংসন্তং বিপক্ষান্ হন্তুমিচ্ছন্তম্। বিবারয়িষুর্বারয়িতুমিচ্ছুঃ ॥১॥
পিবন্নিতি। সোদর্য্যান্ ধার্ত্তরাষ্ট্রান্, মায়য়া অস্ত্রাদিকৌশলেন ॥২॥
তমিতি। পরমধন্বিনো মহাধনুর্দ্ধরাঃ। চোদিতাঃ প্রেরিতাঃ, পুত্রেণ দুর্য্যোধনেন ॥৩॥
স ইতি। উদযচ্ছৎ উদতোলয়ৎ। অবাসৃজৎ অক্ষিপৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ভীমসেন বিপক্ষদিগকে বধ করিবার ইচ্ছায় আসিতে লাগিলে, দ্রোণাচার্য্য তাঁহাকে বারণ করিবার ইচ্ছা করিয়া হাস্য করতঃ বাণবর্ষণ করিতে লাগিলেন ॥১॥

তখন ভীমসেন দ্রোণকার্ম্মুকনির্গত সেই বাণসমূহকে যেন পান করিতে থাকিয়া অস্ত্রকৌশলে শত্রুসৈন্যের মোহ উৎপাদন করতঃ ধার্ত্তরাষ্ট্রগণের দিকে ধাবিত হইলেন ॥২॥

সেই সময়ে আপনার পুত্রের (দুর্য্যোধনের) আদেশে মহাধনুর্দ্ধরেরা গুরুতর বেগ অবলম্বন করিয়া সকল দিক্ হইতে যাইয়া ভীমকে পরিবেষ্টন করিলেন ॥৩॥

ভরতনন্দন! ভীমসেন সেইরূপ পরিবেষ্টিত হইয়া হাস্য করতই যেন

(১) সমুত্তীর্ণং রথানীকং পাণ্ডবং বিহসন্ রণে···বা নি। (২)···বলমায়য়া—পি।

ইন্দ্রাশনিরিবেন্দ্রেণ প্রবিদ্ধা সুমহাত্মনা।
প্রামথ্নাৎ সা মহারাজ! সৈনিকাংস্তব সংযুগে ॥৫॥
ঘোষেণ মহতা রাজন্! পূরয়ন্তীব মেদিনীম্।
জ্বলন্তী তেজসা ভীমা ত্রাসয়ামাস তে সুতান্ ॥৬॥
তাং পতন্তীং মহাবেগাং দৃষ্ট্বা তেজোঽভিসংবৃতাম্।
প্রাদ্রবংস্তাবকাঃ সর্বে নদন্তো ভৈরবান্ রবান্ ॥৭॥
তঞ্চ শব্দমসংসহ্যং তস্যাঃ সংলক্ষ্য মারিষ!।
প্রাপতন্ মনুজাস্তত্র রথেভ্যো রথিনস্তথা ॥৮॥
তে হন্যমানা ভীমেন গদাহস্তেন তাবকাঃ।
প্রাদ্রবন্ত রণে ভীতা ব্যাঘ্রাঘ্রাতা মৃগা ইব ॥৯॥

ভারতকৌমুদী

ইন্দ্রেতি। অশনির্বজ্রম্। প্রবিদ্ধা ক্ষিপ্তা, সুমহাত্মনা অতিমহাবলেন ভীমেন ॥৫॥
ঘোষেণেতি। মেদিনীং সমরভূমিম্। ভীমা ভীষণা সা গদা ॥৬॥
তামিতি। প্রাদ্রবন্ অপাসরন্। নদন্তঃ কুর্বন্তঃ, রবান্ কোলাহলান্ ॥৭॥
তমিতি। তস্যা গদায়াঃ, সংলক্ষ্য আকর্ণ্য। মনুজাঃ পদাতয়ঃ ॥৮॥
ত ইতি। প্রাদ্রবন্ত পলায়ন্ত। ব্যাঘ্রেণ আঘ্রাতা আক্রান্তাঃ ॥৯॥

সিংহের ন্যায় গর্জ্জন করিতে থাকিয়া তাঁহাদের উদ্দেশে অতিভীষণ গদা উত্তোলনপূর্ব্বক বেগে সেই শত্রুপক্ষবিনাশিনী গদা নিক্ষেপ করিলেন ॥৪॥

মহারাজ! ইন্দ্রনিক্ষিপ্ত বজ্রের ন্যায় মহাবলভীমনিক্ষিপ্ত সেই গদাটা যাইয়া আপনার বহু সৈন্যকে মথিত করিল ॥৫॥

রাজা! সেই ভীষণ গদা নিজের বিশাল শব্দে সমরভূমিকে যেন পূর্ণ করিতে থাকিয়া এবং তেজে আলোকিত হইয়া আপনার পুত্রগণের ত্রাস উৎপাদন করিয়াছিল ॥৬॥

সেই মহাবেগা ও তেজোবেষ্টিতা গদা আসিতেছে দেখিয়া আপনার পক্ষের যোদ্ধারা সকলে ভয়ঙ্কর কোলাহল করিতে করিতে সরিয়া গেলেন ॥৭॥

মাননীয় রাজা! গদাটার সেই অসহ্য শব্দ শুনিয়া পদাতিরা ভূতলে পড়িয়া গেল এবং রথীরাও রথ হইতে পতিত হইলেন ॥৮॥

গদাধারী ভীমসেন বধ করিতে লাগিলে, আপনার পক্ষের সেই সৈন্যেরা ভীত হইয়া ব্যাঘ্রাক্রান্ত হরিণগণের ন্যায় পলায়ন করিতে লাগিল ॥৯॥

(৫)···প্রহিতা মহতী গদা···পি,···প্রবিদ্ধা সংহতাত্মনা···নি। (৭)···তেজোঽভিবৃংহিতাম্···পি।

স তান্ বিদ্রাব্য কৌন্তেয়ঃ সংখ্যেঽমিত্রান্ দুরাসদান্।
সুপর্ণ ইব বেগেন পক্ষিরাড়ভ্যগাচ্চমূম্ ॥১০॥
তথা তু বিপ্রকুর্ব্বাণং রথযূথপযূথপম্।
ভীমসেনং মহারাজ! ভারদ্বাজঃ সমভ্যয়াৎ ॥১১॥
দ্রোণস্তু সমরে ভীমং বারয়িত্বা শরোর্ম্মিভিঃ।
অকরোৎ সহসা নাদং পাণ্ডূনাং ভয়মাদধৎ ॥১২॥
তদ্‌যুদ্ধমাসীৎ সুমহদ্‌ঘোরং দেবাসুরোপমম্।
দ্রোণস্য চ মহারাজ! ভীমস্য চ মহাত্মনঃ ॥১৩॥
যদা তু বিশিখৈস্তীক্ষ্ণৈর্দ্রোণচাপপরিচ্যুতৈঃ।
বধ্যতে স্ম রণে বীরঃ শতশোঽথ সহস্রশঃ ॥১৪॥
তদা রথাদবপ্লুত্য বেগমাস্থায় পাণ্ডবঃ।
নিমীল্য নয়নে রাজন্! পদাতির্দ্রোণমভ্যয়াৎ ॥১৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। অমিত্রান্ শত্রূন্। সুপর্ণো গরুড়ঃ ॥১০॥

তথেতি। বিপ্রকুর্ব্বাণং বিদ্রাবয়ন্তম্, রথযূথপযূথপং রথসমূহরক্ষকসমূহরক্ষকম্ ॥১১॥

দ্রোণ ইতি। শরোর্ম্মিভির্বাণশ্রেণিভিঃ। পাণ্ডূনাং পাণ্ডবসৈন্যানাম্ ॥১২॥

তদিতি। দেবাসুরোপমং দেবাসুরযুদ্ধতুল্যম্ ॥১৩॥

যদেতি। বধ্যতে আহন্যতে। পাণ্ডবো ভীমঃ। নয়ননিমীলনং তাদৃগবস্থায়াং বীরধর্ম্মঃ। পদাতিঃ পাদচারী সন্, অভ্যয়াৎ হঠেনাক্রমণার্থমভ্যগচ্ছৎ ॥১৪—১৫॥

ভীমসেন সেই দুর্দ্ধর্ষ শত্রুগণকে যুদ্ধে পরাভূত করিয়া পক্ষিরাজ গরুড়ের ন্যায় বেগে বিপক্ষসৈন্যমধ্যে গমন করিলেন ॥১০॥

মহারাজ! বহুরথরক্ষক ভীমসেন সেইভাবে আলোড়ন করিতে লাগিলে, দ্রোণ তাঁহার দিকে ধাবিত হইলেন ॥১১॥

ক্রমে দ্রোণ বাণসমূহদ্বারা ভীমসেনকে বারণ করিয়া তৎক্ষণাৎ পাণ্ডবপক্ষের ভয় উৎপাদন করতঃ সিংহনাদ করিলেন ॥১২॥

মহারাজ! তখন দ্রোণ ও মহাবল ভীমসেনের সেই মহাযুদ্ধ দেবাসুর-যুদ্ধের ন্যায় ভয়ঙ্করভাবে হইতে লাগিল ॥১৩॥

(১২)…পাণ্ডূনাং ভয়বর্দ্ধনম্—পি। (১৩) ততস্তয়োর্ম্মহদ্‌যুদ্ধম্ · পি। (১৪)·· দ্রোণচাপচ্যুতৈঃ শরৈঃ। বধ্যতে সমরে বীরঃ…বঙ্গ বর্দ্ধ,·· দ্রোণচাপবিনিঃসৃতৈঃ …বা নি। (১৫) ততো রথাদবপ্লুত্য…পি বা নি।

যথা হি গোবৃষো বর্ষং প্রতিগৃহ্লাতি লীলয়া।
তথা ভীমো নরব্যাঘ্রঃ শরবর্ষং সমগ্রহীৎ ॥১৬॥
স বধ্যমানঃ সমরে রথং দ্রোণস্য মারিষ!।
ঈষায়াং পাণিনা গৃহ্য প্রচিক্ষেপ মহাবলঃ ॥১৭॥
দ্রোণস্তু সত্বরো রাজন্! ক্ষিপ্তো ভীমেন সংযুগে।
রথমন্যং সমাস্থায় ব্যূহদ্বারমুপাযযৌ ॥১৮॥
তস্মিন্ ক্ষণে তু সংযন্তা তূর্ণমশ্বানচোদয়ৎ।
ভীমসেনস্য কৌরব্য! তদদ্ভুতমিবাভবৎ ॥১৯॥
ততঃ স্বরথমাস্থায় ভীমসেনো মহাবলঃ।
অভ্যদ্রবত বেগেন তব পুত্রস্য বাহিনীম্ ॥২০॥

ভারতকৌমুদী

যথেতি। গোবৃষো মহাবৃষভঃ। লীলয়া অনায়াসেন। শরবর্ষং দ্রোণস্য ॥১৬॥
স ইতি। বধ্যমান আহন্যমানঃ। ঈষায়াং তির্য্যগ্দারুণি, গৃহ্য গৃহীত্বা ॥১৭॥
দ্রোণ ইতি। সমাস্থায় আরুহ্য, উপাযযৌ প্রতিবিধানাক্ষমত্বাৎ ॥১৮॥
তস্মিন্নিতি। সংযন্তা সারথিঃ। নিবিড়বিপক্ষমধ্যে রথচালনমেবাদ্ভুতম্ ॥১৯॥
তত ইতি। আস্থায় আরুহ্য। অভ্যদ্রবত অভ্যধাবৎ ॥২০॥

রাজা! যখন মহাবীর ভীমসেন দ্রোণকার্ম্মুকনির্গত শত শত ও সহস্র সহস্র তীক্ষ্ণ বাণদ্বারা আহত হইতে লাগিলেন, তখন তিনি রথ হইতে লাফাইয়া পড়িয়া নয়নযুগল মুদ্রিত করিয়া বেগ অবলম্বনপূর্ব্বক পাদচারে দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥১৪—১৫॥

তৎকালে মহাবৃষ যেমন অবলীলাক্রমে বৃষ্টি গ্রহণ করে, সেইরূপ নরশ্রেষ্ঠ ভীমসেন দ্রোণের বাণবর্ষণ গ্রহণ করিতে লাগিলেন ॥১৬॥

মাননীয় রাজা! দ্রোণ বাণদ্বারা তাড়ন করিতে থাকিলেও, মহাবল ভীমসেন যাইয়া হস্তদ্বারা দ্রোণের রথের ঈষা (তেরচা কাঠ) ধারণ করিয়া রথখানাকে নিক্ষেপ করিলেন ॥১৭॥

রাজা! ভীম নিক্ষেপ করিলে, দ্রোণ সত্বর অন্য রথে আরোহণ করিয়া ব্যূহদ্বারে চলিয়া গেলেন ॥১৮॥

কৌরবনন্দন! সেই সময়ে ভীমের সারথি সত্বর অশ্বগুলিকে ভীমের দিকে চালাইয়া দিল; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥১৯॥

(১৮) পূর্ব্বার্দ্ধাৎ পরম্ 'দৃশ্যন্তে তাবকৈর্যোধৈর্বিস্ময়োৎফুল্ললোচনৈঃ। পরিহৃত্য রথং দ্রোণস্ত্যক্তং তং মহীতলে॥' ইতি পাদচতুষ্টয়মধিকং পি বা নি।

সংমৃদ্নন্ ক্ষত্রিয়ানাজৌ বাতো বৃক্ষানিবোদ্ধতঃ।
অগচ্ছদ্দারয়ন্ সেনাং সিন্ধুবেগো নগানিব ॥২১॥
ভোজানীকং সমাসাদ্য হার্দ্দিক্যেন তু রক্ষিতম্।
প্রমথ্য বহুধা রাজন্! ভীমসেনঃ সমভ্যয়াৎ ॥২২॥
সন্ত্রাসয়ন্ননীকানি তলশব্দেন মারিষ!।
আর্দ্দয়ৎ সর্ব্বসৈন্যানি শার্দ্দূল ইব গোবৃষান্ ॥২৩॥
ভোজানীকমতিক্রম্য কাম্বোজানাঞ্চ বাহিনীম্।
তথা ম্লেচ্ছগণাংশ্চান্যান্ বহূন্ যুদ্ধবিশারদান্ ॥২৪॥
সাত্যকিঞ্চাপি সংপ্রেক্ষ্য যুধ্যমানং মহারথম্।
রথেন যত্তঃ কৌন্তেয়ো বেগেন প্রযযৌ তদা ॥২৫॥
ভীমসেনো মহারাজ! দ্রষ্টুকামো ধনঞ্জয়ম্।
অতীত্য সমরে যোধাংস্তাবকান্ পাণ্ডুনন্দনঃ ॥২৬॥ (বিশেষকম্)

### ভারতকৌমুদী

সংমৃদ্নন্নিতি। উদ্ধতো বেগবান্। সিন্ধোর্নদ্যা বেগঃ, নগান্ পর্বতান্ ॥২১॥
ভোজেতি। হার্দ্দিক্যেন হৃদিকপুত্রেণ কৃতবর্ম্মণা। প্রমথ্য আলোড্য ॥২২॥
সন্ত্রাসয়ন্নিতি। তলশব্দেন করতলধ্বনিনা। গোবৃষান্ মহাবৃষভান্ ॥২৩॥
ভোজেতি। অতিক্রম্য জয়েন। যত্তো যত্নবান্। যোধান্ যোদ্ধৄন্ ॥২৪—২৬॥

তাহার পর মহাবল ভীমসেন আপন রথে আরোহণ করিয়া বেগে আপনার পুত্রের সৈন্যের দিকে ধাবিত হইলেন ॥২০॥

বেগবান্ বায়ু যেমন বৃক্ষসমূহকে মর্দ্দন করে, সেইরূপ ভীমসেন যুদ্ধে ক্ষত্রিয়গণকে মর্দ্দন করিতে থাকিয়া—নদীর বেগ যেমন পর্ব্বতসমূহ বিদীর্ণ করিয়া গমন করে, তেমন কৌরবসৈন্য বিদীর্ণ করতঃ গমন করিতে লাগিলেন ॥২১॥

রাজা! ক্রমে ভীমসেন কৃতবর্ম্মরক্ষিত ভোজসৈন্যের নিকটে উপস্থিত হইয়া তাহা আলোড়ন করিয়া যাইতে থাকিলেন ॥২২॥

মাননীয় রাজা! ব্যাঘ্র যেমন বিশাল বৃষগণকে পীড়ন করে, সেইরূপ ভীমসেন করতলশব্দে সৈন্যগণের ত্রাস উৎপাদন করতঃ তাহাদিগকে পীড়ন করিতে লাগিলেন ॥২৩॥

(২২)…প্রমথ্য তরসা বীরস্তদপ্যতিবলোঽভ্যয়াৎ—পি বা নি। (২৪)…দরদানাঞ্চ বাহিনীম…পি বা নি, অথ ম্লেচ্ছগণান্…পি। (২৫)…প্রযযৌ ততঃ—পি।

সোঽপশ্যদর্জ্জুনং তত্র যুধ্যমানং মহারথম্।
সৈন্ধবস্য বধার্থায় পরাক্রান্তং পরাক্রমী ॥২৭॥
তং দৃষ্ট্বা পুরুষব্যাঘ্রশ্চুক্রোশ মহতো রবান্।
প্রাবৃট্কালে মহারাজ! নদন্নিব বলাহকঃ ॥২৮॥
তং তস্য সুমহানাদং পার্থঃ শুশ্রাব নর্দ্দতঃ।
বাসুদেবশ্চ কৌরব্য! ভীমসেনস্য সংযুগে ॥২৯॥
তৌ শ্রুত্বা যুগপদ্বীরৌ নিনদং তস্য শুষ্মিণঃ।
পুনঃ পুনঃ প্রাণদতাং দিদৃক্ষন্তৌ বৃকোদরম্ ॥৩০॥
ততঃ পার্থো মহানাদং মুঞ্চন্ বৈ মাধবশ্চ হ।
অভ্যয়াতাং মহারাজ! নদন্তৌ গোবৃষাবিব ॥৩১॥

ভারতকৌমুদী

স ইতি। স ভীমসেনঃ। সৈন্ধবস্য সিন্ধুরাজস্য জয়দ্রথস্য ॥২৭॥
তমিতি। চুক্রোশ চকার। প্রাবৃট্কালে বর্ষাসময়ে। বলাহকো মেঘঃ ॥২৮॥
তমিতি। পার্থঃ অর্জ্জুনঃ, বাসুদেবসাহচর্য্যাৎ। সংযুগে যুদ্ধে ॥২৯॥
তাবিতি। বীরৌ কৃষ্ণার্জ্জুনৌ। শুষ্মিণস্তেজঃসন্তাপবতঃ। দিদৃক্ষন্তৌ দ্রষ্টুমিচ্ছন্তৌ ॥৩০॥
তত ইতি। মাধবঃ কৃষ্ণঃ। অভ্যয়াতামুৎসাহেনাগ্রবর্ত্তিনাবভবতাম্ ॥৩১॥

মহারাজ! কুন্তীপুত্র পাণ্ডুনন্দন ভীমসেন এইভাবে ভোজসৈন্য, কাম্বোজ-সৈন্য ও যুদ্ধবিশারদ অপর বহু ম্লেচ্ছগণকে অতিক্রম করিয়া, যুধ্যমান মহারথ সাত্যকিকে দেখিতে পাইয়া, অর্জ্জুনদর্শনার্থে যত্নবান্ হইয়া, আপনার পক্ষের অপর যোদ্ধাদিগকেও অতিক্রমপূর্ব্বক রথারোহণে বেগে গমন করিতে থাকিলেন ॥২৪—২৬॥

পরে পরাক্রমশালী ভীমসেন মহারথ ও পরাক্রান্ত অর্জ্জুনকে জয়দ্রথবধের জন্য যুদ্ধ করিতে দেখিলেন ॥২৭॥

মহারাজ! পুরুষশ্রেষ্ঠ ভীমসেন অর্জ্জুনকে দেখিয়া বর্ষাকালে গর্জ্জনকারী মেঘের ন্যায় বিশাল সিংহনাদ করিলেন ॥২৮॥

কৌরবনন্দন! কৃষ্ণ ও অর্জ্জুন রণস্থলে গর্জ্জনকারী ভীমসেনের সেই মহানাদ শুনিতে পাইলেন ॥২৯॥

তেজস্বী ভীমসেনের সেই সিংহনাদ শুনিয়া তাঁহাকে দেখিবার ইচ্ছা করিয়া মহাবীর কৃষ্ণ ও অর্জ্জুন একদা বার বার সিংহনাদ করিলেন ॥৩০॥

(২৭)···সৈন্ধবস্য বধার্থং হি···পি বা নি। (২৯) তং তস্য নিনদং ঘোরম্···পি বা নি। (৩০)···দিদৃক্ষু তৌ বৃকোদরম্—পি।

ভীমসেনরবং শ্রুত্বা ফাল্গুনস্য চ ধম্বিনঃ।
অপ্রীয়ত মহারাজ! ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ ॥৩২॥
বিশোকশ্চাভবদ্রাজা শ্রুত্বা তং নিনদং তয়োঃ।
ধনঞ্জয়স্য চ রণে জয়মাশাস্তবান্ বিভুঃ ॥৩৩॥
তথা তু নর্দ্দমানে বৈ ভীমসেনে মদোৎকটে।
স্মিতং কৃত্বা মহাবাহুর্ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
হৃদ্‌গতং মনসা প্রাহ ধ্যাত্বা ধর্ম্মভৃতাং বরঃ ॥৩৪॥
দত্তা ভীম! ত্বয়া সংবিৎ কৃতং গুরুবচস্তথা।
নহি তেষাং জয়ো যুদ্ধে যেষাং দ্বেষ্টাসি পাণ্ডব! ॥৩৫॥
দিষ্ট্যা জীবতি সংগ্রামে সব্যসাচী ধনঞ্জয়ঃ।
দিষ্ট্যা চ কুশলী বীরঃ সাত্যকিঃ সত্যবিক্রমঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

ভীমেতি। ফাল্গুনস্য অর্জ্জুনস্য ॥৩২॥
বিশোক ইতি। বিশোকো নিরুদ্বেগঃ। আশাস্তবান্ আশাবিষয়ীকৃতবান্ ॥৩৩॥
তথেতি। মদোৎকটে মত্ততোদ্ধতে। স্মিতং মন্দহাস্যম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৪॥
দত্তেতি। সংবিৎ সঙ্কেতঃ, গুরুবচো জ্যেষ্ঠভ্রাতুর্মে বাক্যপালনম্ ॥৩৫॥

---

মহারাজ! ক্রমে কৃষ্ণ ও অর্জ্জুন সিংহনাদ ছাড়িয়া গর্জ্জনকারী দুইটা মহাবৃষের ন্যায় অগ্রসর হইতে লাগিলেন ॥৩১॥

মহারাজ! এদিকে ধর্ম্মপুত্র যুধিষ্ঠির ভীমসেনের ও ধনুর্দ্ধর অর্জ্জুনের সেই সিংহনাদ শুনিয়া সন্তুষ্ট হইলেন ॥৩২॥

এবং প্রভাবশালী রাজা যুধিষ্ঠির তাঁহাদের সিংহনাদ শুনিয়া নিরুদ্বেগ হইলেন, আর যুদ্ধে অর্জ্জুনের জয়ের আশাও করিলেন ॥৩৩॥

মদমত্ত ভীমসেন সেইরূপ গর্জ্জন করিলে, মহাবাহু ও ধার্ম্মিকশ্রেষ্ঠ ধর্ম্মপুত্র যুধিষ্ঠির ঈষৎ হাস্য করিয়া চিন্তাপূর্ব্বক মনের ভাব মনে মনে বলিতে লাগিলেন—॥৩৪॥

'ভীমসেন! তুমি অর্জ্জুন ও সাত্যকির জীবনসঙ্কেত জানাইয়াছ এবং জ্যেষ্ঠভ্রাতার আদেশ পালন করিয়াছ। পাণ্ডব! তুমি যাহাদের উপরে বিদ্বেষ কর, তাহাদের জয় হয় না ॥৩৫॥

ভাগ্যবশতঃ সব্যসাচী অর্জ্জুন যুদ্ধে জীবিত আছেন এবং বীর ও যথার্থ-বিক্রমশালী সাত্যকিও কুশলে আছেন ॥৩৬॥

দিষ্ট্যা শৃণোমি গর্জ্জন্তৌ বাসুদেবধনঞ্জয়ৌ ।
যেন শক্রং রণে জিত্বা তর্পিতো হব্যবাহনঃ ।
স হন্তা দ্বিষতাং সংখ্যে দিষ্ট্যা জীবতি ফাল্গুনঃ ॥৩৭॥
যস্য বাহুবলং সর্ব্বে বয়মাশ্রিত্য জীবিতাঃ ।
স হন্তা রিপুসৈন্যানাং দিষ্ট্যা জীবতি ফাল্গুনঃ ॥৩৮॥
নিবাতকবচা যেন দেবৈরপি সুদুর্জ্জয়াঃ ।
নির্জ্জিতা ধনুষৈকেন দিষ্ট্যা পার্থঃ স জীবতি ॥৩৯॥
কৌরবান্ সহিতান্ সর্ব্বান্ গোগ্রহার্থে সমাগতান্ ।
যোঽজয়ন্মৎস্যনগরে দিষ্ট্যা পার্থঃ স জীবতি ॥৪০॥
কালকেয়সহস্রাণি চতুর্দ্দশ মহারণে ।
যোঽবধীদ্ভুজবীর্য্যেণ দিষ্ট্যা পার্থঃ স জীবতি ॥৪১॥

## ভারতকৌমুদী

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। সব্যসাচী উভয়হস্তেনাস্ত্রসম্বন্ধী ॥৩৬॥
দিষ্ট্যেতি। শৃণোমি তয়োর্গর্জনমিত্যর্থঃ। তর্পিতঃ খাণ্ডবদাহেন। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩৭॥
যস্যেতি। হন্তেতি তৃচ্। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥৩৮॥
নিবাতেতি। নিবাতকবচাস্তদাখ্যা অসুরাঃ। বনপর্ব্ববৃত্তান্তোঽয়ম্ ॥৩৯॥
কৌরবানিতি। বিরাটপর্ব্বণি বৃত্তান্তোঽয়ং দ্রষ্টব্যঃ। পার্থোঽর্জ্জুনঃ ॥৪০॥
কালেতি। কালকেয়াস্তদাখ্যা অসুরাস্তেষাং সহস্রাণি ॥৪১॥

---

ভাগ্যবশতঃ আমি কৃষ্ণ ও অর্জ্জুনের গর্জ্জন শুনিলাম। যিনি (খাণ্ডবদাহে) ইন্দ্রকে জয় করিয়া অগ্নিদেবের তৃপ্তিসাধন করিয়াছিলেন, যুদ্ধে শত্রুহন্তা সেই অর্জ্জুন ভাগ্যবশতঃ জীবিত আছেন ॥৩৭॥

যাঁহার বাহুবল অবলম্বন করিয়া আমরা সকলে জীবিত রহিয়াছি, শত্রুহন্তা সেই অর্জ্জুন ভাগ্যবশতঃ জীবিত রহিয়াছেন ॥৩৮॥

যিনি দেবগণেরও অতিদুর্জ্জয় নিবাতকবচগণকে এক ধনুর্দ্বারা জয় করিয়াছিলেন, ভাগ্যবশতঃ সেই অর্জ্জুন জীবিত আছেন ॥৩৯॥

যিনি বিরাটনগরে গোগ্রহণের জন্য সমাগত সম্মিলিত সমস্ত কৌরবকে জয় করিয়াছিলেন, ভাগ্যবশতঃ সেই অর্জ্জুন জীবিত আছেন ॥৪০॥

যিনি বাহুবলে মহাযুদ্ধে চতুর্দ্দশসহস্র কালকেয় অসুর বধ করিয়াছিলেন, ভাগ্যবশতঃ সেই অর্জ্জুন জীবিত আছেন ॥৪১॥

---

(৩৭)...জীবতি ফল্গুনঃ—নি।

গন্ধর্ব্বরাজং বলিনং দুর্য্যোধনকৃতেন বৈ।
জিতবান্ যোঽস্ত্রবীর্য্যেণ দিষ্ট্যা পার্থঃ স জীবতি ॥৪২॥
কিরীটমালী বলবান্ শ্বেতাশ্বঃ কৃষ্ণসারথিঃ।
মম প্রিয়শ্চ সততং দিষ্ট্যা জীবতি ফাল্গুনঃ ॥৪৩॥
পুত্রশোকাভিসন্তপ্তশ্চিকীর্ষন্ কর্ম্ম দুষ্করম্।
জয়দ্রথবধান্বেষী প্রতিজ্ঞাং কৃতবান্ হি যঃ।
কচ্চিৎ স সৈন্ধবং সংখ্যে হনিষ্যতি ধনঞ্জয়ঃ ॥৪৪॥
কচ্চিত্তীর্ণপ্রতিজ্ঞং হি বাসুদেবেন রক্ষিতম্।
অনস্তমিত আদিত্যে সমেষ্যাম্যহমর্জ্জুনম্ ॥৪৫॥
কচ্চিৎ সৈন্ধবকো রাজা দুর্য্যোধনহিতে রতঃ।
নন্দয়িষ্যত্যমিত্রাণি ফাল্গুনেন নিপাতিতঃ ॥৪৬॥
কচ্চিদ্দুর্য্যোধনো রাজা ফাল্গুনেন নিপাতিতম্।
দৃষ্ট্বা সৈন্ধবকং সংখ্যে শমমস্মাসু ধাস্যতি ॥৪৭॥

ভারতকৌমুদী

গন্ধর্ব্বেতি। দুর্য্যোধনকৃতেন দুর্য্যোধননিমিত্তেন। জিতবান্ ঘোষযাত্রায়াম্ ॥৪২॥

কিরীটেতি। শ্বেতা অশ্বা যস্য সঃ, কৃষ্ণঃ সারথির্যস্য সঃ ॥৪৩॥

পুত্রেতি। কর্ম্ম যুদ্ধম্। সৈন্ধবং জয়দ্রথম্। হনিষ্যতি হন্তুং শক্ষ্যতি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৪॥

কচ্চিদিতি। তীর্ণা প্রতিজ্ঞা যেন তম্। সমেষ্যামি প্রাপ্স্যামি ॥৪৫॥

কচ্চিদিতি। নন্দয়িষ্যতি আমোদয়িষ্যতি, অমিত্রাণি শত্রূন্ ॥৪৬॥

যিনি অস্ত্রবলে ঘোষযাত্রায় দুর্য্যোধনের জন্য বলবান্ গন্ধর্ব্বরাজ চিত্রসেনকে জয় করিয়াছিলেন, ভাগ্যবশতঃ সেই অর্জ্জুন জীবিত আছেন ॥৪২॥

কিরীট ও মালাধারী, বলবান্, শ্বেতাশ্ব, কৃষ্ণসারথি এবং সর্ব্বদা আমার প্রিয় অর্জ্জুন ভাগ্যক্রমে জীবিত আছেন ॥৪৩॥

যিনি পুত্রশোকে সন্তপ্ত হইয়া দুষ্কর কার্য্য করিবার ইচ্ছা করিয়া জয়দ্রথবধার্থে প্রতিজ্ঞা করিয়াছেন, সেই অর্জ্জুন যুদ্ধে সে জয়দ্রথকে বধ করিতে পারিবেন কি? ॥৪৪॥

কৃষ্ণরক্ষিত উত্তীর্ণপ্রতিজ্ঞ অর্জ্জুনকে আমি সূর্য্যাস্ত হইবার পূর্ব্বে পাইব কি? ॥৪৫॥

দুর্য্যোধনের হিতে নিরত রাজা জয়দ্রথ অর্জ্জুনকর্ত্তৃক নিপাতিত হইয়া শত্রুগণকে আনন্দিত করিবে কি? ॥৪৬॥

দৃষ্ট্বা বিনিহতান্ ভ্রাতৄন্ ভীমসেনেন সংযুগে।
কচ্চিদ্দুর্য্যোধনো মন্দঃ শমমস্মাস্থ যাস্যতি ॥৪৮॥
দৃষ্ট্বা চান্যান্ বহূন্ যোধান্ পতিতান্ ধরণীতলে।
কচ্চিদ্দুর্য্যোধনো মন্দঃ পশ্চাত্তাপং গমিষ্যতি ॥৪৯॥
কচ্চিদ্ভীষ্মেণ নো বৈরমেকেনৈব প্রশাম্যতি।
শেষস্য রক্ষণার্থঞ্চ সন্ধাস্যতি সুযোধনঃ ॥৫০॥
এবং বহুবিধং তস্য চিন্তয়ানস্য পার্থিব!।
কৃপয়াভিপরীতস্য ঘোরং যুদ্ধমবর্ত্তত ॥৫১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে যুধিষ্ঠিরহর্ষে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

কচ্চিদিতি। শমং শান্তিং তন্নিবন্ধনং সন্ধিমিতি যাবৎ, ধাস্যতি করিষ্যতি ॥৪৭॥
দৃষ্ট্বেতি। মন্দো মূঢ়ঃ। যাস্যতি প্রাপ্স্যতি ॥৪৮॥
দৃষ্ট্বেতি। যুধ্যন্ত ইতি যোধা যোদ্ধারস্তান্। পশ্চাত্তাপমনুতাপম্ ॥৪৯॥
কচ্চিদিতি। নঃ অস্মাকম্। সন্ধাস্যতি সন্ধিং করিষ্যতি ॥৫০॥
এবমিতি। চিন্তয়ানস্যেতি মকারাগমাভাব আর্ষঃ। অভিপরীতস্য ব্যাপ্তচিত্তস্য ॥৫১॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

রাজা দুর্য্যোধন যুদ্ধে জয়দ্রথকে অর্জ্জুন কর্ত্তৃক নিপাতিত দেখিয়া আমাদের উপরে শান্ত হইবেন ত? (সন্ধি করিবেন কি?) ॥৪৭॥

ভীমসেন যুদ্ধে ভ্রাতৃগণকে নিহত করিয়াছেন দেখিয়া মূঢ় দুর্য্যোধন আমাদের উপরে শান্ত হইবে ত? ॥৪৮॥

অন্য বহুতর যোদ্ধাকে ভূতলে পতিত দেখিয়া মূঢ় দুর্য্যোধন অনুতপ্ত হইবে কি? ॥৪৯॥

এক ভীষ্মবধেই আমাদের শত্রুতার নিবৃত্তি হইবে কি? অবশিষ্ট বীরগণের রক্ষার জন্য দুর্য্যোধন সন্ধি করিবে কি?' ॥৫০॥

রাজা! কৃপাকুলচিত্ত যুধিষ্ঠির এইরূপ নানাপ্রকার চিন্তা করিতেছিলেন; সে সময়ে ভয়ঙ্কর যুদ্ধ চলিতেছিল' ॥৫১॥

(৪৮)…শমমস্মাস্থ ধাস্যতি—পি বঙ্গ বর্দ্ধ। (৪৯)…অন্যান্ মহাযোধান্…পি বা নি। (৫০)…বৈরং সমমেকেন যাস্যতি…পি বা নি। (৫১)…চিন্তয়তঃ সদা…পি,…চিন্তয়তস্তদা…বা নি। * '…ষড়্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…অষ্টাবিংশত্যধিকশত-তমোঽধ্যায়ঃ' বা রা নি।

# দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

ধৃতরাষ্ট্র উবাচ।

তং তথা নর্দ্দমানস্তু ভীমসেনং মহাবলম্।
মেঘস্তনিতনির্ঘোষং কে বীরাঃ পর্য্যবারয়ন্ ॥১॥
নহি পশ্যাম্যহং তং বৈ ত্রিষু লোকেষু সঞ্জয় !।
ক্রুদ্ধস্য ভীমসেনস্য যস্তিষ্ঠেদগ্রতো রণে ॥২॥
গদামুদ্যচ্ছতস্তস্য কালস্যেব মহামৃধে।
নহি পশ্যাম্যহং তাত! যস্তিষ্ঠেত রণাজিরে ॥৩॥
রথং রথেন যো হন্যাৎ কুঞ্জরং কুঞ্জরেণ চ।
কস্তস্য সমরে স্থাতা সাক্ষাদপি পুরন্দরঃ ॥৪॥

ভারতকৌমুদী

তমিতি। নর্দ্দমানং গর্জন্তম্। মেঘস্য স্তনিতং গর্জিতমিব নির্ঘোষো যস্মিন্ তদ্‌যথা তথা ॥১॥

নহীতি। অগ্রতঃ সম্মুখে। অত্র মহাহ্নুদ্বেগো ব্যজ্যতে ॥২॥

গদামিতি। উদ্‌যচ্ছত উত্তোলয়তঃ, কালস্য যমস্য, মহামৃধে মহাযুদ্ধে ॥৩॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'মহাবল ভীমসেন মেঘগর্জ্জনের ন্যায় সেইরূপ গম্ভীর গর্জ্জন করিতে লাগিলে, কোন্ বীরেরা তাহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ? ॥১॥

সঞ্জয়! যিনি যুদ্ধে ক্রুদ্ধ ভীমসেনের সম্মুখে থাকিতে পারেন, সে প্রকার বীর আমি ত্রিভুবনেই দেখিতে পাই না ॥২॥

বৎস! ভীমসেন যমের ন্যায় মহাযুদ্ধে গদা উত্তোলন করিয়া দাঁড়াইলে, রণস্থলে তাহার সম্মুখে যিনি থাকিতে পারেন, তেমন লোকই আমি দেখি না ॥৩॥

যে, রথদ্বারা রথ ও হাতীদ্বারা হাতী বিনাশ করে, তা'র যুদ্ধে কে থাকিতে পারে ? সাক্ষাৎ ইন্দ্রও না ॥৪॥

---

(১) নিনদন্তং তথা তন্তু ভীমসেনম্...পি বা নি। (২)...ত্রিষু লোকেষু কঞ্চন... বা নি।
(৩) গদাং যুযুৎসমানস্য কালস্যেবেহ সঞ্জয়!...বা নি।

ক্রুদ্ধস্য ভীমসেনস্য মম পুত্রান্ জিঘাংসতঃ।
দুর্য্যোধনহিতে যুক্তাঃ সমতিষ্ঠন্ত কেঽগ্রতঃ ॥৫॥
ভীমসেনদবাগ্নেস্তু মম পুত্রতৃণোলপান্।
প্রধক্ষ্যতো রণমুখে কেঽতিষ্ঠন্নগ্রতো নৃপাঃ ॥৬॥
কাল্যমানান্ হি মে পুত্রান্ ভীমেনাবেক্ষ্য সংযুগে।
কালেনেব প্রজাঃ সর্ব্বাঃ কে ভীমং পর্য্যবারয়ন্ ॥৭॥
ন মেঽর্জ্জুনাদ্ভয়ং তাদৃক্ কৃষ্ণান্নাপি চ সাত্বতাৎ।
হুতভুগ্জন্মনো নৈব যাদৃগ্ভীমাদ্ভয়ং মম ॥৮॥
ভীমবহ্নেঃ প্রদীপ্তস্য মম পুত্রান্ দিধক্ষতঃ।
কে শূরাঃ পর্য্যবর্ত্তন্ত তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥৯॥

ভারতকৌমুদী

রথমিতি। স্থাতা স্থাস্যতি, সাক্ষাৎ পুরন্দরোঽপি নেত্যর্থঃ ॥৪॥
ক্রুদ্ধস্যেতি। জিঘাংসতো হন্তুমিচ্ছতঃ। যুক্তা উদ্যতাঃ ॥৫॥
ভীমেতি। পুত্রা এব তৃণোলপাঃ শুষ্কতৃণলতাস্তান্ ॥৬॥
কাল্যেতি। কাল্যমানান্ পীড্যমানান্। কালেন রুদ্রেণ, প্রজাঃ প্রাণিনঃ ॥৭॥
নেতি। সাত্বতাৎ সাত্বতবংশ্যাৎ। হুতভুজো বহ্নের্জন্ম যস্য তস্মাৎ ধৃষ্টদ্যুম্নাৎ ॥৮॥
ভীমেতি। প্রদীপ্তস্য প্রজ্বলিতস্য। দিধক্ষতো দগ্ধুমিচ্ছতঃ সম্মুখ ইতি শেষঃ ॥৯॥

---

ভীম ক্রুদ্ধ হইয়া আমার পুত্রগণকে বধ করিবার ইচ্ছা করিলে, দুর্য্যোধনের হিতে উদ্যত কোন্ বীরেরা তাহার সম্মুখে ছিলেন? ॥৫॥

ভীমসেনরূপ দাবাগ্নি আমার পুত্রগণরূপ শুষ্ক তৃণ-লতা দগ্ধ করিতে প্রবৃত্ত হইলে, কোন্ রাজারা যুদ্ধে তাহার সম্মুখে রহিয়াছিলেন? ॥৬॥

রুদ্র যেমন প্রলয়কালে সমস্ত প্রাণী পীড়ন করেন, সেইরূপ ভীমসেন যুদ্ধে আমার পুত্রগণকে পীড়ন করিতেছে দেখিয়া কাঁহারা তাহাকে বারণ করিতে লাগিলেন? ॥৭॥

ভীম হইতে আমার যেরূপ ভয় হয়, সেরূপ ভয় অর্জ্জুন হইতে, বা সাত্বত-বংশীয় কৃষ্ণ হইতে, কিংবা ধৃষ্টদ্যুম্ন হইতে হয় না ॥৮॥

সঞ্জয়! ভীমসেনরূপ অগ্নি প্রজ্বলিত হইয়া আমার পুত্রগণকে দগ্ধ করিবার ইচ্ছা করিলে, কোন্ বীরেরা তাহার সম্মুখে রহিয়াছিলেন, তাহা আমার নিকট বল' ॥৯॥

(৬)…মম পুত্রাংস্তৃণোলপম্…বা নি। (৮)…নাপি কৃষ্ণাচ্চ সাত্বতাৎ…বঙ্গ বর্দ্ধ।

সঞ্জয় উবাচ।

তথা তু নর্দ্দমানং তং ভীমসেনং মহাবলম্।
তুমুলেনৈব শব্দেন কর্ণোঽপ্যভ্যদ্রবদ্বলী ॥১০॥
ব্যাক্ষিপ্য বলবচ্চাপমতিমাত্রমমর্ষণঃ।
কর্ণঃ সুযুদ্ধমাকাঙ্ক্ষন্ দর্শয়িষ্যন্ বলং বলী।
রুরোধ মার্গং ভীমস্য বাতস্যেব মহীরুহঃ ॥১১॥
ভীমোঽপি দৃষ্ট্বা সাবেগং পুরো বৈকর্ত্তনং স্থিতম্।
চুকোপ বলবদ্বীরশ্চিক্ষেপাস্য শিলাশিতান্।
তান্ প্রত্যগৃহ্লাৎ কর্ণোঽপি প্রতীপং প্রেষয়ন্ শরান্ ॥১২॥
ততস্তু সর্ব্বযোধানাং যততাং প্রেক্ষতামপি।
প্রাবেপন্নিব গাত্রাণি কর্ণভীমসমাগমে ॥১৩॥

ভারতকৌমুদী

তথেতি। নর্দ্দমানং গর্জন্তম্। শব্দেন জয়কোলাহলেন, অভ্যদ্রবৎ অভ্যধাবৎ ॥১০॥

ব্যাক্ষিপ্যেতি। ব্যাক্ষিপ্য আকৃষ্য, বলবৎ দৃঢ়ম্। অমর্ষণঃ ক্রুদ্ধঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

ভীম ইতি। বৈকর্ত্তনং কর্ণম্। বলবদধিকম্। শিলায়াং শিতান্ ঘর্ষণেন সুধারীকৃতান্ শরান্। প্রতীপং প্রতিকূলম্। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১২॥

তত ইতি। যততাং যুদ্ধায় যতমানানাম্। প্রাবেপন্ অকম্পন্ত ॥১৩॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! মহাবল ভীমসেন সেইরূপ গর্জ্জন করিতে লাগিলে, বলবান্ কর্ণও তুমুল জয়কোলাহলের সহিত তাঁহার দিকে ধাবিত হইলেন ॥১০॥

ক্রুদ্ধ ও বলবান্ কর্ণ শক্তি দেখাইবেন বলিয়া ন্যায়যুদ্ধ কামনা করিয়া সুদৃঢ় ধনুখানাকে অত্যন্ত আকর্ষণপূর্ব্বক—বৃক্ষ যেমন বায়ুর পথ রুদ্ধ করে, সেইরূপ ভীমসেনের পথ রুদ্ধ করিলেন ॥১১॥

মহাবীর ভীমসেনও আবেগের সহিত সম্মুখস্থিত কর্ণকে দেখিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইলেন এবং শিলাশাণিত বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন; আবার কর্ণও তাঁহার প্রতিকূলে বাণক্ষেপ করিতে থাকিয়া তাঁহার বাণগুলি গ্রহণ করিতে থাকিলেন ॥১২॥

কর্ণ ও ভীমের সম্মেলন হইলে, যুদ্ধের জন্য যত্নবান্ ও যুদ্ধদর্শী সমস্ত যোদ্ধারই দেহ যেন কাঁপিতে লাগিল ॥১৩॥

(১০)···কর্ণো হ্যভ্যদ্রবং···বর্দ্ধ। (১২) ··দৃষ্টা সাবেশম্···বর্দ্ধ। (১৩)· ·প্রততং প্রেক্ষতাং তদা···পি বর্দ্ধ।

তয়োঃ প্রৈক্ষন্ত সম্মর্দ্দং সন্নিকৃষ্টং মহাস্ত্রয়োঃ।
তব দুর্ম্মন্ত্রিতে রাজন্! সপুত্রস্য বিশাংপতে! ॥৩৩॥
ছাদয়ন্তৌ হি শত্রুঘ্নাবন্যোন্যং সায়কৈঃ শিতৈঃ।
শরজালাবৃতং ব্যোম চক্রাতেঽদ্ভুতবিক্রমৌ ॥৩৪॥
তাবন্যোন্যং জিঘাংসন্তৌ শরৈস্তীক্ষ্ণৈর্ম্মহারথৌ।
প্রেক্ষণীয়তরাবাস্তাং বৃষ্টিমন্তাবিবাম্বুদৌ ॥৩৫॥
সুবর্ণবিকৃতান্ বাণান্ প্রমুঞ্চন্তাবরিন্দমৌ।
ভাস্বরং ব্যোম চক্রাতে তাবুল্কাভিরিব প্রভো! ॥৩৬॥
তাভ্যাং মুক্তাঃ শরা রাজন্! গার্দ্ধ্রপত্রাশ্চকাশিরে।
শ্রেণ্যঃ শরদি মত্তানাং সারসানামিবাম্বরে ॥৩৭॥

ভারতকৌমুদী

তয়োরিতি। সম্মর্দ্দং সংঘর্ষং যুদ্ধমিতি যাবৎ, সন্নিকৃষ্টং পরস্পরমেলনজাতম্ ॥৩৩॥
ছাদয়ন্তাবিতি। শত্রুঘ্নৌ রিপুহন্তারৌ। শিতৈঃ সুধারৈঃ। চক্রাতে কৃতবন্তৌ ॥৩৪॥
তাবিতি। জিঘাংসন্তৌ হন্তুমিচ্ছন্তৌ। প্রেক্ষণীয়তরৌ সুদৃশ্যৌ। অম্বুদৌ মেঘৌ ॥৩৫॥
সুবর্ণেতি। সুবর্ণবিকৃতান্ স্বর্ণখচিতান্, প্রমুঞ্চন্তৌ নিক্ষিপন্তৌ। ভাস্বরমুজ্জ্বলম্ ॥৩৬॥
তাভ্যামিতি। গৃধ্রাণাং পক্ষিণামিমানীতি গার্দ্ধ্রাণি পত্রাণি পক্ষা যেষু তে ॥৩৭॥

মহারথেরা নাট্যাভিনয়ের ন্যায় তাঁহাদের সেই বিচিত্র যুদ্ধ দেখিতে থাকিয়া তখন যুদ্ধে তাঁহাদের এক একজনের জয় স্পষ্ট লক্ষ্য করিতে পারিলেন না ॥৩২॥

নরনাথ রাজা! আপনার ও আপনার পুত্রগণের কুমন্ত্রণাঘটিত সেই মহাস্ত্রশালী কর্ণ ও ভীমের সন্নিহিত যুদ্ধ সকলে দেখিতে লাগিল ॥৩৩॥

অদ্ভুতবিক্রমশালী এবং শত্রুহন্তা কর্ণ ও ভীম সুধার বাণসমূহদ্বারা পরস্পর আবৃত করিতে থাকিয়া আকাশটাকেই শরজালে আবৃত করিয়া ফেলিলেন ॥৩৪॥

সেই মহারথেরা দুই জন তীক্ষ্ণ বাণসমূহদ্বারা পরস্পর বধ করিবার ইচ্ছা করিয়া বারিবর্ষী দুইটা মেঘের ন্যায় সুদৃশ্য হইলেন ॥৩৫॥

রাজা! শত্রুদমনকারী কর্ণ ও ভীমসেন স্বর্ণখচিত বাণ সকল নিক্ষেপ করিতে থাকিয়া উল্কাদ্বারাই যেন আকাশটাকে উজ্জ্বল করিয়া ফেলিলেন ॥৩৬॥

রাজা! শরৎকালে আকাশে মত্ত সারসপক্ষিশ্রেণীর ন্যায় তাঁহাদের নিক্ষিপ্ত গৃধ্রপক্ষযুক্ত বাণ সকল প্রকাশ পাইতে লাগিল ॥৩৭॥

(৩৬) · উল্কাভিরিব চ প্রভো!—বঙ্গ বর্দ্ধ,···মহোল্কাভিরিব প্রভো!—বা মি।

সংসক্তং সূতপুত্রেণ দৃষ্ট্বা ভীমমরিন্দমম্।
অতিভারমমন্যেতাং ভীমে কৃষ্ণধনঞ্জয়ৌ ॥৩৮॥
তত্রাধিরথিভীমাভ্যাং শরৈর্মুক্তৈর্দৃঢ়াহতাঃ।
ইষুপাতমতিক্রম্য পেতুরশ্বনরদ্বিপাঃ ॥৩৯॥
পতদ্ভিঃ পতিতৈশ্চান্যৈর্গতাসুভিরনেকশঃ।
কৃতো মহান্ মহারাজ! পুত্রাণাং তে জনক্ষয়ঃ ॥৪০॥
মনুষ্যাশ্বগজানাঞ্চ শরীরৈর্গতজীবিতৈঃ।
ক্ষণেন ভূমিঃ সংজজ্ঞে সংবৃতা ভরতর্ষভ! ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
জয়দ্রথবধে ভীমপ্রবেশে ভীমকর্ণযুদ্ধে
পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ভারতকৌমুদী

সমিতি। সংসক্তং যুদ্ধে সম্মিলিতম্। অতিভারম্ অতিভারবদ্দুঃসহমাক্রমণম্ ॥৩৮॥
তত্রেতি। আধিরথিঃ কর্ণঃ। ইষুপাতং বাণপতনদেশমতিক্রম্য বাণবেগাদেব।৩৯॥
পতদ্ভিরিতি। গতাসুভিরাঘাতান্নির্গতপ্রাণৈঃ ॥৪০॥
মনুষ্যেতি। গতজীবিতৈর্মৃতৈঃ। ভূমিঃ সমরাঙ্গনম্, সংজজ্ঞে সঞ্জাতা ॥৪১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

শত্রুদমনকারী ভীমসেন কর্ণের সহিত মিলিত হইয়াছেন দেখিয়া কৃষ্ণ ও অর্জ্জুন ভীমসেনসম্বন্ধে গুরুতর ভার বলিয়া মনে করিতে লাগিলেন ॥৩৮॥

তখন কর্ণও ভীমনিক্ষিপ্ত বাণে গুরুতর আহত হইয়া হস্তী, অশ্ব ও মনুষ্যগণ বাণপতনের স্থান অতিক্রম করিয়া যাইয়া যাইয়া পতিত হইতে থাকিল ॥৩৯॥

মহারাজ! পতিত ও পতনশীল অন্য অনেক লোক প্রাণহীন হইতে থাকায় আপনার পুত্রদের গুরুতর লোকক্ষয় হইতে লাগিল ॥৪০॥

ভরতশ্রেষ্ঠ! প্রাণহীন মনুষ্য, অশ্ব ও হস্তীর শরীরে ক্ষণকালমধ্যে সমর-ভূমি আবৃত হইয়া গেল' ॥৪১॥

———:০:———

(৩৯)…পেতুরশ্বরথদ্বিপাঃ…পি। (৪১) মনুষ্যবাজিনাগানাম্…পি। * '…ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ,…'দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ।

———:-০-:———

ধৃতরাষ্ট্র উবাচ।

অত্যদ্ভুতমহং মন্যে ভীমসেনস্য বিক্রমম্।
যৎ কর্ণং যোধয়ামাস সমরে লঘুবিক্রমম্ ॥১॥
ত্রিদশানপি চোদ্যুক্তান্ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ।
বারয়েদ্যো রণে কর্ণঃ সযক্ষাসুরমানবান্ ॥২॥
স কথং পাণ্ডবং যুদ্ধে রাজমানমিব শ্রিয়া।
নাতরৎ সংযুগে তাত! তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥৩॥ (যুগ্মকম্)
কথঞ্চ যুদ্ধং ভূয়োঽভূত্তয়োঃ প্রাণদুরোদরে।
অত্র মন্যে সমায়ত্তৌ যুদ্ধে জয়পরাজয়ৌ ॥৪॥

ভারতকৌমুদী

অতীতি। যোধয়ামাস ভীম ইতি শেষঃ। লঘুঃ শীঘ্রো বিক্রমো মহাশক্তিপ্রকাশো যস্য তম্ ॥১॥

ত্রিদশানিতি। বারয়েৎ বারয়িতুং শক্নুয়াৎ। নাতরৎ অতিক্রমিতুং জেতুং নাশক্নোৎ ॥২-৩॥

কথমিতি। কথং কীদৃশম্। প্রাণা এব দুরোদরং পণো যত্র তস্মিন্। সমায়ত্তৌ দৈবাধীনৌ ॥৪॥

---

ধৃতরাষ্ট্র বলিলেন—'আমি ভীমসেনের বিক্রমকে অত্যদ্ভুত বলিয়াই মনে করি। যেহেতু তিনি যুদ্ধে দ্রুতবিক্রমকারী কর্ণের সহিত যুদ্ধ করিয়াছিলেন ॥১॥

বৎস সঞ্জয়! সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ যে কর্ণ যুদ্ধে উদ্যত যক্ষ, অসুর ও মানুষের সহিত দেবগণকেও যুদ্ধে বারণ করিতে পারেন, সেই কর্ণ যুদ্ধে বীরশোভায় শোভিত ভীমসেনকে রণস্থলে কেন অতিক্রম করিতে পারেন নাই, তাহা তুমি আমার নিকট বল ॥২—৩॥

তাঁহাদের পুনরায় কিরূপ যুদ্ধ হইল? দেখ—সঞ্জয়! এই প্রাণপণের যুদ্ধে জয় ও পরাজয় দৈবায়ত্ত বলিয়াই আমি মনে করি ॥৪॥

---

(৩)···ভ্রাজমানমিব শ্রিয়া···বা নি। (৪)···জয়ো বাঽজয় এব বা—বঙ্গ বর্দ্ধ,···জয়ো বাঽজয় এব চ—বা নি।

কর্ণং প্রাপ্য রণে সূত! মম পুত্রঃ সুযোধনঃ।
জেতুমুৎসহতে পার্থান্ সগোবিন্দান্ সসাত্বতান্ ॥৫॥
শ্রুত্বা তু নির্জিতং কর্ণমসকৃদ্ভীমকর্ম্মণা।
ভীমসেনেন সমরে মোহ আবিশতীব মাম্ ॥৬॥
বিনষ্টান্ কৌরবান্ মন্যে পুত্রস্য মম দুর্নয়ৈঃ।
নহি কর্ণো মহেষ্বাসান্ পার্থান্ জেষ্যতি সঞ্জয়! ॥৭॥
কৃতবান্ যানি যুদ্ধানি কর্ণঃ পাণ্ডুসুতৈঃ সহ।
সর্বত্র পাণ্ডবাঃ কর্ণমজয়ন্ত রণাজিরে ॥৮॥
অজয্যাঃ পাণ্ডবাস্তাত! দেবৈরপি সবাসবৈঃ।
ন চ তদ্‌বুধ্যতে মন্দঃ পুত্রো দুর্য্যোধনো মম ॥৯॥
ধনং ধনেশ্বরস্যেব হৃত্বা পার্থস্য মে সুতঃ।
মধুপ্রেপ্সুরিবাবুদ্ধিঃ প্রপাতং নাববুধ্যতে ॥১০॥

## ভারতকৌমুদী

কর্ণমিতি। উৎসহতে ইচ্ছতি, পার্থান্ পাণ্ডবান্, সসাত্বতান্ সাত্যকিসহিতান্ ॥৫॥

শ্রুত্বেতি। আবিশতীব সর্ব্বথা নৈরাশ্যাদিতি ভাবঃ ॥৬॥

বিনষ্টানিতি। পুত্রস্য দুর্য্যোধনস্য, দুর্নয়ৈর্দুষ্টনীতিভিঃ। জেষ্যতি জেতুং শক্ষ্যতি ॥৭॥

কৃতবানিতি। রণাজিরে রণাঙ্গনে ॥৮॥

তত্র সমাধত্তে অজয্যা ইতি। অজয্যা জেতুমশক্যাঃ। সবাসবৈঃ সেন্দ্রৈঃ ॥৯॥

সঞ্জয়! আমার পুত্র দুর্য্যোধন যুদ্ধে কর্ণকে পাইয়া কৃষ্ণ ও সাত্যকির সহিত পাণ্ডবগণকে জয় করিবার ইচ্ছা করিয়া থাকেন ॥৫॥

কিন্তু ভীমকর্ম্মা ভীমসেন যুদ্ধে সেই কর্ণকে বার বার জয় করিয়াছেন শুনিয়া আমার যেন মোহ উপস্থিত হইতেছে ॥৬॥

সুতরাং সঞ্জয়! আমার পুত্রের (দুর্য্যোধনের) দুর্নীতিতে কৌরবগণকে আমি বিনষ্ট বলিয়াই মনে করি। কর্ণ মহাধনুর্দ্ধর পাণ্ডবগণকে জয় করিতে পারিবেন না ॥৭॥

কর্ণ পাণ্ডবগণের সহিত যত যুদ্ধ করিয়াছেন, সকল যুদ্ধেই পাণ্ডবেরা রণস্থলে কর্ণকে জয় করিয়াছেন ॥৮॥

সুতরাং বৎস! ইন্দ্রের সহিত দেবতারাও পাণ্ডবগণকে জয় করিতে পারেন না। কিন্তু আমার পুত্র নির্বোধ দুর্য্যোধন তাহা বোঝে না ॥৯॥

(৬)…ভীমসেনেন বিক্রম্য…পি। (৮)…অজয়ংস্তে রণাজিরে—নি। (৯) অজেয়াঃ পাণ্ডবাঃ…বা নি।

নিকৃত্যা নিকৃতিপ্রজ্ঞো রাজ্যং হৃত্বা মহাত্মনাম্ ।
জিতমিত্যেব মন্বানঃ পাণ্ডবানবমন্যতে ॥১১॥
পুত্রস্নেহাভিভূতেন ময়া চাপ্যকৃতাত্মনা ।
ধর্ম্মে স্থিতা মহাত্মানো নিকৃতাঃ পাণ্ডুনন্দনাঃ ॥১২॥
শমকামঃ সদা পার্থো দীর্ঘাপেক্ষী যুধিষ্ঠিরঃ ।
অশক্ত ইতি মন্বানৈঃ পুত্রৈর্ম্মম নিরাকৃতঃ ॥১৩॥
তানি দুঃখান্যনেকানি বিপ্রকারাংশ্চ সর্ব্বশঃ ।
হৃদি কৃত্বা মহাবাহুর্ভীমোঽযুধ্যত সূতজম্ ॥১৪॥
তস্মান্মে সঞ্জয় ! ব্রূহি কর্ণভীমৌ যথা রণে ।
অযুধ্যেতাং যুধি শ্রেষ্ঠৌ পরস্পরবধৈষিণৌ ॥১৫॥

ভারতকৌমুদী

ধনমিতি। ধনেশ্বরস্য কুবেরস্য, পার্থস্য যুধিষ্ঠিরস্য। প্রপাতমুচ্চদেশাৎ পতনম্ ॥১০॥
নিকৃত্যেতি। নিকৃত্যা শাঠ্যেন, নিকৃতিপ্রজ্ঞঃ শাঠ্যনিপুণো দুর্য্যোধনঃ ॥১১॥
পুত্রেতি। অকৃতাত্মনা অশিক্ষিতবুদ্ধিনা। নিকৃতা নানাপ্রকারেণ নির্যাতিতাঃ ॥১২॥
শমেতি। শমকামঃ শান্তিকামী, দীর্ঘাপেক্ষী শান্ত্যর্থমেব দীর্ঘকালপ্রতীক্ষী ॥১৩॥
তানীতি। বিপ্রকারান্ অস্মৎকৃতা নির্যাতনাঃ। সূতজং কর্ণম্ ॥১৪॥
তস্মাদিতি। পরস্পরবধৈষিণাবিতি স্বধারণানুসারাদুক্তম্। বস্তুতস্তু কর্ণো ন ভীমসেন-

নির্বোধ মধুলোভী লোক যেমন উচ্চদেশ হইতে পতন বোঝে না, সেইরূপ আমার বুদ্ধিশূন্য পুত্র কুবেরের ন্যায় যুধিষ্ঠিরের ধন হরণ করিয়া রাজ্যচ্যুতির বিষয় বোঝে নাই ॥১০॥

শাঠ্যনিপুণ দুর্য্যোধন শঠতাপূর্ব্বক মহাত্মা পাণ্ডবদের রাজ্য হরণ করিয়া তাহা জয় করিয়াছে এইরূপই বুঝিয়া পাণ্ডবগণকে অবজ্ঞা করিয়াছে ॥১১॥

আবার আমিও পুত্রস্নেহে অভিভূত এবং অশিক্ষিতবুদ্ধি ; তাই ধার্ম্মিক ও মহাত্মা পাণ্ডবদিগকে নানাপ্রকারে নির্যাতন করিয়াছি ॥১২॥

ওদিকে পৃথানন্দন যুধিষ্ঠির সর্ব্বদাই শান্তি কামনা করেন এবং তাহার জন্য দীর্ঘকাল অপেক্ষাও করিয়াছেন ; কিন্তু আমার পুত্রেরা তাঁহাকে অসমর্থ মনে করিয়া নির্যাতন করিয়াছে ॥১৩॥

সেই অনেক দুঃখ ও সমস্ত নির্যাতন মনে করিয়া মহাবাহু ভীমসেন কর্ণের সহিত যুদ্ধ করিয়াছেন ॥১৪॥

(১১)···পাণ্ডবানবমন্যত—পি। (১৩) শমকামঃ সসোদর্য্যো দীর্ঘপ্রেক্ষী···ইতি মত্বা তু···নি।

সঞ্জয় উবাচ।

শৃণু রাজন্! যথা বৃত্তঃ সংগ্রামঃ কর্ণভীময়োঃ।
পরস্পরবধপ্রেপ্স্বোর্বনে কুঞ্জরয়োরিব ॥১৬॥
রাজন্! বৈকর্ত্তনো ভীমং ক্রুদ্ধঃ ক্রুদ্ধমরিন্দমম্।
পরাক্রান্তং পরাক্রম্য বিব্যাধ ত্রিংশতা শরৈঃ ॥১৭॥
মহাবেগৈঃ প্রসন্নাগ্রৈঃ শাতকুম্ভপরিষ্কৃতৈঃ।
আহনদ্ভরতশ্রেষ্ঠ! ভীমং বৈকর্ত্তনঃ শরৈঃ ॥১৮॥
তস্যাস্যতো ধনুর্ভীমশ্চকর্ত্ত বিশিখৈস্ত্রিভিঃ।
রথনীড়াচ্চ যন্তারং ভল্লেনাপাতয়ৎ ক্ষিতৌ ॥১৯॥
স কাঙ্ক্ষন্ ভীমসেনস্য বধং বৈকর্ত্তনো ভৃশম্।
শক্তিং কনকবৈদূর্য্যচিত্রদণ্ডাং পরামৃশৎ ॥২০॥

ভারতকৌমুদী

বধৈষী আসীৎ ভ্রাতৃস্নেহাৎ কুন্তীবাক্যস্মরণাৎ স্বপ্রতিজ্ঞাবশাচ্চেতি বোধ্যম্। তৎ সর্বমুদ্যোগপর্ব্বণি দ্রষ্টব্যম্ ॥১৫॥

শৃণ্বিতি। বৃত্তো জাতঃ। অত্রাপি কুন্তীবাক্যাদিবিস্মরণাৎ পরস্পরেত্যাত্যুক্তম্ ॥১৬॥

রাজন্নিতি। বৈকর্ত্তনঃ কর্ণঃ। বিব্যাধ তাড়য়ামাস ॥১৭॥

মহেতি। প্রসন্নাগ্রৈর্নির্ম্মলমুখৈঃ, শাতকুম্ভপরিষ্কৃতৈঃ স্বর্ণখচিতৈঃ। আহনদাহতবান্ ॥১৮॥

তস্যেতি। অস্যতঃ শরান্ ক্ষিপতঃ। চকর্ত্ত চিচ্ছেদ। রথ এব নীড়ং কুলায়স্তস্মাৎ ॥১৯॥

অতএব সঞ্জয়! যুদ্ধবিষয়শ্রেষ্ঠ এবং পরস্পরবধৈষী কর্ণ ও ভীম রণস্থলে যেভাবে যুদ্ধ করিয়াছিলেন, তাহা তুমি আমার নিকট বল' ॥১৫॥

সঞ্জয় বলিলেন—'রাজা! বনে দুইটা হস্তীর ন্যায় পরস্পরবধৈষী কর্ণ ও ভীমের যেরূপ যুদ্ধ হইয়াছিল, তাহা আপনি শ্রবণ করুন ॥১৬॥

রাজা! ক্রুদ্ধ কর্ণ পরাক্রম প্রকাশ করিয়া ত্রিশটা বাণদ্বারা ক্রুদ্ধ, অরিন্দম ও পরাক্রমশালী ভীমসেনকে তাড়ন করিলেন ॥১৭॥

ভরতশ্রেষ্ঠ! পুনরায় কর্ণ মহাবেগশালী, নির্ম্মলমুখ ও স্বর্ণখচিত বহুতর বাণদ্বারা ভীমসেনকে আঘাত করিলেন ॥১৮॥

এইভাবে কর্ণ বাণক্ষেপ করিতে লাগিলে, ভীমসেন তিনটা বাণদ্বারা তাঁহার ধনু ছেদন করিলেন এবং একটা ভল্লদ্বারা তাঁহার সারথিকে ভূতলে নিপাতিত করিলেন ॥১৯॥

(১৮)…অহনম্ভরতশ্রেষ্ঠ! ভীমো বৈকর্ত্তনং শরৈঃ—পি,…অহনৎ ..বঙ্গ বর্দ্ধ,…নাতরন্তরতশ্রেষ্ঠ!…নি। (১৯)…চকর্ত্ত নিশিতৈঃ শরৈঃ…পি।

প্রগৃহ্য চ মহাশক্তিং কালশক্তিমিবাপরাম্।
সমুৎক্ষিপ্য চ রাধেয়ঃ সন্ধায় চ মহাবলঃ।
চিক্ষেপ ভীমসেনায় জীবিতান্তকরীমিব ॥২১॥
শক্তিং বিসৃজ্য রাধেয়ঃ পুরন্দর ইবাশনিম্।
ননাদ সুমহানাদং বলবান্ সূতনন্দনঃ।
তঞ্চ নাদং তদা শ্রুত্বা পুত্রাস্তে হৃষিতাভবন্ ॥২২॥
তাং কর্ণভুজনির্ম্মুক্তামর্কবৈশ্বানরপ্রভাম্।
শক্তিং বিয়তি চিচ্ছেদ ভীমঃ সপ্তভিরাশুগৈঃ ॥২৩॥
ছিত্ত্বা শক্তিং তদা ভীমো নির্ম্মুক্তোরগসন্নিভাম্।
মার্গমাণ ইব প্রাণান্ সূতপুত্রস্য মারিষ ! ॥২৪॥
প্রাহিণোৎ কৃতসংরম্ভঃ শরান্ বর্হিণবাসসঃ।
স্বর্ণপুঙ্খান্ শিলাধৌতান্ যমদণ্ডোপমান্ যুধি ॥২৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। কনকবৈদূর্য্যৈঃ স্বর্ণবৈদূর্য্যমণিভিশ্চিত্রো দণ্ডো যস্যাস্তাম্, পরামৃশদস্পৃশৎ ॥২০॥

প্রগৃহ্যেতি। কালশক্তিং সংহারিণীং শক্তিম্। সমুৎক্ষিপ্য তূণাৎ সমুত্তোল্য। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥

শক্তিমিতি। হৃষিতাভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥২২॥

তামিতি। অর্কবৈশ্বানরপ্রভাং সূর্য্যাগ্নিবদুজ্জ্বলাম্। বিয়তি আকাশে ॥২৩॥

ছিত্ত্বেতি। নির্ম্মুক্তস্ত্যক্তচর্ম্মা য উরগঃ সর্পস্তৎসন্নিভাম্। মার্গমাণো গ্রহণায়ান্বিষ্যন্। কৃতসংরম্ভঃ কৃতক্রোধঃ, বর্হিণো ময়ূরাস্তৎপক্ষা বাসাংসি আবরণানি যেষাং তান্ ॥২৪—২৫॥

তখন কর্ণ ভীমসেনকে বধ করিবার ইচ্ছা করিয়া স্বর্ণ ও বৈদূর্য্যমণিখচিত একটা শক্তি স্পর্শ করিলেন ॥২০॥

এবং মহাবল কর্ণ জীবননাশক অপর কালশক্তির তুল্য সেই মহাশক্তিটা গ্রহণ, উত্তোলন ও সন্ধান করিয়া ভীমসেনের উপরে নিক্ষেপ করিলেন ॥২১॥

ইন্দ্র যেমন বজ্র নিক্ষেপ করেন, সেইরূপ বলবান্ সারথিনন্দন কর্ণ সেই শক্তি নিক্ষেপ করিয়া অতিবিশাল সিংহনাদ করিলেন। তখন আপনার পুত্রেরা সেই সিংহনাদ শুনিয়া আনন্দিত হইলেন ॥২২॥

ওদিকে ভীমসেন সাতটা বাণদ্বারা আকাশেই কর্ণবাহুনিক্ষিপ্ত সূর্য্য ও অগ্নির ন্যায় উজ্জ্বল সেই শক্তিটাকে ছেদন করিলেন ॥২৩॥

(২১)…কালরাত্রিমিবাপরাম্…নি। (২৩)…শক্তিং চিচ্ছেদ ভীমস্তু তদা সপ্তভিরাশুগৈঃ—বর্দ্ধ। (২৪)… মার্গমাণামিব…নি। (২৫)…যমদণ্ডোপমান্ মৃধে—পি।

কর্ণোঽপ্যন্যদ্ধনুর্গৃহ্য হেমপৃষ্ঠং দুরাসদম্।
বিকৃষ্য চ মহাতেজা ব্যসৃজৎ সায়কান্ বহূন্ ॥২৬॥
তান্ পাণ্ডুপুত্রশ্চিচ্ছেদ নবভির্নতপর্ব্বভিঃ।
বসুষেণেন নির্ম্মুক্তান্ নব রাজন্! মহাশরান্।
ছিত্ত্বা ভীমো মহারাজ! নাদং সিংহ ইবানদৎ ॥২৭॥
তৌ বৃষাবিব নর্দ্দন্তৌ বলিনৌ বাসিতান্তরে।
শার্দ্দূলাবিব চান্যোন্যমামিষার্থেঽভ্যগর্জতাম্ ॥২৮॥
অন্যোন্যং প্রজিহীর্ষন্তাবন্যোন্যস্যান্তরৈষিণৌ।
অন্যোন্যমভিবীক্ষেতাং গোষ্ঠেষ্বিব মহর্ষভৌ ॥২৯॥

ভারতকৌমুদী

কর্ণ ইতি। গৃহ্য গৃহীত্বা, হেমপৃষ্ঠং স্বর্ণখচিতপৃষ্ঠম্। বিকৃষ্যাকৃষ্য ॥২৬॥
তানিতি। তান্ তন্মধ্যে প্রধানীভূতান্। বসুষেণেন কর্ণেন। ষট্পাদঃ শ্লোকঃ ॥২৭॥
তাবিতি। বাসিতা ঋতুমতী গৌস্তদন্তরে তদর্থে। আমিষার্থে মাংসার্থে ॥২৮॥
অন্যোন্যমিতি। প্রজিহীর্ষন্তৌ প্রহর্ত্তুমিচ্ছন্তৌ, অন্তরৈষিণৌ ছিদ্রান্বেষিণৌ। অভিবীক্ষেতাম্ অপশ্যতাম্। হ্রস্বন্যাং বৃদ্ধ্যভাব আর্ষঃ। মহর্ষভৌ মহাবৃষৌ ॥২৯॥

মাননীয় রাজা! তখন ভীমসেন ত্যক্তচর্ম্মা সর্পের তুল্য শক্তিটাকে ছেদন করিয়া আরও ক্রুদ্ধ হইয়া কর্ণের প্রাণই যেন অন্বেষণ করিতে থাকিয়া তাঁহার উপরে ময়ূরপক্ষাবৃত, স্বর্ণপুঙ্খ, শিলাঘর্ষণপরিষ্কৃত ও যমদণ্ডতুল্য বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥২৪—২৫॥

ইতোমধ্যে মহাতেজা কর্ণও স্বর্ণখচিতপৃষ্ঠ ও দুর্দ্ধর্ষ অন্য ধনু লইয়া এবং তাহা আকর্ষণ করিয়া বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥২৬॥

মহারাজ! তখন পাণ্ডুপুত্র ভীমসেন নতপর্ব্ব নয়টা বাণদ্বারা কর্ণনিক্ষিপ্ত প্রধান নয়টা বাণকে ছেদন করিলেন এবং ছেদন করিয়া সিংহের ন্যায় গর্জন করিলেন ॥২৭॥

পরে ঋতুমতী গাভীর জন্য দুইটা বৃষের ন্যায় এবং মাংসের জন্য দুইটা ব্যাঘ্রের তুল্য কর্ণ ও ভীমসেন পরস্পর গর্জন করিতে লাগিলেন ॥২৮॥

গোষ্ঠে দুইটা মহাবৃষের ন্যায় কর্ণ ও ভীমসেন পরস্পর প্রহার করিবার ইচ্ছা করিয়া পরস্পর ছিদ্রান্বেষী হইয়া পরস্পর দৃষ্টিপাত করিতে লাগিলেন ॥২৯॥

(২৯)···অন্যোন্যস্য চ বৈরিণৌ···পি।

মহাগজাবিবাসাদ্য বিষাণাগ্রৈঃ পরস্পরম্‌।
শরৈঃ পূর্ণায়তোৎসৃষ্টৈরন্যোন্যমভিজঘ্নতুঃ ॥৩০॥
নির্দ্দহন্তৌ মহারাজ! শরবৃষ্ট্যা পরস্পরম্‌।
অন্যোন্যস্যান্তরপ্রেপ্সূ কোপাদ্‌বিবৃতলোচনৌ ॥৩১॥
প্রহসন্তৌ তদান্যোন্যং ভর্ৎসয়ন্তৌ মুহুর্মুহুঃ।
শঙ্খশব্দঞ্চ কুর্ব্বাণৌ যুযুধাতে পরস্পরম্‌ ॥৩২॥ (যুগ্মকম্‌)
তস্য ভীমঃ পুনশ্চাপং মুষ্টৌ চিচ্ছেদ মারিষ!।
শঙ্খবর্ণাংশ্চ তানশ্বান্‌ বাণৈর্নিন্যে যমক্ষয়ম্‌ ॥৩৩॥
তথা কৃচ্ছ্রগতং দৃষ্ট্বা কর্ণং দুর্য্যোধনো নৃপ!।
বেপমান ইব ক্রোধাদ্‌ব্যাদিদেশাথ দুর্জয়ম্‌ ॥৩৪॥
গচ্ছ দুর্জয়! রাধেয়ং পুরা গ্রসতি পাণ্ডবঃ।
জহি তুবরকং ক্ষিপ্রং কর্ণস্য বলমাদধৎ ॥৩৫॥

## ভারতকৌমুদী

মহেতি। বিষাণাগ্রৈর্দন্তাগ্রৈঃ। পূর্ণমায়তেনাকৃষ্টেন ধনুষা উৎসৃষ্টৈঃ ক্ষিপ্তৈঃ ।৩০॥

নিরিতি। নির্দ্দহন্তৌ সন্তাপয়ন্তৌ। অন্তরপ্রেপ্স ছিদ্রলিপ্সূ বিবৃতলোচনৌ বিস্ফারিত-নয়নৌ। হাসো বীরব্যভিচারী ॥৩১—৩২॥

তস্যেতি। তস্য কর্ণস্য। যমক্ষয়ং যমালয়ম্‌ ॥৩৩॥

তথেতি। কৃচ্ছ্রগতং কষ্টপ্রাপ্তম্‌। বেপমানঃ কম্পমানঃ। দুর্জয়ং তদাখ্যং ভ্রাতরম্‌ ॥৩৪॥

দন্তাগ্রদ্বারা নিকটবর্ত্তী দুইটা বিশাল হস্তীর ন্যায় তাঁহারা পূর্ণাকৃষ্ট-কার্ম্মুক-নিক্ষিপ্ত বাণদ্বারা পরস্পর আঘাত করিতে থাকিলেন ॥৩০॥

মহারাজ! বাণবর্ষণদ্বারা পরস্পর সন্তপ্ত করিতে থাকিয়া, পরস্পর ছিদ্রান্বেষী ও ক্রোধে প্রসারিতনয়ন হইয়া এবং মুহুর্মুহু হাস, ভর্ৎসনা ও শঙ্খধ্বনি করতঃ তাঁহারা তখন পরস্পর যুদ্ধ করিতে লাগিলেন ॥৩১—৩২॥

মাননীয় রাজা! ক্রমে ভীমসেন পুনরায় কর্ণের ধনুর মুষ্টিদেশ ছেদন করিলেন এবং বাণদ্বারা কর্ণের শঙ্খবর্ণ সেই অশ্বগুলিকে যমালয়ে পাঠাই-লেন ॥৩৩॥

রাজা! তখন দুর্য্যোধন কর্ণকে সেইরূপ বিপদাপন্ন দেখিয়া ক্রোধে যেন কাঁপিতে থাকিয়া দুর্জয়কে আদেশ করিলেন—॥৩৪॥

(৩১)…অন্তরপ্রেক্ষৌ…পি,…অন্যোন্যমভিবীক্ষন্তৌ…বা নি। (৩৪)…দুর্য্যোধনো নৃপঃ…পি বা নি।

এবমুক্তস্তথেত্যুক্ত্বা তব পুত্রস্তবাত্মজম্।
অভ্যদ্রবদ্ভীমসেনং ব্যাসক্তং বিকিরন্ শরৈঃ ॥৩৬॥
স ভীমং দশভির্ব্বাণৈরশ্বানষ্টভিরার্পয়ৎ।
ষড়্ভিঃ সূতং ত্রিভিঃ কেতুং পুনস্তঞ্চাপি সপ্তভিঃ ॥৩৭॥
ভীমসেনোঽপি সংক্রুদ্ধঃ সাশ্বযন্তারমাশুগৈঃ।
দুর্জয়ং ভিন্নমর্ম্মাণমনয়দ্‌যমসাদনম্ ॥৩৮॥
স্বলঙ্কৃতং ক্ষিতৌ ক্ষুণ্ণং চেষ্টমানং যথোরগম্।
রুদন্নার্ত্তস্তব সুতং কর্ণশ্চক্রে প্রদক্ষিণম্ ॥৩৯॥

ভারতকৌমুদী

গচ্ছেতি। পুরা পরকালে, পাণ্ডবো ভীমঃ। তুবরকং কুৎসিতং শ্মশ্রুহীনং ভীমম্, "অজাতশৃঙ্গো গৌঃ কালেঽপ্যশ্মশ্রুর্না চ তুবরঃ" ইত্যমরঃ। কুৎসায়াং কপ্রত্যয়ঃ। আদধজ্জনয়ন্ ॥৩৫॥

এবমিতি। পুত্রো দুর্জয়ঃ, আত্মজং দুর্য্যোধনম্। ব্যাসক্তং যুদ্ধে ব্যাপৃতম্ ॥৩৬॥

স ইতি। অশ্বান্ ভীমস্যৈব, আর্পয়দপীড়য়ৎ। সূতং সারথিম্, তং ভীমম্ ॥৩৭॥

ভীমেতি। অশ্বৈর্যন্ত্রা সারথিনা চ সহেতি তম্। ভিন্নমর্ম্মাণং বিদীর্ণবক্ষসম্ ॥৩৮॥

স্বলঙ্কৃতমিতি। ক্ষুণ্ণং লুণ্ঠিতম্। চক্রে বাৎসল্যাৎ কারুণ্যাচ্চ ॥৩৯॥

'দুর্জয়! হয় ত পাণ্ডবটা পরে কর্ণকে গ্রাস করিয়াই ফেলিবে। অতএব তুমি যাও, কর্ণের শক্তিবৃদ্ধি করতঃ সত্বর শ্মশ্রুহীনটাকে বধ কর' ॥৩৫॥

দুর্য্যোধন এইরূপ বলিলে, আপনার পুত্র দুর্জয় আপনার পুত্র দুর্য্যোধনকে 'তাহাই হউক' এই কথা বলিয়া বাণক্ষেপ করিতে করিতে যুদ্ধব্যাপৃত ভীমের দিকে ধাবিত হইলেন ॥৩৬॥

ক্রমে দুর্জয় দশটা বাণদ্বারা ভীমকে, আটটাদ্বারা তাঁহার অশ্বগুলিকে, ছয়টাদ্বারা সারথিকে, তিনটাদ্বারা ধ্বজটাকে এবং আবার সাতটা বাণদ্বারা ভীমকে তাড়ন করিলেন ॥৩৭॥

তখন ভীমসেনও অত্যন্তক্রুদ্ধ হইয়া বাণদ্বারা অশ্ব ও সারথির সহিত দুর্জয়ের বক্ষ বিদীর্ণ করিয়া তাঁহাকে যমভবনে প্রেরণ করিলেন ॥৩৮॥

এই সময়ে কর্ণ শোকে পীড়িত হইয়া রোদন করিতে থাকিয়া সুন্দর অলঙ্কৃত, ভূলুণ্ঠিত এবং সর্পের ন্যায় স্পন্দমান দুর্জয়কে প্রদক্ষিণ করিলেন ॥৩৯॥

(৩৭)…নবভির্বাণৈরশ্বানষ্টভিরার্দ্দয়ৎ…নি। (৩৮) ভীমসেনোঽভিসংক্রুদ্ধঃ…পি। (৩৯) বাঢ়ং হতম্…বেষ্টমানম্…নি।

স তু তং বিরথং কৃত্বা স্মরন্নত্যন্তবৈরিণম্ ।
সমাচিনোদ্বাণগণৈঃ শতঘ্নীমিব শঙ্কুভিঃ ॥৪০॥
তথাপ্যতিরথঃ কর্ণো ভিদ্যমানস্তু সায়কৈঃ ।
ন জহৌ সমরে ভীমং ক্রুদ্ধরূপং পরন্তপঃ ॥৪১॥
স তথা বিরথঃ কর্ণঃ পুনর্ভীমেন নির্জ্জিতঃ ।
রথমন্যং সমাস্থায় সদ্যো বিব্যাধ পাণ্ডবম্ ॥৪২॥
অথ কর্ণঃ শরব্রাতৈর্ভীমসেনং সমার্পয়ৎ ।
ননাদ বলবন্নাদং পুনর্বিব্যাধ চোরসি ॥৪৩॥
তং ভীমো দশভির্ব্বাণৈঃ প্রত্যবিধ্যৎ স্তনান্তরে ।
পুনর্বিব্যাধ বিংশত্যা শরাণাং নতপর্ব্বণাম্ ॥৪৪॥

ভারতকৌমুদী

স ইতি। স ভীমঃ। অত্যন্তবৈরিণমত্যন্তবৈরিতয়া। সমাচিনোৎ ব্যাপ্নোৎ ॥৪০॥
তথেতি। ভিদ্যমানো বিদার্য্যমাণঃ। ন জহৌ ন তত্যাজ, যতঃ পরন্তপঃ ॥৪১॥
স ইতি। সমাস্থায় আরুহ্য, বিব্যাধ তাড়য়ামাস, পাণ্ডবং ভীমম্ ॥৪২॥
অথেতি। শরাণাং ব্রাতৈঃ সমূহৈঃ, সমার্পয়দপীড়য়ৎ। ননাদ চকার, বলবৎ বিশালম্ ॥৪৩॥
তমিতি। স্তনান্তরে বক্ষসি। নতপর্ব্বণামীষদ্বক্রোপান্তানাম্ ॥৪৪॥

কিন্তু ভীমসেন কর্ণকে রথবিহীন করিয়া তাঁহার মহাশত্রুতা স্মরণ করতঃ শঙ্কু-(পেরেক) দ্বারা শতঘ্নীর ন্যায় বাণসমূহদ্বারা তাঁহাকে ব্যাপ্ত করিয়া ফেলিলেন ॥৪০॥

অতিরথ ও শত্রুসন্তাপী কর্ণ ভীমের বাণে বিদীর্ণ হইতে থাকিয়াও যুদ্ধে ক্রুদ্ধ ভীমসেনকে ত্যাগ করিলেন না ॥৪১॥

ভীমকর্ত্তৃক সেইভাবে পুনরায় পরাজিত ও রথবিহীন কর্ণ অন্য রথে আরোহণ করিয়া তৎক্ষণাৎ ভীমকে বিদ্ধ করিতে লাগিলেন ॥৪২॥

তাহার পর কর্ণ বাণসমূহদ্বারা ভীমসেনকে পীড়ন করিলেন, পরে বিশাল সিংহনাদ করিয়া উঠিলেন, আবার তাঁহার বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥৪৩॥

(৪১)…শতঘ্নীভিশ্চ শঙ্কুভিঃ…পি বা নি,…পরন্তপ! বঙ্গ বর্দ্ধ। ইতঃ পরম্, '…একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥ সঞ্জয় উবাচ' বঙ্গ বর্দ্ধ, '··ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥ সঞ্জয় উবাচ' বা র' নি। (৪২) শ্লোকাৎ পরম্ 'মহাগজাবিবাসাদ্য বিষাণাগ্রৈঃ পরস্পরম্। শরৈঃ পূর্ণায়তোৎসৃষ্টৈরন্যোন্যমভিজঘ্নতুঃ ॥" শ্লোকোঽয়মধিকঃ প্রাগবিকলমেবোক্তত্বাৎ বঙ্গ বর্দ্ধ বা। (৪৩)…ননাদ চ মহানাদম্…পি। (৪৪)…প্রত্যবিধ্যদজিহ্মগৈঃ…পি বা।নি

কর্ণস্তু নবভির্ভীমং বিদ্ধ্বা রাজন্! স্তনান্তরে।
ধ্বজমেকেন বিব্যাধ সায়কেন শিতেন হ ॥৪৫॥
সায়কানাং ততঃ পার্থস্ত্রিষষ্ট্যা প্রত্যবিধ্যত।
তোত্ত্রৈরিব মহানাগং কশাভিরিব বাজিনম্ ॥৪৬॥
সোঽতিবিদ্ধো মহারাজ! পাণ্ডবেন যশস্বিনা।
সৃক্কণী লেলিহন্ বীরঃ কোপসংরক্তলোচনঃ ॥৪৭॥
ততঃ শরং মহারাজ! সর্বকায়াবদারণম্।
প্রাহিণোদ্ভীমসেনায় বলায়েন্দ্র ইবাশনিম্ ॥৪৮॥
স নির্ভিদ্য রণে পার্থং সূতপুত্রধনুশ্চ্যুতঃ।
অগচ্ছদ্দারয়ন্ ভূমিং চিত্রপুঙ্খঃ শিলীমুখঃ ॥৪৯॥

ভারতকৌমুদী

কর্ণ ইতি। নবভিঃ সায়কৈঃ। শিতেন শিলাঘর্ষণাদিনা সুধারীকৃতেন ॥৪৫॥
সায়কানামিতি। পার্থঃ পৃথায়াঃ কুন্ত্যাঃ পুত্রো ভীমঃ। তোত্ত্রৈরঙ্কুশৈঃ ॥৪৬।
স ইতি। লেলিহন্ রসনয়া পুনঃ পুনঃ স্পৃশন্, কোপসংরক্তলোচনোঽভবৎ ॥৪৭॥
তত ইতি। প্রাহিণোৎ কর্ণ ইতি শেষঃ, বলায় তদাখ্যায়াসুরায় ॥৪৮॥
স ইতি। চিত্রপুঙ্খঃ স্বর্ণাদিখচিতত্বান্নানাবর্ণমূলদেশঃ, শিলীমুখো বাণঃ ॥৪৯॥

তখন ভীমসেন দশটা বাণদ্বারা কর্ণের বক্ষস্থল প্রতিবিদ্ধ করিলেন, পরে আবার কুড়িটা নতপর্ব্ব বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥৪৪॥

রাজা! তৎপরে কর্ণ নয়টা বাণদ্বারা ভীমের বক্ষ বিদ্ধ করিয়া একটা সুধার বাণদ্বারা তাঁহার ধ্বজ বিদ্ধ করিলেন ॥৪৫॥

তদনন্তর অঙ্কুশদ্বারা মহাহস্তীর ন্যায় এবং কশাদ্বারা ঘোটকের তুল্য ভীমসেন তেষট্টিটা বাণদ্বারা কর্ণকে প্রতিবিদ্ধ করিলেন ॥৪৬॥

মহারাজ! যশস্বী ভীমসেন অত্যন্তবিদ্ধ করিলে, মহাবীর কর্ণ ক্রোধে আরক্তনয়ন হইয়া ওষ্ঠপ্রান্ত লেহন করিতে লাগিলেন ॥৪৭॥

মহারাজ! তৎপরে ইন্দ্র যেমন বলাসুরের উপরে বজ্র নিক্ষেপ করিয়াছিলেন, সেইরূপ কর্ণ ভীমের উপরে একটা সর্ব্বদেহবিদারক বাণ নিক্ষেপ করিলেন ॥৪৮॥

কর্ণের কার্ম্মুকনির্গত বিচিত্রপুঙ্খ সেই বাণটা যাইয়া ভীমসেনকে বিদীর্ণ করিয়া ভূমিও বিদারণপূর্ব্বক তাহাতে প্রবেশ করিল ॥৪৯॥

ততো ভীমো মহাবাহুঃ ক্রোধসংরক্তলোচনঃ।
বজ্রকল্পাং চতুষ্কিষ্কুং গুর্ব্বীং রুক্মাঙ্গদাং গদাম্।
প্রাহিণোৎ সূতপুত্রায় ষড়স্রামবিচারয়ন্ ॥৫০॥
তয়া জঘানাধিরথেঃ সদশ্বান্ সাধুবাহিনঃ।
গদয়া ভারত! ক্রুদ্ধো বজ্রেণেন্দ্র ইবাসুরান্ ॥৫১॥
ততো ভীমো মহাবাহুঃ ক্ষুরাভ্যাং ভরতর্ষভ!।
ধ্বজমাধিরথেশ্ছিত্ত্বা সূতমভ্যহনচ্ছরৈঃ ॥৫২॥
হতাশ্বসূতমুৎসৃজ্য স রথং পতিতধ্বজম্।
বিস্ফারয়ন্ ধনুঃ কর্ণস্তস্থৌ ভারত! দুর্ম্মনাঃ ॥৫৩॥
তত্রাদ্ভুতমপশ্যাম রাধেয়স্য পরাক্রমম্।
বিরথো রথিনাং শ্রেষ্ঠো বারয়ামাস যদ্রিপুম্ ॥৫৪॥

ভারতকৌমুদী

তত ইতি। চতুষ্কিষ্কুং চতুর্হস্তাম্, "কিষ্কুর্হস্তে বিতস্তৌ চ" ইত্যমরঃ। গুর্ব্বীং ভারবতীম্, রুক্মাঙ্গদাং মধ্যে স্বর্ণপট্টবেষ্টিতাম্। ষড়স্রাং ষট্‌কোণাম্, অবিচারয়ন্ অসন্দধৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫০॥

তয়েতি। আধিরথেঃ কর্ণস্য, সাধুবাহিনঃ সুষ্ঠুরথচালকান্ ॥৫১॥

তত ইতি। ক্ষুরাভ্যাং ক্ষুরপ্রাখ্যবাণাভ্যাম্। সূতং সারথিম্ ॥৫২॥

হতেতি। দুর্ম্মনা অশ্বসারথিধ্বজবিনাশাদ্দুঃখিতচিত্তঃ ॥৫৩॥

তত্রেতি। রাধেয়স্য অধিরথপত্ন্যা রাধাখ্যায়াঃ পুত্রস্য কর্ণস্য। রিপুং ভীমম্ ॥৫৪॥

তাহার পর মহাবাহু ভীমসেন ক্রোধে আরক্তনয়ন হইয়া, কোথায় আঘাত করিবেন, তাহার বিচার না করিয়া বজ্রতুল্যা, চতুর্হস্তপরিমিতা, ভারবতী, স্বর্ণপট্টবেষ্টিতা ও ষট্‌কোণা গদাটাকে কর্ণের দিকে নিক্ষেপ করিলেন ॥৫০॥

ভরতনন্দন! তখন ইন্দ্র যেমন বজ্রদ্বারা অসুর বধ করিতেন, সেইরূপ ভীমসেন সেই গদাদ্বারা সুষ্ঠুরথবাহক কর্ণের উত্তম অশ্বগুলিকে বধ করিলেন ॥৫১॥

ভরতশ্রেষ্ঠ! তদনন্তর আবার মহাবাহু ভীমসেন দুইটা ক্ষুরপ্রদ্বারা কর্ণের ধ্বজ ছেদন করিয়া বাণদ্বারা তাঁহার সারথিকে বধ করিলেন ॥৫২॥

ভরতনন্দন! অশ্ব ও সারথি নিহত এবং ধ্বজ পতিত হইলে, কর্ণ রথ পরিত্যাগ করিয়া ধনু বিস্ফারণ করতঃ অবস্থান করিতে লাগিলেন ॥৫৩॥

(৫০)…সর্বৈশৈক্যাং চতুষ্কিষ্কুম্…পি বঙ্গ বৰ্দ্ধ,…ষড়শ্রীম্…পি,…ষড়শ্রিম্…বৰ্দ্ধ। (৫৩)…রথং স পতিতধ্বজম্…বৰ্দ্ধ।

বিরথং রথিনাং শ্রেষ্ঠং দৃষ্ট্বাধিরথিমাহবে।
দুর্য্যোধনস্ততো রাজন্নভ্যভাষত দুর্ম্মুখম্ ॥৫৫॥
এষ দুর্ম্মুখ! রাধেয়ো ভীমেন বিরথীকৃতঃ।
তং রথেন নরশ্রেষ্ঠং সম্পাদয় মহারথম্ ॥৫৬॥
দুর্য্যোধনবচঃ শ্রুত্বা ততো ভারত! দুর্ম্মুখঃ।
ত্বরমাণোঽভ্যয়াৎ কর্ণং ভীমঞ্চাবারয়চ্ছরৈঃ ॥৫৭॥
দুর্ম্মুখং প্রেক্ষ্য সংগ্রামে সূতপুত্রপদানুগম্।
বায়ুপুত্রঃ প্রহৃষ্টোঽভূৎ সৃক্কণী পরিসংলিহন্ ॥৫৮॥
ততঃ কর্ণং মহারাজ! বারয়িত্বা শিলীমুখৈঃ।
দুর্ম্মুখায় রথং তূর্ণং প্রেষয়ামাস পাণ্ডবঃ ॥৫৯॥
তস্মিন্ ক্ষণে মহারাজ! নবভির্নতপর্ব্বভিঃ।
সুমুখৈর্দুর্ম্মুখং ভীমঃ প্রেষয়ামাস মৃত্যবে ॥৬০॥

## ভারতকৌমুদী

বিরথমিতি। আধিরথিং কর্ণম্। দুর্ম্মুখং তদাখ্যং ভ্রাতরম্ ॥৫৫॥
এষ ইতি। সম্পাদয় সম্পন্নং কুরু ॥৫৬॥
দুর্য্যোধনেতি। অভ্যয়াদভ্যগচ্ছৎ ॥৫৭॥
দুর্ম্মুখমিতি। সূতপুত্রপদানুগং কর্ণপৃষ্ঠচরম্। বায়ুপুত্রো ভীমঃ ॥৫৮॥
তত ইতি। শিলীমুখৈর্বাণৈঃ। পাণ্ডবো ভীমসেনঃ ॥৫৯॥

তখন আমরা কর্ণের অদ্ভুত পরাক্রম দেখিতে লাগিলাম; যে হেতু রথিশ্রেষ্ঠ কর্ণ রথবিহীন হইয়াও শত্রুকে বারণ করিতে থাকিলেন ॥৫৪॥

রাজা! ওদিকে দুর্য্যোধন রথিশ্রেষ্ঠ কর্ণকে যুদ্ধে রথবিহীন দেখিয়া দুর্ম্মুখকে বলিলেন—॥৫৫॥

'দুর্ম্মুখ! ভীম এই কর্ণকে রথবিহীন করিয়াছে। অতএব তুমি যাইয়া নরশ্রেষ্ঠ ও মহারথ কর্ণকে রথসম্পন্ন কর (রথে আরোহণ করাও)' ॥৫৬॥

ভরতনন্দন! তাহার পর দুর্ম্মুখ দুর্য্যোধনের বাক্য শুনিয়া সত্বর কর্ণের দিকে গমন করিলেন এবং বাণসমূহদ্বারা ভীমকে বারণ করিতে লাগিলেন ॥৫৭॥

দুর্ম্মুখকে যুদ্ধে কর্ণের পৃষ্ঠবর্ত্তী হইতে দেখিয়া ভীমসেন ওষ্ঠপ্রান্ত লেহন করতঃ আনন্দিত হইলেন ॥৫৮॥

মহারাজ! তদনন্তর ভীমসেন বাণদ্বারা কর্ণকে বারণ করিয়া সত্বর দুর্ম্মুখের দিকে রথ চালাইয়া দিলেন ॥৫৯॥

(৫৮) ··পরিলেলিহন্—বর্দ্ধ। (৬০)···সুপুঙ্খৈর্দুর্ম্মুখং ভীমঃ শরৈর্নিন্যে যমক্ষয়ম্—পি নি।

ততস্তমেবাধিরথিঃ স্যন্দনং দুর্ম্মুখে হতে।
আস্থিতঃ প্রবভৌ রাজন্! দীপ্যমান ইবাংশুমান্ ॥৬১॥
শয়ানং ভিন্নমর্ম্মাণং দুর্ম্মুখং শোণিতোক্ষিতম্।
দৃষ্ট্বা কর্ণোঽশ্রুপূর্ণাক্ষো মুহূর্ত্তমভ্যবর্ত্তত ॥৬২॥
তং গতাসুমতিক্রম্য কৃত্বা কর্ণঃ প্রদক্ষিণম্।
দীর্ঘমুষ্ণং শ্বসন্ বীরো ন কিঞ্চিৎ প্রত্যপদ্যত ॥৬৩॥
তস্মিংস্তু বিবরে রাজন্! নারাচান্ গার্ধ্রবাসসঃ।
প্রাহিণোৎ সূতপুত্রায় ভীমসেনশ্চতুর্দ্দশ ॥৬৪॥
তে তস্য কবচং ভিত্ত্বা স্বর্ণপুঙ্খা মহৌজসঃ।
হেমচিত্রা মহারাজ! দ্যোতয়ন্তো দিশো দশ ॥৬৫॥

## ভারতকৌমুদী

•তস্মিন্নিতি। সুমুখৈঃ সুধারাগ্রৈর্বাণৈঃ ॥৬০॥
তত ইতি। আধিরথিঃ কর্ণঃ, স্যন্দনং রথম্। আস্থিত আরূঢ়ঃ। অংশুমান্ সূর্য্যঃ ॥৬১॥
শয়ানমিতি। ভিন্নমর্ম্মাণং বিদীর্ণবক্ষসম্। অভ্যবর্ত্তত শোকাদবাতিষ্ঠত ॥৬২॥
তমিতি। গতাসুং মৃতম্। প্রত্যপদ্যত কর্ত্তুমবাধারয়ৎ ॥৬৩॥
তস্মিন্নিতি। বিবরে অবসরে। গার্ধ্রবাসসো গৃধ্রপক্ষাবৃতান্ ॥৬৪॥
ত ইতি। দ্যোতয়ন্ত আসন্নিতি শেষঃ। যুগ্মকাঙ্গীকারে মহারাজপদদ্বিরুক্ত্যাপত্তিঃ ॥৬৫॥

মহারাজ! সেই সময়ে ভীম নয়টা নতপর্ব্ব ও সুধার বাণদ্বারা দুর্ম্মুখকে যমালয়ে প্রেরণ করিলেন ॥৬০॥

রাজা! দুর্ম্মুখ নিহত হইলে পর কর্ণ তাঁহার সেই রথেই আরোহণ করিয়া দীপ্তিশালী সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৬১॥

ক্রমে কর্ণ দুর্ম্মুখকে বিদীর্ণহৃদয়ে ও রক্তাক্তদেহে শয়িত দেখিয়া অশ্রুপূর্ণনয়ন হইয়া মুহূর্ত্তকাল তাঁহার দিকে চাহিয়া রহিলেন ॥৬২॥

মহাবীর কর্ণ তখন মৃত দুর্ম্মুখকে প্রদক্ষিণ করিয়া অতিক্রমপূর্ব্বক দীর্ঘ ও উষ্ণ নিশ্বাস ত্যাগ করতঃ কোন কর্ত্তব্য স্থির করিতে পারিলেন না ॥৬৩॥

রাজা! সেই অবসরে ভীমসেন কর্ণের উপরে গৃধ্রপক্ষযুক্ত চৌদ্দটা নারাচ নিক্ষেপ করিলেন ॥৬৪॥

মহারাজ! স্বর্ণপুঙ্খ, স্বর্ণবিচিত্র ও মহাতেজা সেই নারাচগুলি যাইয়া কর্ণের কবচ ভেদ করিয়া দশ দিক্ আলোকিত করিল ॥৬৫॥

(৬২)···মুহূর্ত্তং নাভ্যবর্ত্তত—পি নি। (৬৩) ন কিঞ্চিৎ প্রত্যভাষত—বঙ্গ বর্দ্ধ। (৬৫)··· স্বর্ণচিত্রং মহৌজসঃ···পি বা নি, ব্যশোভন্ত দিশো দশ—বা নি।

অপিবন্ সূতপুত্রস্য শোণিতং রক্তভোজনাঃ।
ক্রুদ্ধা ইব মহারাজ! ভুজগাঃ কালচোদিতাঃ ॥৬৬॥
প্রসর্পমাণা মেদিন্যাং তে ব্যরোচন্ত মার্গণাঃ।
অর্দ্ধপ্রবিষ্টাঃ সংরব্ধা বিলানীব মহোরগাঃ ॥৬৭॥
তং প্রত্যবিধ্যদ্রাধেয়ো জাম্বূনদবিভূষিতৈঃ।
চতুর্দ্দশভিরত্যুগ্রৈর্নারাচৈরবিচারয়ন্ ॥৬৮॥
তে ভীমসেনস্য ভুজং সব্যং নির্ভিদ্য পত্রিণঃ।
প্রাবিশন্ মেদিনীং ভীমাঃ ক্রৌঞ্চং পত্ররথা ইব ॥৬৯॥
তে ব্যরোচন্ত নারাচাঃ প্রবিশন্তো বসুন্ধরাম্।
গচ্ছত্যস্তং দিনকরে দীপ্যমানা ইবাংশবঃ ॥৭০॥
স নির্ভিন্নো রণে ভীমো নারাচৈর্ম্মর্ম্মভেদিভিঃ।
সুস্রাব রুধিরং ভূরি পর্ব্বতঃ সলিলং যথা ॥৭১॥

## ভারতকৌমুদী

অপিবন্নিতি। রক্তভোজনা রুধিরপায়িনঃ। কালেন চোদিতাঃ প্রেরিতাঃ ॥৬৬॥
প্রেতি। প্রসর্পমানাঃ প্রবিশন্তঃ। মার্গণা বাণাঃ। সংরব্ধাঃ ক্রুদ্ধাঃ ॥৬৭॥
তমিতি। জাম্বূনদেন স্বর্ণেন বিভূষিতৈঃ। অবিচারয়ন্ সন্ধানে ॥৬৮॥
ত ইতি। সব্যং বামম্, পত্রিণো বাণাঃ। ক্রৌঞ্চং গিরিম্, পত্ররথাঃ পক্ষিণঃ ॥৬৯॥
ত ইতি। নারাচানাং রক্তাক্তত্বাৎ সায়ং দিনকরাংশূনাঞ্চ রক্তত্বাৎ সাম্যম্ ॥৭০॥
স ইতি। সুস্রাব দেহান্নিঃসারয়ামাস। সলিলং বর্ষজলম্ ॥৭১॥

মহারাজ! কালপ্রেরিত ক্রুদ্ধ সর্পগণের ন্যায় রক্তপায়ী সেই নারাচগুলি কর্ণেরও রক্ত পান করিয়াছিল ॥৬৬॥

ক্রুদ্ধ মহাসর্পগণ যেমন গর্ত্তের ভিতরে অর্দ্ধপ্রবিষ্ট হইয়া প্রকাশ পায়, তেমন সেই বাণগুলিও ভূতলে অর্দ্ধ প্রবেশ করিয়া প্রকাশ পাইতে লাগিল ॥৬৭॥

পরে কর্ণও সন্ধানবিষয়ে কোন বিচার না করিয়া স্বর্ণভূষিত ভয়ঙ্কর চৌদ্দটা নারাচদ্বারা ভীমকে প্রতিবিদ্ধ করিলেন ॥৬৮॥

তখন সেই বাণগুলি যাইয়া ভীমসেনের বামবাহু ভেদ করিয়া—পক্ষিগণ যেমন ক্রৌঞ্চপর্বতে প্রবেশ করে, সেইরূপ ভূতলে প্রবেশ করিল ॥৬৯॥

সূর্য্য অস্ত গমন করিতে লাগিলে, তাঁহার রক্তোজ্জ্বল কিরণের ন্যায় সেই রক্তাক্ত নারাচগুলি ভূতলে প্রবেশ করিতে থাকিয়া শোভা পাইতে লাগিল ॥৭০॥

স ভীমস্ত্রিভিরায়স্তঃ সূতপুত্ত্রং পতত্রিভিঃ।
সুপর্ণবেগৈর্বিব্যাধ সারথিঞ্চাস্য সপ্তভিঃ ॥৭২॥
স বিহ্বলো মহারাজ! কর্ণো ভীমশরাহতঃ।
প্রাদ্রবজ্জবনৈরশ্বৈ রণং হিত্বা মহাভয়াৎ ॥৭৩॥
ভীমসেনস্তু বিস্ফার্য্য চাপং হেমপরিষ্কৃতম্।
আহবেঽতিরথোঽতিষ্ঠজ্জ্বলন্নিব হুতাশনঃ ॥৭৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে ভীমপ্রবেশে কর্ণপলায়নে ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

স ইতি। আয়স্তো বেদনাখিন্নঃ, পতত্রিভির্বাণৈঃ। সুপর্ণস্য গরুড়স্যেব বেগো যেষাং তৈঃ ॥৭২॥

স ইতি। প্রাদ্রবৎ পলায়ত, জবনৈর্বেগবদ্ভিঃ। হিত্বা ত্যক্ত্বা ॥৭৩॥

ভীমেতি। হেমপরিষ্কৃতং স্বর্ণশোভিতম্। আহবে রণস্থলে ॥৭৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

অত্যদ্ভুতমিতি ॥১-৩॥ প্রাণভৃদোদরে প্রাণদ্যূতে ॥৪—৭১॥ সুষ্ঠু পর্ণানাং পত্রাণাং বেগো যেষাম্ ॥৭২—৭৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৬॥

ভীমসেন যুদ্ধে মর্ম্মভেদী নারাচদ্বারা বিদীর্ণ হইয়া—পর্ব্বত যেমন গাত্র হইতে বৃষ্টির জল নিঃসারণ করে, তেমন গাত্র হইতে প্রচুর রক্ত নিঃসারণ করিতে থাকিলেন ॥৭১॥

পরে বেদনাক্রান্ত ভীমসেন গরুড়ের ন্যায় বেগবান্ তিনটা বাণদ্বারা কর্ণকে এবং সাতটা বাণদ্বারা উঁহার সারথিকে বিদ্ধ করিলেন ॥৭২॥

মহারাজ! তখন কর্ণ ভীমের বাণে আহত ও বিহ্বল হইয়া গুরুতর ভয়ে রণস্থল ত্যাগ করিয়া বেগবান্ অশ্বগণের গুণে দ্রুত পলায়ন করিলেন ॥৭৩॥

কিন্তু অতিরথ ভীমসেন স্বর্ণশোভিত ধনু বিস্ফারণ করিয়া প্রজ্বলিত অগ্নির ন্যায় রণস্থলে অবস্থান করিতে লাগিলেন' ॥৭৪॥

(৭২)…আয়ত্তঃ…সমন্ত্রবেগৈর্বিব্যাধ…পি। (৭৩)…রণং হিত্বা মহাযশাঃ—পি, রণং ত্যক্ত্বা মহাযশাঃ—বঙ্গ বৰ্দ্ধ। * '…দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '…চতুস্ত্রিংশ-দধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ

——:-০-:——

ধৃতরাষ্ট্র উবাচ।

দৈবমেব পরং মন্যে ধিক্ পৌরুষমনর্থকম্।
যত্রাধিরথিরায়ত্তো নাতরৎ পাণ্ডবং রণে ॥১॥
কর্ণঃ পার্থান্ সগোবিন্দান্ জেতুমুৎসহতে রণে।
ন চ কর্ণসমং যোধং লোকে পশ্যামি কঞ্চন।
ইতি দুর্য্যোধনস্যাহমশ্রৌষং জল্পতো মুহুঃ ॥২॥
কর্ণো হি বলবান্ শূরো দৃঢ়ধন্বা জিতক্লমঃ।
ইতি মামব্রবীৎ সূত! মন্দো দুর্য্যোধনঃ পুরা ॥৩॥
বসুষেণসহায়ং মাং নালং দেবাপি সংযুগে।
কিমু পাণ্ডুসুতা রাজন্! গতসত্ত্বা বিচেতসঃ ॥৪॥

ভারতকৌমুদী

দৈবমিতি। যত্র যেন হেতুনা, আধিরথিঃ কর্ণঃ, আয়ত্তো জয়ে যত্নবানপি ॥১॥

কর্ণ ইতি। উৎসহতে শক্নোতি। জল্পতঃ প্রলপতঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২॥

কর্ণ ইতি। শূরো যুদ্ধে শিক্ষিতঃ। মন্দো মূঢ়ঃ, প্রকৃতানবগমাৎ ॥৩॥

বস্বিতি। বসুষেণঃ কর্ণঃ সহায়ো যস্য তম্, নালং জেতুং শক্তা ন ভবন্তি। দেবাপীতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। গতসত্ত্বা দুর্ব্বলাঃ, বিচেতসো দুরবস্থত্বাদ্বিষণ্ণচিত্তাঃ ॥৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'আমি দৈবকেই প্রধান বলিয়া মনে করি, আর অনর্থক পুরুষকারকে ধিক্কার দিই। যে হেতু কর্ণ জয়ে যত্নবান্ হইয়াও যুদ্ধে ভীমকে জয় করিতে পারিলেন না ॥১॥

'কর্ণ যুদ্ধে কৃষ্ণের সহিত পাণ্ডবগণকে জয় করিতে পারেন। আমি জগতে কর্ণের সমান কোন যোদ্ধা দেখিতে পাই না' দুর্য্যোধনকে এইরূপ মুহুর্মুহু বলিতে আমি শুনিয়াছি ॥২॥

'কর্ণ বলবান্, বীর, দৃঢ়কার্ম্মুক ও ক্লান্তিশূন্য'। সঞ্জয়! মূঢ় দুর্য্যোধন পূর্ব্বে আমাকে এইরূপও বলিত ॥৩॥

(আরও বলিত যে,) রাজা! কর্ণ আমার সহায় থাকিলে, দেবতারাও

(১) · যত্রাধিরথিরায়স্তঃ···বর্দ্ধ।

তত্র তং নির্জ্জিতং দৃষ্ট্বা ভুজঙ্গমিব নির্বিষম্ ।
যুদ্ধাৎ কর্ণমপক্রান্তং কিং স্বিদ্দুর্য্যোধনোঽব্রবীৎ ॥৫॥
অহো ! দুর্ম্মুখমেবৈকং যুদ্ধানামবিশারদম্ ।
প্রাবেশয়দ্ধুতবহং পতঙ্গমিব মোহিতঃ ॥৬॥
অশ্বত্থামা মদ্ররাজঃ কৃপঃ কর্ণশ্চ সঙ্গতাঃ ।
ন শক্তাঃ প্রমুখে স্থাতুং নূনং ভীমস্য সঞ্জয় ! ॥৭॥
তেঽপি চাস্য মহাঘোরং বলং নাগাযুতোপমম্ ।
জানন্তো ব্যবসায়ঞ্চ ক্রূরং মারুততেজসঃ ॥৮॥
কিমর্থং ক্রূরকর্ম্মাণং যমকালান্তকোপমম্ ।
বলসংরম্ভবীর্য্যজ্ঞাঃ কোপয়িষ্যন্তি সংযুগে ॥৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত্রেতি । অপক্রান্তং পলায়িতম্ ॥৫॥

অহো ইতি । দুর্ম্মুখমিত্যুপলক্ষণং দুর্জ্জয়মপি । মোহিতো দুর্য্যোধনঃ ॥৬॥

অশ্বেতি । মদ্ররাজঃ শল্যঃ । সঙ্গতাঃ সম্মিলিতা অপি । প্রমুখে সম্মুখে ॥৭॥

ত ইতি । নাগাযুতোপমম্ অযুতহস্তিবলতুল্যম্ । ব্যবসায়মধ্যবসায়ম্, মারুতস্য বায়োরিব তেজো যস্য তস্য । কালে আয়ুঃশেষসময়ে অন্তকো বন্ধনকারী চাসৌ যমশ্চে- স যমকালান্তক উপমা যস্য তম্ । অগ্নিষ্টোকাদিবদ্বিশেষণস্য পরনিপাতঃ । বলং মানসিকীং শক্তিং সংরম্ভং ক্রোধং বীর্য্যং সাহসঞ্চ জানন্তীতি তে, কিমর্থং কোপয়িষ্যন্তি ॥৮—৯॥

আমাকে যুদ্ধে জয় করিতে পারেন না ; তাহাতে দুর্ব্বল ও বিষণ্ণচিত্ত পাণ্ডবদের কথা আর কি বলিব' ॥৪॥

তাহাতে সেই কর্ণকে বিষবিহীন সর্পের ন্যায় পরাজিত এবং যুদ্ধ হইতে পলায়িত দেখিয়া দুর্য্যোধন কি বলিলেন ? ॥৫॥

হায় ! মোহিত দুর্য্যোধন অগ্নির ভিতরে পতঙ্গের ন্যায় যুদ্ধে অপটু এক-মাত্র দুর্ম্মুখকে ও দুর্জ্জয়কে যুদ্ধে প্রবেশ করাইয়াছিল ॥৬॥

সঞ্জয় ! অশ্বত্থামা, শল্য, কৃপ ও কর্ণ ইঁহারা মিলিত হইয়াও নিশ্চয়ই ভীমের সম্মুখে থাকিতে সমর্থ হন না ॥৭॥

তাঁহারাও বায়ুর তুল্য তেজস্বী ভীমসেনের দশসহস্র হস্তীর তুল্য মহাভয়ঙ্কর দৈহিক বল, কঠিন অধ্যবসায়, মানসিক বল, ক্রোধ ও সাহসে বিষয় জানেন বলিয়া কালান্তক যমের তুল্য ক্রূরকর্ম্মা ভীমসেনকে কি জন্য যুদ্ধে ক্রুদ্ধ করিবেন ? ॥৮—৯॥

কর্ণস্ত্বেকো মহাবাহুঃ স্ববাহুবলমাশ্রিতঃ।
ভীমসেনমনাদৃত্য রণেঽযুধ্যত সূতজঃ ॥১০॥
যোঽজয়ৎ সমরে কর্ণং পুরন্দর ইবাসুরম্।
ন স পাণ্ডুসুতো জেতুং শক্যঃ কেনচিদাহবে ॥১১॥
দ্রোণং যঃ সংপ্রমথ্যৈকঃ প্রবিষ্টো মম বাহিনীম্।
ভীমো ধনঞ্জয়ান্বেষী কস্তমর্চ্ছেজ্জিজীবিষুঃ ॥১২॥
কো হি সঞ্জয়! ভীমস্য স্থাতুমুৎসহতেঽগ্রতঃ।
উদ্যতাশনিহস্তস্য মহেন্দ্রস্যেব দানবঃ ॥১৩॥
প্রেতরাজপুরং প্রাপ্য নিবর্ত্তেতাপি মানবঃ।
ন ভীমসেনং সংপ্রাপ্য নিবর্ত্তেত কদাচন ॥১৪॥

## ভারতকৌমুদী

কর্ণ ইতি। অনাদৃত্য অবজ্ঞায়। অতএব তৎপরাজয়ো নাসম্ভব ইতি ভাবঃ ॥১০॥
য ইতি। পুরন্দর ইন্দ্রঃ। পাণ্ডুসুতো ভীমসেনঃ। আহবে যুদ্ধে ॥১১॥
দ্রোণমিতি। অর্চ্ছেৎ পীড়য়েৎ। অর্চ্ছ পীড়ায়ামিত্যার্ষো ধাতুরন্যত্রাপি দৃষ্টঃ ॥১২॥
ক ইতি। উৎসহতে শক্নোতি। উদ্যতা অশনির্বজ্রং যত্র স তাদৃশো হস্তো যস্য তস্য ॥১৩॥
প্রেতেতি। প্রেতরাজপুরং যমভবনম্। অপিশব্দঃ সম্ভাবনায়াম্ ॥১৪॥

কিন্তু তাঁহাদের মধ্যে একমাত্র মহাবাহু সূতনন্দন কর্ণই আপন বাহুবল অবলম্বন করিয়া অনাদরপূর্ব্বক রণস্থলে ভীমের সহিত যুদ্ধ করিয়াছিলেন ॥১০॥

ইন্দ্র যেমন অসুর জয় করেন, তেমন যিনি যুদ্ধে কর্ণকে জয় করিয়াছেন, সেই ভীমসেনকে যুদ্ধে কেহই জয় করিতে সমর্থ হয় না ॥১১॥

ধনঞ্জয়ান্বেষী যে ভীমসেন একাকী দ্রোণকে পরাভূত করিয়া আমার সৈন্য-মধ্যে প্রবেশ করিয়াছেন, সেই ভীমসেনকে জীবনার্থী কোন্ ব্যক্তি পীড়ন করিতে যায়? ॥১২॥

সঞ্জয়! উদ্যতবজ্রহস্ত ইন্দ্রের সম্মুখে দানবের ন্যায় ভীমের সম্মুখে কোন্ ব্যক্তি অবস্থান করিতে সমর্থ হয়? ॥১৩॥

মানুষ যমের বাড়ী যাইয়াও ফিরিতে পারে; কিন্তু ভীমের নিকটে উপস্থিত হইয়া কখনও ফিরিতে পারে না ॥১৪॥

(১০)…স্ববাহুবলদর্পিতঃ…বা,…স্ববাহুবলদর্পিতম্…নি। (১২)…কস্তমার্চ্ছেজ্জিজীবেষুঃ —বা নি।

পতঙ্গা ইব বহ্নিং তে প্রাবিশন্নল্পচেতসঃ।
যে ভীমসেনং সংক্রুদ্ধমন্বধাবন্ বিমোহিতাঃ ॥১৫॥
যত্তৎ সভায়াং ভীমেন মম পুত্রবধাশ্রয়ম্।
শপ্তং সংরম্ভিণোগ্রেণ কুরূণাং শৃণ্বতাং তদা ॥১৬॥
তন্নূনমভিসঞ্চিন্ত্য দৃষ্ট্বা কর্ণঞ্চ নির্জিতম্।
দুঃশাসনঃ সহ ভ্রাত্রা ভয়াদ্ভীমাদুপারমৎ ॥১৭॥ (যুগ্মকম্)
যশ্চ সঞ্জয়! দুর্বুদ্ধিরব্রবীৎ সমিতৌ মুহুঃ।
কর্ণো দুঃশাসনোঽহঞ্চ জেষ্যামো যুধি পাণ্ডবান্ ॥১৮॥
স নূনং বিরথং দৃষ্ট্বা কর্ণং ভীমেন নির্জিতম্।
প্রত্যাখ্যানাচ্চ কৃষ্ণস্য ভৃশং তপ্যতি সঞ্জয়! ॥১৯॥ (যুগ্মকম্)
দৃষ্ট্বা ভ্রাতৄন্ হতান্ যুদ্ধে ভীমসেনেন দংশিতান্।
আত্মাপরাধে সুমহন্নূনং তপ্যতি পুত্রকঃ ॥২০॥

## ভারতকৌমুদী

পতঙ্গা ইতি। অল্পচেতসঃ প্রাঙ্‌মৃত্যোরজ্ঞানাদল্পবুদ্ধয়ঃ ॥১৫॥

যদিতি। শপ্তং শপথঃ কৃতঃ, সংরম্ভিণা ক্রুদ্ধেন। তদা বনগমনকালে। তথা চ সভাপর্ব্বণি চতুঃসপ্ততিতমাধ্যায়ে—"ধার্ত্তরাষ্ট্রান্ রণে হত্বা মিষতাং সর্ব্বধন্বিনাম্। শমং গন্তাস্মি ন চিরাৎ সত্যমেতদ্‌ব্রবীমি বঃ॥" ভ্রাত্রা দুর্য্যোধনেন। উপারমৎ ন্যবর্ত্তত ॥১৬—১৭॥

য ইতি। যো দুর্য্যোধনঃ। সমিতৌ সভায়াম্। প্রত্যাখ্যানাৎ সন্ধৌ ॥১৮—১৯॥

দৃষ্ট্বেতি। দংশিতান্ সন্নদ্ধান্। আত্মাপরাধে বিষয়ে। পুত্রকো দুর্য্যোধনঃ ॥২০॥

যে মূঢ়েরা ক্রুদ্ধ ভীমের দিকে ধাবিত হইয়াছিল, সেই অল্পবুদ্ধিরা পতঙ্গের ন্যায় (ফড়িংএর মত) অগ্নিতে প্রবেশ করিয়াছিল ॥১৫॥

ক্রুদ্ধ ও উগ্রমূর্ত্তি ভীম সেই সময়ে সভামধ্যে কৌরবগণের সমক্ষে আমার পুত্রগণের বধবিষয়ে সেই যে প্রতিজ্ঞা করিয়াছিল, নিশ্চয়ই তাহা স্মরণ করিয়া এবং কর্ণকে পরাজিত দেখিয়া দুঃশাসন, ভ্রাতা দুর্য্যোধনের সহিত ভয়ে ভীমের নিকট হইতে ফিরিয়াছিল ॥১৬—১৭॥

সঞ্জয়! যে দুর্বুদ্ধি দুর্য্যোধন সভামধ্যে বার বার বলিয়াছিল যে, 'আমি, কর্ণ ও দুঃশাসন আমরাই যুদ্ধে পাণ্ডবগণকে জয় করিব' সে দুর্য্যোধন নিশ্চয়ই কর্ণকে ভীমকর্ত্তৃক নির্জিত ও বিরথীকৃত দেখিয়া এবং সন্ধিবিষয়ে কৃষ্ণকে প্রত্যাখ্যান করায় গুরুতর সন্তপ্ত হইতেছে ॥১৮—১৯॥

(১৮)···অব্রবীৎ সমরে মুহুঃ ··বঙ্গ বর্দ্ধ।

কো হি জীবিতমন্বিচ্ছন্ প্রতীপং পাণ্ডবং ব্রজেৎ।
ভীমং ভীমায়ুধং ক্রুদ্ধং সাক্ষাৎ কালমিব স্থিতম্ ॥২১॥
বড়বামুখমধ্যস্থো মুচ্যেতাপি হি মানবঃ।
ন ভীমমুখসংপ্রাপ্তো মুচ্যেতেতি মতির্ম্মম ॥২২॥
ন পার্থা ন চ পাঞ্চালা ন চ কেশবসাত্যকী।
জানতে যুধি সংরব্ধা জীবিতং পরিরক্ষিতুম্।
অহো মম সুতানাং হি বিপন্নং সূত! জীবিতম্ ॥২৩॥

সঞ্জয় উবাচ।

যঃ সংশোচসি কৌরব্য! বর্ত্তমানে মহাভয়ে।
ত্বমস্য জগতো মূলং বিনাশস্য ন সংশয়ঃ ॥২৪॥
স্বয়ং বৈরং মহৎ কৃত্বা পুত্রাণাং বচনে স্থিতঃ।
উচ্যমানো ন গৃহ্লীষে মর্ত্ত্যঃ পথ্যমিবৌষধম্ ॥২৫॥

ভারতকৌমুদী

ক ইতি। প্রতীপং প্রতিকূলং যথা স্যাত্তথা। কালং যমম্ ॥২১॥
বড়বেতি। বড়বামুখমধ্যস্থো বাড়বাগ্নিমধ্যগতঃ। অপিঃ সম্ভাবনায়াম্ ॥২২॥
নেতি। সংরব্ধাঃ ক্রুদ্ধাঃ। পরিরক্ষিতুং পরিরক্ষ্য জেতুম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৩॥
য ইতি। জগতঃ সর্ব্বস্য, মূলং কারণম্ ॥২৪॥

আমার মূর্খ পুত্রটা যুদ্ধসজ্জায় সজ্জিত ভ্রাতৃগণকে ভীমকর্ত্তৃক যুদ্ধে নিহত দেখিয়া নিশ্চয়ই নিজের অপরাধের বিষয়ে গুরুতর অনুতাপ করিতেছে ॥২০॥

জীবনার্থী কোন্ ব্যক্তি সাক্ষাৎ যমের ন্যায় অবস্থিত ভীষণাস্ত্রধারী ক্রুদ্ধ ভীমের প্রতিকূলে গমন করিতে পারে? ॥২১॥

মানুষ বাড়বানলের মধ্যে পড়িয়াও মুক্ত হইতে পারে; কিন্তু ভীমের সম্মুখে যাইয়া মুক্ত হইতে পারে না, ইহাই আমার ধারণা ॥২২॥

পাণ্ডবগণ, পাঞ্চালগণ, কৃষ্ণ ও সাত্যকি ইঁহারা ক্রুদ্ধ হইয়া যুদ্ধে বিপক্ষের জীবন রক্ষা করিতেই জানেন না। হায় সঞ্জয়! আমার পুত্রগণের জীবন বিপন্নই হইয়াছে' ॥২৩॥

সঞ্জয় বলিলেন—'কৌরবনন্দন! বর্ত্তমান মহাভয়বিষয়ে যে আপনি শোক করিতেছেন, সেই আপনিই এই সর্ব্বনাশের মূল; এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥২৪॥

(২১)···সাক্ষাৎ কালমবস্থিতম্—বর্দ্ধ। (২২)···মুচ্যেতাপি চ মানবঃ·· বর্দ্ধ।

স্বয়ং পীত্বা মহারাজ! কালকূটং সুদুর্জরম্।
তস্যেদানীং ফলং কৃৎস্নমবাপ্নোহি নরোত্তম! ॥২৬॥
যত্তু কুৎসয়সে যোধান্ যুধ্যমানান্ যথাবলম্।
তত্র তে বর্ণয়িষ্যামি যথা যুদ্ধমবর্ত্তত ॥২৭॥
দৃষ্ট্বা কর্ণন্তু পুত্রাস্তে ভীমসেনপরাজিতম্।
নামৃষ্যন্ত মহেম্বাসাঃ সোদর্য্যাঃ পঞ্চ ভারত! ॥২৮॥
দুর্ম্মর্ষণো দুঃসহশ্চ দুর্ম্মদো দুর্দ্ধরো জয়ঃ।
পাণ্ডবং চিত্রসন্নাহাস্তং প্রতীপমুপাদ্রবন্ ॥২৯॥
তে সমন্তান্মহাবাহুং পরিবার্য্য বৃকোদরম্।
দিশঃ শরৈঃ সমাবৃণ্বন্ শলভানামিব ব্রজৈঃ ॥৩০॥

## ভারতকৌমুদী

কথং মূলমিত্যাহ স্বয়মিতি। উচ্যমানো হিতমিতি শেষঃ। মর্ত্ত্য আসন্নমৃত্যুঃ ॥২৫॥

স্বয়মিতি। সুদুর্জরং জীর্ণীকর্ত্তুমশক্যম্। স্বয়ং বৈরং কৃতং স্বয়মেব ফলং ভুঙ্ক্ষ্বেত্যাশয়ঃ ॥২৬॥

যদিতি। কুৎসয়সে "ধিক্পৌরুষমনর্থকম্" ইত্যনেন নিন্দসি। যথাবলং যথাশক্তি ॥২৭॥

দৃষ্ট্বেতি। নামৃষ্যন্ত নাসহন্ত, মহেম্বাসা মহাধনুর্দ্ধরাঃ ॥২৮॥

পঞ্চ সোদর্য্যানাহ দুর্ম্মর্ষণ ইতি। চিত্রসন্নাহা বিচিত্রসজ্জাঃ, প্রতীপং প্রতিকূলম্ ॥২৯॥

ত ইতি। পরিবার্য্য পরিবেষ্ট্য। ব্রজৈঃ সমূহৈঃ ॥৩০॥

আপনি পুত্রগণের বাক্য অনুসারে চলিয়া নিজেই গুরুতর শত্রুতা ঘটাইয়া—মুমূর্ষু ব্যক্তি যেমন হিতকর ঔষধ গ্রহণ করে না, সেইরূপ—বলিলেও হিতোপদেশ গ্রহণ করেন নাই ॥২৫॥

নরশ্রেষ্ঠ মহারাজ! আপনি নিজে অতিদুর্জর কালকূটবিষ পান করিয়া এখন তাহার সমগ্র ফল ভোগ করুন ॥২৬॥

যোদ্ধারা শক্তি অনুসারে যুদ্ধ করিতেছিলেন, তথাপি আপনি তাঁহাদিগকে যে নিন্দা করিতেছেন, সে বিষয়ে আমি আপনার নিকটে—যে ভাবে যুদ্ধ হইয়াছিল, তাহা বলিব ॥২৭॥

ভরতনন্দন! আপনার পুত্র সেই মহাধনুর্দ্ধর পঞ্চ সহোদর কর্ণকে ভীমকর্ত্তৃক পরাজিত দেখিয়া সহ্য করিলেন না ॥২৮॥

বিচিত্র সজ্জায় সজ্জিত দুর্ম্মর্ষণ, দুঃসহ, দুর্ম্মদ, দুর্দ্ধর ও জয় এই পঞ্চ সহোদর ভীমসেনের প্রতিকূলে ধাবিত হইলেন ॥২৯॥

আগচ্ছতস্তান্ সহসা কুমারান্ দেবরূপিণঃ।
প্রতিজগ্রাহ সমরে ভীমসেনো হসন্নিব ॥৩১॥
তব দৃষ্ট্বা তু তনয়ান্ ভীমসেনপুরোগতান্।
অভ্যবর্ত্তত রাধেয়ো ভীমসেনং মহাবলম্ ॥৩২॥
বিসৃজন্ বিশিখাংস্তীক্ষ্ণান্ স্বর্ণপুঙ্খান্ শিলাশিতান্।
তস্তু ভীমোঽভ্যয়াত্তূর্ণং বার্য্যমাণঃ সুতৈস্তব ॥৩৩॥ (যুগ্মকম্)
কুরবস্তু ততঃ কর্ণং পরিবার্য্য সমন্ততঃ।
অবাকিরন্ ভীমসেনং শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৩৪॥
তান্ বাণৈঃ পঞ্চবিংশত্যা সাশ্বান্ রাজন্! নরর্ষভান্।
সসূতান্ ভীমধনুষো ভীমো নিন্যে যমক্ষয়ম্ ॥৩৫॥

## ভারতকৌমুদী

আগচ্ছত ইতি। হাসোঽত্র বীরব্যভিচারী ভাবঃ ॥৩১॥
তবেতি। অভ্যবর্ত্তত তেষাং সাহায্যবিধানায়। তং রাধেয়ম্ ॥৩২—৩৩॥
কুরব ইতি। পরিবার্য্য সাহায্যার্থং পরিবেষ্ট্য। অবাকিরন্ ন্যপীড়য়ন্ ॥৩৪॥
তানিতি। পঞ্চবিংশত্যা অন্যৈশ্চ পঞ্চভিরিতি বোধ্যম্। অন্যথা সর্ব্বেষাং বধানুপপত্তিঃ ।৩৫॥

তাঁহারা সকল দিকে মহাবাহু ভীমকে বেষ্টন করিয়া পতঙ্গসমূহতুল্য বাণসমূহদ্বারা সমস্ত দিক্ আবৃত করিলেন ॥৩০॥

দেবরূপী সেই কুমারেরা বেগে আসিতে লাগিলে, ভীমসেন হাস্য করতই যেন তাঁহাদিগকে যুদ্ধে গ্রহণ করিলেন ॥৩১॥

মহারাজ! আপনার পুত্রেরা ভীমের সম্মুখবর্ত্তী হইয়াছেন দেখিয়া কর্ণও শিলাশাণিত, তীক্ষ্ণ ও স্বর্ণপুঙ্খ বাণ সকল নিক্ষেপ করিতে করিতে মহাবল ভীমের অভিমুখে গমন করিলেন। তখন আপনার পুত্রেরা বারণ করিতে থাকিলেও ভীম সত্বর কর্ণের দিকে চলিলেন ॥৩২—৩৩॥

তদনন্তর কৌরবসৈন্যেরা সকল দিকে কর্ণকে বেষ্টন করিয়া নতপর্ব্ব শরসমূহদ্বারা ভীমকে পীড়ন করিতে লাগিল ॥৩৪॥

রাজা! তখন ভীমসেন পঁচিশটা ও পাঁচটা বাণদ্বারা কুড়িটা ঘোড়া ও পাঁচজন সারথির সহিত সেই ভয়ঙ্করধনুর্দ্ধর নরশ্রেষ্ঠ পাঁচ জনকে যমালয়ে প্রেরণ করিলেন ॥৩৫॥

(৩২)…ভীমসেনপুরোগমান্…পি ব। নি। (৩৩)…সুপুঙ্খান্ সুশিলাশিতান্…পি

প্রাপতন্ স্যন্দনেভ্যস্তে সার্দ্ধং সূতৈর্গতাসবঃ।
চিত্রপুষ্পধরা ভগ্না বাতেনেব মহাদ্রুমাঃ ॥৩৬॥
তত্রাদ্ভুতমপশ্যাম ভীমসেনস্য বিক্রমম্।
সংবার্য্যাধিরথিং বাণৈর্যজ্জঘান তবাত্মজান্ ॥৩৭॥
স বার্য্যমাণো ভীমেন শিতৈর্বাণৈঃ সমন্ততঃ।
সূতপুত্রো মহারাজ! ভীমসেনমবৈক্ষত ॥৩৮॥
তং ভীমসেনঃ সংরম্ভাৎ ক্রোধসংরক্তলোচনঃ।
বিস্ফার্য্য সুমহচ্চাপং মুহুঃ কর্ণমবৈক্ষত ॥৩৯॥
তবাত্মজাংস্তু পতিতান্ দৃষ্ট্বা কর্ণঃ প্রতাপবান্।
ক্রোধেন মহতাবিষ্টো নির্ব্বিণ্ণোঽভূৎ স জীবিতে ॥৪০॥
আগস্কৃতমিবাত্মানং মেনে চাধিরথিস্তদা।
যৎ প্রত্যক্ষং তব সুতা ভীমেন নিহতা রণে ॥৪১॥

ভারতকৌমুদী

প্রেতি। স্যন্দনেভ্যো রথেভ্যঃ। চিত্রপুষ্পধরা ইত্যনেন তেষাং বিচিত্রবেশত্বং সূচিতম্ ॥৩৬॥
তত্রেতি। সংবার্য্য নিবার্য্য, আধিরথিং কর্ণম্ ॥৩৭॥
স ইতি। শিতৈঃ সুধারৈঃ। অবৈক্ষত সক্রোধমপশ্যৎ ॥৩৮॥
তমিতি। সংরম্ভাৎ ক্রোধাদবৈক্ষতেতি সম্বন্ধঃ ॥৩৯॥
তবেতি। নির্ব্বিণ্ণো ধিক্কারদাতা, রক্ষিতুমশক্তত্বাৎ ॥৪০॥

তৎকালে বায়ুভগ্ন বিচিত্রপুষ্পধারী মহাবৃক্ষসমূহের ন্যায় সেই ধার্ত্তরাষ্ট্রেরা সারথিগণের সহিত প্রাণহীন হইয়া রথ হইতে পতিত হইলেন ॥৩৬॥

মহারাজ! তখন আমরা ভীমসেনের অদ্ভুত বিক্রম দেখিলাম। যেহেতু তিনি বাণদ্বারা কর্ণকে বারণ করিয়াও আপনার পুত্রগণকে বধ করিলেন ॥৩৭॥

মহারাজ! ভীমসেন সুধার বাণদ্বারা সকল দিকে বারণ করিতে থাকিলে, কর্ণ ক্রোধের সহিত ভীমের প্রতি দৃষ্টিপাত করিলেন ॥৩৮॥

ক্রোধে আরক্তনয়ন ভীমসেনও বিশাল ধনু বিস্ফারিত করিয়া ক্রোধে মুহুর্মুহু কর্ণের দিকে দৃষ্টিপাত করিতে থাকিলেন ॥৩৯॥

এদিকে প্রতাপশালী কর্ণ আপনার পুত্রগণকে পতিত দেখিয়া মহাক্রোধাবিষ্ট হইয়া আপন জীবনে ধিক্কার দিতে লাগিলেন ॥৪০॥

(৩৯) ইতঃ পরম্ '·· ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি। (৪০)···স জীবিতাৎ—পি বঙ্গ বর্দ্ধ বা। (৪১) ইতঃ পরম্ 'ভীমসেনস্ততঃ ক্রুদ্ধস্তমাধাবদসংভ্রমম্' ইতি পাদদ্বয়মধিকম্ পি বঙ্গ বর্দ্ধ বা।

স ভীমং পঞ্চভির্বিদ্ধা রাধেয়ঃ প্রহসন্নিব।
পুনর্বিব্যাধ সপ্তত্যা স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ ॥৪২॥
অবিচিন্ত্যাথ তান্ বাণান্ কর্ণেনাস্তান্ বৃকোদরঃ।
রণে বিব্যাধ রাধেয়ং শতেনানতপর্ব্বণাম্ ॥৪৩॥
পুনশ্চ বিশিখৈস্তীক্ষ্ণৈর্বিদ্ধা মর্ম্মসু পঞ্চভিঃ।
ধনুশ্চিচ্ছেদ ভল্লেন সূতপুত্রস্য মারিষ! ॥৪৪॥
অথান্যদ্ধনুরাদায় কর্ণো ভারত! দুর্ম্মনাঃ।
ইষুভিশ্ছাদয়ামাস ভীমসেনং পরন্তপঃ ॥৪৫॥
তস্য ভীমো হয়ান্ হত্বা বিনিহত্য চ সারথিম্।
প্রজহাস মহাহাসং কৃতে প্রতিকৃতে পুনঃ ॥৪৬॥

ভারতকৌমুদী

আগ ইতি। আগস্কৃতমপরাধকারিণম্। আধিরথিঃ কর্ণঃ ॥৪১॥
স ইতি। পঞ্চভিঃ শরৈঃ। এবমন্যত্র ॥৪২॥
অবীতি। অস্তান্ ক্ষিপ্তান্। আনতপর্বণামীষদ্বক্রোপান্তানাং শরাণাম্ ॥৪৩॥
পুনরিতি। বিশিখৈর্বাণৈঃ। চিচ্ছেদ বৃকোদর ইত্যনুবৃত্তিঃ ॥৪৪॥
অথেতি। দুর্ম্মনাঃ পুনঃ পুনঃ পরাজয়াদ্দুঃখিতচিত্তঃ। ইষুভির্বাণৈঃ ॥৪৫॥
তস্যেতি। কর্ণেন কৃতে প্রহারে বিষয়ে, পুনঃ প্রতিকৃতে প্রতিপ্রহারে কৃতে সতি ॥৪৬॥

এবং কর্ণ তখন আপনাকে অপরাধকারী বলিয়া মনে করিতে থাকিলেন। যেহেতু তাঁহার সমক্ষেই ভীমসেন আপনার পুত্রগণকে যুদ্ধে বধ করিয়াছিলেন ॥৪১॥

তখন কর্ণ হাস্য করতই যেন পাঁচটা বাণদ্বারা ভীমকে বিদ্ধ করিয়া পুনরায় স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত সত্তরটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৪২॥

তদনন্তর ভীমসেন কর্ণনিক্ষিপ্ত সেই বাণগুলিকে অবজ্ঞা করিয়া নতপর্ব্ব একশত বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥৪৩॥

মাননীয় রাজা! পুনরায় তিনি পাঁচটা তীক্ষ্ণ বাণদ্বারা কর্ণের মর্ম্মদেশে তাড়ন করিয়া একটা ভল্লদ্বারা তাঁহার ধনু ছেদন করিয়া ফেলিলেন ॥৪৪॥

ভরতনন্দন! তাহার পর শত্রুসন্তাপক কর্ণ দুঃখিতচিত্ত থাকিয়াও অন্য ধনু লইয়া বাণদ্বারা ভীমসেনকে আচ্ছাদন করিয়া ফেলিলেন ॥৪৫॥

(৪৩)…শতেন নতপর্ব্বণাম্—পি। (৪৫)…ভীমসেনং পরন্তপম্—বঙ্গ বর্দ্ধ। (৪৬)… কৃতপ্রতিকৃতং মহৎ—নি।

ইষুভিঃ কার্ম্মুকঞ্চাস্য চকর্ত্ত পুরুষর্ষভঃ।
তৎ পপাত মহারাজ! স্বর্ণপৃষ্ঠং মহাস্বনম্ ॥৪৭॥
অবারোহদ্রথাত্তস্মাদথ কর্ণো মহারথঃ।
গদাং গৃহীত্বা সমরে ভীমায় প্রাহিণোদ্রুষা ॥৪৮॥
তামাপতন্তীমালোক্য ভীমসেনো মহাগদাম্।
শরৈরবারয়দ্রাজন্! সর্ব্বসৈন্যস্য পশ্যতঃ ॥৪৯॥
ততো বাণসহস্রাণি প্রেষয়ামাস পাণ্ডবঃ।
সূতপুত্রবধাকাঙ্ক্ষী ত্বরমাণঃ পরাক্রমী ॥৫০॥
তানিষূনিষুভিঃ কর্ণো বারয়িত্বা মহামৃধে।
কবচং ভীমসেনস্য পাটয়ামাস সায়কৈঃ ॥৫১

ভারতকৌমুদী

ইষুভিরিতি। পুরুষর্ষভো ভীমঃ। মহান্ স্বনো যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা ॥৪৭॥
অবেতি। অবারোহৎ অবাতরৎ। প্রাহিণোৎ তামেব গদাং ন্যক্ষিপৎ ॥৪৮॥
তামিতি। আপতন্তীমাগচ্ছন্তীম্। অবারয়ৎ বেগেন বেগপ্রতিঘাতাৎ ॥৪৯॥
তত ইতি। প্রেষয়ামাস চিক্ষেপ, পাণ্ডবো ভীমসেনঃ ॥৫০॥
তানিতি। ইষূন্ বাণান্। মহামৃধে মহাযুদ্ধে ॥৫১॥

তখন ভীম কর্ণের অশ্বগণ ও সারথিকে বধ করিয়া কর্ণকৃত প্রহারের প্রতিপ্রহার করা হইলে বিশাল হাস্য করিয়া উঠিলেন ॥৪৬॥

মহারাজ! এবং পুরুষশ্রেষ্ঠ ভীম বাণদ্বারা পুনরায় কর্ণের ধনু ছেদন করিলেন। তখন সেই স্বর্ণখচিতপৃষ্ঠ ধনু পতিত হইয়া গুরুতর শব্দ করিল ॥৪৭॥

তৎপরে মহারথ কর্ণ ক্রোধে গদা ধারণ করিয়া সেই রথ হইতে অবতীর্ণ হইলেন এবং ভীমের প্রতি তাহা নিক্ষেপ করিলেন ॥৪৮॥

রাজা! সেই বিশাল গদাটা আসিতেছে দেখিয়া ভীমসেন বহুতর বাণদ্বারা সমস্ত সৈন্যের সমক্ষেই সেটাকে বারণ করিলেন ॥৪৯॥

তদনন্তর পরাক্রমশালী ভীমসেন ত্বরান্বিত হইয়া কর্ণকে বধ করিবার ইচ্ছা করিয়া যুগপৎ বহুসহস্র বাণ নিক্ষেপ করিলেন ॥৫০॥

তখন কর্ণ বাণদ্বারাই সে বাণগুলিকে বারণ করিয়া মহাযুদ্ধে অপর বাণসমূহদ্বারা ভীমের কবচটাকে বিদারণ করিয়া ফেলিলেন ॥৫১॥

(৪৯) তামাপতন্তীমালক্ষ্য···ব্রজ বর্দ্ধ বা নি। (৫১) ··পাতয়ামাস সায়কৈঃ—পি বঙ্গ বর্দ্ধ।

অথৈনং পঞ্চবিংশত্যা নারাচানাং সমার্পয়ৎ।
পশ্যতাং সর্বসৈন্যানাং তদদ্ভুতমিবাভবৎ ॥৫২॥
ততো ভীমো মহাবাহুর্নবভির্নতপর্ব্বভিঃ।
প্রেষয়ামাস সংক্রুদ্ধঃ সূতপুত্রস্য মারিষ! ॥৫৩॥
তে তস্য কবচং ভিত্ত্বা তথা বাহুঞ্চ দক্ষিণম্।
অভ্যয়ুর্ধরণীং তীক্ষ্ণা বল্মীকমিব পন্নগাঃ ॥৫৪॥
সংছাদ্যমানো বাণৌঘৈর্ভীমসেনধনুশ্চ্যুতৈঃ।
পুনরেবাভবৎ কর্ণো ভীমসেনপরাঙ্মুখঃ ॥৫৫॥
তং পরাঙ্মুখমালোক্য পদাতিং সূতনন্দনম্।
কৌন্তেয়শরসংছন্নং রাজা দুর্য্যোধনোঽব্রবীৎ।
ত্বরধ্বং সর্বতো যত্তা রাধেয়স্য রথং প্রতি ॥৫৬॥

ভারতকৌমুদী

অথেতি। সমার্পয়দপীড়য়ৎ। লঘুহস্ততাতিরেকাদদ্ভুতত্বমিতি ভাবঃ ॥৫২॥
তত ইতি। নবভির্নতপর্ব্বভির্ব্বাণৈরাহন্তুং তান্ প্রেষয়ামাসেত্যর্থঃ ॥৫৩॥
ত ইতি। অভ্যয়ুঃ প্রাবিশন্। বল্মীকম্ উয়ীমৃত্তিকাস্তূপম্ ॥৫৪॥
সমিতি। প্রাগুক্তং দুর্ম্মনস্ত্বমেবাত্র কারণমিত্যাশয়ঃ ॥৫৫॥
তমিতি। পদাতিং পাদচারিণম্। যত্তা জয়ায় যত্নবন্তঃ সন্তঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৬॥

তৎপরে আবার তিনি সমস্ত সৈন্যের সমক্ষে পঁচিশটা নারাচদ্বারা ভীমকে তাড়ন করিলেন। তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৫২॥

মাননীয় রাজা! তাহার পর মহাবাহু ভীমসেন অত্যন্তক্রুদ্ধ হইয়া নয়টা নতপর্ব বাণদ্বারা কর্ণকে তাড়ন করিবার ইচ্ছা করিয়া সেগুলি নিক্ষেপ করিলেন ॥৫৩॥

সেই তীক্ষ্ণ বাণগুলি যাইয়া কর্ণের কবচ ও দক্ষিণ বাহু ভেদ করিয়া—সর্প যেমন উয়ীর মৃত্তিকার ভিতরে প্রবেশ করে, সেইরূপ ভূমির ভিতরে প্রবেশ করিল ॥৫৪॥

ক্রমে ভীমসেনের ধনু হইতে নির্গত বাণসমূহে আবৃত হইতে থাকিয়া কর্ণ পুনরায় ভীমসেন হইতে পরাঙ্মুখ হইলেন ॥৫৫॥

কর্ণকে পরাঙ্মুখ, পাদচারী ও ভীমের বাণে আবৃত দেখিয়া রাজা দুর্য্যোধন বলিলেন—'তোমরা সর্ব্বপ্রকারে যত্নবান্ হইয়া সত্বর কর্ণের রথের দিকে গমন কর' ॥৫৬॥

(৫৫) স চ্ছাদ্যমানঃ…ভীমসেনাৎ পরাঙ্মুখঃ—নি

ততস্তব সুতা রাজন্ ! শ্রুত্বা ভ্রাতুর্বচো দ্রুতম্ ।
অভ্যয়ুঃ পাণ্ডবং যুদ্ধে বিসৃজন্তঃ শিলীমুখান্ ॥৫৭॥
চিত্রোপচিত্রশ্চিত্রাক্ষশ্চারুচিত্রঃ শরাসনঃ ।
চিত্রায়ুধশ্চিত্রবর্ম্মা সমরে চিত্রযোধিনঃ ॥৫৮॥ (যুগ্মকম্)
তানাপতত এবাশু ভীমসেনো মহারথঃ ।
একৈকেন শরেণাজৌ পাতয়ামাস তে সুতান্ ।
তে হতা ন্যপতন্ ভূমৌ বাতরুগ্ণা ইব দ্রুমাঃ ॥৫৯॥
দৃষ্ট্বা বিনিহতান্ পুত্রাংস্তব রাজন্ ! মহারথান্ ।
অশ্রুপূর্ণমুখঃ কর্ণঃ ক্ষত্তুঃ সস্মার তদ্বচঃ ॥৬০॥
রথঞ্চান্যং সমাস্থায় বিধিবৎ কল্পিতং পুনঃ ।
অভ্যয়াৎ পাণ্ডবং যুদ্ধে ত্বরমাণঃ পরাক্রমী ॥৬১॥

ভারতকৌমুদী

তত ইতি। অভ্যয়ুরভ্যগচ্ছন্। চিত্রেণ যুক্ত উপচিত্রশ্চিত্রোপচিত্রঃ, মধ্যপদলোপী সমাসঃ। চিত্রযোধিনো বিচিত্রযোদ্ধারঃ ॥৫৭—৫৮॥

তানিতি। আজৌ যুদ্ধে। বাতরুগ্ণা বায়ুভগ্নাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৯॥

দৃষ্টেতি। ক্ষত্তুর্বিদুরস্য। তদ্বচো যথা উদ্যোগপর্ববণি ত্রিষষ্টিতমাধ্যায়ে—"অতো নূনং ভবিতায়ং কুরূণাং সুদারুণঃ সর্বহরো বিনাশঃ" ইত্যাদি ॥৬০॥

ভারতভাবদীপঃ

দৈবমিতি ॥১—৮॥ যমঃ সংযমনব্যাপারঃ, কালঃ কলনব্যাপারঃ, অন্তকো মারণব্যাপারঃ তদ্ধতম্ ॥৪৫॥ প্রতিকৃতে প্রতিকর্ম্মণিকৃতে সতীত্যন্বয়ঃ ॥৪৬—৪৭॥ অবারোহৎ আসদৎ ॥৪৮—৫৭॥ চিত্রোপচিত্রঃ চিত্র উপচিত্রশ্চেতি চিত্রোপচিত্রঃ ॥৫৮—৭৭॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৭॥

রাজা! তাহার পর আপনার পুত্র বিচিত্রযোদ্ধা চিত্র, উপচিত্র, চিত্রাক্ষ, চারুচিত্র, শরাসন, চিত্রায়ুধ ও চিত্রবর্ম্মা ভ্রাতার বাক্য শুনিয়া বাণক্ষেপ করিতে করিতে ভীমের দিকে গমন করিতে লাগিলেন ॥৫৭—৫৮॥

তাঁহারা আসিতে লাগিলেই মহারথ ভীমসেন যুদ্ধে এক একটা বাণদ্বারা আপনার এক এক পুত্রকে সত্বর নিপাতিত করিলেন; তখন তাঁহারা নিহত হইয়া বায়ুভগ্ন বৃক্ষসমূহের ন্যায় ভূতলে পতিত হইলেন ॥৫৯॥

রাজা! কর্ণ আপনার মহারথ পুত্রগণকে নিহত দেখিয়া অশ্রুপূর্ণবদন হইয়া বিদুরের সেই কথা স্মরণ করিতে লাগিলেন ॥৬০॥

(৫৭)…প্রত্যয়ুঃ পাণ্ডবং যুদ্ধে…পি। (৬১)…প্রত্যগাৎ পাণ্ডবং যুদ্ধে…পি।

তাবন্যোন্যং শরৈর্ভিত্ত্বা স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ।
ব্যভ্রাজেতাং যথা মেঘৌ সংস্যূতৌ সূর্য্যরশ্মিভিঃ ॥৬২॥
ষট্‌ত্রিংশতা ততো বাণৈঃ স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ।
ব্যধমৎ কবচং ক্রুদ্ধঃ সূতপুত্রস্য পাণ্ডবঃ ॥৬৩॥
সূতপুত্রোঽপি কৌন্তেয়ং শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
পঞ্চাশতা মহাবাহুর্বিব্যাধ ভরতর্ষভ! ॥৬৪॥
রক্তচন্দনদিগ্ধাঙ্গৌ শরৈঃ কৃতমহাব্রণৌ।
শোণিতাক্তৌ ব্যরাজেতাং চন্দ্রসূর্য্যাবিবোদিতৌ ॥৬৫॥
তৌ শোণিতোক্ষিতৈর্গাত্রৈঃ শরৈশ্ছিন্নতনুচ্ছদৌ।
কর্ণভীমৌ ব্যরাজেতাং নির্ম্মুক্তাবিব পন্নগৌ ॥৬৬॥

ভারতকৌমুদী

রথমিতি। সমাস্থায় আরুহ্য, কল্পিতং সজ্জিতম্। অভ্যয়াৎ কর্ণঃ ॥৬১॥
তাবিতি। শিলয়া শিলাঘর্ষণেন শিতৈঃ সুধারীকৃতৈঃ। সংস্যূতৌ গ্রথিতৌ ॥৬২॥
ষড়িতি। ব্যধমৎ ব্যদারয়ৎ। সূতপুত্রস্য কর্ণস্য, পাণ্ডবো ভীমসেনঃ ॥৬৩॥
সূতেতি। সন্নতপর্ব্বভির্বক্রোপান্তদেশৈঃ। বিব্যাধ তাড়য়ামাস ॥৬৪॥
রক্তেতি। রক্তচন্দনেন দিগ্ধানি লিপ্তানি অঙ্গানি যয়োস্তৌ। বীরব্যবহারোঽয়ম্ ॥৬৫॥
তাবিতি। ছিন্নৌ তনুচ্ছদৌ বর্ম্মণী যযোস্তৌ। নির্ম্মুক্তৌ ত্যক্তচর্ম্মাণৌ ॥৬৬॥

এবং পরাক্রমশালী কর্ণ যথাবিধানে সজ্জিত অন্য রথে আরোহণ করিয়া ত্বরান্বিত হইয়া যুদ্ধে ভীমের দিকে ধাবিত হইলেন ॥৬১॥

ক্রমে তাঁহারা স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত শরসমূহদ্বারা পরস্পর বিদীর্ণ করিয়া সূর্য্যরশ্মিগ্রথিত দুইটা মেঘের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৬২॥

তদনন্তর ক্রুদ্ধ ভীমসেন স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত ছত্রিশটা বাণদ্বারা কর্ণের বর্ম্মটা বিদীর্ণ করিলেন ॥৬৩॥

ভরতশ্রেষ্ঠ! মহাবাহু কর্ণও নতপর্ব্ব পঞ্চাশটা বাণদ্বারা ভীমকে বিদ্ধ করিলেন ॥৬৪॥

তৎকালে রক্তচন্দনলিপ্তগাত্র, বাণাঘাতে ক্ষত-বিক্ষতদেহ ও রক্তাক্তশরীর কর্ণ ও ভীম উদয়কালীন চন্দ্র ও সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে থাকিলেন ॥৬৫॥

তাঁহাদের গাত্র রক্তে সিক্ত হইয়া গিয়াছিল এবং বাণের আঘাতে দুই

(৬৩) ষট্‌ত্রিংশদ্ভিস্ততো ভল্লৈর্নিশিতৈস্তিগ্মতেজনৈঃ···বা নি। (৬৫)···বিবৃত্তাঙ্গৌ ব্যরাজেতাং কালসূর্য্যাবিবোদিতৌ—নি।

ব্যাঘ্রাবিব নরব্যাঘ্রৌ দংষ্ট্রাভিরিতরেতরম্ ।
শরধারাসৃজৌ বীরৌ মেঘাবিব ববর্ষতুঃ ॥৬৭॥
বারণাবিব চান্যোন্যং বিষাণাভ্যামরিন্দমৌ ।
নির্ভিন্দন্তৌ স্ম গাত্রাণি সায়কৈশ্চারু রেজতুঃ ॥৬৮॥
নাদয়ন্তৌ প্রবল্গন্তৌ বিক্রীড়ন্তৌ পরস্পরম্ ।
মণ্ডলানি বিকুর্বাণৌ রথাভ্যাং রথসত্তমৌ ॥৬৯॥
বৃষভাবিব নর্দ্দন্তৌ বলিনৌ বাসিতান্তরে ।
সিংহাবিব পরাক্রান্তৌ নরসিংহৌ মহাবলৌ ॥৭০॥
পরস্পরং বীক্ষমাণৌ ক্রোধসংরক্তলোচনৌ ।
যুযুধাতে মহাবীর্য্যৌ শক্রবৈরোচনী যথা ॥৭১॥ (বিশেষকম্)

## ভারতকৌমুদী

ব্যাঘ্রাবিতি। দংষ্ট্রাভির্দন্তশ্রেণীভিঃ। ববর্ষতুরিতি "বর্ষ স্নেহনে" ভৌবাদিকো ধাতুঃ পরস্মৈপদকার্যম্ ॥৬৭॥

বারণাবিতি। বারণৌ গজৌ। বিষাণাভ্যাং দন্তাভ্যাম্ ॥৬৮॥

নাদেতি। নাদয়ন্তৌ দিশো নর্দ্দনেনৈব, প্রবল্গন্তৌ বিবিধভঙ্গ্যা ব্রজন্তৌ। অতএব বিক্রীড়ন্তাবিব। মণ্ডলানি মণ্ডলাকারেণ বিচরণানি, বিকুর্বাণৌ বিশেষেণ কুর্বাণৌ, রথসত্তমৌ রথিশ্রেষ্ঠৌ। বাসিতান্তরে ঋতুমত্যা গোরর্থে। বৈরোচনির্বলিঃ ॥৬৯—৭১॥

জনের বর্ম্মই ছিন্ন হইয়াছিল। সুতরাং তাঁহারা ত্যক্তচর্ম্মা দুইটা সর্পের ন্যায় বিরাজ করিতেছিলেন ॥৬৬॥

দন্তদ্বারা দুইটা ব্যাঘ্রের ন্যায় নরশ্রেষ্ঠ ও বীর কর্ণ ও ভীমসেন বারিবর্ষী দুইটা মেঘের তুল্য বাণধারা বর্ষণ করতঃ পরস্পর প্রহার করিতে লাগিলেন ॥৬৭॥

দুইটা হস্তী যেমন দন্তদ্বারা পরস্পর গাত্র বিদারণ করে, সেইরূপ শত্রুদমনকারী কর্ণ ও ভীম বাণদ্বারা পরস্পর গাত্র বিদারণ করিতে থাকিয়া সুন্দর শোভা পাইতে থাকিলেন ॥৬৮॥

সিংহের ন্যায় পরাক্রমশালী, রথিপ্রধান, নরশ্রেষ্ঠ, মহাবল, মহাবীর ও ক্রোধে আরক্তনয়ন কর্ণ ও ভীম ঋতুমতী গাভীর জন্য দুইটা বলবান্ বৃষের ন্যায় গর্জনে সমস্ত দিক্ নিনাদিত করিয়া, বিবিধভঙ্গীতে গমন, রথযুগলে

(৬৮) বৃষভাবিব চান্যোন্যম্…বা, স্বগাত্রাণি সায়কৈঃ…বা নি। (৬৯)…বিকুর্বন্তৌ…পি,…চিক্রীড়ন্তৌ…বর্দ্ধ, নাদয়ন্তৌ প্রহর্ষন্তৌ…রথাভ্যাং রথিষূত্তমৌ—বা নি। (৭০) তৌ ষণ্ডাবিব নর্দ্দন্তৌ…পি, বৃষাবিবাথ নর্দ্দন্তৌ…বা নি। (৭১)…শক্রবৈরোচনৌ যথা—পি।

ব্যয়ুধং নাবধীচ্চৈনং কর্ণঃ কুন্ত্যা বচঃ স্মরন্।
ধনুষোঽগ্রেণ তং কর্ণস্ত্বভিদ্রুত্য পরামৃশৎ ॥৮৪॥
বিহসন্নিব রাধেয়ো বাক্যমেতদুবাচ হ।
পুনঃ পুনস্তূবরক ! মূঢ়কৌদরিকেতি চ।
অকৃতাস্ত্রক ! মা যোৎসীর্বাল ! সংগ্রামকাতর ! ॥৮৫॥
যত্র ভোজ্যং বহুবিধং ভক্ষ্যং পেয়ঞ্চ পাণ্ডব !।
তত্র ত্বং দুর্ম্মতে ! যোগ্যো ন যুদ্ধেষু কদাচন ॥৮৬॥
মূলপুষ্পফলাহারো ব্রতেষু নিয়মেষু চ।
উচিতস্ত্বং বনে ভীম ! ন ত্বং যুদ্ধবিশারদঃ ॥৮৭॥

## ভারতকৌমুদী

ব্যায়ুধমিতি। বচ উদ্‌যোগপর্ব্বোক্তম্। অভিদ্রুত্য দ্রুতং গত্বা, পরামৃশদস্পৃশৎ ॥৮৪॥

বিহসন্নিতি। হে তুবরক ! শ্মশ্রুশূন্যবদন ! "অজাতশৃঙ্গো গৌঃ কালেঽপ্যশ্মশ্রুর্না চ তুবরঃ" ইত্যমরঃ। সর্বত্র কুৎসায়াং কপ্রত্যয়ঃ। মূঢ়ক ! মোহাবিষ্ট !। বাল ! মূর্খ !। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৫॥

যত্রেতি। ভক্ষ্যং চর্ব্ব্যম্। যোগ্যস্তৎসংকারনিপুণত্বাদিতি ভাবঃ ॥৮৬॥

মূলেতি। মূলানি পুষ্পাণি ফলানি চ আহরতি আনয়তীতি সঃ। কর্ম্মণ্যণ্ ॥৮৭॥

## ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৪০॥ উপাসেধৎ সন্নিকর্ষমগাৎ ॥৪১॥ বায়ুভূতানি বাতোদ্ধূতান্যতি-বেগবন্তি বা ॥৪২—৬৮॥ লয়মঙ্গসঙ্কোচম্ ॥৬৯—৮০॥ তদ্রথাদি সাধনং সর্ব্বত্র নিষ্ক্রম্য বজ্রগর্ভমনভিহিতাঙ্গুষ্ঠম্ ॥৮১॥ সমর্থঃ সমীচীনার্থো ধর্ম্মাপেক্ষীতি যাবৎ ॥৮২—৮৪॥ তূবরকো

কিন্তু কর্ণ কুন্তীর বাক্য স্মরণ করিয়া অস্ত্রবিহীন ভীমকে বধ করিলেন না ; তবে দ্রুত যাইয়া ধনুর অগ্রদ্বারা তাঁহাকে স্পর্শ করিলেন ॥৮৪॥

এবং কর্ণ হাস্য করিতে করিতেই যেন বার বার এই কথা বলিলেন—'শ্মশ্রুহীন ! মূঢ় ! ঔদরিক ! অশিক্ষিতাস্ত্র ! মূর্খ ! যুদ্ধকাতর ! তুই আর যুদ্ধ করিস্ না ॥৮৫॥

পাণ্ডুর পুত্র ! দুর্ম্মতি ! যেখানে নানাবিধ খাদ্য, পেয় ও চর্ব্ব্য বস্তু থাকে, তুই সেই স্থানেরই যোগ্য ; কিন্তু কখনও যুদ্ধের যোগ্য নহিস্ ॥৮৬॥

ভীম ! তুই বনমধ্যে ব্রত বা নিয়মের সময়ে ফল, মূল, ও পুষ্প আহরণের যোগ্য ; কিন্তু যুদ্ধ জানিস্‌ই না ॥৮৭॥

(৮৫)...বাণসংঘাতকাতর !—পি।

ক যুদ্ধং ক মুনিত্বঞ্চ বনং গচ্ছ বৃকোদর ! ।
ন ত্বং যুদ্ধোচিতস্তাত ! বনবাসরতির্ভবান্ ॥৮৮॥
সূদান্ ভৃত্যজনান্ দাসাংস্ত্বং গৃহে ত্বরয়ন্ ভৃশম্ ।
যোগ্যস্তাড়য়িতুং ক্রোধাদ্ভোজনার্থং বৃকোদর ! ॥৮৯॥
মুনির্ভূত্বাথবা ভীম ! ফলান্যদ্ধি সুদুর্ম্মতে ! ।
বনায় ব্রজ কৌন্তেয় ! ন ত্বং যুদ্ধবিশারদঃ ॥৯০॥
ফলমূলাশনে যুক্তস্ত্বং তথাতিথিপূজনে ।
ন ত্বাং শস্ত্রসমুদ্যোগে যোগ্যং মন্যে বৃকোদর ! ॥৯১॥
কৌমারে যানি বৃত্তানি বিপ্রিয়াণি বিশাংপতে ! ।
তানি সর্ব্বাণি চাপ্যেনং রূক্ষাণ্যশ্রাবয়দ্ভৃশম্ ॥৯২॥
অথৈনং তত্র সংলীনমস্পৃশদ্ধনুষা পুনঃ ।
প্রহসংশ্চ পুনর্ব্বাক্যং ভীমমাহ বৃষস্তদা ॥৯৩॥

ভারতকৌমুদী

ক্বেতি। যুদ্ধে উচিতো যোগ্যঃ, তাত ! বৎস !, বনবাসে রতিরনুরাগো যস্য সঃ ।৮৮॥
সূদানিতি। সূদান্ পাচকান্, ভৃত্যজনান্ পাকস্থানস্থান্, দাসান্ ভোজনগৃহগতান্ ॥৮৯॥
মুনিরিতি। অদ্ধি ভুঙ্ক্ষ্ব। অথ ফলানি কুত্র লভ্যন্ত ইত্যাহ বনায়েতি ॥৯০॥
ফলেতি। ফলমূলয়োরশনে ভোজনে, যুক্তো যোগ্যঃ। শস্ত্রাণাং সমুদ্যোগে প্রয়োগে ॥৯১॥
কৌমার ইতি। বৃত্তানি জাতানি, বিপ্রিয়াণি বিষদানাদীন্যপ্রিয়াণি ।৯২॥
অথেতি। তত্র হস্তিদেহান্তরালে। বৃষঃ কর্ণঃ ।৯৩॥

যুদ্ধই বা কোথায়, আর মুনিত্বই বা কোথায়। অতএব বৎস বৃকোদর ! তুই বনে গমন কর্। কেন না, তুই যুদ্ধের যোগ্য নহিস্, বনবাসেরই অনুরাগী ॥৮৮॥

বৃকোদর ! তুই সত্বর ভোজন করিবার জন্য আপন গৃহে ক্রোধবশতঃ পাচক, পাকগৃহের ভৃত্য ও ভোজনগৃহের ভৃত্যদিগকে গুরুতর তাড়ন করিবারই যোগ্য ॥৮৯॥

কুন্তীর পুত্র ! অতিদুর্ম্মতি ! ভীম ! তুই মুনি হইয়া ফলভক্ষণ করিতে থাক্, বনে গমন কর্। কারণ, তুই যুদ্ধ জানিস্ই না ॥৯০॥

বৃকোদর ! তুই ফলমূলভক্ষণে ও অতিথিসৎকারেই যোগ্য ; কিন্তু আমি তোকে অস্ত্রপ্রয়োগে যোগ্য বলিয়াই মনে করি না' ॥৯১॥

নরনাথ ! বাল্যকালে যে সকল অপ্রিয় কার্য্য হইয়াছিল, সেই সকল রূক্ষ কার্য্যও কর্ণ ভীমকে বিশেষভাবে শুনাইলেন ॥৯২॥

যোদ্ধব্যং মারিষান্যত্র ন যোদ্ধব্যস্তু মাদৃশৈঃ।
মাদৃশৈর্যুধ্যমানানামেতচ্চান্যচ্চ বিদ্যতে ॥৯৪॥
গচ্ছ বা যত্র তৌ কৃষ্ণৌ তৌ ত্বাং রক্ষিষ্যতো রণে।
গৃহং বা গচ্ছ কৌন্তেয়! কিং তে যুদ্ধেন বালক! ॥৯৫॥
এবং তং বিরথং কৃত্বা কর্ণো রাজন্! ব্যকত্থত।
প্রমুখে বৃষ্ণিসিংহস্য পার্থস্য চ মহাত্মনঃ ॥৯৬॥
ততো রাজন্! শিলাধৌতান্ শরান্ শাখামৃগধ্বজঃ।
প্রাহিণোৎ সূতপুত্রায় কেশবেন প্রচোদিতঃ ॥৯৭॥

ভারতকৌমুদী

যোদ্ধব্যমিতি। হে মারিষ! আর্য্য!। সোল্লুণ্ঠনং সম্বোধনমিদম্। এতদ্দুঃখম্ ॥৯৪॥
গচ্ছেতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। হে বালক! মূর্খ!। কুৎসায়াং কপ্রত্যয়ঃ ॥৯৫॥
এবমিতি। ব্যকত্থত গর্বমকরোৎ। বৃষ্ণিসিংহস্য কৃষ্ণস্য, পার্থস্য অর্জ্জুনস্য ॥৯৬॥

ভারতভাবদীপঃ

বহ্বাশী ॥৮৫—৮৬॥ ব্রতেষু নিয়মেষু আগন্তুকেষু ॥৮৭—৯২॥ সংলীনং সঙ্কুচিতাঙ্গম্ ॥৯৩—৯৫॥
ব্যকত্থয়ৎ ভর্ৎসিতবান্ ॥৯৬—১১০॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২০॥

তাহার পর কর্ণ পুনরায় ধনুর অগ্রদ্বারা হস্তীর অন্তরালে লুক্কায়িত ভীমকে স্পর্শ করিলেন এবং হাসিতে হাসিতে পুনরায় এই কথা ভীমকে বলিলেন—॥৯৩॥

'সভ্য! অন্য স্থানে তোমার যুদ্ধ করা উচিত, আমাদের ন্যায় বীরগণের সহিত যুদ্ধ করা উচিত নহে। কারণ, আমাদের তুল্য বীরগণের সহিত যুদ্ধ করিলে, তোমাদের এইরূপ দুঃখ এবং অন্যরূপ অনেক দুঃখ হইবে ॥৯৪॥

মূর্খ! কুন্তীপুত্র! যেখানে কৃষ্ণ ও অর্জ্জুন রহিয়াছেন, তুমি সেইখানে যাও; তাঁহারা তোমাকে যুদ্ধে রক্ষা করিবেন; অথবা তুমি ঘরে যাও, তোমার যুদ্ধের প্রয়োজন কি' ॥৯৫॥

রাজা! কর্ণ ভীমসেনকে রথবিহীন করিয়া মহাত্মা কৃষ্ণ ও অর্জ্জুনের সম্মুখে এইরূপ গর্ব্ব করিলেন ॥৯৬॥

রাজা! তদনন্তর কৃষ্ণের অনুমতিক্রমে অর্জ্জুন কর্ণের প্রতি শিলাপরিমার্জ্জিত বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥৯৭॥

(৯৬)…কর্ণো রাজন্! ব্যকত্থয়ৎ…পি।

ততঃ পার্থভুজোৎসৃষ্টাঃ শরাঃ কনকভূষণাঃ।
গাণ্ডীবপ্রভবাঃ কর্ণং হংসাঃ ক্রৌঞ্চমিবাবিশন্ ॥৯৮॥
স ভুজঙ্গৈরিবাবিষ্টৈর্গাণ্ডীবপ্রেষিতৈঃ শরৈঃ।
ভীমসেনাদপাসেধৎ সূতপুত্রং ধনঞ্জয়ঃ ॥৯৯॥
স ছিন্নধন্বা ভীমেন ধনঞ্জয়শরাহতঃ।
কর্ণো ভীমাদপায়াসীদ্রথেন মহতা দ্রুতম্ ॥১০০॥
ভীমোঽপি সাত্যকের্বাহং সমারুহ্য নরর্ষভঃ।
অন্বয়াদ্ভ্রাতরং সংখ্যে পাণ্ডবং সব্যসাচিনম্ ॥১০১॥
ততঃ কর্ণং সমুদ্দিশ্য ত্বরমাণো ধনঞ্জয়ঃ।
নারাচং ক্রোধতাম্রাক্ষঃ প্রৈষীন্মৃত্যুমিবান্তকঃ ॥১০২॥

ভারতকৌমুদী

তত ইতি। শিলাধৌতান্ শিলাঘর্ষণেন পরিষ্কৃতান্, শাখামৃগধ্বজঃ কপিধ্বজোঽর্জ্জুনঃ ॥৯৭॥
তত ইতি। গাণ্ডীবাৎ প্রভবন্তি নির্গচ্ছন্তীতি তে। ক্রৌঞ্চং তদাখ্যং পর্বতম্ ॥৯৮॥
স ইতি। আবিষ্টৈর্গর্ত্তপ্রবেশোন্মুখৈঃ। অপাসেধৎ অপাসারয়ৎ ॥৯৯॥
স ইতি। ছিন্নধন্বা কৃপাণক্ষেপেণ। অপায়াসীৎ অপাসরৎ ॥১০০॥
ভীম ইতি। উহ্যতে অনেনেতি বাহো রথস্তম্। অন্বয়াদন্বগচ্ছৎ ॥১০১॥
তত ইতি। প্রৈষীৎ ন্যক্ষিপৎ ॥১০২॥

তাহার পর অর্জ্জুনের বাহুনিক্ষিপ্ত, গাণ্ডীব হইতে নির্গত, স্বর্ণভূষিত বাণসমূহ যাইয়া—হংসগণ যেমন ক্রৌঞ্চপর্ব্বতে প্রবেশ করে, সেইরূপ কর্ণের দেহে প্রবেশ করেতে লাগিল ॥৯৮॥

ক্রমে অর্জ্জুন গর্ত্তপ্রবেশোদ্যত সর্পের ন্যায় গাণ্ডীবনিক্ষিপ্ত বাণদ্বারা কর্ণকে ভীমসেনের নিকট হইতে সরাইয়া দিলেন ॥৯৯॥

ওদিকে ভীম কর্ণের ধনু ছেদন করিয়াছিলেন, অর্জ্জুনও বাণদ্বারা তাঁহাকে আঘাত করিতেছিলেন। সুতরাং কর্ণ বিশাল-রথারোহণে সত্বর ভীমের নিকট হইতে সরিয়া গেলেন ॥১০০॥

নরশ্রেষ্ঠ ভীমও সাত্যকির রথে আরোহণ করিয়া রণস্থলে ভ্রাতা অর্জ্জুনের অনুসরণ করিতে লাগিলেন ॥১০১॥

তদনন্তর ক্রোধে আরক্তনয়ন অর্জ্জুন ত্বরান্বিত হইয়া কর্ণকে লক্ষ্য করিয়া—যম যেমন মৃত্যুকে প্রেরণ করেন, সেইরূপ একটা নারাচ নিক্ষেপ করিলেন ॥১০২॥

# মহাভারতম্



মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

## দ্রোণপর্ব্ব

দশমখণ্ডম্

দর্শনাচার্য্য

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-

শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

কলিকাতা ৫১ সংখ্যকসুবিনর্ত্তস্থসিদ্ধান্তবিদ্যালয়াৎ

সিদ্ধান্তবাগীশেনৈব প্রকাশিতঞ্চ

১৩৪৪ বঙ্গাব্দে

গ্রাহকপক্ষে মূল্যং ১২৲ সাধারণপক্ষে মূল্যং ১।০

স গরুত্মানিবাকাশে প্রার্থয়ন্ ভুজগোত্তমম্।
নারাচোঽভ্যপতৎ কর্ণং তূর্ণং গাণ্ডীবচোদিতঃ ॥১০৩॥
তমন্তরীক্ষে নারাচং দ্রৌণিশ্চিচ্ছেদ পত্রিণা।
ধনঞ্জয়ভয়াৎ কর্ণমুজ্জিহীর্ষন্ মহারথঃ ॥১০৪॥
ততো দ্রৌণিং চতুঃষষ্ট্যা বিব্যাধ কুপিতোঽর্জ্জুনঃ।
শিলীমুখৈর্মহারাজ ! মা গাস্তিষ্ঠেতি চাব্রবীৎ ॥১০৫॥
স তু মত্তগজাকীর্ণমনীকং রথসঙ্কুলম্।
তূর্ণমভ্যাবিশদ্দ্রৌণির্ধনঞ্জয়শরার্দ্দিতঃ ॥১০৬॥
ততঃ সুবর্ণপৃষ্ঠানাং চাপানাং কূজতাং রণে।
শব্দং গাণ্ডীবঘোষেণ কৌন্তেয়োঽভ্যভবদ্বলী ॥১০৭॥
ধনঞ্জয়স্তথা যান্তং পৃষ্ঠতো দ্রৌণিমভ্যয়াৎ।
নাতিদীর্ঘমিবাধ্বানং শরৈঃ সংত্রাসয়ন্ বলী ॥১০৮॥

## ভারতকৌমুদী

স ইতি। গরুত্মান্ গরুড়ঃ। গাণ্ডীবেন চোদিতঃ প্রেরিতঃ ॥১০৩॥
তমিতি। দ্রৌণিরশ্বত্থামা, পত্রিণা বাণেন। উজ্জিহীর্ষন্ উদ্ধর্ত্তুমিচ্ছন্ ॥১০৪॥
তত ইতি। বিব্যাধ তাড়য়ামাস। শিলীমুখৈর্বাণৈঃ, মা গা ন গচ্ছ ॥১০৫॥
স ইতি। অনীকং কৌরবসৈন্যম্। অভ্যাবিশৎ আত্মরক্ষার্থং প্রাবিশৎ ॥১০৬॥
তত ইতি। কূজতামব্যক্তং শব্দং কুর্বতাম্। কৌন্তেয়োঽর্জ্জুনঃ, অভ্যভবত্তিরশ্চকার ॥১০৭॥

তখন গাণ্ডীবনিক্ষিপ্ত সেই নারাচটা—বিশালসর্পাভিলাষী গরুড়ের ন্যায় কর্ণকে লক্ষ্য করিয়া দ্রুত আকাশে উঠিল ॥১০৩॥

এই সময়ে মহারথ অশ্বত্থামা অর্জ্জুনের ভয় হইতে কর্ণকে উদ্ধার করিবার ইচ্ছা করিয়া একটা বাণদ্বারা আকাশেই সেই নারাচটাকে ছেদন করিলেন ॥১০৪॥

মহারাজ ! তাহাতে অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া চৌষট্টিটা বাণদ্বারা অশ্বত্থামাকে বিদ্ধ করিলেন এবং বলিলেন—'যাইও না, থাক' ॥১০৫॥

তৎপরে অর্জ্জুনশরপীড়িত অশ্বত্থামা মত্তহস্তিসমাকীর্ণ ও রথপরিপূর্ণ কৌরবসৈন্যমধ্যে যাইয়া সত্বর প্রবেশ করিলেন ॥১০৬॥

তদনন্তর বলবান্ অর্জ্জুন গাণ্ডীবের শব্দে স্বর্ণখচিতপৃষ্ঠ ও অব্যক্তশব্দকারী অপর ধনুগুলির শব্দকে অভিভূত করিলেন ॥১০৭॥

(১০৪) তমন্তরিক্ষে নারাচম্…নি। (১০৮)…পৃষ্ঠতো দ্রৌণিমন্বয়াৎ—পি।

বিদার্য্য দেহান্ নারাচৈর্নরবারণবাজিনাম্ ।
কঙ্কবর্হিণবাসোভির্বলং ব্যধমদর্জ্জুনঃ ॥১০৯॥
তদ্বলং ভরতশ্রেষ্ঠ ! সবাজিদ্বিপমানবম্ ।
পাকশাসনিরায়স্তঃ পার্থঃ সংনিজঘান হ ॥১১০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ভীমপ্রবেশে ভীমকর্ণযুদ্ধে বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———***———

## একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ।

———ঃ-০-ঃ———

ধৃতরাষ্ট্র উবাচ ।
অহন্যহনি মে দীপ্তং যশঃ পততি সঞ্জয় ! ।
হতা মে বহবো যোধা মন্যে কালস্য পর্য্যয়ম্ ॥১॥

### ভারতকৌমুদী

ধনঞ্জয় ইতি। অধ্বানং পন্থানম্, সংত্রাসয়ন্ দ্রৌণিমেব ॥১০৮॥
বিদার্য্যেতি। কঙ্কবর্হিণবাসোভিঃ কঙ্কময়ূরপক্ষাবৃতৈঃ ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥১০৯॥
তদিতি। পাকশাসনিরর্জ্জুনঃ, আয়স্তঃ শ্রান্তোঽপি ॥১১০॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

অহনীতি। দীপ্তমুজ্জ্বলম্, পততি স্খলতি। পর্য্যয়ং পরিবর্ত্তনম্ ॥১॥

অশ্বত্থামা সেইভাবে যাইতে লাগিলে, বলবান্ অর্জ্জুন বাণদ্বারা সন্ত্রস্ত করতঃ অশ্বত্থামার পিছনে অনতিদীর্ঘ পথ গমন করিলেন ॥১০৮॥

পরে অর্জ্জুন কঙ্ক ও ময়ূরপক্ষযুক্ত নারাচসমূহদ্বারা দেহ বিদীর্ণ করিয়া করিয়া কৌরবপক্ষের হস্তী, অশ্ব ও মনুষ্য বিনাশ করিতে লাগিলেন ॥১০৯॥

ভরতশ্রেষ্ঠ ! অর্জ্জুন পরিশ্রান্ত হইয়াও হস্তী, অশ্ব ও মনুষ্যের সহিত কৌরবসৈন্য সংহার করিতে থাকিলেন' ॥১১০॥

(১০৯)···বরবারণবাজিনাম্···পি। * '···সপ্তত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···একোনচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি। (১) অহন্যহনি চোদ্দীপ্তম্···পি।

ধনঞ্জয়ঃ সুসংক্রুদ্ধঃ প্রবিষ্টো মামকং বলম্।
রক্ষিতং দ্রৌণিকর্ণাভ্যামপ্রবেশ্যং সুরৈরপি ॥২॥
তাভ্যামূর্জ্জিতবীর্য্যাভ্যামাপ্যায়িতপরাক্রমঃ।
সহিতঃ কৃষ্ণভীমাভ্যাং শিনীনামৃষভেণ চ ॥৩॥ (যুগ্মকম্)
তদা প্রভৃতি মাং শোকো দহত্যগ্নিরিবাশ্রয়ম্।
গ্রস্তানিব প্রপশ্যামি ভূমিপালান্ সসৈন্ধবান্ ॥৪॥
অপ্রিয়ং সুমহৎ কৃত্বা সিন্ধুরাজঃ কিরীটিনঃ।
চক্ষুর্বিষয়মাপন্নঃ কথং জীবিতমাপ্নুয়াৎ ॥৫॥
অনুমানাচ্চ পশ্যামি নাস্তি সঞ্জয়! সৈন্ধবঃ।
যুদ্ধন্তু তদ্‌যথা বৃত্তং তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥৬॥

---

ভারতকৌমুদী

ধনেতি। দ্রৌণিরশ্বত্থামা। উর্জ্জিতবীর্য্যাভ্যাং শিক্ষাভ্যাসাদিনা ক্রমবৃদ্ধিপ্রাপ্তবলাভ্যাম্, আপ্যায়িতপরাক্রমো বর্দ্ধিতবিক্রমঃ। শিনীনামৃষভেণ শিনিবংশশ্রেষ্ঠেন সাত্যকিনা চ ॥২—৩॥

তদেতি। আশ্রয়ম্ আধারীভূতং কাষ্ঠাদিকম্। সসৈন্ধবান্ জয়দ্রথসহিতান্ ॥৪॥

অপ্রিয়মিতি। অপ্রিয়ম্ অভিমন্যুবধরূপম্। আপন্নঃ প্রাপ্তঃ ॥৫॥

অন্বিতি। পশ্যামি জানামি। সৈন্ধবঃ সিন্ধুরাজো জয়দ্রথঃ। বৃত্তং জাতম্ ॥৬॥

---

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! দিনে দিনে আমার উজ্জ্বল যশ স্খলিত হইতেছে, আমার বহুতর যোদ্ধা নিহত হইয়াছেন। সুতরাং আমি মনে করি—কালের পরিবর্ত্তন হইয়াছে ॥১॥

অশ্বত্থামা ও কর্ণ যাহা রক্ষা করিতেছিলেন, সুতরাং যাহা দেবগণেরও প্রবেশের অযোগ্য ছিল, অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া আমার সেই সৈন্যমধ্যে আসিয়া প্রবেশ করিয়াছে। তা'র পর আবার মহাবল কৃষ্ণ ও ভীম তাহার পরাক্রম বর্দ্ধিত করিয়াছেন এবং শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকিও আসিয়া তাহার সহিত মিলিত হইয়াছেন ॥২—৩॥

(ইহা যখন শুনিলাম,) তদবধি—অগ্নি যেমন আশ্রয় দগ্ধ করে, সেইরূপ শোক আমাকে দগ্ধ করিতেছে। (স্থূল কথা—) এখন অর্জ্জুন যেন জয়দ্রথের সহিত রাজগণকে গ্রাস করিয়াছে বলিয়া মনে করিতেছি ॥৪॥

হায়! সিন্ধুরাজ অর্জ্জুনের গুরুতর অপ্রিয় কার্য্য করিয়া এখন তাহার দৃষ্টির বিষয় হইয়া কি করিয়া জীবন রক্ষা করিবেন ॥৫॥

(৪)···অগ্নিরিবাশয়ম্···বঙ্গ বৰ্দ্ধ বা নি।

যশ্চ বিক্ষোভ্য মহতীং সেনামালোড্য চাসকৃৎ।
একঃ প্রবিষ্টঃ সংক্রুদ্ধো নলিনীমিব কুঞ্জরঃ ॥৭॥
তস্য মে বৃষ্ণিবীরস্য ব্রূহি যুদ্ধং যথাতথম্।
ধনঞ্জয়ার্থে যত্তস্য কুশলো হ্যসি সঞ্জয় ! ॥৮॥ (যুগ্মকম্)

সঞ্জয় উবাচ।

তথা তু বৈকর্ত্তনপীড়িতং তং ভীমং প্রয়ান্তং পুরুষপ্রবীরম্।
সমীক্ষ্য রাজন্ ! নরমুখ্যমধ্যে শিনিপ্রবীরোঽনুযযৌ রথেন ॥৯॥
নদন্ যথা বজ্রধরস্তপান্তে জ্বলন্ যথা জলদান্তে চ সূর্য্যঃ।
নিঘ্নন্নমিত্রান্ ধনুষা দৃঢ়েন সংকম্পয়ংস্তব পুত্রস্য সেনাম্ ॥১০॥ (যুগ্মকম্)
তং যান্তমশ্বৈ রজতপ্রকাশৈরায়োধনে বীরবরং নদন্তম্।
নাশক্নুবন্ বারয়িতুং ত্বদীয়াঃ সর্বে তথা ভারত ! মাধবাগ্র্যম্ ॥১১॥

ভারতকৌমুদী

য ইতি। নলিনীং পদ্মসরসীম্। তস্য সাত্যকেঃ। যত্তস্য যত্নবতঃ, কুশল উক্তিনিপুণঃ ॥৭—৮॥

তথেতি। বৈকর্ত্তনেন কর্ণেন পীড়িতম্। শিনিপ্রবীরঃ সাত্যকিঃ। বজ্রধরো মেঘঃ, তপান্তে গ্রীষ্মাবসানে। জলদান্তে মেঘাপগমে। অমিত্রান্ শত্রূন্ ॥৯—১০॥

তমিতি। রজতপ্রকাশৈ রজতবচ্ছুভ্রবর্ণৈঃ, আয়োধনে রণাঙ্গনে ॥১১॥

সুতরাং সঞ্জয় ! আমি অনুমানে বুঝিতেছি—জয়দ্রথ নাই। (সে যাহা হউক,) সঞ্জয় ! সেই যুদ্ধ যেরূপ হইয়াছিল, তাহা তুমি আমার নিকট বল ॥৬॥

হস্তী যেমন পদ্মময় সরোবর বিক্ষুব্ধ ও আলোড়িত করে, সেইরূপ যিনি ক্রুদ্ধ হইয়া একাকী বার বার বিশাল সৈন্য বিক্ষুব্ধ ও আলোড়িত করিয়া প্রবিষ্ট হইয়াছিলেন, অর্জ্জুনের জয়ের জন্য যত্নবান্ ও বৃষ্ণিবংশশ্রেষ্ঠ সেই সাত্যকির যুদ্ধের বৃত্তান্ত যথাযথভাবে আমার নিকট বল। সঞ্জয় ! তুমি বলিতে বড়ই নিপুণ' ॥৭—৮॥

সঞ্জয় বলিলেন—রাজা ! পুরুষপ্রবীর ভীমসেন কর্ণকর্ত্তৃক পীড়িত হইয়া সেইভাবে বীরগণমধ্যে গমন করিতেছেন দেখিয়া শিনিবংশপ্রবীর সাত্যকি রথারোহণে তাঁহার পশ্চাতে যাইতে লাগিলেন। তৎকালে তিনি গ্রীষ্মাবসানে মেঘের ন্যায় গর্জন করিতে থাকিয়া এবং মেঘ অপসৃত হইলে সূর্য্যের তুল্য তেজস্বী হইয়া দৃঢ় ধনুদ্বারা শত্রুগণকে সংহার করতঃ আপনার পুত্রের সৈন্যগণকে কাঁপাইতে থাকিয়া যাইতেছিলেন ॥৯—১০॥

(১১)···বীরতরং নদন্তম্···বা মি।

অমর্ষপূর্ণস্ত্বনিবৃত্তযোধী শরাসনী কাঞ্চনবর্ম্মধারী।
অলম্বুষঃ সাত্যকিং মাধবাগ্র্যমবারয়দ্রাজবরোঽভিপত্য ॥১২॥
তয়োরভূদ্ভারত! সম্প্রহারো যথাবিধো নৈব বভূব কশ্চিৎ।
প্রৈক্ষন্ত এবাহবশোভিনৌ তৌ যোধাস্ত্বদীয়াশ্চ পরে চ সর্বে ॥১৩॥
অবিধ্যদেনং দশভিঃ পৃষৎকৈরলম্বুষো রাজবরঃ প্রসহ্য।
অনাগতানেব তু তান্ পৃষৎকাংশ্চিচ্ছেদ বাণৈঃ শিনিপুঙ্গবোঽপি ॥১৪॥
পুনঃ স বাণৈস্ত্রিভিরগ্নিকল্পৈরাকর্ণপূর্ণৈর্নিশিতৈঃ সুপুঙ্খৈঃ।
বিব্যাধ দেহাবরণং বিদার্য্য তে সাত্যকেরাবিবিশুঃ শরীরম্ ॥১৫॥

## ভারতকৌমুদী

অমর্ষেতি। অনিবৃত্তযোধী অপলায়নেন যুদ্ধকারী, শরাসনী ধনুষ্মান্ ॥১২॥
তয়োরিতি। সম্প্রহারো যুদ্ধম্। পদয়োঃ সন্ধের্বৈকল্পিকত্বাৎ প্রৈক্ষন্ত এবেতি ন সন্ধিঃ ॥১৩॥
অবিধ্যদিতি। পৃষৎকৈর্বাণৈঃ। রাজবর ইত্যনেন রাক্ষসব্যাবৃত্তিঃ ॥১৪॥

## ভারতভাবদীপঃ

অহন্যহনীতি ॥১—১২॥ প্রৈক্ষন্তে প্রেক্ষকা বভূবুরিতি তথা বচনমনুষজ্যতে ॥১৩॥ প্রসহ্য অনাদৃত্য ॥১৪—২৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২১॥

ভরতনন্দন! বীরশ্রেষ্ঠ ও মধুবংশপ্রধান সাত্যকি রণস্থলে গর্জন করিতে থাকিয়া রজতের ন্যায় শুভ্রবর্ণ ঘোটকচালিত রথে যাইতে লাগিলে, আপনার পক্ষের সমস্ত যোদ্ধাও তাঁহাকে বারণ করিতে সমর্থ হইলেন না ॥১১॥

তখন ক্রোধে পরিপূর্ণ, যুদ্ধে অপলায়ী, ধনুর্দ্ধর ও স্বর্ণময়কবচধারী রাজশ্রেষ্ঠ অলম্বুষ অগ্রবর্ত্তী হইয়া মধুবংশশ্রেষ্ঠ সাত্যকিকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥১২॥

ভরতনন্দন! তাহার পর, পূর্ব্বে যেরূপ কোন যুদ্ধ আর হয় নাই, সেইরূপ তাঁহাদের যুদ্ধ হইতে লাগিল। তখন আপনার পক্ষের ও বিপক্ষের যোদ্ধারা সকলে সেই যুদ্ধশোভী বীর দুই জনকে দেখিতে লাগিলেন ॥১৩॥

পরে রাজশ্রেষ্ঠ অলম্বুষ দশটা বাণদ্বারা সাত্যকিকে বিদ্ধ করিবার জন্য তাহা ক্ষেপ করিলেন; সাত্যকিও বাণদ্বারা অনাগত অবস্থাতেই সেগুলিকে ছেদন করিলেন ॥১৪॥

অলম্বুষ পুনরায় কর্ণপর্য্যন্ত ধনু আকর্ষণ করিয়া সুধার ও সুপুঙ্খ অগ্নিতুল্য তিনটা বাণদ্বারা সাত্যকিকে বিদ্ধ করিলেন। তখন সেই বাণগুলি যাইয়া সাত্যকির বর্ম্ম ভেদ করিয়া তাঁহার শরীরে প্রবেশ করিল ॥১৫॥

(১৫)···আবিবিশুঃ পৃষৎকাঃ—পি।

তৈঃ কায়মস্যাগ্ন্যনিলপ্রভাবৈর্ব্বিদার্য্য বাণৈর্নিশিতৈর্জ্জ্বলদ্ভিঃ।
আজঘ্নিবাংস্তান্ রজতপ্রকাশানশ্বাংশ্চতুর্ভিশ্চতুরঃ প্রসহ্য ॥১৬॥
তথা তু তেনাভিহতস্তরস্বী নপ্তা শিনেশ্চক্রধরপ্রভাবঃ।
অলম্বুষস্যোত্তমবেগবদ্ভিরশ্বাংশ্চতুর্ভির্নিজঘান বাণৈঃ ॥১৭॥
অথাস্য সূতস্য শিরো নিকৃত্য ভল্লেন কালানলসন্নিভেন।
সকুণ্ডলং পূর্ণশশিপ্রকাশং ভ্রাজিষ্ণু বক্ত্রং নিচকর্ত্ত দেহাৎ ॥১৮॥
নিহত্য তং পার্থিবপুত্রপৌত্রং সংখ্যে যদূনামৃষভঃ প্রমাথী।
ততোঽন্বয়াদর্জ্জুনমেব বীরঃ সৈন্যানি রাজংস্তব সন্নিবার্য্য ॥১৯॥
অন্বাগতং বৃষ্ণিবরং সমীক্ষ্য তথারিমধ্যে পরিবর্ত্তমানম্।
ঘ্নন্তং কুরূণামিষুভির্ব্বলানি পুনঃ পুনর্ব্বায়ুমিবাভ্রপূগান্ ॥২০॥
ততোঽবহন্ সৈন্ধবাঃ সাধু দান্তা গোক্ষীরকুন্দেন্দুহিমপ্রকাশাঃ।
সুবর্ণজালাবততাঃ সদশ্বা যতো যতঃ কাময়তে নৃসিংহঃ ॥২১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

পুনরিতি। আকর্ণপূর্ণৈঃ আকর্ণাকৃষ্টধনুর্নিক্ষিপ্তৈঃ। তে বাণাঃ ॥১৫॥
তৈরিতি। অস্য সাত্যকেঃ, অগ্নিবদুজ্জ্বলৈঃ অনিলবদ্বেগবদ্ভিশ্চ। প্রসহ্য হঠেন ॥১৬॥
তথেতি। তরস্বী বলবান্, শিনের্নপ্তা পৌত্রঃ, চক্রধরপ্রভাবঃ কৃষ্ণতুল্যপ্রভাবঃ ॥১৭॥
অথেতি। সূতস্য সারথেঃ, নিকৃত্য ছিত্ত্বা। ভ্রাজিষ্ণু উজ্জ্বলম্, নিচকর্ত্ত চিচ্ছেদ ॥১৮॥
নিহত্যেতি। পার্থিবয়োরেব পুত্রশ্চাসৌ পৌত্রশ্চেতি তম্। প্রমাথী শত্রুমর্দ্দী ॥১৯॥

অলম্বুষ সেই বাণগুলিদ্বারা সাত্যকির দেহ বিদীর্ণ করিয়া অগ্নির ন্যায় উজ্জ্বল, বায়ুর তুল্য বেগবান্ ও সুধার অপর চারিটা বাণদ্বারা সাত্যকির রজততুল্য শুভ্রবর্ণ চারিটা অশ্বকে সবলে আঘাত করিলেন ॥১৬॥

অলম্বুষ সেইভাবে আঘাত করিলে, বলবান্ ও কৃষ্ণের তুল্য প্রভাবশালী সাত্যকি মহাবেগযুক্ত চারিটা বাণদ্বারা অলম্বুষের চারিটা অশ্বকে বধ করিলেন ॥১৭॥

তৎপরে সাত্যকি অলম্বুষের সারথির মস্তক ছেদন করিয়া প্রলয়কালের অগ্নির ন্যায় উজ্জ্বল একটা ভল্লদ্বারা কুণ্ডলযুক্ত, পূর্ণচন্দ্রের ন্যায় সুন্দর ও উজ্জ্বল অলম্বুষের মুখখানিকে দেহ হইতে কাটিয়া ফেলিলেন ॥১৮॥

রাজা! তদনন্তর যদুবংশশ্রেষ্ঠ ও শত্রুবিমর্দ্দী মহাবীর সাত্যকি রাজার পুত্র ও রাজারই পৌত্র অলম্বুষকে বধ করিয়া আপনার সৈন্যগণকে বারণপূর্ব্বক অর্জ্জুনের দিকেই গমন করিতে লাগিলেন ॥১৯॥

(১৭)···চক্রধরপ্রবীরঃ···পি। (২০)···বৃষ্ণিবীরম্···বা নি।

অথাত্মজাস্তে সহিতাভিপেতুরন্যে চ যোধাস্ত্বরিতাস্ত্বদীয়াঃ।
কৃত্বা মুখং ভারত! যোধমুখ্যং দুঃশাসনং ত্বৎসুতমাজমীঢ়! ॥২২॥
তে সর্ব্বতঃ সম্পরিবার্য্য সংখ্যে শৈনেয়মাজঘ্নুরনীকসাহাঃ।
স চাপি তান্ প্রবরঃ সাত্বতানাং ন্যবারয়দ্বাণজালেন বীরঃ ॥২৩॥
নিবার্য্য তাংস্তূর্ণমমিত্রঘাতী নপ্তা শিনেঃ পত্রিভিরগ্নিকল্পৈঃ।
দুঃশাসনস্যাভিজঘান বাহানুদ্যম্য বাণাসনমাজমীঢ়!।
ততোঽর্জ্জুনো হর্ষমবাপ সংখ্যে কৃষ্ণশ্চ দৃষ্ট্বা পুরুষপ্রবীরম্ ॥২৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
জয়দ্রথবধে অলম্বুষরাজবধে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

অম্বিতি। অন্বাগতং শক্রসঙ্কটান্নির্গতম্। অভ্রপূগান্ মেঘসমূহান্। সৈন্ধবাঃ সিন্ধু-দেশীয়াঃ, সাধু সম্যক্, দান্তাঃ শিক্ষিতাঃ, গোক্ষীরাদিবচ্ছুভ্রা ইত্যর্থঃ। সুবর্ণজালেন অবততা আবৃতদেহাঃ ॥২০—২১॥

অথেতি। সহিতাভিপেতুরিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। মুখমগ্রবর্ত্তিনম্ ॥২২॥

তইতি। সম্পরিবার্য্য পরিবেষ্ট্য। অনীকং শক্রসৈন্যং সহন্ত ইতি তে। কর্ম্মণ্যণ্ ॥২৩॥

বৃষ্ণিবংশশ্রেষ্ঠ সাত্যকি এক শক্রসঙ্কট হইতে নির্গত হইয়া অন্য শক্রসমূহ-মধ্যে আসিয়া পড়িয়াছেন এবং বায়ু যেমন মেঘসমূহ বিনাশ করে, সেইরূপ বাণদ্বারা বার বার কৌরবসৈন্য বিনাশ করিতেছেন, এই সমস্ত দেখিয়া সিন্ধু-দেশীয়, সম্যক্ শিক্ষিত, গোদুগ্ধ, কুন্দপুষ্প, চন্দ্র ও হিমের ন্যায় শুভ্রবর্ণ এবং স্বর্ণজালে আবৃতদেহ উত্তম অশ্বগণ—নরশ্রেষ্ঠ সাত্যকি যে দিকে যে দিকে যাইবার ইচ্ছা করিতে লাগিলেন, সেই দিকে সেই দিকেই তাঁহাকে বহন করিয়া লইয়া যাইতে লাগিল ॥২০—২১॥

অজমীঢ়বংশীয় ভরতনন্দন! তাহার পর আপনার পুত্রেরা এবং আপনার পক্ষের অন্য যোদ্ধারা সম্মিলিত ও ত্বরান্বিত হইয়া আপনার পুত্র যোদ্ধৃশ্রেষ্ঠ দুঃশাসনকে অগ্রবর্ত্তী করিয়া সাত্যকির অভিমুখে ধাবিত হইলেন ॥২২॥

বিপক্ষসৈন্যনিবারণনিপুণ সেই বীরেরা সকল দিকে সাত্যকিকে বেষ্টন করিয়া আঘাত করিতে লাগিলেন। তখন সাত্বতবংশশ্রেষ্ঠ মহাবীর সাত্যকিও বাণসমূহদ্বারা তাঁহাদিগকে বারণ করিতে থাকিলেন ॥২৩॥

(২৩)·· অনীকসংঘাঃ···পি। * '···অষ্টত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' ·বঙ্গ বর্দ্ধ, '··· চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

———(ঃ*ঃ)———

সঞ্জয় উবাচ।

তমুদ্যতং মহাবাহুং দুঃশাসনরথং প্রতি।
ত্বরিতং ত্বরণীয়েষু ধনঞ্জয়জয়ৈষিণম্ ॥১॥
ত্রিগর্ত্তানাং মহেষ্বাসাঃ সুবর্ণবিকৃতধ্বজাঃ।
সেনাসমুদ্রমাবিষ্টমনন্তং পর্য্যবারয়ন্ ॥২॥ (যুগ্মকম্)
অথৈনং রথবংশেন সর্ব্বতঃ সন্নিবার্য্য তে।
অবাকিরন্ শরব্রাতৈঃ ক্রুদ্ধাঃ পরমধন্বিনঃ ॥৩॥

ভারতকৌমুদী

নিবার্য্যেতি। বাহান্ অশ্বান্, বাণাসনং ধনুঃ। পুরুষপ্রবীরং সাত্যকিম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———০*০———

তমিতি। ত্বরণীয়েষু ত্বরয়া সম্পাদ্যেষু কর্ম্মসু। আবিষ্টং প্রবিষ্টম্ ॥১—২॥

অথেতি। রথানাং বংশেন সমূহেন, সন্নিবার্য্য পরিবেষ্ট্য। শরাণাং ব্রাতৈঃ সমূহৈঃ ॥৩॥

---

এবং অজমীঢ়নন্দন! শত্রুহন্তা সাত্যকি সত্বর তাঁহাদিগকে বারণ করিয়া ধনু উত্তোলনপূর্বক অগ্নিতুল্য বাণসমূহদ্বারা দুঃশাসনের অশ্বগুলিকে বধ করিলেন। পরে কৃষ্ণ ও অর্জ্জুন পুরুষশ্রেষ্ঠ সাত্যকিকে দেখিয়া আনন্দ লাভ করিলেন' ॥২৪॥

———ঃ০ঃ———

সঞ্জয় বলিলেন—'অর্জ্জুনের জয়াভিলাষী মহাবাহু সাত্যকি দুঃশাসনের রথের দিকে গমন করিতে উদ্যত এবং সত্বর কর্ত্তব্য কার্য্যের প্রতি ত্বরান্বিত হইয়া অনন্ত কৌরবসৈন্যসমুদ্রমধ্যে প্রবেশ করিলে, স্বর্ণখচিতধ্বজ ত্রিগর্ত্তদেশীয় মহাধনুর্দ্ধরেরা যাইয়া তাঁহাকে পরিবেষ্টন করিলেন ॥১—২॥

অনন্তর সেই মহাধনুর্দ্ধরেরা ক্রুদ্ধ হইয়া রথসমূহদ্বারা সাত্যকিকে পরিবেষ্টন করিয়া তাঁহার উপরে বাণসমূহ নিক্ষেপ করিতে লাগিলেন ॥৩॥

---

(১)…ধনঞ্জয়জয়ৈষিণঃ—পি। (২)…সাত্বতং পর্য্যবারয়ন্—পি।

অজয়দ্রাজপুত্রাংস্তান্ যতমানান্ মহারণে।
একঃ পঞ্চাশতং শত্রূন্ সাত্যকিঃ সত্যবিক্রমঃ ॥৪॥
সম্প্রাপ্য ভারতীমধ্যং তলঘোষসমাকুলম্।
অসিশক্তিগদাপূর্ণমপ্লবং সলিলং যথা ॥৫॥ (যুগ্মকম্)
তত্রাদ্ভুতমপশ্যাম শৈনেয়চরিতং রণে।
প্রতীচ্যাং দিশি তং দৃষ্ট্বা প্রাচ্যাং পশ্যাম লাঘবাৎ ॥৬॥
উদীচীং দক্ষিণাং প্রাচীং প্রতীচীং বিদিশস্তথা।
নৃত্যন্নিবাচরচ্ছূরো যথা রথশতং তথা ॥৭॥
তদ্দৃষ্ট্বা চরিতং তস্য সিংহবিক্রান্তগামিনঃ।
ত্রিগর্ত্তাঃ সংন্যবর্ত্তন্ত সন্তপ্তাঃ স্বজনং প্রতি ॥৮॥
তমন্যে শূরসেনানাং শূরাঃ সংখ্যে ন্যবারয়ন্।
নিয়চ্ছন্তঃ শরব্রাতৈর্মত্তং দ্বিপমিবাঙ্কুশৈঃ ॥৯॥

ভারতকৌমুদী

অজয়দিতি। যতমানান্ জয়ে। ভারতী কৌরবী সেনা তস্যা মধ্যম্, তলঘোষেণ হস্তাবরণশব্দেন সমাকুলং ব্যাপ্তম্। অপ্লবং তরিশূন্যম্, সলিলং সমুদ্রজলম্ ॥৪—৫॥

তত্রেতি। শৈনেয়চরিতং সাত্যকিকার্য্যম্। লাঘবাৎ দ্রুতগমনাৎ ॥৬॥

উদীচীমিতি। বিদিশো দিগন্তরালানি। শূরঃ সাত্যকিঃ ॥৭॥

তদিতি। সিংহ ইব বিক্রান্তেন বিক্রমেণ গচ্ছতীতি তস্য। সন্তপ্তাঃ শোকেন ॥৮॥

তমিতি। নিয়চ্ছন্তঃ স্বস্থান এব স্থাপয়ন্তঃ, শরাণাং ব্রাতৈঃ সমূহৈঃ ॥৯॥

ক্রমে যথার্থবিক্রমশালী সাত্যকি নৌকাশূন্য সমুদ্রজলের তুল্য, অসি, শক্তি ও গদায় পরিপূর্ণ এবং হস্তাবরণের শব্দে সমাকুল কৌরবসৈন্যমধ্যে উপস্থিত হইয়া একাকীই মহাযুদ্ধে জয়ে যত্নশীল সেই পঞ্চাশ জন শত্রু রাজপুত্রকে জয় করিলেন ॥৪—৫॥

তখন আমরা যুদ্ধে সাত্যকির অদ্ভুত চরিত্র দেখিলাম। যে হেতু তাঁহাকে পশ্চিমদিকে দেখিয়া দ্রুতগামিতাবশতঃ পরক্ষণেই পূর্বদিকে দেখিয়াছিলাম ॥৬॥

শত রথীর ন্যায় একমাত্র রথী বীর সাত্যকি নৃত্য করিতে করিতেই যেন উত্তর, দক্ষিণ, পূর্ব্ব, পশ্চিম ও কোণ দিকে বিচরণ করিতে লাগিলেন ॥৭॥

সিংহের ন্যায় বিক্রমের সহিত বিচরণকারী সাত্যকির সেই আচরণ দেখিয়া এবং আত্মীয়-স্বজন নিহত হওয়ায় শোকে সন্তপ্ত হইয়া ত্রিগর্ত্তেরা যুদ্ধ হইতে নিবৃত্তি পাইল ॥৮॥

(৫)···অপ্লবং সাগরং যথা—নি।

তৈর্ব্যবাহরদার্য্যাত্মা মুহূর্ত্তমিব সাত্যকিঃ।
ততঃ কলিঙ্গৈর্যুযুধে সোঽচিন্ত্যবলবিক্রমঃ ॥১০॥
তাঞ্চ সেনামতিক্রম্য কলিঙ্গানাং দুরত্যয়াম্।
অথ পার্থং মহাবাহুর্ধনঞ্জয়মুপাসদৎ ॥১১॥
তরন্নিব জলে শ্রান্তো যথা স্থলমুপেযিবান্।
তং দৃষ্ট্বা পুরুষব্যাঘ্রং যুযুধানঃ সমাশ্বসৎ ॥১২॥
তমায়ান্তমভিপ্রেক্ষ্য কেশবঃ পার্থমব্রবীৎ।
অসাবায়াতি শৈনেয়স্তব পার্থ! পদানুগঃ ॥১৩॥
এষ শিষ্যঃ সখা চৈব তব সত্যপরাক্রমঃ।
সর্ব্বান্ যোধাংস্তৃণীকৃত্য বিজিগ্যে পুরুষর্ষভঃ ॥১৪॥

## ভারতকৌমুদী

তৈরিতি। ব্যবাহরৎ যুদ্ধমকরোৎ, আর্য্যাত্মা দুরভিসন্ধিশূন্যচিত্তঃ ॥১০॥
তামিতি। দুরত্যয়াং দুস্তরাম্। উপাসদৎ উপাগমৎ ॥১১॥
তরন্নিতি। উপেযিবান্ প্রাপ্তবান্। যুযুধানঃ সাত্যকিঃ ॥১২॥
তমিতি। পার্থমর্জ্জুনম্। শৈনেয়ঃ সাত্যকিঃ। পদানুগঃ অনুচরঃ ॥১৩॥
এষ ইতি। তৃণীকৃত্য তৃণবদবজ্ঞায়, বিজিগ্যে বিজিতবান্ ॥১৪॥

---

সেই সময়ে শূরসেনদেশীয় বীরেরা অঙ্কুশদ্বারা মত্তহস্তীর ন্যায় বাণসমূহদ্বারা সাত্যকিকে স্বস্থানেই রাখিয়া যুদ্ধে বারণ করিতে লাগিলেন ॥৯॥

তখন অচিন্তনীয়বলবিক্রমশালী সাত্যকি মুহূর্ত্তকাল তাঁহাদের সঙ্গে সদ্ভাবে যুদ্ধ করিলেন, পরে কলিঙ্গদেশীয়গণের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥১০॥

ক্রমে মহাবাহু সাত্যকি সেই দুস্তর কলিঙ্গসৈন্যও অতিক্রম করিয়া পৃথানন্দন অর্জ্জুনের নিকটে উপস্থিত হইলেন ॥১১॥

জলে সন্তরণকারী লোক পরিশ্রান্ত হইয়া স্থল পাইয়া যেমন আশ্বস্ত হয়, সেইরূপ সাত্যকি পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুনকে দেখিয়া আশ্বস্ত হইলেন ॥১২॥

ওদিকে কৃষ্ণ সাত্যকিকে আসিতে দেখিয়া অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন! ঐ তোমার অনুচর সাত্যকি আসিতেছেন ॥১৩॥

যথার্থবিক্রমশালী এই পুরুষশ্রেষ্ঠ তোমার শিষ্য ও সখা; ইনি সমস্ত বিপক্ষযোদ্ধাকে তৃণের ন্যায় অবজ্ঞাপূর্বক জয় করিয়াছেন ॥১৪॥

(১০)···মুহূর্ত্তাদেব···বা নি।

এষ কৌরবযোধানাং কৃত্বা ঘোরমুপদ্রবম্।
তব প্রাণৈঃ প্রিয়তমঃ কিরীটিন্নেতি সাত্যকিঃ ॥১৫॥
এষ দ্রোণং তথা ভোজং কৃতবর্ম্মাণমেব চ।
কদর্থীকৃত্য বিশিখৈঃ ফাল্গুনাভ্যেতি সাত্যকিঃ ॥১৬॥
ধর্ম্মরাজপ্রিয়ান্বেষী হত্বা যোধান্ বরান্ বরান্।
শূরশ্চৈব কৃতাস্ত্রশ্চ ফাল্গুনাভ্যেতি সাত্যকিঃ ॥১৭॥
কৃত্বা সুদুষ্করং কর্ম্ম সৈন্যমধ্যে মহাবলঃ।
তব দর্শনমন্বিচ্ছন্ পাণ্ডবাভ্যেতি সাত্যকিঃ ॥১৮॥
বহূনেকরথেনাজৌ যোধয়িত্বা মহারথান্।
আচার্য্যপ্রমুখান্ পার্থ! প্রয়াত্যেষ স সাত্যকিঃ ॥১৯॥
স্ববাহুবলমাশ্রিত্য বিদার্য্য চ বরূথিনীম্।
প্রেষিতো ধর্ম্মরাজেন পার্থৈষোঽভ্যেতি সাত্যকিঃ ॥২০॥

ভারতকৌমুদী

অনুমায় সানন্দমাহ এষ ইত্যাদি। উপদ্রবমুৎপীড়নম্। প্রাণৈস্তুল্য ইতি শেষঃ ॥১৫॥
এষ ইতি। ভোজং ভোজবংশীয়ম্। কদর্থীকৃত্য বিজিত্য, হে ফাল্গুন! অর্জ্জুন! ॥১৬॥
ধর্ম্মেতি। ধর্ম্মরাজপ্রিয়ং ত্বামন্বিষ্যতীতি সঃ। কৃতাস্ত্রঃ শিক্ষিতসর্বাস্ত্রঃ ॥১৭॥
কৃত্বেতি। কর্ম্ম ভূরিবিপক্ষজয়রূপম্। অন্বিচ্ছন্ কর্ত্তুমভিলষন্ ॥১৮॥
বহূনিতি। আচার্য্যপ্রমুখান্ দ্রোণপ্রভৃতীন্। প্রয়াতি আয়াতি ॥১৯॥
স্বেতি। বরূথিনীং কৌরবসেনাম্। হে পার্থ! পৃথানন্দন! ॥২০॥

অর্জ্জুন! তোমার প্রাণের তুল্য প্রিয়তম সাত্যকি কৌরবযোদ্ধাদের ভয়ঙ্কর উৎপীড়ন করিয়া এই আসিতেছেন ॥১৫॥

অর্জ্জুন! সাত্যকি বাণদ্বারা দ্রোণ ও ভোজবংশীয় কৃতবর্ম্মাকে জয় করিয়া এই আগমন করিতেছেন ॥১৬॥

অর্জ্জুন! বীর ও সমস্ত অস্ত্রে সুশিক্ষিত সাত্যকি তোমার অন্বেষণে প্রবৃত্ত হইয়া কৌরবপক্ষের প্রধান প্রধান যোদ্ধাকে বধ করিয়া আসিতেছেন ॥১৭॥

পাণ্ডুনন্দন! মহাবল সাত্যকি তোমার দর্শনার্থী হইয়া বিপক্ষসৈন্যমধ্যে অতিদুষ্কর কার্য্য করিয়া আগমন করিতেছেন ॥১৮॥

পৃথানন্দন! সাত্যকি একরথে দ্রোণপ্রভৃতি বহুতর মহারথের সহিত যুদ্ধ করিয়া এই আসিতেছেন ॥১৯॥

(১৯)···প্রয়াত্যেষ হি সাত্যকিঃ—বঙ্গ বর্দ্ধ। (২০)···প্রেষিতো ধর্ম্মপুত্রেণ···পি বঙ্গ বর্দ্ধ।

যস্য নাস্তি সমো যোধো কৌরবেষু কথঞ্চন।
সোঽয়মায়াতি কৌন্তেয়! সাত্যকির্যুদ্ধদুর্ম্মদঃ ॥২১॥
কুরুসৈন্যাদ্বিমুক্তো বৈ সিংহো মধ্যাদ্‌গবামিব।
নিহত্য বহুলাঃ সেনাঃ পার্থৈষোঽভ্যেতি সাত্যকিঃ ॥২২॥
এষ রাজসহস্রাণাং বক্তুৈঃ পঙ্কজসন্নিভৈঃ।
আস্তীর্য্য বসুধাং পার্থ! ক্ষিপ্রমায়াতি সাত্যকিঃ ॥২৩॥
এষ দুর্য্যোধনং জিত্বা ভ্রাতৃভিঃ সহিতং রণে।
নিহত্য জলসন্ধঞ্চ ক্ষিপ্রমায়াতি সাত্যকিঃ ॥২৪॥
রুধিরৌঘবতীং কৃত্বা নদীং শোণিতকর্দ্দমাম্।
তৃণবদ্ব্যস্য কৌরব্যান্ ক্ষিপ্রমায়াতি সাত্যকিঃ ॥২৫॥

ভারতকৌমুদী

যস্যেতি। তাদৃশত্বাদেবাগন্তুং সমর্থ ইতি ভাবঃ ॥২১॥
কুর্বিতি। বিমুক্তো নির্গতঃ ॥২২॥
এষ ইতি। আস্তীর্য্য আচ্ছাদ্য, বসুধাং সমরভূমিম্ ॥২৩॥
এষ ইতি। জলসন্ধং নিহত্য চেতি লোকপরম্পরয়া শ্রুত্বাভিহিতম্ ॥২৪॥
রুধিরেতি। রুধিরৌঘবতীং রক্তপ্রবাহশালিনীম্। ব্যস্য নিরস্য অপসার্য্য ॥২৫॥

অর্জ্জুন! সাত্যকি ধর্ম্মরাজকর্ত্তৃক প্রেরিত হইয়া আপন বাহুবলমাত্র অবলম্বন করিয়া শত্রুসৈন্য বিদারণপূর্ব্বক এই আগমন করিতেছেন ॥২০॥

কুন্তীনন্দন! কৌরবগণের মধ্যে কোন প্রকারে যাঁহার তুল্য যোদ্ধা নাই, এই সেই যুদ্ধদুর্দ্ধর্ষ সাত্যকি আসিতেছেন ॥২১॥

পৃথানন্দন! সিংহ যেমন গোমধ্য হইতে নির্গত হয়, সেইরূপ সাত্যকি বহুতর সৈন্য বধ করিয়া কৌরবসৈন্য হইতে নির্গত হইয়া এই আসিতেছেন ॥২২॥

অর্জ্জুন! সাত্যকি বহুসহস্র ক্ষত্রিয়ের পদ্মতুল্য মুখদ্বারা সমরভূমি আচ্ছাদিত করিয়া এই সত্বর আগমন করিতেছেন ॥২৩॥

সাত্যকি ভ্রাতাদের সহিত দুর্য্যোধনকে যুদ্ধে জয় করিয়া জলসন্ধকে সংহারপূর্ব্বক এই সত্বর আসিতেছেন ॥২৪॥

রক্তের প্রবাহযুক্ত এবং রক্তেরই কর্দ্দমসমন্বিত একটা নদী প্রবাহিত করিয়া কৌরবগণকে অপসারণপূর্ব্বক সাত্যকি দ্রুত আগমম করিতেছেন' ॥২৫॥

(২৫)···এষ হ্যায়াতি সাত্যকিঃ—পি বঙ্গ বৰ্দ্ধ।

ততোঽপ্রহৃষ্টঃ কৌন্তেয়ঃ কেশবং বাক্যমব্রবীৎ।
ন মে প্রিয়ং মহাবাহো! যন্মামভ্যেতি সাত্যকিঃ ॥২৬॥
ন হি জানামি বৃত্তান্তং ধর্ম্মরাজস্য কেশব!।
সাত্বতেন বিহীনঃ স যদি জীবতি বা ন বা ॥২৭॥
এতেন হি মহাবাহো! রক্ষিতব্যঃ স পার্থিবঃ।
তমেষ কথমুৎসৃজ্য মম কৃষ্ণ! পদানুগঃ ॥২৮॥
রাজা দ্রোণায় চোৎসৃষ্টঃ সৈন্ধবশ্চানিপাতিতঃ।
প্রত্যুদ্যাতি চ শৈনেয়মেষ ভূরিশ্রবা রণে।
সোঽয়ং গুরুতরো ভারঃ সৈন্ধবার্থে সমাহিতঃ ॥২৯॥
জ্ঞাতব্যশ্চ হি মে রাজা রক্ষিতব্যশ্চ সাত্যকিঃ।
জয়দ্রথশ্চ হন্তব্যো লম্বতে চ দিবাকরঃ ॥৩০॥

## ভারতকৌমুদী

তত ইতি। অপ্রহৃষ্ট উদ্বিগ্নচিত্তঃ, যুধিষ্ঠিরবিপদাশঙ্কয়েতি ভাবঃ ॥২৬॥

নেতি। হি যস্মাৎ। সাত্বতেন সাত্যকিনা ॥২৭॥

এতেনেতি। পদানুগঃ অনুচরো জাত ইতি শেষঃ ॥২৮॥

রাজেতি। রাজা যুধিষ্ঠিরঃ। শৈনেয়ং সাত্যকিম্। সমাহিতো ময়া ধৃতঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

জ্ঞাতব্য ইতি। রাজা যুধিষ্ঠিরস্তদ্বৃত্তান্ত ইত্যর্থঃ। লম্বতে পশ্চিমাকাশাৎ স্রংসতে ॥৩০॥

---

তদনন্তর অর্জ্জুন বিষণ্ণচিত্ত হইয়া কৃষ্ণকে এই কথা বলিলেন—'মহাবাহু! সাত্যকি যে আমার নিকট আসিতেছেন, ইহা আমার প্রীতিজনক হয় নাই ॥২৬॥

কারণ, কৃষ্ণ! আমি ত ধর্ম্মরাজের সংবাদ জানি না। তিনি সাত্যকি-বিহীন হইয়া জীবিত আছেন কি না ধারণা করিতে পারিতেছি না ॥২৭॥

মহাবাহু কৃষ্ণ! ধর্ম্মরাজকে রক্ষা করা ইঁহার উচিত ছিল। সুতরাং কেন ইনি তাঁহাকে ত্যাগ করিয়া আমার অনুবর্ত্তী হইলেন? ॥২৮॥

ধর্ম্মরাজকে দ্রোণের হস্তে উৎসর্গ করা হইল, জয়দ্রথকেও বধ করিতে পারি নাই, এদিকেও এই ভূরিশ্রবা যুদ্ধে সাত্যকির দিকে যাইতেছেন। সুতরাং এক জয়দ্রথবধের জন্য আমি গুরুতর ভার লইলাম ॥২৯॥

ওদিকে ধর্ম্মরাজের বৃত্তান্ত আমার জানিতে হইবে, এদিকে সাত্যকিকে

(২৬) ততঃ প্রহৃষ্টঃ·· পি বা নি

শ্রান্তশ্চৈব মহাবাহুরল্পবাণশ্চ সাম্প্রতম্।
পরিশ্রান্তা হয়াশ্চাস্য হয়যন্তা চ মাধব ! ॥৩১॥
ন চ ভূরিশ্রবাঃ শ্রান্তঃ সসহায়শ্চ কেশব ! ।
অপীদানীং ভবেদস্য ক্ষেমমস্মিন্ সমাগমে ॥৩২॥
কচ্চিন্ন সাগরং তীর্ত্ত্বা সাত্যকিঃ সত্যবিক্রমঃ।
গোষ্পদং প্রাপ্য সীদেত মহৌজাঃ শিনিপুঙ্গবঃ ॥৩৩॥
অপি কৌরব্যমুখ্যেন কৃতাস্ত্রেণ মহাত্মনা।
সমেত্য ভূরিশ্রবসা স্বস্তিমান্ সাত্যকির্ভবেৎ ॥৩৪॥
ব্যতিক্রমমিমং মন্যে ধর্ম্মরাজস্য কেশব ! ।
আচার্য্যাদ্ভয়মুৎসৃজ্য যঃ প্রৈষয়ত সাত্যকিম্ ॥৩৫॥

## ভারতকৌমুদী

শ্রান্ত ইতি। মহাবাহুঃ সাত্যকিঃ। হয়যন্তা সারথিঃ ॥৩১॥
নেতি। অস্য সাত্যকেঃ, ক্ষেমং মঙ্গলম্, সমাগমে ভূরিশ্রবসা সহ যুদ্ধে মেলনে ॥৩২॥
কচ্চিদিতি। সাগরং তদ্রূপং দ্রোণাদিকম্। গোষ্পদং তদ্রূপং ভূরিশ্রবসম্ ॥৩৩॥
অপীতি। কৃতাস্ত্রেণ শিক্ষিতসর্বাস্ত্রেণ। সমেত্য মিলিত্বা, স্বস্তিমান্ কুশলী ॥৩৪॥
ব্যতীতি। ব্যতিক্রমং কর্ত্তব্যবৈপরীত্যম্। আচার্য্যাৎ দ্রোণাৎ ॥৩৫॥

রক্ষা করিতে হইবে এবং জয়দ্রথকেও বধ করিতে হইবে; সূর্য্যও পশ্চিমাকাশে ঝুলিয়া পড়িয়াছেন ॥৩০॥

কৃষ্ণ ! সাত্যকিও পরিশ্রান্ত হইয়াছেন, এখন উঁহার বাণও অল্পই আছে, ঘোড়াগুলিও ক্লান্ত হইয়াছে এবং সারথিও শ্রান্ত হইয়া পড়িয়াছে ॥৩১॥

কিন্তু ভূরিশ্রবা পরিশ্রান্ত নহেন, বিশেষতঃ উঁহার সহায় রহিয়াছে। অতএব কৃষ্ণ ! এই যুদ্ধে এখন সাত্যকির মঙ্গল হইবে ত ? ॥৩২॥

যথার্থবিক্রমশালী, মহাতেজা ও শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি সমুদ্র পার হইয়া এখন গোষ্পদে আসিয়া অবসন্ন হইবেন কি ? ॥৩৩॥

কুরুবংশশ্রেষ্ঠ, সমস্ত অস্ত্রে সুশিক্ষিত ও মহাত্মা ভূরিশ্রবার সহিত যুদ্ধে মিলিত হইয়া সাত্যকি কুশলী হইবেন কি ? ॥৩৪॥

কৃষ্ণ ! আমি এটাকে ধর্ম্মরাজের বিপরীত কার্য্য করা হইয়াছে বলিয়া মনে করি; যিনি দ্রোণের ভয় ত্যাগ করিয়া সাত্যকিকে পাঠাইয়াছেন ॥৩৫॥

(৩১)…অল্পপ্রাণশ্চ সাম্প্রতম্…পি বা নি। (৩৩) কচ্চিন্ন…পি বা নি।

গ্রহণং ধর্ম্মরাজস্য খগঃ শ্যেন ইবামিষম্।
নিত্যমাশংসতে দ্রোণঃ কচ্চিৎ স্যাৎ কুশলী নৃপঃ ॥৩৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে সাত্যক্যর্জ্জুনদর্শনে দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ

———:-০-:———

সঞ্জয় উবাচ।
তমাপতন্তং সংপ্রেক্ষ্য সাত্বতং যুদ্ধদুর্ম্মদম্।
ক্রোধাদ্ভূরিশ্রবা রাজন্! সহসা সমুপাদ্রবৎ ॥১॥
তমব্রবীন্মহাবাহুঃ কৌরব্যঃ শিনিপুঙ্গবম্।
অদ্য প্রাপ্তোঽসি দিষ্ট্যা মে চক্ষুর্বিষয়মিত্যুত ॥২॥

### ভারতকৌমুদী

গ্রহণমিতি। খগঃ পক্ষী, আমিষং মাংসম্। আশংসতে ইচ্ছতি। নৃপো যুধিষ্ঠিরঃ ॥৩৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে দ্বাবিংশত্যধিকশততমো ঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

তমিতি। আপতন্তমাগচ্ছন্তম্, সাত্বতং সাত্যকিম্। সমুপাদ্রবৎ অভ্যধাবৎ ॥১॥
তমিতি। কৌরব্যো ভূরিশ্রবাঃ। দিষ্ট্যা ভাগ্যেন। উতশব্দঃ পাদপূরণে ॥২॥

---

শ্যেনপক্ষী যেমন মাংস গ্রহণ করিবার ইচ্ছা করে, সেইরূপ দ্রোণ সর্ব্বদাই ধর্ম্মরাজকে গ্রহণ করিবার ইচ্ছা করেন। অতএব ধর্ম্মরাজ কুশলী হইবেন কি? ॥৩৬॥

———:০:———

সঞ্জয় বলিলেন—'রাজা! যুদ্ধদুর্দ্ধর্ষ সাত্যকি আসিতেছেন দেখিয়া ভূরিশ্রবা ক্রোধে তাঁহার দিকে বেগে ধাবিত হইলেন ॥১॥

পরে মহাবাহু ভূরিশ্রবা সাত্যকিকে বলিলেন—'সাত্যকি! তুমি আজ ভাগ্যবশতঃ আমার দৃষ্টির বিষয় হইয়াছ ॥২॥

---

* '...একোনচত্বাবিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...একচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি। (২) তমব্রবীন্মহারাজ!...বঙ্গ বর্দ্ধ বা নি।

চিরাভিলষিতং কামমহং প্রাপ্স্যামি সংযুগে।
নহি মে মোক্ষ্যসে জীবন্ যদি নোৎস্রজসে রণম্ ॥৩॥
অদ্য ত্বাং সমরে হত্বা নিত্যং শূরাভিমানিনম্।
নন্দয়িষ্যামি দাশার্হ! কুরুরাজং সুযোধনম্ ॥৪॥
অদ্য মদ্বাণনির্দগ্ধং পতিতং ধরণীতলে।
দ্রক্ষ্যতস্ত্বাং রণে বীরৌ সহিতৌ কেশবার্জ্জুনৌ ॥৫॥
অদ্য ধর্ম্মসুতো রাজা শ্রুত্বা ত্বাং নিহতং ময়া।
সব্রীড়ো ভবিতা সদ্যো যেনাসীহ প্রবেশিতঃ ॥৬॥
অদ্য মে বিক্রমং পার্থো বিজ্ঞাস্যতি ধনঞ্জয়ঃ।
ত্বয়ি ভূমৌ বিনিহতে শয়নে রুধিরোক্ষিতে ॥৭॥
চিরাভিলষিতো হ্যেষ ত্বয়া সহ সমাগমঃ।
পুরা দেবাসুরে যুদ্ধে শক্রস্য বলিনা যথা ॥৮॥

ভারতকৌমুদী

চিরেতি। কামং পর্য্যাপ্তম্। উৎস্রজসে ত্যজসি ॥৩॥
অদ্যেতি। নন্দয়িষ্যামি সন্তোষয়িষ্যামি, হে দাশার্হ! দাশার্হবংশীয়! ॥৪॥
অদ্যেতি। মম বাণেন নির্দগ্ধং নিহতম্। সহিতৌ মিলিতৌ ॥৫॥
অদ্যেতি। সব্রীড়ঃ সলজ্জঃ। তত্র হেতুমাহ যেনেতি ॥৬॥
অদ্যেতি। বিনিহতে ময়ৈব। রুধিরোক্ষিতে রক্তসিক্তগাত্রে ॥৭॥
চিরেতি। সমাগমো যুদ্ধে মেলনম্। বলিনা বলিনামকেনাসুরেণ ॥৮॥

---

আজ আমি যুদ্ধে চিরাভিলষিত বিষয় পর্য্যাপ্তরূপে লাভ করিব। কারণ, তুমি যদি রণস্থল পরিত্যাগ না কর, তবে আজ জীবিত অবস্থায় আমার নিকট হইতে মুক্তি পাইবে না ॥৩॥

সাত্যকি! আমি আজ যুদ্ধে সর্ব্বদা বীরাভিমানী তোমাকে বধ করিয়া কুরুরাজ দুর্য্যোধনকে আনন্দিত করিব ॥৪॥

বীর ও মিলিত কৃষ্ণ ও অর্জ্জুন আজ তোমাকে যুদ্ধে আমার বাণে নিহত ও ভূতলে পতিত দেখিবেন ॥৫॥

যিনি তোমাকে কৌরবসৈন্যমধ্যে প্রবেশ করাইয়াছেন, সেই রাজা যুধিষ্ঠির আজ তোমাকে নিহত শুনিয়া তৎক্ষণাৎ লজ্জিত হইবেন ॥৬॥

তুমি নিহত হইয়া রক্তসিক্ত অবস্থায় ভূতলে শয়ন করিলে, আজ পৃথানন্দন অর্জ্জুন আমার বিক্রম জানিতে পারিবেন ॥৭॥

অদ্য যুদ্ধং মহাঘোরং তব দাস্যামি সাত্বত ! ।
ততো জ্ঞাস্যসি তত্ত্বেন মদ্বীর্য্যবলপৌরুষম্ ॥৯॥
অদ্য সংযমনীং তাত ! যাতা ত্বং নিহতো রণে ।
যথা রামানুজেনাজৌ রাবনির্লক্ষ্মণেন হ ॥১০॥
অদ্য কৃষ্ণশ্চ পার্থশ্চ ধর্ম্মরাজশ্চ মাধব ! ।
হতে ত্বয়ি নিরুৎসাহা রণং ত্যক্ষ্যন্ত্যসংশয়ম্ ॥১১॥
অদ্য তেঽপচিতিং কৃত্বা শিতৈর্মাধব ! সায়কৈঃ ।
তৎস্ত্রিয়ো নন্দয়িষ্যামি যে ত্বয়া নিহতা রণে ॥১২॥
মচ্চক্ষুর্বিষয়ং প্রাপ্তো ন ত্বং মাধব ! মোক্ষ্যসে ।
সিংহস্য বিষয়ং প্রাপ্তো যথা ক্ষুদ্রমৃগস্তথা ॥১৩॥

ভারতকৌমুদী

অদ্যেতি। বীর্য্যং মানসিকী শক্তিঃ, বলং দৈহিকী শক্তিঃ, পৌরুষমধ্যবসায়শ্চ তৎ ॥৯॥
অদ্যেতি। সংযমনীং তদাখ্যাং যমপুরীম্, যাতা যাস্যসি। রাবণিরিন্দ্রজিৎ ॥১০॥
অদ্যেতি। পার্থোঽর্জ্জুনঃ কৃষ্ণসাহচর্য্যাৎ, হে মাধব ! মধুবংশীয় সাত্যকে ! ॥১১॥
অদ্যেতি। অপচিতিং ক্ষয়ম্, "ক্ষয়ার্চ্চয়োরপচিতিঃ" ইত্যমরঃ। শিতৈঃ সুধারৈঃ ॥১২॥
মদিতি। সিংহস্য বিষয়ং চক্ষুর্গোচরম্ ॥১৩॥

পূর্ব্বকালে দেবাসুরযুদ্ধে বলির সহিত সম্মেলন যেমন ইন্দ্রের চিরাভিলষিত ছিল, তেমন তোমার সহিত এই সম্মেলন আমার চিরাভিলষিত ছিল ॥৮॥

সাত্যকি ! আজ আমি তোমার সহিত অতিভীষণ যুদ্ধ করিব ; তাহাতেই তুমি যথার্থরূপে আমার বল, বীর্য্য ও পুরুষকার জানিতে পারিবে ॥৯॥

বৎস ! (বাছা ! ) রামের অনুজলক্ষ্মণকর্ত্তৃক নিহত হইয়া ইন্দ্রজিৎ যেমন যমপুরীতে গিয়াছিলেন, তুমিও আজ তেমন যুদ্ধে নিহত হইয়া যমপুরীতে যাইবে ॥১০॥

সাত্যকি ! তুমি নিহত হইলে, কৃষ্ণ, অর্জ্জুন ও ধর্ম্মরাজ নিরুৎসাহ হইয়া নিশ্চয়ই যুদ্ধ পরিত্যাগ করিবেন ॥১১॥

মধুবংশীয় ! আজ সুধার বাণদ্বারা তোমাকে বিনাশ করিয়া—তুমি যাহাদিগকে যুদ্ধে বধ করিয়াছ, তাহাদের স্ত্রীগণকে আনন্দিত করিব ॥১২॥

সাত্যকি ! ক্ষুদ্র মৃগ যেমন সিংহের দৃষ্টির বিষয় প্রাপ্ত হইয়া মুক্তি পায় না, তেমন তুমিও আমার দৃষ্টির বিষয় প্রাপ্ত হইয়া মুক্তি পাইবে না' ॥১৩॥

(১০) অদ্য সংযমনীং যাতা ময়া ত্বম্···বা নি। (১৩) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

যুযুধানস্তু তং রাজন্! প্রত্যুবাচ হসন্নিব।
কৌরবেয়! ন সন্ত্রাসো বিদ্যতে মম সংযুগে ॥১৪॥
নাহং ভীষয়িতুং শক্যো বাঙ্‌মাত্রেণ তু কেবলম্।
স মাং নিহন্যাৎ সংগ্রামে যো মাং কুর্য্যান্নিরায়ুধম্ ॥১৫॥
সমাস্তু শাশ্বতীর্হন্যাদ্ যো মাং হন্যাদ্ধি সংযুগে।
কিং বৃথোক্তেন বহুনা কর্ম্মণা তৎ সমাচর ॥১৬॥
শারদস্যেব মেঘস্য গর্জিতং নিষ্ফলং হি তে।
শ্রুত্বা ত্বদ্‌গর্জিতং বীর! হাস্যং হি মম জায়তে ॥১৭॥
চিরকালেপ্সিতং লোকে যুদ্ধমদ্যাস্তু কৌরব!।
ত্বরতে মে মতিস্তাত! তব যুদ্ধাভিকাঙ্ক্ষিণী।
নাহত্বাহং নিবর্ত্তিষ্যে ত্বামদ্য পুরুষাধম! ॥১৮॥

ভারতকৌমুদী

যুযুধান ইতি। যুযুধানঃ সাত্যকিঃ। কৌরবেয়! কুরুবংশ্য! ॥১৪॥
নেতি। ভীষয়িতুং ভয়ং প্রাপয়িতুম্। নিরায়ুধং নিরস্ত্রম্ ॥১৫॥
সমা ইতি। সমা বৎসরান্, শাশ্বতীর্বহ্বীঃ, হন্যাৎ শত্রূনিতি শেষঃ ॥১৬॥
শারদস্যেতি। শারদস্য শরৎকালীনস্য, গর্জিতং স্তনিতং গর্বোক্তিশ্চ ॥১৭॥
চিরেতি। চিরকালেপ্সিতং ত্বয়েব ময়াপি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৮॥

---

রাজা! তখন সাত্যকি যেন হাসিতে হাসিতে ভূরিশ্রবাকে বলিলেন—'কৌরবনন্দন! যুদ্ধে আমার ভয় নাই ॥১৪॥

কেবল বাক্যদ্বারা আমাকে ভীত করিতে পারিবে না। যে লোক যুদ্ধে আমাকে নিরস্ত্র করিতে পারিবে, সে-ই আমাকে বধ করিতে সমর্থ হইবে ॥১৫॥

যে লোক আমাকে যুদ্ধে বধ করিতে পারিবে, সে লোক চিরকালই শত্রু-সংহার করিতে সমর্থ হইবে। সে যাহা হউক, বহুতর বৃথা বাক্যে ফল কি, তুমি সেই উক্তিগুলি কার্য্যে পরিণত কর ॥১৬॥

বীর! শরৎকালের মেঘগর্জনের ন্যায় তোমার গর্জন নিষ্ফল। সুতরাং তোমার গর্জন শুনিয়া আমার হাস্য জন্মিতেছে ॥১৭॥

কৌরব! তোমার ও আমার চিরকালের অভীষ্ট যুদ্ধ আজ হউক; বৎস! তোমার সহিত যুদ্ধাভিলাষিণী আমার মতি ত্বরান্বিত হইয়াছে। পুরুষাধম! আজ আমি তোকে বধ না করিয়া নিবৃত্তি পাইব না' ॥১৮॥

---

(১৬)‥ কর্ম্মণা তু সমাচর—বঙ্গ বর্দ্ধ। (১৮)…ত্বামদ্য পুরুষর্ষভ!—পি।

অন্যোন্যং তৌ তথা বাগ্‌ভিস্তক্ষন্তৌ নরপুঙ্গবৌ।
জিঘাংসূ পরমক্রুদ্ধাবভিজঘ্নতুরাহবে ॥১৯॥
সমেতৌ তৌ মহেষ্বাসৌ শুষ্মিণৌ স্পর্দ্ধিনৌ রণে।
দ্বিরদাবিব সংক্রুদ্ধৌ বাসিতার্থে মদোৎকটৌ ॥২০॥
ভূরিশ্রবাঃ সাত্যকিশ্চ ববর্ষতুররিন্দমৌ।
শরবর্ষাণি ঘোরাণি মেঘাবিব পরস্পরম্ ॥২১॥
সৌমদত্তিস্তু শৈনেয়ং প্রচ্ছাদ্যেষুভিরাশুগৈঃ।
জিঘাংসুর্ভরতশ্রেষ্ঠ! বিব্যাধ নিশিতৈঃ শরৈঃ ॥২২॥
দশভিঃ সাত্যকিং বিদ্ধা সৌমদত্তিরথাপরান্।
মুমোচ নিশিতান্ বাণান্ জিঘাংসুঃ শিনিপুঙ্গবম্ ॥২৩॥

ভারতকৌমুদী

অন্যোন্যমিতি। তক্ষন্তৌ তনূকুর্বন্তৌ ব্যথয়ন্তাবিত্যর্থঃ ॥১৯॥

সমেতাবিতি। শুষ্মিণৌ ক্রোধোষ্মবন্তৌ। বাসিতার্থে ঋতুমত্যা হস্তিন্যাঃ কৃতে ॥২০॥

ভূরীতি। ববর্ষতুশ্চক্রতুরিত্যর্থঃ ॥২১॥

সৌমেতি। সৌমদত্তিঃ সোমদত্তপুত্রো ভূরিশ্রবাঃ, শৈনেয়ং সাত্যকিম্, আশুগৈর্দ্রুত-গামিভিঃ ॥২২॥

দশভিরিতি। নিশিতান্ সুধারান্, জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ ॥২৩॥

---

মহারাজ! অত্যন্তক্রুদ্ধ নরশ্রেষ্ঠ ভূরিশ্রবা ও সাত্যকি সেইরূপ বাক্যদ্বারা পরস্পর আঘাত করিয়া যুদ্ধে পরস্পর জিঘাংসু হইয়া প্রহার করিতে প্রবৃত্ত হইলেন ॥১৯॥

ঋতুমতী হস্তিনীর জন্য মদমত্ত ও ক্রুদ্ধ দুইটা হস্তীর ন্যায় মহাধনুর্দ্ধর, ক্রোধে উত্তেজিত ও পরস্পর স্পর্দ্ধাকারী ভূরিশ্রবা এবং সাত্যকি যুদ্ধে মিলিত হইলেন ॥২০॥

ক্রমে শত্রুদমনকারী ভূরিশ্রবা ও সাত্যকি দুইটা মেঘের ন্যায় পরস্পর বাণবর্ষণ করিতে লাগিলেন ॥২১॥

ভরতশ্রেষ্ঠ! ভূরিশ্রবা সাত্যকিকে বধ করিবার ইচ্ছা করিয়া দ্রুতগামী বাণসমূহদ্বারা তাঁহাকে আচ্ছাদনপূর্ব্বক পুনরায় সুধার বাণসমূহদ্বারা তাড়ন করিলেন ॥২২॥

তৎপরে আবার ভূরিশ্রবা সাত্যকিকে বিনাশ করিবার ইচ্ছায় দশটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিয়া পুনরায় অপর সুধার বাণসমূহ নিক্ষেপ করিলেন ॥২৩॥

তানস্থ বিশিখাংস্তীক্ষ্ণানন্তরীক্ষে বিশাংপতে ! ।
অপ্রাপ্তানস্ত্রমায়াভিরগ্রসৎ সাত্যকিঃ প্রভো ! ॥২৪॥
তৌ পৃথগস্ত্রবর্ষাভ্যামবর্ষেতাং পরস্পরম্ ।
উত্তমাভিজনৌ বীরৌ কুরুবৃষ্ণিযশস্করৌ ॥২৫॥
তৌ নখৈরিব শার্দ্দূলৌ দন্তৈরিব মহাদ্বিপৌ ।
রথশক্তিভিরন্যোন্যং বিশিখৈশ্চাপ্যকৃন্ততাম্ ॥২৬॥
নির্ভিন্দন্তৌ হি গাত্রাণি বিক্ষরন্তৌ চ শোণিতম্ ।
ব্যষ্টম্ভয়েতামন্যোন্যং প্রাণদ্যূতাভিদেবিনৌ ॥২৭॥
এবমুত্তমকর্ম্মাণৌ কুরুবৃষ্ণিযশস্করৌ ।
পরস্পরমযুধ্যেতাং বারণাবিব যূথপৌ ॥২৮॥
তাবদীর্ঘেণ কালেন ব্রহ্মলোকপুরস্কৃতৌ ।
যিযাসন্তৌ পরং স্থানমন্যোন্যং সংজগর্জতুঃ ॥২৯॥

ভারতকৌমুদী

তানিতি। অস্ত্রাণাং মায়াভিঃ প্রয়োগকৌশলৈঃ, অগ্রসৎ ব্যনাশয়দিত্যর্থঃ ॥২৪॥

তাবিতি। অবর্ষেতাং প্রাহরতাম্। উত্তমাভিজনৌ সৎকুলৌ ॥২৫॥

তাবিতি। মহাদ্বিপৌ বিশালহস্তিনৌ। অকৃন্ততাং ছিন্নবন্তৌ ॥২৬॥

নিরিতি। ব্যষ্টম্ভয়েতাং বিহ্বলৌ কৃতবন্তৌ, প্রাণদ্যূতেন অভিদীব্যতঃ ক্রীড়ত ইতি তৌ ॥২৭॥

এবমিতি। বারণৌ গজৌ, যূথপৌ গজসমূহরক্ষকৌ ॥২৮॥

নরনাথ প্রভু! ভূরিশ্রবার সেই তীক্ষ্ণ বাণ সকল না আসিতেই সাত্যকি অস্ত্রপ্রয়োগের কৌশলে আকাশেই সেগুলিকে ছেদন করিলেন ॥২৪॥

সৎকুলজাত, মহাবীর ও কুরু-বৃষ্ণিবংশের যশস্কর ভূরিশ্রবা ও সাত্যকি পৃথক্ পৃথক্ অস্ত্রবর্ষণ করিয়া পরস্পর প্রহার করিতে লাগিলেন ॥২৫॥

নখদ্বারা দুইটা ব্যাঘ্রের ন্যায় এবং দন্তদ্বারা দুইটা মহাহস্তীর তুল্য ভূরিশ্রবা ও সাত্যকি রথশক্তি ও বাণদ্বারা পরস্পর আঘাত করিতে থাকিলেন ॥২৬॥

প্রাণদ্বারা দ্যূতক্রীড়ায় প্রবৃত্ত ভূরিশ্রবা ও সাত্যকি পরস্পর অঙ্গবিদারণ ও রক্ত নিঃসারণ করিতে থাকিয়া পরস্পর আকুল করিয়া তুলিলেন ॥২৭॥

উত্তমকার্য্যকারী এবং কুরু ও বৃষ্ণিবংশের যশস্কর ভূরিশ্রবা ও সাত্যকি দুইটা যূথপতি হস্তীর ন্যায় পরস্পর যুদ্ধ করিতে লাগিলেন ॥২৮॥

(২৭)···প্রাণদ্যূতাভিবেদিনৌ—পি।

সাত্যকিঃ সৌমদত্তিশ্চ শরবৃষ্ট্যা পরস্পরম্।
হৃষ্টবদ্ধার্ত্তরাষ্ট্রাণাং পশ্যতামভ্যবর্ষতাম্ ॥৩০॥
সংপ্রৈক্ষন্ত জনাস্তৌ তু যুধ্যমানৌ যুধাং পতী।
যূথপৌ বাসিতাহেতোঃ প্রযুদ্ধাবিব কুঞ্জরৌ ॥৩১॥
অন্যোন্যস্য হয়ান্ হত্বা ধনুষী বিনিকৃত্য চ।
বিরথাবসিযুদ্ধায় সমেয়াতাং মহারণে ॥৩২॥
আর্ষভে চর্ম্মণী চিত্রে প্রগৃহ্য বিপুলে শুভে।
বিকোষৌ চাপ্যসী কৃত্বা সমরে তৌ বিচেরতুঃ ॥৩৩॥
চরন্তৌ বিবিধান্ মার্গান্ মণ্ডলানি চ ভাগশঃ।
মুহুরাজঘ্নতুঃ ক্রুদ্ধাবন্যোন্যমরিমর্দ্দনৌ ॥৩৪॥
সখড়্গৌ চিত্রবর্ম্মাণৌ সনিষ্কাঙ্গদভূষণৌ।
ভ্রান্তমুদ্ভ্রান্তমাবিদ্ধমাপ্লুতং বিপ্লুতং দ্রুতম্।
সম্পাতং সমুদীর্ণঞ্চ দর্শয়ন্তৌ যশস্বিনৌ ॥৩৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তাবিতি। ব্রহ্মলোকঃ পুরস্কৃতো যুদ্ধমৃত্যুনা সম্মুখবর্ত্তী কৃতো যাভ্যাং তৌ ॥২৯॥
সাত্যকিরিতি। অভ্যবর্ষতাং প্রাহরতাম্ ॥৩০॥
সমিতি। যুধাং পতী যুদ্ধনিয়ন্তারৌ। বাসিতা ঋতুমতী হস্তিনী তস্যা হেতোঃ ॥৩১॥
অন্যোন্যস্যেতি। বিনিকৃত্য ছিত্ত্বা। সমেয়াতাং মিলিতাবভবতাম্ ॥৩২॥
আর্ষভে ইতি। ঋষভস্য বৃষস্য ইমে ইত্যার্ষভে। বিকোষৌ কোষমুক্তৌ ॥৩৩॥

তাঁহারা অল্পকালমধ্যেই ব্রহ্মলোকলাভের আশা করিয়া কিংবা অন্য কোন উত্তম স্থানে যাইবার ইচ্ছা করিয়া পরস্পর গর্জন করিতে থাকিলেন ॥২৯॥

সাত্যকি ও ভূরিশ্রবা হৃষ্ট হইয়াই যেন বাণবৃষ্টিদ্বারা ধার্ত্তরাষ্ট্রগণের সমক্ষে পরস্পর প্রহার করিতে লাগিলেন ॥৩০॥

একটা ঋতুমতী হস্তিনীর সঙ্গমের জন্য যুদ্ধে প্রবৃত্ত দুইটা যূথপতি হস্তীর ন্যায় যোদ্ধৃশ্রেষ্ঠ ভূরিশ্রবা ও সাত্যকিকে যুধ্যমান অবস্থায় সমস্ত লোক দেখিতে থাকিল ॥৩১॥

ক্রমে তাঁহারা পরস্পরের অশ্ববধ ও কার্ম্মুকচ্ছেদন করিয়া রথবিহীন হইয়া অসিযুদ্ধ করিবার জন্য মহাযুদ্ধে মিলিত হইলেন ॥৩২॥

পরে তাঁহারা বিচিত্র, বিশাল ও সুন্দর দুইখানা বৃষচর্ম্ম (ঢাল) লইয়া দুই-খানা তরবারিকে কোষমুক্ত করিয়া সমরাঙ্গনে বিচরণ করিতে লাগিলেন ॥৩৩॥

(৩৫)···বিপ্লুতং সৃতম্···বা নি।

অসিভ্যাং সম্প্রজহ্রাতে পরস্পরমরিন্দমৌ ।
উভৌ চ্ছিদ্রৈষিণৌ বীরাবুভৌ চিত্রং ববল্গতুঃ ॥৩৬॥
দর্শয়ন্তাবুভৌ শিক্ষাং লাঘবং সৌষ্ঠবং তথা ।
রণে রণকৃতাং শ্রেষ্ঠাবন্যোন্যং পর্য্যকর্ষতাম্ ॥৩৭॥
মুহূর্ত্তমিব রাজেন্দ্র ! সমাহত্য পরস্পরম্ ।
পশ্যতাং সর্বসৈন্যানাং বীরাবাশ্বসতাং পুনঃ ॥৩৮॥
অসিভ্যাং চর্ম্মণী চিত্রে শতচন্দ্রে নরাধিপ ! ।
নিকৃত্য পুরুষব্যাঘ্রৌ বাহুযুদ্ধং প্রচক্রতুঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

চরন্তাবিতি। ভাগশো ভাগে ভাগে। নিষ্কঃ কণ্ঠগতম্ অঙ্গদঞ্চ বাহুগতং ভূষণং তাভ্যাং সহেতি তৌ। ভ্রান্তং ভ্রমণাত্মকং গমনম্। এবমন্যত্র। উদ্‌ভ্রান্তম্ উত্থায়োত্থায় ভ্রমণম্, আবিদ্ধং পরস্পরাঙ্গসংসক্তম্, আপ্লুতং পুর উৎপতনম্, বিপ্লুতং পশ্চাদুৎপতনম্, দ্রুতং শীঘ্রগমনম্, সম্পাতং বেগাৎ পরোপরি পতনম্, সমুদীর্ণং পরসম্পাতে বেগাদুৎপতনম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৪—৩৫॥

অসিভ্যামিতি। ছিদ্রৈষিণৌ প্রহারাবকাশান্বেষিণৌ। ববল্গতুর্নৃত্যতুঃ ॥৩৬॥

দর্শয়ন্তাবিতি। লাঘবং প্রহারাদৌ শীঘ্রতাম্, সৌষ্ঠবং প্রহারে সম্যক্‌ত্বম্ ॥৩৭॥

মুহূর্ত্তমিতি। আশ্বসতাং শ্বাসত্যাগমকুরুতাম্ ॥৩৮॥

অসিভ্যামিতি। শতং চন্দ্রাশ্চন্দ্রাকারাণি রৌপ্যচিহ্নানি যয়োস্তে। নিকৃত্য ছিত্ত্বা ॥৩৯॥

তদনন্তর তরবারি ও বিচিত্রবর্ম্মধারী, কণ্ঠভূষণ ও বাহুভূষণসমন্বিত, শত্রুমর্দ্দনসমর্থ এবং যশস্বী ভূরিশ্রবা ও সাত্যকি ক্রুদ্ধ হইয়া নানাবিধ পথে বিচরণ এবং ভাগে ভাগে মণ্ডলাকারে ভ্রমণ করতঃ ভ্রান্ত, উদ্‌ভ্রান্ত, আবিদ্ধ, আপ্লুত, বিপ্লুত, দ্রুত, সম্পাত ও সমুদীর্ণ এই অষ্টবিধ গতি দেখাইতে থাকিয়া পরস্পর মুহুর্ম্মুহু আঘাত করিতে থাকিলেন ॥৩৪—৩৫॥

শত্রুদমনকারী দুই বীরই তরবারিদ্বারা পরস্পর প্রহার, ছিদ্রান্বেষণ এবং বিচিত্র, উল্লম্ফন ও প্রলম্ফন করিতে লাগিলেন ॥৩৬॥

যোদ্ধৃশ্রেষ্ঠ দুই জনই শিক্ষা, শীঘ্রতা ও সমীচীনতা দেখাইতে থাকিয়া যুদ্ধে পরস্পর আকর্ষণ করিতে থাকিলেন ॥৩৭॥

রাজশ্রেষ্ঠ ! দুই বীরই সমস্ত সৈন্যের সমক্ষে পরস্পর আঘাত করিয়া পুনরায় শ্বাসত্যাগ করিতে (হাপাইতে) লাগিলেন ॥৩৮॥

নরনাথ ! পুরুষশ্রেষ্ঠ ভূরিশ্রবা ও সাত্যকি তরবারিদ্বারা শতচন্দ্রচিহ্নযুক্ত

ব্যূঢ়োরস্কৌ দীর্ঘভুজৌ নিযুদ্ধকুশলাবুভৌ।
বাহুভিঃ সমসজ্জেতামায়সৈঃ পরিঘৈরিব ॥৪০॥
তয়ো রাজন্! ভুজাঘাতনিগ্রহপ্রগ্রহাস্তথা।
শিক্ষাবলসমুদ্ভূতাঃ সর্বযোধপ্রহর্ষণাঃ ॥৪১॥
তয়োর্নৃবরয়ো রাজন্! সমরে যুধ্যমানয়োঃ।
ভীমোঽভবন্মহাশব্দো বজ্রপর্বতয়োরিব ॥৪২॥
দ্বিপাবিব বিষাণাগ্রৈঃ শৃঙ্গৈরিব মহর্ষভৌ।
ভুজযোক্ত্রাববন্ধৈশ্চ শিরোভ্যাঞ্চাবঘাতনৈঃ ॥৪৩॥
পাদাবকর্ষসন্দানৈস্তোমরাঙ্কুশলাসনৈঃ।
পাদোদরবিবন্ধৈশ্চ ভুমাবুদ্ভ্রমণৈস্তথা ॥৪৪॥
গতপ্রত্যাগতাক্ষেপৈঃ পাতনোত্থানকাপ্লুতৈঃ।
যুযুধাতে মহাত্মানৌ কুরুসাত্বতপুঙ্গবৌ ॥৪৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ব্যূঢ়েতি। ব্যূঢ়োরস্কৌ দৃঢ়বিশালবক্ষসৌ, নিযুদ্ধকুশলৌ বাহুযুদ্ধনিপুণৌ ॥৪০॥

তয়োরিতি। নিগ্রহঃ অপসারণং প্রগ্রহশ্চ আকর্ষণম্। সর্ব্বযোধপ্রহর্ষণা বভূবুঃ ॥৪১॥

তয়োরিতি। নৃবরয়োর্মনুষ্যশ্রেষ্ঠয়োঃ। ভীমো ভয়ঙ্করঃ ॥৪২॥

দ্বিপাবিতি। দ্বিপৌ গজৌ, বিষাণাগ্রৈর্দন্তাগ্রৈঃ, মহর্ষভৌ বিশালবৃষৌ। ভুজা এব যোক্ত্রাণি রজ্জবস্তৈর্যে অববন্ধাঃ পরস্পরবন্ধনানি তৈঃ। বহুবারকরণাদ্বহুবচনং সর্ব্বত্র। অবঘাতনৈরাঘাতৈঃ। পাদৈরবকর্ষা আকর্ষণানি সন্দানানি বন্ধনানি চ তৈঃ, তোমরা-

ও বিচিত্র দুইখানা চর্ম্মই (ঢালই) ছেদন করিয়া বাহুযুদ্ধ করিতে থাকিলেন ॥৩৯॥

দৃঢ় ও বিশালবক্ষা, দীর্ঘবাহু ও বাহুযুদ্ধনিপুণ ভূরিশ্রবা ও সাত্যকি লৌহময় পরিঘের তুল্য চারিখানা বাহুদ্বারা পরস্পর মিলিত হইতে লাগিলেন ॥৪০॥

রাজা! তাঁহাদের শিক্ষা ও বলসঞ্জাত বাহুপ্রহার, অপসারণ ও আকর্ষণ সকল যোদ্ধারই আনন্দ জন্মাইতে থাকিল ॥৪১॥

রাজা। রণাঙ্গনে যুধ্যমান নরশ্রেষ্ঠ ভূরিশ্রবা ও সাত্যকির বজ্র ও পর্বতের তুল্য ভীষণ ও বিশাল শব্দ হইতে লাগিল ॥৪২॥

কুরুবংশপ্রধান ও সাত্বতবংশশ্রেষ্ঠ এবং মহাত্মা ভূরিশ্রবা ও সাত্যকি—দন্তদ্বারা দুইটা হস্তীর ন্যায় এবং শৃঙ্গদ্বারা দুইটা মহাবৃষের তুল্য বাহুরজ্জুদ্বারা

(৪১)…ভুজাঘাতা নিগ্রহপ্রগ্রহৌ তথা…পি বঙ্গ বৰ্দ্ধ। (৪৪) পাদাবকর্ষসন্ধানৈঃ…বা নি। (৪৫)…পাতনোত্থানসংপ্লুতৈঃ—বা নি।

দ্বাত্রিংশৎকরণানি স্থর্যানি যুদ্ধানি ভারত ! ।
তান্যদর্শয়তাং তত্র যুধ্যমানৌ মহাবলৌ ॥৪৬॥
ক্ষীণায়ুধে সাত্বতে যুধ্যমানে ততোঽব্রবীদর্জ্জুনং বাসুদেবঃ ।
পশ্যস্বৈনং বিরথং যুধ্যমানং রণে বরং সর্ব্বধনুর্দ্ধরাণাম্ ॥৪৭॥
প্রবিষ্টো ভারতীং ভিত্ত্বা তব পাণ্ডব ! পৃষ্ঠতঃ ।
যোধিতশ্চ মহাবীর্য্যৈঃ সর্বৈর্ভারত ! ভারতৈঃ ॥৪৮॥

## ভারতকৌমুদী

ক্কুশয়োরস্বয়োরিব লাসনং বিলাসো যেষু তৈঃ। পাদানামুদরৈর্মধ্যদেশৈর্ষে বিবন্ধাঃ পরস্পরবেষ্টনানি তৈঃ, উদ্‌ভ্রমণৈর্ঘূর্ণনৈঃ। আক্ষেপ আকর্ষণম্, প্লাতনং ভূমৌ উত্থানকং ভূমিতঃ আপ্লুতমুৎপতনঞ্চ তৈঃ। কুরুসাত্বতপুঙ্গবৌ কুরুবংশসাত্বতবংশশ্রেষ্ঠৌ ভূরিশ্রবঃ-সাত্যকী ॥৪৩—৪৫॥

দ্বেতি। দ্বাত্রিংশৎ করণানি প্রকারা যেষাং তানি। যুদ্ধানি মল্লযুদ্ধানি ॥৪৬॥

ক্ষীণেতি। সাত্বতে সাত্যকৌ। অব্রবীৎ স্ববংশীয়ত্বেন স্বপক্ষীয়ত্বেন চ স্নেহাৎ ॥৪৭॥

প্রবিষ্ট ইতি। ভারতীং কৌরবীম্। যোধিতঃ কৃতযুদ্ধঃ। ভারতৈঃ কৌরবৈঃ ॥৪৮॥

## ভারতভাবদীপঃ

তমিতি ॥১—১৫॥ শাশ্বতীঃ সমাঃ সর্ব্বকালং তুরবধারণে নিত্যমেব অসৌ হন্যাৎ জয়মেব তস্যেত্যর্থঃ ॥১৬—৩৮॥ চর্ম্মণী বর্ম্মণী চর্ম্মঘটিতে শরাবরে অঙ্গুলিত্রে অসিভ্যাং সন্নিকৃত্যেত্যন্বয়ঃ ॥৩৯—৪০॥ ভুজাঘাতো ভুজাস্ফোটঃ নিগ্রহো হস্তধারণং প্রগ্রহো গলহস্তকঃ ॥৪১—৪২॥ ভুজযোক্ত্রাববন্ধৈর্বাহুপাশবেষ্টনৈঃ অবঘাতৈনেস্তাড়নৈঃ ।৪৩॥ পাদশব্দঃ প্রত্যেকং সংবধ্যতে পাদাবকর্ষৈশ্চরণাবকর্ষণৈঃ পাদোদরবিবন্ধৈশ্চ পাদাভ্যামুদরক্রোড়ীকরণৈঃ উদ্‌ভ্রমণৈঃ পরিবর্ত্তনৈঃ গতৈঃ গমনৈঃ প্রত্যাগতৈরাবর্ত্তনৈঃ আক্ষেপৈরাস্ফালনৈঃ যাতনৈর্ভূমিপ্রায়ণৈঃ

---

পরস্পর বন্ধন ও মস্তকদ্বয়দ্বারা পরস্পর আঘাত, তোমর ও অঙ্কুশতুল্য চরণদ্বারা আকর্ষণ ও বন্ধন, চরণমধ্যদেশদ্বারা বন্ধন, ভূতলে ভ্রমণ, গমন, প্রত্যাগমন ও আকর্ষণ এবং পাতন, উত্থান ও উল্লম্ফন করিয়া করিয়া যুদ্ধ করিতে লাগিলেন ॥৪৩—৪৫॥

ভরতনন্দন ! সেই যুধ্যমান মহাবলেরা দুই জন তখন—দ্বাত্রিংশৎপ্রকার যে মল্লযুদ্ধ আছে, তাহা দেখাইতে থাকিলেন ॥৪৬॥

ক্ষীণশস্ত্র সাত্যকি যুদ্ধ করিতে থাকিলে, তখন কৃষ্ণ অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন ! দেখ—সর্ব্বধনুর্দ্ধরশ্রেষ্ঠ সাত্যকি রথবিহীন হইয়া রণস্থলে যুদ্ধ করিতেছেন ॥৪৭॥

ভরতবংশীয় পাণ্ডুনন্দন ! ইনি কৌরবসৈন্য ভেদ করিয়া তোমার পিছনে

পরিশ্রান্তং যুধাং শ্রেষ্ঠং সংপ্রাপ্তো ভূরিদক্ষিণঃ।
যুদ্ধাকাঙ্ক্ষী সমায়ান্তং নৈতৎ সমমিবার্জ্জুন ! ॥৪৯॥
ততো ভূরিশ্রবাঃ ক্রুদ্ধঃ সাত্যকিং যুদ্ধদুর্ম্মদঃ।
উদ্যম্যাভ্যহনদ্রাজন্ ! মত্তো মত্তমিব দ্বিপম্ ॥৫০॥
রথস্থয়োর্দ্বয়োর্যুদ্ধে ক্রুদ্ধয়োর্যোধমুখ্যয়োঃ।
কেশবার্জ্জুনয়ো রাজন্ ! সমরে প্রেক্ষমাণয়োঃ ॥৫১॥ (যুগ্মকম্)
অথ কৃষ্ণো মহাবাহুরর্জ্জুনং প্রত্যভাষত।
বহুভির্যস্তু সেনাভির্দুর্জয়ঃ সমরেঽনঘ ! ।
পশ্য বৃষ্ণ্যন্ধকব্যাঘ্রং সৌমদত্তিবশং গতম্ ॥৫২॥
পরিশ্রান্তং গতং ভূমৌ কৃত্বা কর্ম্ম সুদুষ্করম্।
তবান্তেবাসিনং শূরং পালয়ার্জ্জুন ! সাত্যকিম্ ॥৫৩॥

ভারতকৌমুদী

পরীতি। ভূরিদক্ষিণো ভূরিশ্রবাঃ। এতদ্যুদ্ধং ন সমং শ্রান্তসুস্থাভ্যাং ক্রিয়মাণত্বাৎ ॥৪৯॥
তত ইতি। উদ্যম্য উত্তোল্য। রথস্থয়োরিত্যাদাবনাদরে ষষ্ঠী ॥৫০—৫১॥
অথেতি। বৃষ্ণ্যন্ধকব্যাঘ্রং তদুভয়বংশশ্রেষ্ঠং সাত্যকিম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫২॥
পরীতি। গতং পতিতম্, কর্ম্ম শত্রুনিবহজয়রূপম্। অন্তেবাসিনং শিষ্যম্ ॥৫৩॥

প্রবেশ করিয়াছেন এবং কৌরবপক্ষীয় সকল মহাবীরের সহিত যুদ্ধ করিয়াছেন ॥৪৮॥

অর্জ্জুন ! যোদ্ধৃশ্রেষ্ঠ সাত্যকি পরিশ্রান্ত হইয়া আসিতে লাগিলে, ভূরিশ্রবা যুদ্ধার্থী হইয়া উঁহার নিকট উপস্থিত হইয়াছেন। সুতরাং এই যুদ্ধ যেন সমান হইবে না বলিয়া বোধ হইতেছে ॥৪৯॥

রাজা ! তাহার পর রথস্থিত, ক্রুদ্ধ ও যোদ্ধৃশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুন দুই জনের সমক্ষেই যুদ্ধদুর্দ্ধর্ষ ভূরিশ্রবা ক্রুদ্ধ হইয়া—মত্ত হস্তী যেমন অপর মত্ত হস্তীকে আঘাত করে, সেইরূপ সাত্যকিকে উত্তোলন করিয়া আঘাত করিতে লাগিলেন ॥৫০—৫১॥

তদনন্তর মহাবাহু কৃষ্ণ অর্জ্জুনকে বলিলেন—'নিষ্পাপ অর্জ্জুন ! দেখ—যিনি যুদ্ধে বহুসৈন্যেরও দুর্জয়, সেই বৃষ্ণি ও অন্ধকবংশের শ্রেষ্ঠ সাত্যকি ভূরিশ্রবার বশীভূত হইয়াছেন ॥৫২॥

অর্জ্জুন ! সাত্যকি অতিদুষ্কর কার্য্য করিয়া পরিশ্রান্ত হইয়া ভূতলে পতিত হইয়াছেন। অতএব তোমার শিষ্য ও বীর সাত্যকিকে রক্ষা কর ॥৫৩॥

(৫০)…ভ্যহনদ্রাজন্ ! বর্দ্ধ।

ন বশং যজ্ঞশীলস্য গচ্ছেদেষ বরারিহন্ ! ।
ত্বৎকৃতে পুরুষব্যাঘ্র ! তদাশু ক্রিয়তাং বিভো ! ॥৫৪॥
অথাব্রবীদ্ধৃষ্টমনা বাসুদেবং ধনঞ্জয়ঃ ।
পশ্য বৃষ্ণিপ্রবীরেণ ক্রীড়ন্তং কুরুপুঙ্গবম্ ।
মহাদ্বিপেনেব বনে মত্তেন হরিযূথপম্ ॥৫৫॥
সঞ্জয় উবাচ ।
হাহাকারো মহানাসীৎ সৈন্যানাং ভরতর্ষভ ! ।
যদুদ্যম্য মহাবাহুঃ সাত্যকিং ন্যহনদ্ভুবি ॥৫৬॥
স সিংহ ইব মাতঙ্গং বিকর্ষন্ ভূরিদক্ষিণঃ ।
ব্যরোচত কুরুশ্রেষ্ঠঃ সাত্বতপ্রবরং যুধি ॥৫৭॥
অথ কোষাদ্বিনিষ্কৃষ্য খড়্গং ভূরিশ্রবা রণে ।
মূর্দ্ধজেষু নিজগ্রাহ পদা চোরস্যতাড়য়ৎ ॥৫৮॥

ভারতকৌমুদী

নেতি। যজ্ঞশীলস্য ভূরিশ্রবসঃ। হে বরারিহন্! প্রবলশত্রুনাশক ! ॥৫৪॥
অথেতি। বৃষ্ণিপ্রবীরেণ সহ। হরিযূথপং মহাসিংহম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৫॥
হাহেতি। মহাবাহুর্ভূরিশ্রবাঃ। ন্যহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ পূর্ববৎ ॥৫৬॥
স ইতি। ভূরিঃ প্রচুরা যজ্ঞাদৌ দক্ষিণা যস্য স ভূরিশ্রবাঃ ॥৫৭॥
অথেতি। মূর্দ্ধজেষু সাত্যকেঃ কেশেষু, উরসি বক্ষসি ।৫৮॥

প্রবলশত্রুহন্তা পুরুষশ্রেষ্ঠ প্রভাবশালী অর্জ্জুন! ইনি তোমার জন্য আসিয়া এখন যাহাতে ভূরিশ্রবার বশীভূত না হন, সত্বর তাহা কর' ॥৫৪॥

তৎপরে অর্জ্জুন হৃষ্টচিত্ত হইয়া কৃষ্ণকে বলিলেন—'কৃষ্ণ! দেখ—বনমধ্যে মহাসিংহ যেমন মত্তহস্তীর সহিত ক্রীড়া করে, সেইরূপ কৌরবশ্রেষ্ঠ ভূরিশ্রবা বৃষ্ণিপ্রবীর সাত্যকির সহিত যেন ক্রীড়া করিতেছেন ॥৫৫॥

ভরতশ্রেষ্ঠ! মহাবাহু ভূরিশ্রবা যখন সাত্যকিকে উত্তোলনপূর্ব্বক ভূতলে পাতিত করিয়া আঘাত করিতে লাগিলেন, তখন সৈন্যমধ্যে বিশাল হাহাকার হইতে থাকিল ॥৫৬॥

সিংহ যেমন হস্তীকে আকর্ষণ করে, সেইরূপ প্রচুরদক্ষিণাদাতা কৌরবশ্রেষ্ঠ ভূরিশ্রবা সাত্যকিকে ভূতলে আকর্ষণ করতঃ শোভা পাইতে লাগিলেন ॥৫৭॥

---

(৫৪)…গচ্ছেদেব…বর্দ্ধ,…বরোঽর্জ্জুন!…বা নি। (৫৬) ইতঃ পূর্ব্বম্ 'ইত্যেবং ভাষমাণে তু পাণ্ডবে বৈ ধনঞ্জয়ে' ইতি পাদদ্বয়মধিকং বর্দ্ধ।

ততোঽস্য চ্ছেত্তুমারব্ধঃ শিরঃ কায়াৎ সকুণ্ডলম্।
তাবৎ ক্ষণাৎ সাত্বতোঽপি শিরঃ সংভ্রময়ংস্তরন্ ॥৫৯॥
যথা রথাঙ্গং কৌলালো দণ্ডাবিদ্ধন্তু ভারত!।
সহৈব ভূরিশ্রবসো বাহুনা কেশধারিণা ॥৬০॥ (যুগ্মকম্)
তং তথা পরিকৃষ্যন্তং দৃষ্ট্বা সাত্বতমাহবে।
বাসুদেবস্ততো রাজন্! ভূয়োঽর্জ্জুনমভাষত ॥৬১॥
পশ্য বৃষ্ণ্যন্ধকব্যাঘ্রং সৌমদত্তিবশং গতম্।
তব শিষ্যং মহাবাহো! ধনুষ্যনবরং ত্বয়া ॥৬২॥
অসহ্যবিক্রমং পার্থ! যত্র ভূরিশ্রবা রণে।
বিশেষয়তি বার্ষ্ণেয়ং সাত্যকিং সত্যবিক্রমম্ ॥৬৩॥

ভারতকৌমুদী

তত ইতি। আরব্ধ ইত্যাদিকর্ম্মণি কর্ত্তরি ক্তঃ। রথাঙ্গং চক্রম্, কুলাল এব কৌলালঃ কুম্ভকারঃ স্বার্থে অণ্, দণ্ডেনাবিদ্ধং যুক্তম্ ॥৫৯—৬০॥

তমিতি। পরিকৃষ্যন্তং সর্বতঃ কৃষ্যমাণম্, সাত্বতং সাত্যকিম্ ॥৬১॥

পশ্যেতি। অনবরম্ অন্যূনম্ ॥৬২॥

অসহ্যেতি। বিশেষয়তি স্বাপেক্ষয়া ন্যূনীকরোতি ॥৬৩॥

তদনন্তর ভূরিশ্রবা কোষ হইতে তরবারি আকর্ষণ করিয়া সাত্যকির কেশ ধারণ ও বক্ষে পদাঘাত করিলেন ॥৫৮॥

ভরতনন্দন! তাহার পর ভূরিশ্রবা সাত্যকির দেহ হইতে কুণ্ডলযুক্ত মস্তকটী ছেদন করিতে প্রবৃত্ত হইলেন। তৎক্ষণাৎ কুম্ভকার যেমন দণ্ডযুক্ত চক্র ঘূর্ণিত করে, সেইরূপ সাত্যকিও কেশধারী ভূরিশ্রবার হস্তের সহিতই আপন মস্তকটী ঘূর্ণিত করিতে লাগিলেন ॥৫৯—৬০॥

রাজা! তৎপরে সাত্যকিকে যুদ্ধে আকর্ষণ করিতে দেখিয়া কৃষ্ণ পুনরায় অর্জ্জুনকে বলিলেন—॥৬১॥

'মহাবাহু! দেখ—বৃষ্ণি ও অন্ধকবংশশ্রেষ্ঠ, তোমার শিষ্য এবং তোমা অপেক্ষা ধনুর্যুদ্ধে অন্যূন সাত্যকি ভূরিশ্রবার বশীভূত হইয়াছেন ॥৬২॥

পৃথানন্দন! শত্রুরা যাঁহার বিক্রম সহ্য করিতে পারে না এবং যিনি যথার্থবিক্রমশালী, সেই বৃষ্ণিবংশীয় সাত্যকিকে ভূরিশ্রবা যুদ্ধে কাতর করিয়া ফেলিয়াছেন ॥৬৩॥

(৬৩) অসত্যো বিক্রমঃ পার্থঃ⋯বঙ্গ বর্দ্ধ।

এবমুক্তো মহাবাহুর্বাসুদেবেন পাণ্ডবঃ।
মনসা পূজয়ামাস ভূরিশ্রবসমাহবে ॥৬৪॥
বিকর্ষন্ সাত্বতশ্রেষ্ঠং ক্রীড়মান ইবাহবে।
সংহর্ষয়তি মাং ভূয়ঃ কুরূণাং কীর্ত্তিবর্দ্ধনঃ ॥৬৫॥
প্রবরং বৃষ্ণিবীরাণাং যন্নিহন্যাদ্ধি সাত্যকিম্।
মহাদ্বিপমিবারণ্যে মৃগেন্দ্র ইব কর্ষতি ॥৬৬॥
এবং তং মনসা রাজন্! পার্থঃ সম্পূজ্য কৌরবম্।
বাসুদেবং মহাবাহুরর্জ্জুনঃ প্রত্যভাষত ॥৬৭॥
সৈন্ধবে সক্তদৃষ্টিত্বান্নৈনং পশ্যামি মাধব!।
এতত্তু দুষ্করং কর্ম্ম যাদবার্থে করোম্যহম্ ॥৬৮॥

## ভারতকৌমুদী

এবমিতি। পাণ্ডবোঽর্জ্জুনঃ। পূজয়ামাস প্রশশংস ॥৬৪॥
পূজনপ্রকারমাহ বিকর্ষন্নিতি। ভূয়ো বহুলম্, কীর্ত্তিবর্দ্ধনো ভূরিশ্রবাঃ ॥৬৫॥
প্রবরমিতি। মৃগেন্দ্রঃ সিংহঃ, কর্ষতি তদিতি গম্যতে যত্তদোর্নিত্যসম্বন্ধাৎ ॥৬৬॥
এবমিতি। সম্পূজ্য বীরত্বে প্রশস্য, কৌরবং ভূরিশ্রবসম্ ॥৬৭॥

## ভারতভাবদীপঃ

॥৪৪॥ উত্থানৈরুৎপাতনৈঃ, সংপ্লুতৈঃ বিস্ফারানুবন্ধৈঃ ॥৪৫—৪৮॥ সমমনুরূপম্ ॥৪৯॥ অভ্যাহননাস্ফালিতবান্ ॥৫০—৫৯॥ কুলাল এব কৌলালঃ ॥৬০—৬৫॥ ন হন্যাদ্ধন্তুং ন শক্নোতি, দ্বিতীয় ইবশব্দ এবার্থে কর্ষত্যেবেত্যন্বয়ঃ ॥৬৬—৭০॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৩॥

কৃষ্ণ এইরূপ বলিলে, মহাবাহু অর্জ্জুন মনে মনে যুদ্ধে ভূরিশ্রবার প্রশংসা করিতে লাগিলেন—॥৬৪॥

'কুরুকুলের কীর্ত্তিবর্দ্ধক ভূরিশ্রবা যুদ্ধে যেন খেলা করিতে থাকিয়া সাত্বতবংশশ্রেষ্ঠ সাত্যকিকে আকর্ষণ করতঃ আমাকে গুরুতর আনন্দিত করিতেছেন ॥৬৫॥

ইনি যে হেতু বৃষ্ণিবীরশ্রেষ্ঠ সাত্যকিকে বধ করিবেন, সেই হেতু—বনমধ্যে সিংহ যেমন মহাহস্তীকে আকর্ষণ করে, সেইরূপ সাত্যকিকে আকর্ষণ করিতেছেন' ॥৬৬॥

রাজা! পৃথানন্দন মহাবাহু অর্জ্জুন এইভাবে মনে মনে ভূরিশ্রবার প্রশংসা করিয়া কৃষ্ণকে বলিলেন—॥৬৭॥

(৬৮) এষ ত্বসুকরং কর্ম্ম···বঙ্গ বর্দ্ধ বা ম্মি।

ইত্যুক্ত্বা বচনং কুর্ব্বন্ বাসুদেবস্য পাণ্ডবঃ।
ততঃ ক্ষুরং সুনিশিতং গাণ্ডীবে সমযোজয়ৎ ॥৬৯॥
পার্থবাহুবিসৃষ্টঃ স মহোল্কেব নভশ্চ্যুতা।
সখড়্গং যজ্ঞশীলস্য সাঙ্গদং বাহুমচ্ছিনৎ ॥৭০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ভূরিশ্রবসো বাহুচ্ছেদে ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

——০*০——

ভারতকৌমুদী

সৈন্ধব ইতি। সৈন্ধবে জয়দ্রথে। এনমিত্থম্ভূতং সাত্যকিম্। যাদবার্থে সাত্যকিকৃতে ॥৬৮॥

ইতীতি। কুর্বন্ রক্ষন্। ক্ষুরং ক্ষুরপ্রং নাম বাণম্, সুনিশিতং সুধারম্ ॥৬৯॥

পার্থেতি। স ক্ষুরঃ। যজ্ঞশীলস্য ভূরিশ্রবসঃ, সাঙ্গদং সকেয়ূরম্। অর্জ্জুনঃ খল্বতিনীচতাপরিহারার্থং শিরশ্ছেদমকৃত্বা বাহুচ্ছেদমাত্রমকার্ষীদিত্যালোচনীয়ম্ ॥৭০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

'কৃষ্ণ! জয়দ্রথের উপরে আমার দৃষ্টি রহিয়াছিল বলিয়া আমি এ যাবৎ এ অবস্থায় সাত্যকিকে দেখিতে পাই নাই। সে যাহা হউক, সাত্যকিকে রক্ষা করিবার জন্য আমি এই দুষ্কর কার্য্য করি' ॥৬৮॥

এইরূপ বলিয়া অর্জ্জুন কৃষ্ণের বাক্য রক্ষা করতঃ গাণ্ডীবধনুতে একটা সুধার ক্ষুরপ্রবাণ সংযোগ করিলেন ॥৬৯॥

পরে অর্জ্জুনবাহুনিক্ষিপ্ত সেই বাণটা আকাশচ্যুত বিশাল উল্কার ন্যায় যাইয়া তরবারি ও কেয়ূরযুক্ত ভূরিশ্রবার দক্ষিণবাহু ছেদন করিল' ॥৭০॥

——:০:——

* '... চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

স বাহুর্ন্যপতদ্ভূমৌ সখড়্গঃ সশুভাঙ্গদঃ।
আদধজ্জীবলোকস্য দুঃখমুত্তমমুত্তমঃ ॥১॥
প্রহরিষ্যন্ হৃতো বাহুরদৃশ্যেন কিরীটিনা।
বেগেন ন্যপতদ্ভূমৌ পঞ্চাস্য ইব পন্নগঃ ॥২॥
স মোঘং কৃতমাত্মানং দৃষ্ট্বা পার্থেন কৌরবঃ।
উৎসৃজ্য সাত্যকিং ক্রোধাদ্‌গর্হয়ামাস পাণ্ডবম্ ॥৩॥

ভূরিশ্রবা উবাচ।

নৃশংসং বত কৌন্তেয়! কর্ম্মেদং কৃতবানসি।
অপশ্যতো বিষক্তস্য যন্মে বাহুং ত্বমচ্ছিদঃ ॥৪॥

ভারতকৌমুদী

স ইতি। সশুভাঙ্গদঃ সুন্দরকেয়ূরসহিতঃ। আদধৎ জনয়ন্ অতীবাস্থায়্যত্বাৎ ॥১॥
প্রেতি। হৃতশ্ছিন্নঃ। পঞ্চাস্যঃ পঞ্চবদনঃ। এতেন পঞ্চাঙ্গুলীযুক্তত্বমাক্ষিপ্যতে ॥২॥
স ইতি। মোঘং সাত্যকের্হন্তুমশক্যত্বাদ্ব্যর্থীকৃতম্। কৌরবো ভূরিশ্রবাঃ ॥৩॥
নৃশংসমিতি। বত খেদে। বিষক্তস্য পরেণ সহ যুদ্ধব্যাপৃতস্য ॥৪॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তরবারি ও সুন্দরকেয়ূরযুক্ত ভূরিশ্রবার সেই উত্তম বাহুখানা সমস্ত লোকের গুরুতর দুঃখ উৎপাদন করতঃ ভূতলে পতিত হইল ॥১॥

ভূরিশ্রবার দক্ষিণ বাহু সাত্যকিকে প্রহার করিবে, এমন সময়ে অর্জ্জুন অদৃশ্য থাকিয়া তাহা ছেদন করিয়াছিলেন। সুতরাং পঞ্চমুখ সর্পের ন্যায় তাহা বেগে ভূতলে পড়িয়াছিল ॥২॥

অর্জ্জুন নিজের উদ্যম ব্যর্থ করিয়াছেন দেখিয়া ভূরিশ্রবা সাত্যকিকে ত্যাগ করিয়া ক্রোধবশতঃ অর্জ্জুনকে নিন্দা করিতে লাগিলেন ॥৩॥

ভূরিশ্রবা বলিলেন—'কুন্তীনন্দন! তুমি এটা গুরুতর নৃশংসকার্য্য করিলে। যে হেতু আমি অন্যের সহিত যুদ্ধে ব্যাপৃত রহিয়াছি; সুতরাং

---

(১) পূর্ব্বার্দ্ধাৎ পরম্ 'যন্ত্রমুক্তো মহেন্দ্রস্য ধ্বজো বৃত্তোৎসবো যথা' ইতি পাদদ্বয়মধিকং পি নি,…দুঃখমুত্তমম্—পি,… দুঃখমদ্ভুতমুত্তমঃ—নি।

কিং নু বক্ষ্যসি রাজানং ধর্ম্মপুত্রং যুধিষ্ঠিরম্।
কিং কুর্ব্বাণো ময়া সংখ্যে হতো ভূরিশ্রবা ইতি ॥৫॥
ইদমিন্দ্রেণ তে সাক্ষাদুপদিষ্টং মহাত্মনা।
অস্ত্রং রুদ্রেণ বা পার্থ! দ্রোণেনাথ কৃপেণ বা ॥৬॥
ননু নামাস্ত্রধর্ম্মজ্ঞস্ত্বং লোকেঽভ্যধিকঃ পরৈঃ।
সোঽযুধ্যমানস্য কথং রণে প্রহৃতবানসি ॥৭॥
ন প্রমত্তায় ভীতায় বিরথায় প্রযাচতে।
ব্যসনে বর্ত্তমানায় প্রহরন্তি মনস্বিনঃ ॥৮॥
ইদন্তু নীচাচরিতমসৎপুরুষসেবিতম্।
কথমাচরিতং পার্থ! পাপকর্ম্ম সুদুষ্করম্ ॥৯॥

## ভারতকৌমুদী

কিমিতি। ধর্ম্মপুত্রাস্তিকে ঈদৃশাধর্ম্মকার্য্যকরণকথনমতীবলজ্জাকরমিতি ভাবঃ ॥৫॥
সোল্লুণ্ঠনমাহ ইদমিতি। ইদমীদৃশম্। অস্ত্রম্ অস্ত্রপ্রয়োগঃ ॥৬॥
নন্বিতি। পরৈঃ পরেভ্যঃ। অযুধ্যমানস্য আত্মনা সহেতি শেষঃ ॥৭॥
নেতি। প্রমত্তায় অসাবধানায়। প্রযাচতে অভয়ং যাচমানায়। ব্যসনে বিপদি ॥৮॥
ইদমিতি। সুদুষ্করং সজ্জনস্য। পৃথাপুত্রস্য এতদাচরণমতীবগর্হিতমিতি ভাবঃ ॥৯॥

---

তোমাকে দেখিতে পাইতেছি না; এই অবস্থায় তুমি আমার বাহু ছেদন করিলে ॥৪॥

তুমি যাইয়া ধর্ম্মপুত্র রাজা যুধিষ্ঠিরকে কি বলিবে? ইহাই বলিবে কি? যে, ভূরিশ্রবা অন্যের সহিত যুদ্ধ করিতেছিলেন, সেই অবস্থায় আমি তাঁহাকে বধ করিয়াছি ॥৫॥

পৃথানন্দন! এইরূপ অস্ত্রপ্রয়োগ করায় কি তোমাকে সাক্ষাৎ মহাত্মা ইন্দ্র উপদেশ দিয়াছিলেন? কিংবা রুদ্র, বা দ্রোণ, অথবা কৃপ শিক্ষা দিয়াছিলেন? ॥৬॥

অর্জ্জুন! তুমি অন্য যোদ্ধা অপেক্ষা অধিক অস্ত্রধর্ম্ম জান। সেই তুমি কি করিয়া নিজের সহিত অযুধ্যমান ব্যক্তির উপরে প্রহার করিলে? ॥৭॥

প্রশস্তচিত্ত লোকেরা অসাবধান, ভীত, রথবিহীন, অভয়প্রার্থী এবং বিপদাপন্ন লোকের উপরে প্রহার করেন না ॥৮॥

পৃথানন্দন! নীচজনাচরিত, অসৎপুরুষব্যবহৃত এবং সজ্জনের পক্ষে অতিদুষ্কর এই পাপকার্য্য তুমি কি করিয়া করিলে? ॥৯॥

আর্য্যেণ সুকরং প্রাহুরার্য্যকর্ম্ম ধনঞ্জয় ! ।
অনার্য্যকর্ম্ম ত্বার্য্যেণ সুদুষ্করতমং ভুবি ॥১০॥
যেষু যেষু নরঃ পার্থ ! যত্র যত্র চ বর্ত্ততে ।
আশু তচ্ছীলতামেতি তদিদং ত্বয়ি দৃশ্যতে ॥১১॥
কথং হি রাজবংশ্যস্ত্বং কৌরবেয়ো বিশেষতঃ ।
ক্ষত্রধর্ম্মাদপক্রান্তঃ সুবৃত্তশ্চরিতব্রতঃ ॥১২॥
ইদন্তু যদতিক্ষুদ্রং বার্ষ্ণেয়ার্থে কৃতং ত্বয়া ।
বাসুদেবমতং নূনং নৈতত্ত্বয্যুপপদ্যতে ॥১৩॥
কো হি নাম প্রমত্তায় পরেণ সহ যুধ্যতে ।
ঈদৃশং ব্যসনং দদ্যাদ্যো ন কৃষ্ণবশো ভবেৎ ॥১৪॥
ব্রাত্যাঃ সংশ্লিষ্টকর্ম্মাণঃ প্রকৃত্যৈব চ গর্হিতাঃ ।
বৃষ্ণ্যন্ধকাঃ কথং পার্থ ! প্রমাণং ভবতা কৃতাঃ ॥১৫॥

ভারতকৌমুদী

আর্য্যেণেতি। আর্য্যেণ সজ্জনেন, আর্য্যকর্ম্ম সজ্জনকার্য্যম্ ॥১০॥
যেষ্বিতি। যেষু যেষু ব্যাপারেষু, যত্র যত্র চ জনসংসর্গে ॥১১॥
কথমিতি। সুবৃত্তঃ সদাচারঃ, চরিতব্রতঃ কৃততপাঃ ॥১২॥
ইদমিতি। অতিক্ষুদ্রমতিনীচজনকর্ম্ম, বার্ষ্ণেয়ার্থে সাত্যকিকৃতে ॥১৩॥
ক ইতি। প্রমত্তায় অসাবধানায়। যুধ্যতে যুধ্যমানায়। ব্যসনং বিপদম্ ॥১৪॥

ধনঞ্জয় ! অভিজ্ঞলোকেরা বলিয়া থাকেন—জগতে সজ্জনের পক্ষে সজ্জনের কার্য্য করাই সম্ভবপর ; কিন্তু সজ্জনের পক্ষে অসজ্জনের কার্য্য করা অতিদুষ্কর ॥১০॥

পৃথানন্দন ! মানুষ যে যে ব্যাপারে বা যে যে সংসর্গে থাকে, সত্বর সেই স্বভাব প্রাপ্ত হয়। তাহা এই তোমাতে দেখা যাইতেছে ॥১১॥

অর্জ্জুন ! তুমি রাজবংশে, বিশেষতঃ কুরুবংশে জন্মিয়া, সদাচারপরায়ণ হইয়া এবং তপস্যা করিয়া শেষে কি করিয়া ক্ষত্রিয়ধর্ম্মচ্যুত হইলে ? ॥১২॥

তুমি সাত্যকির জন্য এই যে অতিনীচকার্য্য করিয়াছ, ইহা নিশ্চয়ই কৃষ্ণের মত ; কিন্তু ইহা তোমাতে সম্ভবপর হয় না ॥১৩॥

যে লোক কৃষ্ণের বশীভূত নহে, সেরূপ কোন্ লোক অসাবধান ও পরের সহিত যুধ্যমান ব্যক্তিকে এইরূপ বিপদাপন্ন করে ? ॥১৪॥

(১০)···সুকরং হ্যাহুঃ···বঙ্গ বর্দ্ধ,···সুকরং ত্বাহুঃ···বা নি। (১১)···নরব্যাঘ্র !···বা, ¦। শ্লোকো নাস্তি নি। (১৫) ব্রাত্যাঃ সুক্লিষ্টকর্ম্মাণঃ···পি, ব্রাত্যাঃ সংক্লিষ্টকর্ম্মাণঃ··· বএনবি

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বা মহাবাহুর্যূপকেতুর্মহাযশাঃ।
যুযুধানং সমুৎসৃজ্য রণে প্রায়মুপাবিশৎ ॥১৬॥
শরানাস্তীর্য্য সব্যেন পাণিনা পুণ্যলক্ষণঃ।
যিযাসুর্ব্রহ্মলোকায় প্রাণান্ প্রাণেম্বথাজুহোৎ ॥১৭॥
সূর্য্যে চক্ষুঃ সমাধায় প্রসন্নং সলিলে মনঃ।
ধ্যায়ন্ মহোপনিষদং যোগযুক্তোঽভবন্মুনিঃ ॥১৮॥

ভারতকৌমুদী

ব্রাত্যা ইতি। ব্রাত্যা যথাকালমনুপনীতাঃ, সংশ্লিষ্টম্ অবিবাহ্যমাতুলকন্যাদৌ সম্বন্ধং কর্ম্ম বিবাহব্যাপারো যেষাং তে। অতএব প্রকৃত্যা স্বভাবেনৈব। প্রমাণং গ্রাহ্যবাক্যাঃ ॥১৫॥

এবমিতি। যূপো যজ্ঞীয়পশুবন্ধনদারু কেতৌ ধ্বজে যস্য স ভূরিশ্রবাঃ। এতেনাস্য যাজ্ঞিকত্বং সূচিতম্। যুযুধানং সাত্যকিম্। প্রায়ং মৃত্যুমুদ্দিশ্যেতি শেষঃ, "প্রায়োভূম্যন্তগমনে" ইত্যমরঃ ॥১৬॥

শরানিতি। সব্যেন বামেন। যিযাসুর্যাতুমিচ্ছুঃ, প্রাণান্ নিজানসূন্, প্রাণেষু জগৎপ্রাণেষু মহাবায়ৌ, অজুহোৎ ন্যক্ষিপৎ মিশ্রয়িতুমুদযচ্ছদিত্যর্থঃ। ইদমেব পুণ্যলক্ষণত্বমিত্যাশয়ঃ ॥১৭॥

সূর্য্য ইতি। প্রসন্নং রাগদ্বেষাদিমলশূন্যং মনশ্চ, সলিলে সলিলদেবতায়াং চন্দ্রে। মহোপনিষদং "তত্ত্বমসি" ইতি মহোপনিষদ্বাক্যপ্রতিপাদ্যং জীবব্রহ্মণোরৈক্যম্, যোগযুক্তশ্চিত্তবৃত্তিনিরোধবান্, মুনির্মৌনী চাভবৎ, "যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্। তং তমেবৈতি কৌন্তেয়! সদা তদ্ভাবভাবিতঃ॥" ইতিগীতাস্মরণাদিত্যাশয়ঃ ॥১৮॥

ভারতভাবদীপঃ

স ইতি ॥১—৩॥ বিষক্তস্য অন্যাসক্তস্য ॥৪—১০॥ যেষু যেষু সৎস্বসৎসু বা যত্র যত্র শ্রুতে শুভে বা কর্ম্মণি ॥১১—১৪॥ সংশ্লিষ্টকর্ম্মাণঃ কুৎসিতা বা ॥১৫॥ প্রায়ম্ উপাবিশৎ মরণায় উপাবিশৎ আরব্ধবান্ ॥১৬॥ প্রাণেষু বায়ুষু অজুহোদাহিতবান্ ॥১৭॥ প্রসন্নমকল্মষম্

পৃথানন্দন! বৃষ্ণি ও অন্ধকবংশীয় লোকেরা ব্রাত্যক্ষত্রিয় (যথাসময়ে উপনয়নহীন ক্ষত্রিয়) এবং অবিবাহ্যা কন্যা বিবাহ করিয়া থাকে। সুতরাং উহারা স্বভাবতই গর্হিত। অতএব তুমি সেই বৃষ্ণিবংশীয় কৃষ্ণের কথা গ্রাহ্য করিলে কেন?' ॥১৫॥

সঞ্জয় বলিলেন—'মহাবাহু ও মহাযশা ভূরিশ্রবা এইরূপ বলিয়া সাত্যকিকে ত্যাগ করিয়া রণস্থলেই প্রায়োপবেশন করিবার সঙ্কল্প করিলেন ॥১৬॥

পুণ্যলক্ষণ ভূরিশ্রবা ব্রহ্মলোকে যাইবার ইচ্ছা করিয়া বামহস্তদ্বারা ভূতলে শর আস্তরণপূর্ব্বক আপন প্রাণবায়ুকে মহাবায়ুতে মিশাইয়া দিলেন ॥১৭॥

ততঃ স সর্ব্বসেনায়াং জনঃ কৃষ্ণধনঞ্জয়ৌ ।
গর্হয়ামাস তঞ্চাপি শশংস পুরুষর্ষভম্ ॥১৯॥
নিন্দ্যমানৌ তথা কৃষ্ণৌ নোচতুঃ কিঞ্চিদপ্রিয়ম্ ।
তথা প্রশস্যমানশ্চ নাহৃষ্যদ্‌যূপকেতনঃ ॥২০॥
তাংস্তথাবাদিনো রাজন্ ! পুত্রাংস্তব ধনঞ্জয়ঃ ।
অমৃষ্যমাণো মনসা তেষাং তস্য চ ভাষিতম্ ॥২১॥
অসংক্রুদ্ধমনা বাচঃ স্মারয়ন্নিব ভারত ! ।
উবাচ পাণ্ডুতনয়ঃ সাক্ষেপমিব ফাল্গুনঃ ॥২২॥ (যুগ্মকম্)
মম সর্ব্বেঽপি রাজানো জানন্ত্যেব মহাব্রতম্ ।
ন শক্যো মামকো হন্তুং যো মে স্যাদ্বাণগোচরে ॥২৩॥

## ভারতকৌমুদী

তত ইতি। গর্হয়ামাস অন্যায্যাচরণাৎ, তং ভূরিশ্রবসম্, শশংস পুণ্যলক্ষণত্বাৎ ॥১৯॥

নিন্দ্যেতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ, নোচতুঃ, নিন্দায়া এব ন্যায্যত্বাৎ। নাহৃষ্যৎ নির্ম্মল-চিত্তত্বাৎ ॥২০॥

তানিতি। অমৃষ্যমাণঃ অসহমানঃ, তেষাং তব পুত্রাণাম্, তস্য ভূরিশ্রবসশ্চ। বাচ আত্মনঃ প্রতিজ্ঞাবচনানি। সাক্ষেপং তৈর্বিস্মরণাৎ সানুতাপমিব, ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥২১—২২॥

মমেতি। কিং তন্মহাব্রতমিত্যাহ নেতি। মামকো মদীয়ো জনঃ ॥২৩॥

---

আর তিনি সূর্য্যে নয়ন ও চন্দ্রে প্রসন্ন মনটীকে নিবিষ্ট করিয়া "তত্ত্বমসি" এই মহোপনিষদের অর্থ জীব ও ব্রহ্মের ঐক্য ধ্যান করতঃ যোগযুক্ত ও মৌনী হইলেন ॥১৮॥

তদনন্তর সেই সমস্ত সৈন্যই কৃষ্ণ ও অর্জ্জুনের নিন্দা এবং সেই পুরুষশ্রেষ্ঠের প্রশংসা করিতে লাগিল ॥১৯॥

সেইরূপ নিন্দা করিতে লাগিলেও কৃষ্ণ এবং অর্জ্জুন কোন অপ্রিয় কথা বলিলেন না; আবার সেইভাবে প্রশংসা করিতে থাকিলেও ভূরিশ্রবা আনন্দিত হইলেন না ॥২০॥

ভরতনন্দন রাজা ! আপনার পুত্রেরা সেইরূপ বলিতে লাগিলে, পাণ্ডুনন্দন অর্জ্জুন তাঁহাদিগকে এবং তাঁহাদের বাক্য ও ভূরিশ্রবার বাক্যকে সহ্য করিতে না পারিয়া অথ চ অক্রুদ্ধ থাকিয়া নিজের প্রতিজ্ঞা স্মরণ করাইবার জন্য আক্ষেপের সহিতই যেন বলিলেন—॥২১—২২॥

'রাজারা সকলেই আমার মহাব্রতের বিষয় জানেন যে, যিনি আমার বাণ-

যূপকেতো! সমীক্ষ্যৈতন্ন মামর্হসি গর্হিতুম্।
নহি ধর্ম্মমবিজ্ঞায় যুক্তং গর্হয়িতুং পরম্ ॥২৪॥
আত্তশস্ত্রস্য হি রণে বৃষ্ণিবীরং জিঘাংসতঃ।
যদহং বাহুমচ্ছৈৎসং ন স ধর্ম্মো বিগর্হিতঃ ॥২৫॥
ন্যস্তশস্ত্রস্য বালস্য বিরথস্য বিবর্ম্মণঃ।
অভিমন্যোর্বধং তাত! ধার্ম্মিকঃ কো নু পূজয়েৎ ॥২৬॥
এবমুক্তঃ স পার্থেন শিরসা ভূমিমস্পৃশৎ।
পাণিনা চৈব সব্যেন প্রাহিণোদস্য দক্ষিণম্ ॥২৭॥
এতৎ পার্থস্য তু বচস্ততঃ শ্রুত্বা মহাদ্যুতিঃ।
যূপকেতুর্মহারাজ! তূষ্ণীমাসীদবাঙ্মুখঃ ॥২৮॥

ভারতকৌমুদী

যূপেতি। হে যূপকেতো! ভূরিশ্রবঃ!, সমীক্ষ্য পর্য্যালোচ্য ॥২৪॥

আত্তেতি। আত্তশস্ত্রস্য গৃহীতাস্ত্রস্য তব, বৃষ্ণিবীরং নিরস্ত্রং সাত্যকিম্ ॥২৫॥

তথাপি পরেণ সহ যুধ্যমানে তথাচরণং গর্হিতমেবেত্যাহ ন্যস্তেতি। পূজয়েৎ প্রশংসেৎ ॥২৬॥

এবমিতি। স ভূরিশ্রবাঃ। ভূমিমস্পৃশৎ তাদৃশাভিমন্যুবধদোষে ক্ষমাপ্রার্থনাজ্ঞাপনায় শিরোঽবনমনার্থমিতি ভাবঃ। সব্যেন বামেন, অস্যার্জ্জুনস্য দিশি, দক্ষিণম্ আত্মনশ্ছিন্নং দক্ষিণং বাহুম্, প্রাহিণোৎ ন্যক্ষিপৎ, তাদৃশস্য নিরস্ত্রস্য সাত্যকের্বধোদ্যমদোষে স্ববাহুচ্ছেদস্য ন্যায্যত্বসূচনার্থমিত্যাশয়ঃ ॥২৭॥

এতদিতি। এতদভিমন্যুবধবিষয়কম্। তূষ্ণীমবাঙ্মুখশ্চাসীৎ লজ্জয়েতি ভাবঃ ॥২৮॥

পথে থাকিবেন, এমন আমার কোন লোককেই কেহ বধ করিতে পারিবে না ॥২৩॥

অতএব ভূরিশ্রবা! তুমি আমার এই প্রতিজ্ঞার বিষয় পর্য্যালোচনা করিয়া আমাকে নিন্দা করিতে পার না। কারণ, ধর্ম্ম না জানিয়া পরের নিন্দা করা উচিত নহে ॥২৪॥

তুমি অস্ত্র ধারণ করিয়া নিরস্ত্র সাত্যকিকে বধ করিবার ইচ্ছা করিয়াছিলে, সেই অবস্থায় আমি যে তোমার বাহু ছেদন করিয়াছি, সে কার্য্য গর্হিত হয় নাই ॥২৫॥

বৎস! নিরস্ত্র, বালক, রথবিহীন ও বর্ম্মশূন্য অভিমন্যুকে তোমরা যে বধ করিয়াছ, কোন্ ধার্ম্মিক লোক তাহার প্রশংসা করিয়া থাকেন?' ॥২৬॥

অর্জ্জুন এইরূপ বলিলে, ভূরিশ্রবা মস্তকদ্বারা ভূমি স্পর্শ করিলেন এবং

(২৬)···বিরথস্য বিচর্ম্মণঃ···পি।

অর্জ্জুন উবাচ।

যা প্রীতির্ধর্ম্মরাজে মে ভীমে চ বলিনাং বরে।
নকুলে সহদেবে চ সা মে ত্বয়ি শলাগ্রজ! ॥২৯॥
ময়া ত্বং সমনুজ্ঞাতঃ কৃষ্ণেন চ মহাত্মনা।
গচ্ছ পুণ্যকৃতাল্লোঁকান্ শিবিরৌশীনরো যথা ॥৩০॥

বাসুদেব উবাচ।

যে লোকা মম বিমলাঃ সকৃদ্বিভান্তি
ব্রহ্মাদ্যৈঃ সুরবৃষভৈরপীষ্যমাণাঃ।
তান্ ক্ষিপ্রং ব্রজ সততাগ্নিহোত্রযাজিন্!
মত্তুল্যো ভব গরুড়োত্তমাঙ্গযানঃ ॥৩১॥

সঞ্জয় উবাচ।

উত্থিতঃ স তু শৈনেয়ো বিমুক্তঃ সৌমদত্তিনা।
খড়্গমাদায় চিচ্ছিৎসুঃ শিরস্তস্য মহাত্মনঃ ॥৩২॥

ভারতকৌমুদী

যেতি। শলো নাম কশ্চিৎ কৌরবস্তস্যাগ্রজ! ॥২৯॥

তৎপ্রীতিনিবন্ধনামাশিষং প্রযুঙ্‌ক্তে ময়েতি। ঔশীনর উশীনরপুত্রঃ ॥৩০॥

য ইতি। সকৃচ্চিরম্। গরুড়স্য উত্তমমঙ্গং পৃষ্ঠং যানং বাহনং যস্য সঃ ॥৩১॥

বামহস্তদ্বারা ছিন্ন দক্ষিণ বাহুখানাকে অর্জ্জুনের দিকে নিক্ষেপ করিলেন (টীকায় ভাব দ্রষ্টব্য) ॥২৭॥

মহারাজ! তদনন্তর মহাতেজা ভূরিশ্রবা অর্জ্জুনের এই কথা শুনিয়া নীরব ও অধোমুখ হইয়া রহিলেন ॥২৮॥

অর্জ্জুন বলিলেন—'শলাগ্রজ! ধর্ম্মরাজ, বলিশ্রেষ্ঠ ভীমসেন, নকুল ও সহদেবের উপরে আমার যেরূপ প্রীতি আছে, তোমার উপরেও আমার সেই রূপই প্রীতি রহিয়াছে ॥২৯॥

অতএব তুমি আমার ও মহাত্মা কৃষ্ণের অনুমতিক্রমে উশীনরনন্দন শিবি-রাজার ন্যায় পুণ্যার্জ্জিত লোকে গমন কর' ॥৩০॥

কৃষ্ণ বলিলেন—'সর্ব্বদা অগ্নিহোত্রযাগকারী ভূরিশ্রবা! আমার যে নির্ম্মল লোক চিরদিন প্রকাশ পাইতেছে এবং যাহাতে যাইবার জন্য ব্রহ্মা-প্রভৃতি দেবতাশ্রেষ্ঠেরাও ইচ্ছা করেন, তুমি সত্বর তাহাতে গমন কর, আর আমারই ন্যায় গরুড়ের উত্তম অঙ্গে আরোহণ করিয়া বিচরণ কর' ॥৩১॥

(৩২)…খড়্গমাদায় চিচ্ছেদ…পি।

নিহতং পাণ্ডুপুত্রেণ প্রসক্তং ভূরিদক্ষিণম্।
ইয়েষ সাত্যকির্হন্তুং শলাগ্রজমকল্মষম্ ॥৩৩॥
নিকৃত্তভুজমাসীনং ছিন্নহস্তমিব দ্বিপম্।
ক্রোশতা সর্ব্বসৈন্যেন নিন্দ্যমানঃ সুদুর্ম্মনাঃ ॥৩৪॥
বার্য্যমাণঃ স কৃষ্ণেন পার্থেন চ মহাত্মনা।
ভীমেন চক্ররক্ষাভ্যামশ্বত্থাম্না কৃপেণ চ ॥৩৫॥
কর্ণেন বৃষসেনেন সৈন্ধবেন তথৈব চ।
বিক্রোশতাঞ্চ সৈন্যানামবধীত্তং যতব্রতম্ ॥৩৬॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

উত্থিত ইতি। উত্থিতো মূর্চ্ছয়া ভূশয়নাদুদ্‌গতঃ। চিচ্ছিৎসুশ্ছেত্তুমিচ্ছুঃ ॥৩২॥

নিহতমিতি। নিহতং বাহুচ্ছেদেনাহতম্, প্রসক্তং ব্রহ্মচিন্তায়াং ব্যাপৃতম্ ॥৩৩॥

নিকৃত্তেতি। নিকৃত্তভুজং ছিন্নবাহুম্, ছিন্নহস্তং ছিন্নশুণ্ডম্। ক্রোশতা 'ধিক্ ধিক্' ইত্যেবমুচ্চৈর্বদতা। সুদুর্ম্মনা আত্মধিক্কারব্যাপৃতচিত্তঃ। চক্ররক্ষাভ্যাং যুধামন্যূত্তমৌজোভ্যাম্। বৃষসেনেন তদাখ্যেন কর্ণপুত্রেণ, সৈন্ধবেন জয়দ্রথেন। বিক্রোশতাং 'মা জহি' ইত্যেবমুচ্চৈর্বদতাম্ ॥৩৪—৩৬॥

সঞ্জয় বলিলেন—'ভূরিশ্রবা ছাড়িয়া দিলে সাত্যকি মূর্চ্ছিত হইয়া ভূতলে পড়িয়া ছিলেন; ক্রমে তিনি চৈতন্য লাভ করিয়া উঠিয়া তরবারি লইয়া মহাত্মা ভূরিশ্রবার মস্তক ছেদন করিবার ইচ্ছা করিলেন ॥৩২॥

অর্জ্জুন দক্ষিণবাহু ছেদন করিয়া আহত করিলে, ভূরিশ্রবা প্রায়োপবেশনপূর্ব্বক পরব্রহ্মে চিত্ত নিবেশ করিয়া রহিয়াছিলেন; সেই অবস্থায় সাত্যকি সেই নিষ্পাপ ভূরিশ্রবাকে বধ করিবার ইচ্ছা করিয়াছিলেন ॥৩৩॥

ছিন্নবাহু ভূরিশ্রবা তখন ছিন্নশুণ্ড হস্তীর ন্যায় উপবেশন করিয়া রহিয়াছিলেন এবং সংযমীর ন্যায় ব্রহ্মচিন্তায় নিমগ্ন ছিলেন; সেই অবস্থায় সাত্যকি অতিদুর্ম্মনা হইয়াও তাঁহাকে বধ করিতে উদ্যত হইলে, সমস্ত সৈন্য উচ্চস্বরে ধিক্ ধিক্ বলিয়া সাত্যকির নিন্দা করিতে লাগিল এবং মহাত্মা কৃষ্ণ, অর্জ্জুন, ভীমসেন, অর্জ্জুনের চক্ররক্ষক যুধামন্যু ও উত্তমৌজা, অশ্বত্থামা, কৃপাচার্য্য, কর্ণ, বৃষসেন ও জয়দ্রথ বারণ করিতে থাকিলেন; আর সমস্ত সৈন্যই উচ্চস্বরে 'বধ করিবেন না, বধ করিবেন না' এইরূপ বলিতে লাগিল; তথাপি সাত্যকি ভূরিশ্রবাকে বধ করিলেন ॥৩৪—৩৬॥

(৩৪)···ক্রোশতাং সর্ব্বসৈন্যানাম্···বা নি। (৩৬)···অবধীত্তং ধৃতব্রতম্—বা নি।

প্রায়োপবিষ্টায় রণে পার্থেন ছিন্নবাহবে।
সাত্যকিঃ কৌরবেয়ায় খড়্গেনাপাহরচ্ছিরঃ ॥৩৭॥
নাভ্যনন্দন্ত সৈন্যানি সাত্যকিং তেন কর্ম্মণা।
অর্জ্জুনেন হতং পূর্ব্বং যজ্জঘান কুরূদ্বহম্ ॥৩৮॥
সহস্রাক্ষসমং তত্র সিদ্ধচারণমানবাঃ।
ভূরিশ্রবসমালোক্য যুদ্ধে প্রায়গতং হতম্ ॥৩৯॥
অপূজয়ন্ত তং দেবা বিস্মিতাস্তস্য কর্ম্মভিঃ।
পক্ষবাদাংশ্চ সুবহূন্ প্রাবদংস্তব সৈনিকাঃ ॥৪০॥ (যুগ্মকম্)
ন বার্ষ্ণেয়স্যাপরাধো ভবিতব্যং হি তত্তথা।
তস্মান্মন্যুর্ন বঃ কার্য্যঃ ক্রোধো দুঃখতরো নৃণাম্ ॥৪১॥
হন্তব্যশ্চৈব বীরেণ নাত্র কার্য্যা বিচারণা।
বিহিতো হ্যস্য ধাত্রৈব মৃত্যুঃ সাত্যকিরাহবে ॥৪২॥

ভারতকৌমুদী

প্রায়েতি। কৌরবেয়ায় কুরুবংশ্যায় ভূরিশ্রবসে। সর্ব্বত্র ষষ্ঠ্যর্থে চতুর্থী ॥৩৭॥
নেতি। নাভ্যনন্দন্ত ন প্রাশংসন্। হতং বাহুচ্ছেদেনাহতম্ ॥৩৮॥
সহস্রেতি। প্রায়গতং মরণাসনস্থিতম্। পক্ষবাদান্ তদনুকূলোক্তীঃ ॥৩৯—৪০॥
নেতি। বার্ষ্ণেয়স্য সাত্যকেঃ। তৎ সাত্যকিনা ভূরিশ্রবসো হননম্। মন্যুঃ ক্রোধঃ ॥৪১॥

সাত্যকি তরবারিদ্বারা যুদ্ধস্থলে প্রায়োপবিষ্ট ও অর্জ্জুনকর্ত্তৃক ছিন্নবাহু ভূরিশ্রবার মস্তক ছেদন করিলেন ॥৩৭॥

পূর্ব্বে অর্জ্জুনকর্ত্তৃক আহত ভূরিশ্রবাকে যে হেতু বধ করা হইল, সেই জন্য সৈন্যেরা সাত্যকির প্রশংসা করিল না ॥৩৮॥

ওদিকে দেবগণ, সিদ্ধগণ, চারণগণ ও মানবগণ ইন্দ্রের তুল্য ভূরিশ্রবাকে প্রায়োপবিষ্ট অবস্থায় নিহত দেখিয়া এবং তাঁহার কার্য্যে বিস্মিত হইয়া তাঁহার প্রশংসা করিতে লাগিলেন; আর আপনার সৈন্যেরা সাত্যকির অনুকূলে বহুতর কথা বলিতে থাকিল—॥৩৯—৪০॥

'এ বিষয়ে সাত্যকির কোন অপরাধ নাই। কারণ, ইহার এইরূপই ভবিতব্য ছিল। অতএব তোমাদের ক্রোধ করা উচিত নহে। যে হেতু ক্রোধ মানুষের গুরুতর দুঃখজনক হয় ॥৪১॥

(৪০)···বিস্মিতাস্তেঽস্য কর্ম্মভিঃ···বা নি। (৪১) এতৎপ্রকরণে নির্ণয়সাগরপুস্তকে বিবিধা এবাস্তবিধাঃ পাঠা বিদ্যন্তে।

সাত্যকিরুবাচ।

ন হন্তব্যো ন হন্তব্য ইতি যন্মাং প্রভাষথ।
ধর্ম্মবাদৈরধর্ম্মিষ্ঠা ধর্ম্মকঞ্চুকমাস্থিতাঃ ॥৪৩॥
যদা বালঃ সুভদ্রায়াঃ সুতঃ শস্ত্রবিনাকৃতঃ।
যুষ্মাভির্নিহতো যুদ্ধে তদা ধর্ম্মঃ ক বো গতঃ ॥৪৪॥
ময়া ত্বেতৎ প্রতিজ্ঞাতং ক্ষেপে কস্মিংশ্চিদেব হি।
যো মাং নিষ্পিষ্য সংগ্রামে জীবন্ হন্যাৎ পদা রুষা।
স মে বধ্যো ভবেচ্ছত্রুর্যদ্যপি স্যান্মুনিব্রতঃ ॥৪৫॥

ভারতকৌমুদী

হন্তব্য ইতি। হন্তব্যঃ শত্রুরিতি শেষঃ। মৃত্যুঃ মৃত্যুসাধকঃ ॥৪২॥

নেতি। ধর্ম্মকঞ্চুকং ধর্ম্মাবরণম্। তদসঙ্গতমিতি শেষঃ ॥৪৩॥

যদেতি। শস্ত্রেণ বিনাকৃতো বিরহিতঃ। অতো ময়াপি তথৈব ভূরিশ্রবা হত ইতি ভাবঃ ॥৪৪॥

ময়েতি। ক্ষেপে শত্রোস্তিরস্কারে। মৃতেন কবন্ধীভূতেনাপি নিষ্পেষণং পদপ্রহারশ্চ সম্ভবতীতি যো জীবন্নিত্যুক্তম্। হন্যাৎ প্রহরেৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৫॥

ভারতভাবদীপঃ

॥১৮—২৬॥ দক্ষিণং কৃত্তমাত্মনঃ পাণিম্ অস্যার্জ্জুনস্য সমীপে প্রহিণোৎ প্রাহিতবান্ ॥২৭—৩০॥ গরুড়স্তোমাঙ্কেন পৃষ্ঠেন যানং যস্য ॥৩১—৩২॥ প্রসক্তমন্যাসক্তম্ ॥৩৩—৪৪॥ ক্ষেপে নিন্দায়াং জীবন্নপি দ্বিতীয়ার্থে প্রথমা, এবেত্যপ্যর্থঃ ॥৪৫—৫৩॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৪॥

বীরের শত্রুবধ করা উচিত; এ বিষয়ে কোন বিচার করা সঙ্গত নহে। বিশেষতঃ বিধাতাই সাত্যকিকে ভূরিশ্রবার মৃত্যুজনক করিয়া সৃষ্টি করিয়াছিলেন' ॥৪২॥

সাত্যকি বলিলেন—'অধার্ম্মিকগণ! তোমরা ধর্ম্মের আবরণ ধারণ করিয়া ধর্ম্মকথাদ্বারা আমাকে যে 'বধ করিও না, বধ করিও না' বলিতেছিলে, তাহা অত্যন্ত অসঙ্গত ॥৪৩॥

কারণ, তোমরা যখন বালক ও অস্ত্রবিহীন অভিমন্যুকে যুদ্ধে বধ করিয়াছিলে, তখন তোমাদের এ ধর্ম্ম কোথায় গিয়াছিল? ॥৪৪॥

কিন্তু আমি কোন শত্রুর তিরস্কারের সময়ে এইরূপ প্রতিজ্ঞা করিয়াছিলাম যে, যুদ্ধে যে লোক জীবিত অবস্থায় ক্রোধবশতঃ আমাকে নিষ্পেষণ করিয়া পদাঘাত করিবে, সে যদি মুনির ন্যায় নিয়মশালীও হয়, তথাপি আমি তাহাকে বধ করিব ॥৪৫॥

চেষ্টমানং প্রতীঘাতে সভুজং মাং সচক্ষুষঃ।
মন্যধ্বং মৃত ইত্যেবমেতদ্বো বুদ্ধিলাঘবম্।
যুক্তো হ্যস্য প্রতীঘাতঃ কৃতো মে কুরুপুঙ্গবাঃ ! ॥৪৬॥
যত্তু পার্থেন মাং দৃষ্ট্বা প্রতিজ্ঞামভিরক্ষতা।
সখড়্গোঽস্য হৃতো বাহুরেতেনৈবাস্মি বঞ্চিতঃ ॥৪৭॥
ভবিতব্যং হি যদ্ভাবি দৈবং চেষ্টয়তীব চ।
সোঽয়ং হতো বিমর্দ্দেঽস্মিন্ কিমত্রাধর্ম্মচেষ্টিতম্ ॥৪৮॥
অপি চায়ং পুরা গীতঃ শ্লোকো বাল্মীকিনা ভুবি।
ন হন্তব্যাঃ স্ত্রিয় ইতি যদ্‌ব্রবীষি প্লবঙ্গম!।
পীড়াকরমমিত্রাণাং যৎ স্যাৎ কর্ত্তব্যমেব তৎ ॥৪৯॥

ভারতকৌমুদী

চেষ্টেতি। সচক্ষুষো যূয়ম্। বুদ্ধের্লাঘবং দৌর্বল্যম্। মে ময়া। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৪৬॥

যদিতি। হৃতশ্ছিন্নঃ। বঞ্চিতোঽস্মি, সাঙ্গস্যাস্য হন্তুমশক্যত্বাদিত্যাশয়ঃ ॥৪৭॥

ভবিতব্যমিতি। দৈবং কর্ত্তৃ, চেষ্টয়তীব মানুষান্ তদনুকূলচেষ্টাং কারয়তীব ॥৪৮॥

অপীতি। যৎ স্ত্রীচরিত্রমপি পীড়াকরং স্যাৎ, তদ্ধননমমিত্রাণাং কর্ত্তব্যমেব। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৪৯॥

তা'র পর আমার বাহুযুগল ছিল। সুতরাং আমি ভূরিশ্রবাকে প্রত্যাঘাত করিবার জন্য চেষ্টা করিতেছিলাম; তোমাদেরও চক্ষু ছিল; ইহাতেও তোমরা আমাকে যে মৃত বলিয়া মনে করিয়াছিলে, সেটা তোমাদের বুদ্ধির দুর্ব্বলতা। অতএব কুরুশ্রেষ্ঠগণ! আমি যে ভূরিশ্রবাকে বধ করিয়াছি, তাহা সঙ্গতই হইয়াছে ॥৪৬॥

তবে অর্জ্জুন আমাকে দেখিয়া নিজের প্রতিজ্ঞা রক্ষা করিবার জন্য তরবারির সহিত ভূরিশ্রবার বাহু যে ছেদন করিয়াছেন, তাহাতে তিনিই আমাকে বঞ্চিত করিয়াছেন ॥৪৭॥

যাহা হইবে, তাহা হইবেই; দৈব যেন মানুষকে তাহার অনুকূলে চেষ্টা করাইয়া থাকে। সুতরাং এই যুদ্ধে ভূরিশ্রবা নিহত হইয়াছেন; ইহাতে অধর্ম্মের কার্য্য কি হইয়াছে ॥৪৮॥

তা'র পর পূর্ব্বকালে বাল্মীকিমুনি জগতে এই শ্লোক গাহিয়াছিলেন—'প্লবঙ্গম! তুমি যে বলিতেছ—'স্ত্রীহত্যা করিবে না' (তাহাতে আমি বলি—) যাহা পীড়াজনক হইবে, তাহা নাশ করা শত্রুর অবশ্যকর্ত্তব্য' ॥৪৯॥

সঞ্জয় উবাচ।

এবমুক্তে মহারাজ! সর্ব্বে কৌরবপুঙ্গবাঃ।
ন স্ম কিঞ্চিদভাষন্ত মনসা তমপূজয়ন্ ॥৫০॥
মন্ত্রাভিপূতস্য মহাধ্বরেষু যশস্বিনো ভূরিসহস্রদস্য।
মুনেরিবারণ্যগতস্য তস্য ন তত্র কশ্চিদ্বধমভ্যনন্দৎ ॥৫১॥
সুনীলকেশং বরদস্য তস্য শূরস্য পারাবতলোহিতাক্ষম্।
অশ্বস্য মেধ্যস্য শিরো নিকৃত্তং ন্যস্তং হবির্দানমিবান্তরেণ ॥৫২॥

ভারতকৌমুদী

অত্র সুধীভিরিদমবধেয়ম্—বাল্মীকিরামায়ণে লঙ্কাকাণ্ডে একাশীতিতমে সর্গে ইন্দ্রজিতো মায়াসীতাবধোদ্যমে তত্র চ হনূমতো নিষেধে অবিকল এবায়ং শ্লোক ইন্দ্রজিতা অভিহিতঃ। তত্র চায়মষ্টাবিংশতিতমঃ শ্লোকঃ। এতন্মহাভারতে বনপর্বণি দ্বাবিংশত্যধিকশততমাধ্যায়ে চায়মেকাদশঃ শ্লোকো যথা—"ভ্রাতা মম গুণশ্লাঘ্যো বুদ্ধিসত্ত্ববলান্বিতঃ। রামায়ণেঽতিবিখ্যাতঃ শ্রীমান্ বানরপুঙ্গবঃ॥" ইত্থঞ্চাত্র যোদ্ধৃপুরুষেণ সাত্যকিনা প্রমাণতয়া বাল্মীকিরামায়ণ-শ্লোকস্যাবিকলমভিধানাৎ তত্র চ ভীমসেনেন হনূমৎপরিচয়কালে রামায়ণগ্রন্থনামোল্লেখাৎ মহাভারতবর্ণিতবৃত্তান্তকালাদপ্যতিপূর্বত এব বাল্মীকিরামায়ণং সর্বলোকসমাজ এব ভৃশং প্রচলিতমাসীদিত্যকামেনাপি স্বীকার্য্যম্। এবঞ্চ যে ব্রুবতে মহাভারতরচনাতঃ পরং বাল্মীকিনা রামায়ণং রচিতমিতি তে নিতান্তমেব ভ্রান্তাঃ। অতশ্চ তন্মতং সর্ব্বথৈব হেয়মিতি ॥৪৯॥

এবমিতি। তং সাত্যকিম্, অপূজয়ন্ বীরত্বমাত্রেণ প্রাশংসন্ ॥৫০॥

মন্ত্রেতি। ভূরিসহস্রদস্য অনেকসহস্রধনদানকারিণঃ। অভ্যনন্দৎ প্রাশংসৎ ॥৫১॥

মন্তব্য—এখানে সাত্যকি বাল্মীকিরামায়ণের লঙ্কাকাণ্ডের ৮১ সর্গের ২৮ শ্লোক অবিকল উল্লেখ করিলেন, আবার মহাভারতের বনপর্বে ১২২ অধ্যায়ে ১১ শ্লোক—"ভ্রাতা মম গুণশ্লাঘ্যো বুদ্ধিসত্ত্ববলান্বিতঃ। রামায়ণেঽতিবিখ্যাতঃ শ্রীমান্ বানরপুঙ্গবঃ॥" এইরূপ বলিয়া ভীমসেন স্পষ্টভাবে রামায়ণগ্রন্থের নাম বলিয়াছেন। অতএব বাধ্য হইয়াই স্বীকার করিতে হইবে যে, মহাভারতবর্ণিতবৃত্তান্তেরও বহুপূর্বকালে বাল্মীকি রামায়ণ রচনা করিয়াছিলেন এবং সে রামায়ণগ্রন্থ মহাভারতবর্ণিত বৃত্তান্তের সময়ে সর্ব্বসমাজে বিশেষভাবে প্রচলিত ছিল। সুতরাং যাঁহারা বলেন—'মহাভারতরচনার পরে রামায়ণ রচিত হইয়াছিল' তাঁহারা অত্যন্ত ভ্রান্ত ॥৪৯॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! সাত্যকি এইরূপ বলিলে, কৌরবশ্রেষ্ঠেরা কিছুই বলিলেন না, কিন্তু মনে মনে সাত্যকির প্রশংসা করিলেন ॥৫০॥

তবে বহুমহাযজ্ঞের মন্ত্রে অভিপূত, যশস্বী, অনেকসহস্রধনদাতা এবং তৎকালে বনবাসী মুনির ন্যায় সংযমী ভূরিশ্রবাকে বধ করার অনুমোদন কেহই করিলেন না ॥৫১॥

স তেজসা শস্ত্রহতেন পূতো মহাহবে দেহবরং বিসৃজ্য।
আক্রামদূর্দ্ধং বরদো বরার্হো ব্যাবৃত্য ধর্ম্মেণ বরেণ রোদসী ॥৫৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
জয়দ্রথবধে ভূরিশ্রবসো বধে চতুর্বিংশত্যধিক-
শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

——০*০——

## পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

——:-০-:——

ধৃতরাষ্ট্র উবাচ।
অজিতো দ্রোণরাধেয়বিকর্ণকৃতবর্ম্মভিঃ।
তীর্ণঃ সৈন্যার্ণবং বীরঃ প্রতিশ্রুত্য যুধিষ্ঠিরে ॥১॥

### ভারতকৌমুদী

সুনীলেতি। সুনীলাঃ কেশা যত্র তৎ, বরদস্য যাচকায়াভীষ্টদাতুঃ। পারাবতস্যেব লোহিতে অক্ষিণী যত্র তৎ। মেধ্যস্য অশ্বমেধীয়স্য, নিকৃত্তং ছিন্নম্, হবির্দানমন্তরেণ বিনা ন্যস্তং স্থাপিতম্ ॥৫২॥

স ইতি। শস্ত্রহতেন শস্ত্রাঘাতজনিতেন। আক্রামদগচ্ছৎ। ব্যাবৃত্য ব্যাপ্য, রোদসী স্বর্গমর্ত্ত্যৌ ॥৫৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-
টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে
চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

অজিত ইতি। তীর্ণোঽভবৎ, বীরঃ সাত্যকিঃ, প্রতিশ্রুত্য অর্জ্জুনদর্শনং তদ্বার্ত্তাপ্রদানঞ্চ ॥১॥

সকলেরই অভীষ্টদাতা ও বীর ভূরিশ্রবার কৃষ্ণকেশযুক্ত এবং কপোতচক্ষুর ন্যায় রক্তচক্ষু ছিন্ন মস্তকটী—যজ্ঞব্যতীত অশ্বমেধীয় অশ্বের ছিন্ন মস্তকের ন্যায় ভূতলে পতিত রহিল ॥৫২॥

আর প্রার্থিমাত্রের অভীষ্টদাতা এবং অভীষ্টপ্রাপ্তির যোগ্য ভূরিশ্রবা মহাযুদ্ধে অস্ত্রাঘাতের পুণ্যতেজে পবিত্র হইয়া উত্তম দেহ পরিত্যাগপূর্ব্বক প্রচুর ধর্ম্মদ্বারা স্বর্গ ও মর্ত্ত্য ব্যাপ্ত করিয়া স্বর্গে চলিয়া গেলেন' ॥৫৩॥

* '…একচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

স কথং কৌরবেয়েণ সমরেষ্বনিবারিতঃ।
নিগৃহ্য ভূরিশ্রবসা বলাদ্ভুবি নিপাতিতঃ ॥২॥

সঞ্জয় উবাচ।

শৃণু রাজন্নিহোৎপত্তিং শৈনেয়স্য যথা পুরা।
যথা চ ভূরিশ্রবসো যত্র তে সংশয়ো নৃপ ! ॥৩॥
অত্রেঃ পুত্রোঽভবৎ সোমঃ সোমস্য তু বুধঃ স্মৃতঃ।
বুধস্যৈলো মহেন্দ্রাভঃ পুত্র আসীৎ পুরূরবাঃ ॥৪॥
পুরূরবস আয়ুস্তু আয়ুষো নহুষঃ সুতঃ।
নহুষস্য যযাতিস্তু রাজর্ষির্দেবসম্মিতঃ ॥৫॥
যযাতের্দেবযান্যাস্তু যদুর্জ্যেষ্ঠোঽভবৎ সুতঃ।
যদোরভূদন্ববায়ে দেবমীঢ় ইতি শ্রুতঃ ॥৬॥

ভারতকৌমুদী

স ইতি। নিগৃহ্য অভিভূয়। নিপাতিত এব ন নিহতঃ ॥২॥
শৃণ্বিতি। যথোৎপত্তিরভবৎ তথা তয়োরুৎপত্তিং শৃণ্বিত্যর্থঃ ॥৩॥
অত্রেরিতি। অত্রের্ব্রহ্মণো দ্বিতীয়মানসপুত্রস্য। ঐল ইলায়াং জাতঃ ॥৪॥
পুরূরবস ইতি। দেবসম্মিতো দেবতুল্যঃ ॥৫॥
যযাতেরিতি। দেবযান্যাং তদাখ্যায়াং শুক্রতনয়ায়াম্। অন্ববায়ে বংশে ॥৬॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয় ! বীর সাত্যকি যুধিষ্ঠিরের নিকটে অর্জ্জুনের দর্শন ও তাঁহার সংবাদ প্রদান করিতে স্বীকার করিয়া নির্গত হইয়াছিলেন; কিন্তু দ্রোণ, কর্ণ, বিকর্ণ ও কৃতবর্ম্মা তাঁহাকে জয় করিতে না পারায় তিনি কৌরবসৈন্যসাগর উত্তীর্ণ হইয়া গিয়াছিলেন ॥১॥

সুতরাং বহুযুদ্ধে অনিবারিত সেই সাত্যকিকে কুরুবংশীয় ভূরিশ্রবা কি প্রকারে বলপূর্ব্বক অভিভূত করিয়া ভূতলে পাতিত করিয়াছিলেন ?' ॥২॥

সঞ্জয় বলিলেন—'নরনাথ রাজা ! পূর্ব্বে যেভাবে সাত্যকি ও ভূরিশ্রবার উৎপত্তি হইয়াছিল এবং যে বিষয়ে আপনার সন্দেহ হইতেছে, তাহা আপনি শ্রবণ করুন ॥৩॥

অত্রির পুত্র চন্দ্র, চন্দ্রের পুত্র বুধ, বুধের ঔরসে ইলার গর্ভে 'পুরূরবা-'নামে ইন্দ্রের তুল্য এক পুত্র হইয়াছিল ॥৪॥

সেই পুরূরবার পুত্র আয়ু, আয়ুর পুত্র নহুষ এবং নহুষের পুত্র যযাতি। সেই যযাতি রাজর্ষি ও দেবতার তুল্য প্রভাবশালী ছিলেন ॥৫॥

(৪)··· বুধস্যৈকঃ···বা,··· বুধস্যৈলো মহাবাহুঃ···নি। (৬)·· আজমীঢ় ইতি শ্রুতঃ—নি।

যাদবস্তস্য তু সুতঃ শূরস্ত্রৈলোক্যসম্মতঃ।
শূরস্য শৌরির্নৃবরো বসুদেবো মহাযশাঃ ॥৭॥
ধনুষ্যনবরঃ শূরঃ কার্ত্তবীর্য্যসমো যুধি।
তদ্বীর্য্যশ্চাপি তত্রৈব কুলে শিনিরভূন্নৃপ! ॥৮॥
এতস্মিন্নেব কালে তু দেবকস্য মহাত্মনঃ।
দুহিতুঃ স্বয়ম্বরে রাজন্! সর্বক্ষত্রসমাগমে ॥৯॥
তত্র বৈ দেবকীং দেবীং বসুদেবার্থমাশু বৈ।
নির্জিত্য পার্থিবান্ সর্ব্বান্ রথমারোপয়চ্ছিনিঃ ॥১০॥ (যুগ্মকম্)
তাং দৃষ্ট্বা দেবকীং শূরো রথস্থাং পুরুষর্ষভ!।
নামৃষ্যত মহাতেজাঃ সোমদত্তঃ শিনের্নৃপ! ॥১১॥
তয়োর্যুদ্ধমভূদ্রাজন্! দিনার্দ্ধং চিত্রমদ্ভুতম্।
বাহুযুদ্ধং সুবলিনোঃ প্রসক্তং পুরুষর্ষভ! ॥১২॥

## ভারতকৌমুদী

যাদব ইতি। শূরো নাম। শূরস্যাপত্যং পুত্র ইতি শৌরিঃ ॥৭॥

ধনুষীতি। অনবরঃ অনিকৃষ্টঃ, কার্ত্তবীর্য্যসমঃ শূরো যুদ্ধে শিক্ষিতঃ। তদ্বীর্য্যস্তদ্বদ্বলবান্ ॥৮॥

এতস্মিন্নিতি। তৃতীয়পাদে অক্ষরাধিক্যমার্ষম্। দেবকীং তদাখ্যাং দেবককন্যাম্ ॥৯-১০॥

তামিতি। শূরো বীরঃ। নামৃষ্যত নাসহত, সোমদত্তো নাম কৌরবঃ ॥১১॥

---

যযাতির জ্যেষ্ঠপুত্র যদু দেবযানীর গর্ভে জন্ম গ্রহণ করেন। কালক্রমে সেই যদুর বংশে দেবমীঢ় উৎপন্ন হন ॥৬॥

সেই দেবমীঢ়ের 'শূর-'নামে একটী পুত্র হয়, তিনি যথাকালে ত্রিভুবনের প্রিয় হইয়াছিলেন। সেই শূরের পুত্র—মনুষ্যশ্রেষ্ঠ মহাযশা বসুদেব ॥৭॥

রাজা! সেই যদুবংশে ধনুর্বেদে সুশিক্ষিত এবং যুদ্ধে কার্ত্তবীর্য্যার্জ্জুনের তুল্য বীর ও বলবান্ 'শিনি-'নামে একব্যক্তি জন্মগ্রহণ করেন ॥৮॥

রাজা! এই সময়ে মহাত্মা দেবকের কন্যার স্বয়ম্বরসভায় সমস্ত ক্ষত্রিয় উপস্থিত হন; তখন শিনি সকল রাজাকে পরাজিত করিয়া বসুদেবের জন্য দেবকীদেবীকে রথে আরোহণ করান ॥৯—১০॥

পুরুষশ্রেষ্ঠ রাজা! সেই দেবকীদেবীকে শিনির রথে অবস্থিত দেখিয়া বীর ও মহাতেজা সোমদত্ত সহ্য করিলেন না ॥১১॥

---

(১১)···রথস্থাং পুরুষর্ষভঃ···বা নি।

শিনিনা সোমদত্তস্তু প্রসহ্য ভুবি পাতিতঃ।
অসিমুদ্যম্য কেশেষু প্রগৃহ্য চ পদাহতঃ॥১৩॥
মধ্যে রাজসহস্রাণাং প্রেক্ষকাণাং সমন্ততঃ।
কৃপয়া চ পুনস্তেন স জীবেতি বিসর্জিতঃ॥১৪॥ (যুগ্মকম্)
তদবস্থঃ কৃতস্তেন সোমদত্তোঽথ মারিষ!।
প্রাসাদয়ন্মহাদেবমমর্ষবশমাস্থিতঃ॥১৫॥
তস্য তুষ্টো মহাদেবো বরদানাং মহাপ্রভুঃ।
বরেণ চ্ছন্দয়ামাস স তু বব্রে বরং নৃপ!॥১৬॥
পুত্রমিচ্ছামি ভগবন্! যো নিপাত্য শিনেঃ সুতম্।
মধ্যে রাজসহস্রাণাং পদাহন্যাচ্চ সংযুগে॥১৭॥

**ভারতকৌমুদী**

তয়োরিতি। যুদ্ধং প্রথমমস্ত্রৈঃ। প্রসক্তং প্রবৃত্তম্॥১২॥
শিনিনেতি। প্রসহ্য বলেন। উদ্যম্য উত্তোল্য। তেন শিনিনা, স সোমদত্তঃ॥১৩-১৪॥
তদিতি। প্রাসাদয়দারাধনেন, মহাদেবং শিবম্॥১৫॥
তস্যেতি। মহাপ্রভুরতীবপ্রধানঃ। বরেণ বরদানাঙ্গীকারেণ, ছন্দয়ামাস তোষয়ামাস॥১৬॥
পুত্রমিতি। শিনের্নপ্তা শিনেঃ পৌত্র ইত্যাদিপূর্বোক্তেঃ সুতপদং বংশ্যপরম্॥১৭॥

পুরুষশ্রেষ্ঠ রাজা! তদনন্তর দিবসার্দ্ধপর্য্যন্ত বলবান্ সেই শিনি ও সোমদত্তের বিচিত্র ও অদ্ভুত যুদ্ধ হইল; পরে তাঁহাদের বাহুযুদ্ধ আরম্ভ হইল॥১২॥

ক্রমে সমস্ত দিকে অবস্থিত দর্শক সহস্র সহস্র রাজার মধ্যে শিনি বলপূর্বক সোমদত্তকে ভূতলে নিপাতিত করিয়া কেশাকর্ষণ ও অসি উত্তোলনপূর্ব্বক পদাঘাত করিলেন এবং দয়া করিয়া পুনরায় তিনি 'জীবিত থাক' বলিয়া সোমদত্তকে ছাড়িয়া দিলেন॥১৩—১৪॥

মাননীয় রাজা! শিনি সেই অবস্থা করায় সোমদত্ত অত্যন্ত ক্রুদ্ধ হইয়া যাইয়া বহু আরাধনা করিয়া মহাদেবকে প্রসন্ন করেন॥১৫॥

রাজা! বরদাতৃগণের মধ্যে সর্বশ্রেষ্ঠ মহাদেব সোমদত্তের উপরে সন্তুষ্ট হইয়া বরদান করিবার অঙ্গীকার করিয়া তাঁহাকে সন্তুষ্ট করিলেন; তিনিও বর চাহিলেন॥১৬॥

'ভগবন্! আমি এমন পুত্র লাভ করিতে ইচ্ছা করি যে, যুদ্ধে সহস্র সহস্র রাজার মধ্যে শিনির বংশধরকে ভূতলে পাতিত করিয়া পদাঘাত করিতে পারিবে'॥১৭॥

(১৬)…বরাণাং বরদঃ প্রভুঃ…বা নি,…নৃপঃ…বা নি বর্দ্ধ।

তস্য তদ্বচনং শ্রুত্বা সোমদত্তস্য পার্থিব ! ।
এবমস্ত্বিতি তত্রোক্ত্বা স দেবোঽন্তরধীয়ত ।
স তেন বরদানেন লব্ধবান্ ভূরিদক্ষিণম্ ॥১৮॥
ন্যপাতয়চ্চ সমরে সৌমদত্তিঃ শিনেঃ সুতম্ ।
পশ্যতাং সর্ব্বসৈন্যানাং পদা চৈনমতাড়য়ৎ ॥১৯॥
এতত্তে কথিতং রাজন্ ! যন্মাং ত্বং পরিপৃচ্ছসি ।
নহি শক্যো রণে জেতুং সাত্বতো মনুজর্ষভৈঃ ॥২০॥
লব্ধলক্ষ্যাশ্চ সংগ্রামে বহুশশ্চিত্রযোধিনঃ ।
দেবদানবগন্ধর্ব্বান্ বিজেতারো হ্যবিস্মিতাঃ ।
স্ববীর্য্যাবজয়ে যুক্তা নৈতে পরপরিগ্রহাঃ ॥২১॥
ন তুল্যং বৃষ্ণিভিরিহ দৃশ্যতে কিঞ্চন প্রভো ! ।
ভূতং ভব্যং ভবিষ্যঞ্চ বলেন ভরতর্ষভ ! ॥২২॥

## ভারতকৌমুদী

তস্যেতি। স সোমদত্তঃ। ভূরিদক্ষিণং ভূরিশ্রবসম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৮॥

ন্যপাতয়দিতি। সৌমদত্তির্ভূরিশ্রবাঃ, শিনেঃ সুতং পৌত্রং সাত্যকিম্ ॥১৯॥

এতদিতি। শিনেঃ সুতমিত্যনেন সাত্যকেরুৎপত্তিরপি ব্যাখ্যাতেতি ন ন্যূনতা ॥২০॥

লব্ধেতি। স্ববীর্য্যেণৈব অবজয়ে শত্রুজয়ে, যুক্তা যোগ্যাঃ, পরপরিগ্রহাঃ পরবলাশ্রয়াঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥

নেতি। কিঞ্চন বলম্। ভব্যং বর্ত্তমানম্, বলেন শক্ত্যা ॥২২॥

---

রাজা! মহাদেব সোমদত্তের সেই কথা শুনিয়া 'এইরূপই হউক' এই কথা বলিয়া সেইস্থানেই অন্তর্হিত হইলেন। সোমদত্তও যথাকালে সেই বরের প্রভাবে ভূরিশ্রবাকে পুত্ররূপে লাভ করিয়াছিলেন ॥১৮॥

এই জন্যই ভূরিশ্রবা যুদ্ধে সাত্যকিকে ভূতলে পাতিত করিতে এবং সমস্ত সৈন্যের সমক্ষে উঁহাকে পদাঘাত করিতে পারিয়াছিলেন ॥১৯॥

রাজা! আপনি আমাকে যাহা জিজ্ঞাসা করিয়াছিলেন, তাহা এই বলিলাম। স্থূল কথা—প্রধান মানুষেরাও যুদ্ধে সাত্যকিকে জয় করিতে সমর্থ হন না ॥২০॥

এই যদুবংশীয়েরা যুদ্ধে বহু লক্ষ্য পাইয়াছেন, বিচিত্র যুদ্ধ করিয়া থাকেন, দেব, দানব ও গন্ধর্ব্বদিগকে জয় করিতে পারেন, তাহাতেও বিস্মিত হন না, আপন শক্তিতেই বিপক্ষজয় করিতে সমর্থ এবং পরের শক্তি অবলম্বন করেন না ॥২১॥

ন জ্ঞাতিমবমন্যন্তে বৃদ্ধানাং শাসনে রতাঃ।
ন দেবাসুরগন্ধর্বা ন যক্ষোরগরাক্ষসাঃ।
জেতারো বৃষ্ণিবীরাণাং কিং পুনর্মানবা রণে ॥২৩॥
ব্রহ্মদ্রব্যে গুরুদ্রব্যে জ্ঞাতিস্বে চাপ্যহিংসকাঃ।
এতেষাং রক্ষিতারশ্চ যে স্যুঃ কস্যাঞ্চিদাপদি ॥২৪॥
অর্থবন্তো ন চোৎসিক্তা ব্রহ্মণ্যাঃ সত্যবাদিনঃ।
সর্ব্বথা নাবমন্যন্তে দীনানভ্যুদ্ধরন্তি চ ॥২৫॥
নিত্যং দেবপরা দান্তা দাতারশ্চাবিকত্থনাঃ।
তেন বৃষ্ণিপ্রবীরাণাং চক্রং ন প্রতিহন্যতে ॥২৬॥

ভারতকৌমুদী

নেতি। বৃদ্ধানাং শাসনে রতা ইত্যনেন সৎপথবর্ত্তিত্বং সূচিতম্। ষট্পাদঃ শ্লোকঃ।২৩॥
ব্রহ্মেতি। ব্রহ্মদ্রব্যে ব্রাহ্মণধনে। যে স্যুস্তেষাং দ্রব্যে চাহিংসকা ইতি সম্বন্ধঃ ॥২৪॥
অর্থেতি। উৎসিক্তা গর্বিতাঃ, ব্রহ্মণ্যা ব্রাহ্মণহিতকারিণঃ। নাবমন্যন্তে কমপি ॥২৫॥
নিত্যমিতি। দান্তা বিনীতাঃ। অবিকত্থনা অনাত্মশ্লাঘাকারিণঃ। চক্রং সৈন্যম্ ॥২৬॥

ভারতভাবদীপঃ

অজিত ইতি ॥১—২০॥ পরপরিগ্রহাঃ পরাধীনাঃ ॥২১—২৫॥ চক্রং প্রতাপঃ ॥২৬—২৮॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৫॥

ভরতনন্দন রাজা! জগতে ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান কোন যোদ্ধাকেই শক্তিতে বৃষ্ণিবংশীয়দের সমান দেখা যায় না ॥২২॥

যদুবংশীয়েরা জ্ঞাতির অবমাননা করেন না, বৃদ্ধদিগের শাসনে থাকেন এবং দেব, দানব, গন্ধর্ব্ব, যক্ষ, রাক্ষস ও নাগেরা ইহাদিগকে যুদ্ধে জয় করিতে পারেন না; তাহাতে মানবগণের কথা আর কি বলিব ॥২৩॥

ইঁহারা ব্রাহ্মণদ্রব্য, গুরুদ্রব্য, বা জ্ঞাতিদ্রব্যে হিংসা করেন না, কিংবা কোন বিপদে যাহারা ইঁহাদিগকে রক্ষা করে, তাহাদের দ্রব্যেও হিংসা করেন না ॥২৪॥

ইঁহারা ধনবান্ অথ চ গর্বিত নহেন এবং ব্রাহ্মণহিতকারী ও সত্যবাদী; আর উঁহারা কোন ব্যক্তিরই অবমাননা করেন না এবং দুঃস্থদিগকে উদ্ধার করেন ॥২৫॥

আর যদুবংশীয়েরা চিরদিন দেবতাভক্ত, বিনীত, দাতা ও অনাত্মশ্লাঘাকারী। সেই জন্যই যদুবংশীয়দের সৈন্য কোথাও প্রতিহত হয় না ॥২৬॥

(২৫)···সমর্থান্ নাবমন্যন্তে···বা নি। (২৬)···ত্রাতারশ্চাবিকত্থনাঃ··· বা নি।

অপি মেরুং বহেৎ কশ্চিত্তরেদ্বা মকরালয়ম্ ।
ন তু বৃষ্ণিপ্রবীরাণাং সমেত্যান্তং ব্রজেন্নৃপ ! ॥২৭॥
এতত্তে সর্ব্বমাখ্যাতং যত্র তে সংশয়ো বিভো ! ।
কুরুরাজ ! নরশ্রেষ্ঠ ! তব হ্যপনয়ো মহান্ ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে বৃষ্ণিবংশপ্রশংসায়াং পঞ্চবিংশত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

——***——

## ষড়্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ।

———(ঃ*ঃ)———

ধৃতরাষ্ট্র উবাচ ।

তদবস্থে হতে তস্মিন্ ভূরিশ্রবসি কৌরবে ।
যথা ভূয়োঽভবদ্‌যুদ্ধং তন্মমাচক্ষ্ব সঞ্জয় ! ॥১॥

### ভারতকৌমুদী

অপীতি । মকরালয়ং সমুদ্রম্ । অন্তং যুদ্ধে সমীপম্ ॥২৭॥

এতদিতি । অপনয়ো দুর্নীতিঃ । অত এবায়ং স্বজনক্ষয় ইতি ভাবঃ ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে পঞ্চবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

——ঃ০ঃ——

তদিতি । সা প্রায়োপবেশনরূপা অবস্থা যস্য তস্মিন্ । ভূয়ঃ পুনঃ ॥১॥

---

রাজা ! কোন লোক হয় ত সুমেরুপর্ব্বত বহন করিতে পারে, কিংবা সমুদ্র পার হইতে সমর্থ হয় ; কিন্তু যুদ্ধে বৃষ্ণিবংশীয় বীরগণের নিকটে যাইয়া ফিরিয়া যাইতে সমর্থ হয় না ॥২৭॥

প্রভু ! আপনার যে বিষয়ে সন্দেহ ছিল, এই সে সমস্ত বিষয় আপনার নিকট বলিলাম । স্থূল কথা—কুরুরাজ ! নরশ্রেষ্ঠ ! আপনারই গুরুতর দুর্নীতি' ॥২৮॥

---

(২৮)···তব ব্যপনয়ো মহান্—নি । * '···দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গবর্দ্ধ, '···চতুশ্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি ।

সঞ্জয় উবাচ।

ভূরিশ্রবসি সংক্রান্তে পরলোকায় ভারত!।
বাসুদেবং মহাবাহুরর্জ্জুনঃ সমচূচুদৎ ॥২॥
চোদয়াশ্বান্ ভৃশং কৃষ্ণ! যতো রাজা জয়দ্রথঃ।
প্রতিজ্ঞাং সফলাঞ্চাপি কর্ত্তুমর্হসি মেঽনঘ! ॥৩॥
অস্তমেতি মহাবাহো! ত্বরমাণো দিবাকরঃ।
এতদ্ধি পুরুষব্যাঘ্র! মহদভ্যুদ্যতং ময়া।
কার্য্যং সংরক্ষ্যতে চৈব কুরুসেনামহারথৈঃ ॥৪॥
নাস্তমেতি যথা সূর্য্যো যথা সত্যং ভবেদ্বচঃ।
চোদয়াশ্বাংস্তথা কৃষ্ণ! যথা হন্যাং জয়দ্রথম্ ॥৫॥
ততঃ কৃষ্ণো মহাবাহূ রজতপ্রতিমান্ হয়ান্।
হয়জ্ঞশ্চোদয়ামাস জয়দ্রথরথং প্রতি ॥৬॥

ভারতকৌমুদী

ভূরীতি। সংক্রান্তে গতে। সমচূচুদৎ প্রেরিতবান্ আদিষ্টবানিত্যর্থঃ ॥২॥
চোদয়েতি। চোদয় প্রেরয়। যতো যত্র বর্ত্তত ইতি শেষঃ ॥৩॥
এতদিতি। অভ্যুদ্যতং কর্ত্তুম্। সংরক্ষ্যতে জয়দ্রথঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪॥
নেতি। বচঃ পূর্ব্বকৃতা প্রতিজ্ঞা। চোদয় প্রেরয়। হন্যাং হন্তুং শক্নুয়াম্ ॥৫॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! প্রায়োপবিষ্ট কুরুবংশীয় সেই ভূরিশ্রবা নিহত হইলে, পুনরায় যেরূপ যুদ্ধ হইয়াছিল, তাহা আমার নিকট বল' ॥১॥

সঞ্জয় কহিলেন—'ভরতনন্দন! ভূরিশ্রবা পরলোকে গমন করিলে, মহাবাহু অর্জ্জুন কৃষ্ণকে আদেশ করিলেন—॥২॥

'কৃষ্ণ! রাজা জয়দ্রথ যেস্থানে রহিয়াছেন, সেই দিকে ঘোড়াগুলিকে চালাইয়া দাও; নিষ্পাপ! আমার প্রতিজ্ঞা সফল কর ॥৩॥

মহাবাহু পুরুষশ্রেষ্ঠ! সূর্য্য সত্বর অস্ত যাইতেছেন, আমি এই গুরুতর কার্য্য করিতে উদ্যত হইয়াছি, ওদিকেও কৌরবসৈন্যের মহারথেরা জয়দ্রথকে রক্ষা করিতেছেন ॥৪॥

কৃষ্ণ! যাহাতে সূর্য্য অস্ত না যান, যাহাতে আমার প্রতিজ্ঞা সত্য হয় এবং আমি যাহাতে জয়দ্রথকে বধ করিতে পারি, সেইভাবে ঘোড়াগুলিকে চালাও' ॥৫॥

(৩) চোদয়াশ্বান্ হৃষীকেশ! যত্র সৈন্ধবকো নৃপঃ...পি। ইতঃ পরং 'শ্রূয়তে পুণ্ডরীকাক্ষ! ত্রিষু ধর্ম্মেষু বর্ত্ততে' ইতি পাঠঃ পি নি। ইতঃ প্রভৃতি পাঠবিপ্লবা এব বিন্যস্তে।

তং প্রয়ান্তমমোঘেষুমুৎপতদ্ভিরিবাশুগৈঃ।
ত্বরমাণা মহারাজ! সেনামুখ্যাঃ সমাদ্রবন্ ॥৭॥
দুর্য্যোধনশ্চ কর্ণশ্চ বৃষসেনোঽথ মদ্ররাট্।
অশ্বত্থামা কৃপশ্চৈব স্বয়মেব চ সৈন্ধবঃ ॥৮॥ (যুগ্মকম্)
সমাসাদ্য চ বীভৎসুঃ সৈন্ধবং প্রমুখে স্থিতম্।
নেত্রাভ্যাং ক্রোধদীপ্তাভ্যাং সংপ্রেক্ষন্নির্দহন্নিব ॥৯॥
ততো দুর্য্যোধনো রাজা রাধেয়ং ত্বরিতোঽব্রবীৎ।
অর্জ্জুনং প্রেক্ষ্য সংযান্তং জয়দ্রথরথং প্রতি ॥১০॥
অয়ং স বৈকর্ত্তন! যুদ্ধকালো বিদর্শয়স্বাত্মবলং মহাত্মন্!।
যথা ন বধ্যেত রণেঽর্জ্জুনেন জয়দ্রথঃ কর্ণ! তথা কুরুষ্ব ॥১১॥
অল্পাবশেষো দিবসো নৃবীর! বিঘাতয়স্বাদ্য রিপুং শরৌঘৈঃ।
দিনক্ষয়ং প্রাপ্য নরপ্রবীর! ধ্রুবো হি নঃ কর্ণ! জয়ো ভবিষ্যতি ॥১২॥

**ভারতকৌমুদী**

তত ইতি। রজতপ্রতিমান্ শুভ্রান্। হয়জ্ঞঃ অশ্বচালনাদিকৌশলবিৎ ॥৬॥
তমিতি। আশুগৈর্দ্রুতগামিভিরশ্বৈঃ। সমাদ্রবন্নভ্যধাবন্। সৈন্ধবো জয়দ্রথঃ ॥৭—৮॥
সমাসাদ্যেতি। বীভৎসুরর্জ্জুনঃ, প্রমুখে অগ্রতঃ। সংপ্রেক্ষৎ সংপ্রেক্ষত ॥৯॥
তত ইতি। রাধেয়ং কর্ণম্ ॥১০॥
অয়মিতি। হে বৈকর্ত্তন! কর্ণ! বিদর্শয়স্ব যোধবর্গমিতি শেষঃ ॥১১॥
অল্পেতি। বিঘাতয়স্বেতি স্বার্থে ইন্। ধ্রুবো নিশ্চিতঃ ॥১২॥

---

তদনন্তর মহাবাহু ও অশ্বকৌশলজ্ঞ কৃষ্ণ জয়দ্রথের রথের দিকে রৌপ্যতুল্য শুভ্রবর্ণ অশ্বগুলিকে চালাইয়া দিলেন ॥৬॥

মহারাজ! অব্যর্থবাণ অর্জ্জুন আসিতে লাগিলে, দুর্য্যোধন, কর্ণ, বৃষসেন, শল্য, অশ্বত্থামা, কৃপ এবং স্বয়ং জয়দ্রথ এই সকল প্রধান যোদ্ধা উড্ডীয়মানের ন্যায় দ্রুতগামী অশ্বগণের গুণে ত্বরান্বিত হইয়া অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥৭—৮॥

ওদিকে অর্জ্জুন উপস্থিত হইয়া ক্রোধপ্রদীপ্ত নয়নদ্বারা সম্মুখবর্ত্তী জয়দ্রথকে দগ্ধ করতই যেন দর্শন করিতে লাগিলেন ॥৯॥

তদনন্তর রাজা দুর্য্যোধন অর্জ্জুনকে জয়দ্রথের রথের দিকে যাইতে দেখিয়া ত্বরান্বিত হইয়া কর্ণকে বলিলেন—॥১০॥

'কর্ণ! এই সেই যুদ্ধের সময়। অতএব মহাত্মন্! নিজের শক্তি দেখাও। কর্ণ! যাহাতে অর্জ্জুন যুদ্ধে জয়দ্রথকে বধ করিতে না পারে, তাহা কর ॥১১॥

সৈন্ধবে রক্ষ্যমাণে তু সূর্য্যস্যাস্তমনং প্রতি।
মিথ্যাপ্রতিজ্ঞঃ কৌন্তেয়ঃ প্রবেক্ষ্যতি হুতাশনম্ ॥১৩॥
অনর্জ্জুনায়াঞ্চ ভুবি মুহূর্ত্তমপি মানদ!।
জীবিতুং নোৎসহেরন্ বৈ ভ্রাতরোঽস্য সহানুগাঃ ॥১৪॥
বিনষ্টৈঃ পাণ্ডবেয়ৈশ্চ সশৈলবনকাননাম্।
বসুন্ধরামিমাং কর্ণ! ভোক্ষ্যামো হতকণ্টকাম্ ॥১৫॥
দৈবেনোপহতঃ পার্থো বিপরীতশ্চ মানদ!।
কার্য্যাকার্য্যমজানানঃ প্রতিজ্ঞাং কৃতবান্ রণে ॥১৬॥
নূনমাত্মবিনাশায় পাণ্ডবেন কিরীটিনা।
প্রতিজ্ঞেয়ং কৃতা কর্ণ! জয়দ্রথবধং প্রতি ॥১৭॥

ভারতকৌমুদী

সৈন্ধব ইতি। অস্তমনং প্রতি অস্তগমনং যাবৎ। কৌন্তেয়োঽর্জ্জুনঃ ॥১৩॥
অনর্জ্জুনায়ামিতি। নোৎসহেরন্ শোকান্ন শক্নুয়ুঃ। সহানুগা ধৃষ্টদ্যুম্নাদিভিঃ সহ ॥১৪॥
বিনষ্টৈরিতি। শৈলৈঃ পর্বতৈঃ বনৈররণ্যৈঃ কাননৈরুদ্যানৈশ্চ সহেতি তাম্ ॥১৫॥
দৈবেনেতি। পার্থোঽর্জ্জুনঃ, বিপরীতো বিপরীতবুদ্ধিঃ ॥১৬॥
নূনমিতি। আত্মবিনাশায় প্রতিজ্ঞানুসারেণাগ্নিপ্রবেশাদিত্যাশয়ঃ ॥১৭॥

নরবীর! দিনের অল্পমাত্র অবশিষ্ট আছে। অতএব বাণসমূহদ্বারা শত্রুকে আঘাত করিতে থাক। নরপ্রবীর! দিবাবসান হইয়া গেলে নিশ্চয়ই আমাদের জয় হইবে ॥১২॥

সূর্য্যের অস্তগমনপর্য্যন্ত জয়দ্রথকে রক্ষা করিতে পারিলে, অর্জ্জুনের প্রতিজ্ঞা মিথ্যা হইয়া যাইবে; সুতরাং তখন অর্জ্জুন অগ্নিতে প্রবেশ করিবে ॥১৩॥

মানী জনের সম্মানকারক কর্ণ! পৃথিবীতে অর্জ্জুন না থাকিলে, উহার ভ্রাতারা অনুচরদের সহিত মুহূর্ত্তকালও জীবিত থাকিতে পারিবে না ॥১৪॥

কর্ণ! পাণ্ডবেরা বিনষ্ট হইলে পর্ব্বত, বন ও উদ্যানের সহিত এই নিষ্কণ্টক পৃথিবীটা আমরাই ভোগ করিব ॥১৫॥

কর্ণ! দৈবই অর্জ্জুনকে বিনষ্ট করিয়াছে; তাই উহার বিপরীত বুদ্ধি হইয়াছিল। সুতরাং ও—কর্ত্তব্য বা অকর্ত্তব্য না বুঝিয়া যুদ্ধবিষয়ে প্রতিজ্ঞা করিয়াছে ॥১৬॥

(১৩)…সূর্য্যাস্তগমনং প্রতি…পি। (১৪)…মুহূর্ত্তমিব…পি। (১৬)…কার্য্যাকার্য্যমজানন্ বৈ…পি।

কথং জীবতি দুর্দ্ধর্ষে ত্বয়ি রাধেয় ! ফাল্গুনঃ।
অনস্তং গত আদিত্যে হন্যাৎ সৈন্ধবকং নৃপম্ ॥১৮॥
রক্ষিতং মদ্ররাজেন কৃপেণ চ মহাত্মনা।
জয়দ্রথং রণমুখে কথং হন্যাদ্ধনঞ্জয়ঃ ॥১৯॥
দ্রৌণিনা রক্ষ্যমাণঞ্চ ময়া দুঃশাসনেন চ।
কথং প্রাপ্স্যতি বীভৎসুঃ সৈন্ধবং কালচোদিতঃ ॥২০॥
যুধ্যন্তে বহবঃ শূরা লম্বতে চ দিবাকরঃ।
শঙ্কে জয়দ্রথং পার্থো নৈব প্রাপ্স্যতি মানদ ! ॥২১॥
স ত্বং কর্ণ ! ময়া সার্দ্ধং শূরৈশ্চান্যৈর্মহারথৈঃ।
দ্রৌণিনা ত্বং হি সহিতো মদ্রেশেন কৃপেণ চ।
যুধ্যস্ব যত্নমাস্থায় পরং পার্থেন সংযুগে ॥২২॥

ভারতকৌমুদী

অথ জয়দ্রথবধে কথমাত্মবিনাশ ইত্যাহ কথমিতি। সৈন্ধবকমিত্যনুকম্পায়াং কঃ ॥১৮॥

রক্ষিতমিতি। হন্যাৎ হন্তুং শক্নুয়াৎ ॥১৯॥

দ্রৌণিনেতি। দ্রৌণিনা অশ্বত্থাম্না। বীভৎসুরর্জ্জুনঃ, কালেন চোদিতো মৃত্যবে প্রেষিতঃ ॥২০॥

যুধ্যন্ত ইতি। লম্বতে পশ্চিমাকাশাৎ স্রংসতে। শঙ্কে মন্যে ॥২১॥

স ইতি। পরমত্যন্তম্, সংযুগে রণস্থলে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২২॥

কর্ণ ! পাণ্ডুর পুত্র অর্জ্জুন নিশ্চয়ই নিজের বিনাশের জন্য জয়দ্রথবধবিষয়ে এই প্রতিজ্ঞা করিয়াছে ॥১৭॥

রাধানন্দন ! তুমি যুদ্ধে দুর্দ্ধর্ষ। সুতরাং তুমি জীবিত থাকিতে, সূর্য্য অস্ত যাইবার পূর্ব্বে কি করিয়া অর্জ্জুন জয়দ্রথকে বধ করিবে ? ॥১৮॥

যুদ্ধের সম্মুখে মদ্ররাজ শল্য এবং মহাত্মা কৃপ জয়দ্রথকে রক্ষা করিতেছেন ; এ অবস্থায় অর্জ্জুন কিপ্রকারে উঁহাকে বধ করিবে ? ॥১৯॥

তা'র পর অশ্বত্থামা, আমি ও দুঃশাসন উঁহাকে রক্ষা করিতেছি। সুতরাং দৈবপ্রেরিত অর্জ্জুন কি করিয়া জয়দ্রথকে পাইবে ? ॥২০॥

কর্ণ ! বহু বীর যুদ্ধ করিতেছেন, সূর্য্যও ঝুলিয়া পড়িয়াছেন। অতএব আশা করি—অর্জ্জুন জয়দ্রথকে পাইবেই না ॥২১॥

অতএব কর্ণ ! অশ্বত্থামা, শল্য, কৃপ, অন্যান্য মহারথ বীরও আমার সহিত

(২০)…কালদেশিতঃ—পি।

এবমুক্তস্তু রাধেয়স্তব পুত্রেণ মারিষ!।
দুর্য্যোধনমিদং বাক্যং প্রত্যুবাচ কুরূত্তমম্ ॥২৩॥
দৃঢ়লক্ষ্যেণ বীরেণ ভীমসেনেন ধন্বিনা।
ভৃশং ভিন্নতনুঃ সংখ্যে শরজালৈরনেকশঃ ॥২৪॥
স্থাতব্যমিতি তিষ্ঠামি রণে সম্প্রতি মানদ!।
নাঙ্গমিঙ্গতি কিঞ্চিন্মে সন্তপ্তস্য মহেষুভিঃ ॥২৫॥
যোৎস্যামি তু যথাশক্তি ত্বদর্থং জীবিতং মম।
যথা পাণ্ডবমুখ্যোঽসৌ ন হনিষ্যতি সৈন্ধবম্ ॥২৬॥
ন হি মে যুধ্যমানস্য সায়কানস্যতঃ শিতান্।
সৈন্ধবং প্রাপ্স্যতে বীরঃ সব্যসাচী ধনঞ্জয়ঃ ॥২৭॥
যত্তু ভক্তিমতা কার্য্যং সততং হিতকাঙ্ক্ষিণা।
তৎ করিষ্যামি কৌরব্য! জয়ো দৈবে প্রতিষ্ঠিতঃ ॥২৮॥

ভারতকৌমুদী

এবমিতি। রাধেয়ঃ কর্ণঃ। হে মারিষ! আর্য্য! "আর্য্যস্তু মারিষঃ" ইত্যমরঃ ॥২৩॥
দৃঢ়েতি। দৃঢ়ং লক্ষ্যং তত্রাঘাতো যস্য তেন। ভিন্নতনুর্বিদীর্ণদেহঃ ॥২৪॥
স্থাতব্যমিতি। ইঙ্গতি চলতি, সন্তপ্তস্য নিপীড়িতস্য ॥২৫॥
যোৎস্যামীতি। জীবিতং জীবনম্। সৈন্ধবং সিন্ধুরাজং জয়দ্রথম্ ॥২৬॥
নেতি। অস্যতঃ ক্ষিপতঃ, শিতান্ শিলাঘর্ষণেন সুধারান্ ॥২৭॥

মিলিত হইয়া বিশেষ যত্ন অবলম্বন করিয়া তুমি রণস্থলে অর্জ্জুনের সহিত যুদ্ধ কর' ॥২২॥

মাননীয় রাজা! আপনার পুত্র এইরূপ বলিলে, কর্ণ সেই কৌরবশ্রেষ্ঠকে এই কথা বলিলেন—॥২৩॥

'দৃঢ়াঘাতকারী, বীর ও ধনুর্দ্ধর ভীমসেন অনেক বাণসমূহদ্বারা যুদ্ধে আমার দেহ অত্যন্ত বিদীর্ণ করিয়াছে ॥২৪॥

অতএব রাজা! থাকিতে হয় বলিয়া আমি এখন যুদ্ধে থাকিতেছি। কিন্তু মহাবাণে বিদীর্ণ হওয়ায় আমার অঙ্গ একটুকুও চলিতেছে না ॥২৫॥

তথাপি আমার জীবন তোমার জন্য বলিয়া শক্তি অনুসারে যুদ্ধ করিব; যাহাতে পাণ্ডবশ্রেষ্ঠ অর্জ্জুন জয়দ্রথকে বধ করিতে না পারে ॥২৬॥

আমি যুদ্ধে ব্যাপৃত থাকিয়া সুধার বাণসমূহ নিক্ষেপ করিতে থাকিলে, নিশ্চয়ই সব্যসাচী বীর অর্জ্জুন জয়দ্রথকে পাইবে না ॥২৭॥

(২৮)·· জয়ো দৈবে ব্যবস্থিতঃ—পি।

সৈন্ধবার্থে পরং যত্নং করিষ্যাম্যদ্য সংযুগে।
ত্বৎপ্রিয়ার্থং মহারাজ! জয়ো দৈবে প্রতিষ্ঠিতঃ ॥২৯॥
অদ্য যোৎস্যেঽর্জ্জুনমহং পৌরুষং স্বং ব্যপাশ্রিতঃ।
ত্বদর্থং পুরুষব্যাঘ্র! জয়ো দৈবে প্রতিষ্ঠিতঃ ॥৩০॥
অদ্য যুদ্ধং কুরুশ্রেষ্ঠ! মম পার্থস্য চোভয়োঃ।
পশ্যন্তু সর্বসৈন্যানি দারুণং লোমহর্ষণম্ ॥৩১॥
কর্ণকৌরবয়োরেবং রণে সংভাষমাণয়োঃ।
অর্জ্জুনো নিশিতৈর্বাণৈর্জঘান তব বাহিনীম্ ॥৩২॥
চিচ্ছেদ নিশিতৈর্বাণৈঃ শূরাণামনিবর্ত্তিনাম্।
ভুজান্ পরিঘসঙ্কাশান্ হস্তিহস্তোপমান্ রণে ॥৩৩॥
শিরাংসি চ মহাবাহুশ্চিচ্ছেদ নিশিতৈঃ শরৈঃ।
হস্তিহস্তান্ হয়গ্রীবান্ রথাক্ষাংশ্চ সমন্ততঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

যদিতি। ভক্তিমতা স্বামিন্যনুরক্তেন জনেন, কার্য্যং কর্ত্তব্যম্ ॥২৮॥
সৈন্ধবেতি। সৈন্ধবার্থে জয়দ্রথরক্ষার্থে, পরং মহান্তম্ ॥২৯॥
অদ্যেতি। ব্যপাশ্রিতঃ সর্বথাবলম্বিতবান্ ॥৩০॥
অদ্যেতি। পার্থস্য অর্জ্জুনস্য ॥৩১॥
কর্ণেতি। কৌরবো দুর্য্যোধনঃ। সম্ভাষমাণয়োঃ পরস্পরং ব্রুবতোঃ ॥৩২॥
চিচ্ছেদেতি। অনিবর্ত্তিনামপলায়িনাম্। হস্তিহস্তোপমান্ হস্তিশুণ্ডাতুল্যান্ ॥৩৩॥

কৌরবনন্দন! প্রভুর প্রতি অনুরক্ত ও হিতৈষী লোকের সর্ব্বদা যাহা কর্ত্তব্য, তাহা আমি করিব; তবে জয় দৈবের উপরে প্রতিষ্ঠিত ॥২৮॥

মহারাজ! তোমার প্রীতি হইবে বলিয়া জয়দ্রথকে রক্ষা করিবার জন্য আজ আমি যুদ্ধে বিশেষ যত্ন করিব; কিন্তু জয় দৈবের অধীন ॥২৯॥

পুরুষশ্রেষ্ঠ! আজ আমি তোমার জন্য আপন পুরুষকার অবলম্বন করিয়া অর্জ্জুনের সহিত যুদ্ধ করিব; তবে জয় দৈবের উপর নির্ভর করে ॥৩০॥

কৌরবশ্রেষ্ঠ! আজ সমস্ত সৈন্য আমার ও অর্জ্জুনের দারুণ ও লোমহর্ষণ যুদ্ধ দর্শন করুক' ॥৩১॥

মহারাজ! কর্ণ ও দুর্য্যোধন রণস্থলে এইরূপ বলিতেছিলেন, এমন সময়ে অর্জ্জুন সুধার বাণসমূহদ্বারা আপনার সৈন্য সংহার করিতে লাগিলেন ॥৩২॥

এবং তিনি নিশিত শরসমূহদ্বারা অপলায়ী বীরগণের পরিঘ ও হস্তিশুণ্ড-তুল্য বাহু সকল ছেদন করিতে থাকিলেন ॥৩৩॥

শোণিতাক্তান্ হয়ারোহান্ গৃহীতপ্রাসতোমরান্।
ক্ষুরৈশ্চিচ্ছেদ বীভৎসুর্দ্বিধৈকৈকং ত্রিধৈব চ ॥৩৫॥
হয়া বারণমুখ্যাশ্চ প্রাপতন্ত সহস্রশঃ।
ধ্বজাশ্ছত্রাণি চাপানি চামরাণি সিতানি চ ॥৩৬॥
কক্ষমগ্নিরিবোদ্ধূতঃ প্রদহংস্তব বাহিনীম্।
অচিরেণ মহীং পার্থশ্চকার রুধিরোত্তরাম্ ॥৩৭॥
হতভূয়িষ্ঠযোধং তৎ কৃত্বা তব বলং বলী।
আসসাদ দুরাধর্ষঃ সৈন্ধবং সত্যবিক্রমঃ ॥৩৮॥
বীভৎসুর্ভীমসেনেন সাত্বতেন চ রক্ষিতঃ।
প্রবভৌ ভরতশ্রেষ্ঠ! জ্বলন্নিব হুতাশনঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

শিরাংসীতি। গ্রীবাশব্দস্য পুংস্ত্বমার্ষম্। রথানামক্ষান্ চক্রাণি ॥৩৪॥
শোণিতেতি। হয়ারোহান্ অশ্বারোহিণঃ। ক্ষুরৈঃ ক্ষুরপ্রৈঃ, বীভৎসুরর্জ্জুনঃ ॥৩৫॥
হয়া ইতি। বারণমুখ্যা গজশ্রেষ্ঠাঃ। সিতানি শুভ্রাণি ॥৩৬॥
কক্ষমিতি। কক্ষং তৃণরাশিম্। মহীং সমরভূমিম্। রুধিরোত্তরাং রক্তাবৃতাম্ ॥৩৭॥
হতেতি। হতা ভূয়িষ্ঠা বহুলা যোধা যস্য তৎ। বলী অর্জ্জুনঃ ॥৩৮॥
বীভৎসুরিতি। বীভৎসুরর্জ্জুনঃ, সাত্বতেন সাত্যকিনা ॥৩৯॥

আর মহাবাহু অর্জ্জুন সুধার শরসমূহদ্বারা সকল দিকে মস্তক, হস্তিশুণ্ড, অশ্বগ্রীবা ও রথচক্র ছেদন করিতে লাগিলেন ॥৩৪॥

অর্জ্জুন ক্ষুরপ্রদ্বারা রক্তাক্তদেহ এবং প্রাস ও তোমরধারী অশ্বারোহীদের মধ্যে এক এক জনকে দুই দুই ও তিন তিন খণ্ডে ছেদন করিতে থাকিলেন ॥৩৫॥

তৎকালে সহস্র সহস্র অশ্ব, হস্তী, ধ্বজ, ছত্র, ধনু ও শুভ্রবর্ণ চামর পতিত হইতে থাকিল ॥৩৬॥

প্রজ্বলিত অগ্নি যেমন তৃণরাশি দগ্ধ করে, সেইরূপ অর্জ্জুন আপনার সৈন্য দগ্ধ করিতে থাকিয়া অচিরকালমধ্যে সমরভূমিকে রক্তময় করিয়া ফেলিলেন ॥৩৭॥

বলবান্, যথার্থবিক্রমশালী ও দুর্দ্ধর্ষ অর্জ্জুন আপনার সৈন্যের বহুতর যোদ্ধাকে নিহত করিয়া ক্রমে জয়দ্রথের সম্মুখে যাইয়া উপস্থিত হইলেন ॥৩৮॥

ভরতশ্রেষ্ঠ! এই সময়ে অর্জ্জুন—ভীমসেন ও সাত্যকিকর্ত্তৃক রক্ষিত হইয়া প্রজ্বলিত অগ্নির ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৩৯॥

তং তথাবস্থিতং দৃষ্ট্বা ত্বদীয়া বীর্য্যসম্পদা।
নামৃষ্যন্ত মহেষ্বাসাঃ পাণ্ডবং পুরুষর্ষভাঃ ॥৪০॥
দুর্য্যোধনশ্চ কর্ণশ্চ বৃষসেনোঽথ মদ্ররাট্।
অশ্বত্থামা কৃপশ্চৈব স্বয়মেব চ সৈন্ধবঃ ॥৪১॥
সন্নদ্ধাঃ সৈন্ধবস্যার্থে সমাবৃণ্বন্ কিরীটিনম্।
নৃত্যন্তং রথমার্গেষু ধনুর্জ্যাতলনিস্বনৈঃ ॥৪২॥ (যুগ্মকম্)
সংগ্রামকোবিদং পার্থং সর্ব্বে যুদ্ধবিশারদাঃ।
অভীতাঃ পর্য্যবর্ত্তন্ত ব্যাদিতাস্যা ইবান্তকাঃ ॥৪৩॥
সৈন্ধবং পৃষ্ঠতঃ কৃত্বা জিঘাংসন্তোঽচ্যুতার্জ্জুনৌ।
সূর্য্যাস্তমনমিচ্ছন্তো লোহিতায়তি ভাস্করে ॥৪৪॥ (যুগ্মকম্)
তে ভুজৈর্ভোগিভোগাভৈর্ধনূংষ্যানম্য সায়কান্।
মুমুচুঃ সূর্য্যরশ্ম্যাভান্ শতশঃ ফাল্গুনং প্রতি ॥৪৫॥

ভারতকৌমুদী

তমিতি। বীর্য্যসম্পদা শক্তিবাহুল্যেন হেতুনা। নামৃষ্যন্ত নাসহন্ত ॥৪০॥

দুর্য্যোধন ইতি। সৈন্ধবো জয়দ্রথঃ। তলং হস্তাবাপঃ ॥৪১—৪২॥

সংগ্রামেতি। পর্য্যবর্ত্তন্ত পর্য্যবেষ্টন্ত, ব্যাদিতাস্যাঃ প্রকটিতবদনাঃ। সূর্য্যাস্ত অস্তমন-মস্তগমনম্, তদনন্তরমর্জ্জুনমরণাবধারণাদিত্যাশয়ঃ। লোহিতায়তি রক্তবর্ণে সতি ॥৪৩—৪৪॥

তখন অর্জ্জুনকে সেইভাবে অবস্থান করিতে দেখিয়া আপনার পক্ষের মহাধনুর্দ্ধর পুরুষশ্রেষ্ঠেরা শক্তিবাহুল্যবশতঃ আর সহ্য করিলেন না ॥৪০॥

এই সময়ে অর্জ্জুন ধনুর গুণ ও হস্তাবরণের শব্দের সঙ্গে সঙ্গে তাঁহার রথপথে যেন নৃত্য করিতেছিলেন। সেই অবস্থায় যুদ্ধসজ্জায় সজ্জিত দুর্য্যোধন, কর্ণ, বৃষসেন, শল্য, অশ্বত্থামা ও কৃপ ইঁহারা যাইয়া জয়দ্রথকে রক্ষা করিবার জন্য অর্জ্জুনকে পরিবেষ্টন করিলেন এবং জয়দ্রথও তাঁহাদের পিছনে অগ্রসর হইলেন ॥৪১—৪২॥

তখন সূর্য্য রক্তবর্ণ হইয়া উঠিয়াছিলেন। তাই তাঁহার অস্তগমন ইচ্ছা করিয়া কিংবা কৃষ্ণ ও অর্জ্জুনকে বধ করিবার কামনা করিয়া জয়দ্রথকে পিছনে রাখিয়া সেই যুদ্ধবিশারদেরা সকলে নির্ভয়চিত্তে প্রকটিতমুখ যমসমূহের ন্যায় যাইয়া যুদ্ধদক্ষ অর্জ্জুনকে পরিবেষ্টন করিলেন ॥৪৩—৪৪॥

তাঁহারা বিশাল-সর্প-শরীর-তুল্য বাহুদ্বারা আপন আপন ধনু আকর্ষণ

(৪০) ··ফাল্গুনং পুরুষর্ষভাঃ—পি। (৪৩)···ব্যাদিতাস্যমিবান্তকম্—বা।

তানস্তানস্যমানাংশ্চ কিরীটী যুদ্ধদুর্ম্মদঃ।
দ্বিধা ত্রিধাষ্টধৈকৈকং ছিত্ত্বা বিব্যাধ তান্ রথান্ ॥৪৬॥
সিংহলাঙ্গূলকেতুস্তু দর্শয়ন্ বীর্য্যমাত্মনঃ।
শারদ্বতীসুতো রাজন্নর্জ্জুনং প্রত্যবারয়ৎ ॥৪৭॥
স বিদ্ধা দশভিঃ পার্থং বাসুদেবঞ্চ সপ্তভিঃ।
অতিষ্ঠদ্রথমার্গেষু সৈন্ধবং প্রতিপালয়ন্ ॥৪৮॥
অথৈনং কৌরবশ্রেষ্ঠাঃ সর্ব এব সমন্ততঃ।
মহতা রথবংশেন সর্ব্বতঃ পর্য্যবারয়ন্ ॥৪৯॥
বিস্ফারয়ন্তশ্চাপানি বিসৃজন্তশ্চ সায়কান্।
সৈন্ধবং প্রত্যরক্ষন্ত শাসনাত্তনয়স্য তে ॥৫০॥

### ভারতকৌমুদী

ত ইতি। ভোগিভোগাভৈর্ব্বৃহৎসর্পশরীরতুল্যৈঃ। আনম্য আকৃষ্য ॥৪৫॥

তানিতি। অস্তান্ ক্ষিপ্তান্, অস্যমানান্ ক্ষিপ্যমাণান্। ছিত্ত্বা লঘুহস্ততাতিশয়াৎ ॥৪৬॥

সিংহেতি। শারদ্বতীসুতঃ কৃপঃ ॥৪৭॥

স ইতি। পার্থমর্জ্জুনম্। রথমার্গেষু অর্জ্জুনস্যৈব ॥৪৮॥

অথেতি। রথানাং বংশেন সমূহেন, পর্য্যবারয়ন্ পর্য্যবেষ্টয়ন্ ॥৪৯॥

বিস্ফারয়ন্ত ইতি। সৈন্ধবং জয়দ্রথম্, শাসনাদাদেশাৎ, তনয়স্য দুর্য্যোধনস্য ॥৫০॥

করিয়া অর্জ্জুনের প্রতি সূর্য্যরশ্মির তুল্য উজ্জ্বল শত শত বাণ নিক্ষেপ করিতে লাগিলেন ॥৪৫॥

তখন যুদ্ধদুর্দ্ধর্ষ অর্জ্জুন সেই ক্ষিপ্ত ও ক্ষিপ্যমাণ বাণসমূহের মধ্যে এক একটাকে দুই, তিন বা আট আট খণ্ডে ছেদন করিয়া সেই রথিগণকে বিদ্ধ করিতে থাকিলেন ॥৪৬॥

রাজা! ক্রমে সিংহলাঙ্গূলধ্বজ কৃপাচার্য্য আপন শক্তি দেখাইবার ইচ্ছা করিয়া অর্জ্জুনকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৪৭॥

তিনি দশটা বাণদ্বারা অর্জ্জুনকে এবং সাতটা বাণদ্বারা কৃষ্ণকে বিদ্ধ করিয়া জয়দ্রথকে রক্ষা করতঃ অর্জ্জুনের রথপথে অবস্থান করিলেন ॥৪৮॥

তদনন্তর কৌরবশ্রেষ্ঠেরা সকলেই সকল দিক্ হইতে যাইয়া বিশাল রথসমূহদ্বারা সমস্ত দিকে অর্জ্জুনকে বেষ্টন করিলেন ॥৪৯॥

তাঁহারা আপনার পুত্রের আদেশে ধনু বিস্ফারিত করিয়া বাণক্ষেপ করিতে থাকিয়া জয়দ্রথকে রক্ষা করিতে লাগিলেন ॥৫০॥

(৪৬) ··ভিত্ত্বা বিব্যাধ বা নি। (৪৯)···সর্ব্ব এব মহারথাঃ নি, সর্ব্বতঃ প্রত্যবারয়ন্—বা নি।

ততঃ পার্থস্য শূরস্য বাহ্বোর্বলমদৃশ্যত।
ইষুধ্যোরক্ষয়ত্বঞ্চ ধনুষো গাণ্ডিবস্য চ ॥৫১॥
অস্ত্রৈরস্ত্রাণি সংবার্য্য দ্রৌণেঃ শারদ্বতস্য চ।
একৈকং দশভির্বাণৈঃ সর্ব্বানেব সমার্পয়ৎ ॥৫২॥
তং দ্রৌণিঃ পঞ্চবিংশত্যা বৃষসেনশ্চ সপ্তভিঃ।
দুর্য্যোধনশ্চ সপ্তত্যা কর্ণশ্চ দশভিঃ শরৈঃ ॥৫৩॥
ত এনমভিগর্জন্তো বিধ্যন্তশ্চ পুনঃ পুনঃ।
বিধুন্বন্তশ্চ চাপানি সর্ব্বতঃ পর্য্যবারয়ন্ ॥৫৪॥
শ্লিষ্টঞ্চ সর্ব্বতশ্চক্রু রথমণ্ডলমাশু তে।
সূর্য্যাস্তমনমিচ্ছন্তস্ত্বরমাণা মহারথাঃ ॥৫৫॥
ত এনমভিনর্দ্দন্তো বিধুন্বানা ধনূংষি চ।
সিষিচুর্মার্গণৈস্তীক্ষ্ণৈর্গিরিং মেঘা ইবাম্বুভিঃ ॥৫৬॥

ভারতকৌমুদী

তত ইতি। পার্থস্য অর্জ্জুনস্য। ইষুধ্যোস্তূণয়োঃ। গাণ্ডিবস্যেতি হ্রস্বমধ্যত্বমপি ॥৫১॥
অস্ত্রৈরিতি। দ্রৌণেরশ্বত্থাম্নঃ, শারদ্বতস্য কৃপস্য। সমার্পয়দপীড়য়দর্জ্জুনঃ ॥৫২॥
তমিতি। অত্র সর্বত্র সমার্পয়দিত্যনুবৃত্তিঃ ॥৫৩॥
ত ইতি। অভি লক্ষ্যীকৃত্য। বিধুন্বন্তশ্চালয়ন্তঃ ॥৫৪॥
শ্লিষ্টমিতি। শ্লিষ্টম্ অর্জ্জুনরথেন সহ সংসক্তম্। সূর্য্যস্য অস্তমনমস্তগমনম্ ॥৫৫॥

তাহার পর বীর অর্জ্জুনের বাহুবল এবং তাঁহার তূণ দুইটার ও গাণ্ডীবধনুর অক্ষয়ত্ব আমরা দেখিতে লাগিলাম ॥৫১॥

অর্জ্জুন অস্ত্রদ্বারা অশ্বত্থামা ও কৃপাচার্য্যের অস্ত্র নিবারণ করিয়া দশ দশটা বাণদ্বারা এক এক করিয়া সকলকেই পীড়ন করিলেন ॥৫২॥

পরে অশ্বত্থামা পঁচিশটা, বৃষসেন সাতটা, দুর্য্যোধন সত্তরটা এবং কর্ণ দশটা বাণদ্বারা অর্জ্জুনকে তাড়ন করিলেন ॥৫৩॥

ক্রমে গর্জন, বার বার তাড়ন ও ধনু সঞ্চালন করিতে থাকিয়া তাঁহারা সকল দিকে অর্জ্জুনকে বেষ্টন করিলেন ॥৫৪॥

পরে সেই মহারথেরা সূর্য্যের অস্তগমন ইচ্ছা করিয়া ত্বরান্বিত হইয়া আপনাদের রথগুলিকে সকল দিকে অর্জ্জুনের রথের সহিত সংলগ্ন করিলেন ॥৫৫॥

(৫১) ইষূণামক্ষয়ত্বঞ্চ···বা নি। (৫৩)···দুর্য্যোধনশ্চ বিংশত্যা কর্ণশল্যৌ ত্রিভিস্ত্রিভিঃ—বা নি।

দৃষ্ট্বা শারদ্বতং পার্থো মূর্চ্ছিতং শরপীড়িতম্।
রথ এব মহেষ্বাসঃ স কৃপং পর্য্যদেবয়ৎ।
অশ্রুপূর্ণমুখো দীনো বচনঞ্চেদমব্রবীৎ ॥১২॥
পশ্যন্নিদং মহাপ্রাজ্ঞঃ ক্ষত্তা রাজানমুক্তবান্।
কুলান্ত-করণে পাপে জাতমাত্রে সুযোধনে ॥১৩॥
নীয়তাং পরলোকায় সাধ্বয়ং কুলপাংসনঃ।
অস্মাদ্ধি কুরুমুখ্যানাং মহদুৎপৎস্যতে ভয়ম্ ॥১৪॥
তদিদং সমনুপ্রাপ্তং বচনং সত্যবাদিনঃ।
তৎকৃতে হ্যদ্য পশ্যামি শরতল্পগতং গুরুম্ ॥১৫॥
ধিগস্তু ক্ষাত্রমাচারং ধিগস্তু বলপৌরুষম্।
কো হি ব্রাহ্মণমাচার্য্যমভিদ্রুহ্যেত মাদৃশঃ ॥১৬॥

## ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। পর্য্যদেবয়ৎ ব্যলপৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১২॥
পশ্যন্নিতি। পশ্যন্ সম্ভাবয়ন্, ক্ষত্তা বিদুরঃ, রাজানং ধৃতরাষ্ট্রম্ ॥১৩॥
নীয়তামিতি। সাধু সম্যক্, কুলপাংসনো বংশদূষকঃ ॥১৪॥
তদিতি। বচনং বাক্যবিষয়ঃ, সত্যবাদিনো বিদুরস্য। তৎকৃতে দুর্য্যোধননিমিত্তম্ ॥১৫॥
ধিগিতি। বলমেব পৌরুষং বলপৌরুষম্। মাদৃশোঽন্যঃ ॥১৬॥

তখন মহাধনুর্দ্ধর অর্জুন কৃপকে শরপীড়িত ও রথমধ্যেই মূর্চ্ছিত দেখিয়া অশ্রুপূর্ণবদন ও কাতর হইয়া কৃপসম্বন্ধে বিলাপ করিলেন এবং এই কথা বলিলেন—॥১২॥

'বংশধ্বংসকারী পাপাত্মা দুর্য্যোধন জন্মিবামাত্র এই বিষয়ের সম্ভাবনা করিয়া মহাপ্রাজ্ঞ বিদুর ধৃতরাষ্ট্রকে বলিয়াছিলেন—॥১৩॥

'মহারাজ! বংশদূষক এই পুত্রটাকে একেবারে পরলোকে প্রেরণ করুন। কারণ, আপনার এই পুত্র হইতে কৌরবশ্রেষ্ঠগণের মহাভয় উৎপন্ন হইবে' ॥১৪॥

সত্যবাদী বিদুরের সেই বাক্যের বিষয় এই উপস্থিত হইয়াছে। যে হেতু সেই দুর্য্যোধনটার জন্যই আজ গুরুদেবকে শরশয্যায় পতিত দেখিলাম ॥১৫॥

ক্ষত্রিয়ের আচারকে ধিক্ এবং আমার বলপুরুষকারকে ধিক্। যে হেতু আমার তুল্য অন্য কোন্ ব্যক্তি ব্রাহ্মণের—বিশেষতঃ আচার্য্যের হিংসা করে ॥১৬॥

(১২)···ধিগ্ধিঙ্মামিতি চৈবোক্ত্বা কৃপণং পর্য্যদেবয়ৎ···নি। (১৬)···ক্ষত্রমাচারম্··· পি বঙ্গ বর্দ্ধ।

ঋষিপুত্ত্রো মমাচার্য্যঃ পিতুর্মে পরমঃ সখা।
এষ শেতে রথোপস্থে কৃপো মদ্বাণপীড়িতঃ ॥১৭॥
অকাময়ানেন ময়া বিশিখৈরর্দ্দিতো ভৃশম্।
অবাসীদদ্রথোপস্থে প্রাণান্ পীড়য়তীব মে ॥১৮॥
পুত্রশোকাভিভূতেন শরৈরভ্যর্দ্দিতেন চ।
অভ্যস্তো বহুভির্বাণৈর্দস্যুধর্ম্মগতেন বৈ ॥১৯॥
শোচয়ত্যেষ নিয়তং ভূয়ঃ পুত্রবধাদ্ধি মাম্।
কৃপণং স্বরথে সন্নং পশ্য কৃষ্ণ! যথাগতম্ ॥২০॥
উপাহৃত্যেহ যো বিদ্যা আচার্য্যেভ্যো নরর্ষভাঃ।
প্রয়চ্ছন্তীহ কামান্ বৈ দেবত্বমুপযান্তি তে ॥২১॥

ভারতকৌমুদী

ঋষীতি। পিতুঃ পাণ্ডোঃ। শেতে, অতএব মাং ধিগিতি ভাবঃ ॥১৭॥
অকামেতি। অকাময়ানেন অর্দ্দয়িতুমনিচ্ছতাপি। মকারাগমাভাব আর্ষঃ ॥১৮॥
পুত্রেতি। পুত্রশোকাভিভূতেন ময়া। অভ্যস্তঃ সর্বতঃ ক্ষিপ্তঃ পীড়িত ইত্যর্থঃ ॥১৯॥
শোচেতি। কৃপণং কাতরম্, সন্নমবসন্নীভূয় পতিতম্। যথা গতং স্থিতম্ ॥২০॥

ভারতভাবদীপঃ

তস্মিন্নিতি ॥১—৫॥ আচার্য্যকম্ অস্ত্রাভ্যাসকৌশলম্ ॥৬—১৩॥ তৎকৃতে দুর্য্যোধননিমিত্তম্ ॥১৫—১৮॥ অভ্যস্ত আহতঃ, দস্যুধর্ম্মগতেনাকার্য্যপ্রবৃত্তিহেতুনা মন্ত্রপ্রমত্তনেত্যাদিদশধর্ম্মানুসারিণেত্যর্থঃ ॥১৯॥ যথাগতং যাদৃশীমবস্থাং প্রাপ্তম্ ॥২০॥ উপাকৃত্যাধীত্য। কামান্

হায়! ঋষির পুত্র, আমার আচার্য্য এবং আমার পিতার পরম সখা কৃপ আমার বাণে পীড়িত হইয়া এই রথমধ্যে শয়ন করিলেন ॥১৭॥

আমি ইচ্ছা না করিয়াও বাণদ্বারা অত্যন্ত পীড়ন করিয়াছি। সুতরাং কৃপ রথমধ্যে অবসন্ন হইয়া পড়িয়াছেন এবং তাহাতে যেন আমার প্রাণের পীড়া জন্মাইতেছেন ॥১৮॥

হায়! আমি পুত্রশোকে অভিভূত এবং বিপক্ষের বাণে সর্ব্বতোভাবে পীড়িত হইয়া যেন দস্যুর স্বভাব অবলম্বন করিয়া বহুতর বাণদ্বারা উঁহাকে আঘাত করিয়াছি ॥১৯॥

ইনি আমার পুত্রবধ অপেক্ষাও নিশ্চয়ই অধিক শোকার্ত্ত করিতেছেন। কৃষ্ণ! দেখ—কৃপ কাতর ও অবসন্ন হইয়া আপন রথে মূর্চ্ছিত হইয়া পড়িয়াছেন ॥২০॥

(১৯) পুত্রশোকাভিতপ্তেন···নি,···দশধর্ম্মগতেন বৈ—বঙ্গ বর্দ্ধ বা নি। (২০)···স্বরথে স ত্বম্···পি। (২১) উপাকৃত্য তু বৈ বিদ্যাম্···বঙ্গ বর্দ্ধ বা নি।

যে তু বিদ্যামুপাদায় গুরুভ্যঃ পুরুষাধমাঃ।
ঘ্নন্তি তানেব দুর্বৃত্তাস্তে বৈ নিরয়গামিনঃ ॥২২॥
তদিদং নরকায়াদ্য কৃতং কর্ম্ম ময়া ধ্রুবম্।
আচার্য্যং শরবর্ষেণ রথে সাদয়তা কৃপম্ ॥২৩॥
যত্তৎ পূর্ব্বমুপাকুর্ব্বন্নস্ত্রং মামব্রবীৎ কৃপঃ।
ন কথঞ্চন কৌরব্য! প্রহর্ত্তব্যং গুরাবিতি ॥২৪॥
তদিদং বচনং সাধোরাচার্য্যস্য মহাত্মনঃ।
নানুষ্ঠিতং তমেবাজৌ বিশিখৈরভিবর্ষতা ॥২৫॥ (যুগ্মকম্)
নমস্তস্মৈ সুপূজ্যায় গৌতমায়াপলায়িনে।
ধিগস্তু মম বার্ষ্ণেয়! যদস্মৈ প্রহরাম্যহম্ ॥২৬॥

ভারতকৌমুদী

উপেতি। উপাহৃত্য গৃহীত্বা। কাম্যস্ত ইতি কামা অভীষ্টবিষয়াস্তান্ ॥২১॥
য ইতি। নিরয়গামিনো নরকগামিনো ভবন্তি ॥২২॥
তদিতি। সাদয়তা অবসন্নীকৃত্য পাতয়তা ॥২৩॥
যদিতি। উপাকুর্বন্ দদৎ। অভিবর্ষতা অভিবর্ষণেন প্রহরতা ॥২৪—২৫॥
নম ইতি। সুপূজ্যায় গুরুত্বাৎ, গৌতমায় কৃপায়। মম মাম্ ॥২৬॥

---

এই জগতে যে সকল মনুষ্যশ্রেষ্ঠ গুরুগণের নিকট হইতে বিদ্যালাভ করিয়া তাঁহাদের অভীষ্ট বস্তু সকল দান করেন, তাঁহারা দেবত্ব প্রাপ্ত হন ॥২১॥

আর যে সকল দুর্বৃত্ত পুরুষাধমেরা গুরুদের নিকট হইতে বিদ্যা গ্রহণ করিয়া তাঁহাদিগকেই আঘাত করে, তাহারা নরকগামী হয় ॥২২॥

অতএব আমি আজ বাণবর্ষণদ্বারা আচার্য্য কৃপকে অবসাদনপূর্ব্বক রথে নিপাতিত করিয়া নিশ্চয়ই এই কার্য্য নরকের জন্য করিলাম ॥২৩॥

পূর্ব্বে কৃপাচার্য্য অস্ত্রশিক্ষাদান করিবার সময়ে সেই যে আমাকে বলিয়াছিলেন—'কৌরবনন্দন! তুমি কোন প্রকারে গুরুর উপরে প্রহার করিও না' সাধু ও মহাত্মা কৃপাচার্য্যের সেই বাক্য ত আমি রক্ষা করিলামই না, অধিকন্তু যুদ্ধে বাণবর্ষণ করিয়া তাঁহাকেই প্রহার করিলাম ॥২৪—২৫॥

অতএব বৃষ্ণিনন্দন! অতিপূজনীয় ও অপলায়ী সেই কৃপাচার্য্যকে নমস্কার করি; আর যে হেতু আমি উঁহাকে প্রহার করিয়াছি, সেই হেতু আমাকেও ধিক্কার করি ॥২৬॥

---

(২৩)…রথে সাদয়তা ভৃশম্—বঙ্গ বর্দ্ধ।

তথা বিলপমানে তু সব্যসাচিনি তং প্রতি।
সৈন্ধবং নিহতং দৃষ্ট্বা রাধেয়ঃ সমুপাদ্রবৎ ॥২৭॥
তমাপতন্তং রাধেয়মর্জ্জুনস্থ রথং প্রতি।
পাঞ্চাল্যৌ সাত্যকিশ্চৈব সহসা সমুপাদ্রবন্ ॥২৮॥
উপায়ান্তস্তু রাধেয়ং দৃষ্ট্বা পার্থো মহারথঃ।
প্রহসন্ দেবকীপুত্রমিদং বচনমব্রবীৎ ॥২৯॥
এষ প্রয়াত্যাধিরথিঃ সাত্যকেঃ স্যন্দনং প্রতি।
ন মৃষ্যতি হতং নূনং ভূরিশ্রবসমাহবে ॥৩০॥
যত্র যাত্যেষ তত্র ত্বং চোদয়াশ্বান্ জনার্দ্দন!।
মা সৌমদত্তেঃ পদবীং গময়েৎ সাত্যকিং বৃষঃ ॥৩১॥
এবমুক্তো মহাবাহুঃ কেশবঃ সব্যসাচিনা।
প্রত্যুবাচ মহাতেজা কালযুক্তমিদং বচঃ ॥৩২॥

## ভারতকৌমুদী

তথেতি। সৈন্ধবং জয়দ্রথম্। রাধেয়ঃ কর্ণঃ, সমুপাদ্রবদভ্যধাবৎ ॥২৭॥
তমিতি। পাঞ্চাল্যৌ অর্জ্জুনচক্ররক্ষকৌ যুধামন্যূত্তমৌজসৌ ॥২৮॥
উপেতি। প্রহসন্, ভূরিশ্রবা হত ইতি জ্ঞানাৎ জয়দ্রথস্তু হত ইত্যজ্ঞানাৎ কৌতুকেন ॥২৯॥
এষ ইতি। আধিরথিঃ কর্ণঃ, স্যন্দনং রথম্। ন মৃষ্যতি ন সহতে ॥৩০॥
যত্রেতি। চোদয় চালয়। সৌমদত্তের্ভূরিশ্রবসঃ। বৃষঃ কর্ণঃ ॥৩১॥
এবমিতি। কালযুক্তং তৎকালোচিতম্ ॥৩২॥

---

অর্জ্জুন সেইরূপ বিলাপ করিতে থাকিলে, কর্ণ জয়দ্রথকে নিহত দেখিয়া অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥২৭॥

কর্ণ অর্জ্জুনের রথের দিকে আসিতে লাগিলে, যুধামন্যু, উত্তমৌজা ও সাত্যকি বেগে তাঁহার প্রতি গমন করিলেন ॥২৮॥

এদিকে মহারথ অর্জ্জুন কর্ণকে আসিতে দেখিয়া হাস্য করতঃ কৃষ্ণকে এই কথা বলিলেন—॥২৯॥

'এই কর্ণ সাত্যকির রথের দিকে যাইতেছেন। নিশ্চয়ই ইনি যুদ্ধে ভূরিশ্রবার বধ সহ্য করিতেছেন না ॥৩০॥

অতএব কৃষ্ণ! ইনি যে দিকে যাইতেছেন, সেই দিকে তুমি ঘোড়াগুলিকে চালাইয়া দাও। কর্ণ যেন সাত্যকিকে ভূরিশ্রবার পথে না পাঠান' ॥৩১॥

---

(২৯) উপায়াতস্তু···পি।

অলমেষ মহাবাহুঃ কর্ণায়ৈকোঽপি পাণ্ডব!।
কিং পুনর্দ্রৌপদেয়াভ্যাং সহিতঃ সাত্বতর্ষভঃ ॥৩৩॥
ন চ তাবৎ ক্ষমঃ পার্থ! কর্ণেন তব সঙ্গমঃ।
প্রজ্বলন্তী মহোল্কেব তিষ্ঠত্যস্য হি বাসবী ॥৩৪॥
ত্বদর্থং পূজ্যমানৈষা রক্ষ্যতে পরবীরহন্!।
অতঃ কর্ণঃ প্রয়াত্বত্র সাত্বতস্য যথা তথা ॥৩৫॥
অহং জ্ঞাস্যামি কৌন্তেয়! কালমস্য দুরাত্মনঃ।
যত্রৈনং বিশিখৈস্তীক্ষ্ণৈঃ পাতয়িষ্যসি ভূতলে ॥৩৬॥
ধৃতরাষ্ট্র উবাচ।
যোঽসৌ কর্ণেন বীরস্য বাষ্ণের্য়স্য সমাগমঃ।
হতে তু ভূরিশ্রবসি সৈন্ধবে চ নিপাতিতে ॥৩৭॥

ভারতকৌমুদী

অলমিতি। অলং সমর্থঃ। দ্রৌপদেয়াভ্যাং দ্রুপদপুত্রাভ্যাং যুধামন্যূত্তমৌজোভ্যাম্ ॥৩৩॥
নেতি। ক্ষম উচিতঃ। সঙ্গমো যুদ্ধে মেলনম্। বাসবী ইন্দ্রদত্তা শক্তিঃ ॥৩৪॥
ত্বদিতি। ত্বদর্থং তব বধার্থম্। রক্ষ্যতে কর্ণেন। সাত্বতস্য সাত্যকের্যুদ্ধে ॥৩৫॥
তর্হি কদাহমেনং হনিষ্যামীত্যাহ অহমিতি। কালং বধসময়ম্, অস্য কর্ণস্য ॥৩৬॥
য ইতি। বাষ্ণের্য়স্য সাত্যকেঃ, সমাগমো যুদ্ধে মেলনম্ উচ্যত ইতি শেষঃ। বিরথো

অর্জ্জুন এইরূপ বলিলে, মহাবাহু ও মহাতেজা কৃষ্ণ এই কালোচিত বাক্য বলিলেন—॥৩২॥

'পাণ্ডুনন্দন! মহাবাহু সাত্যকি একাকীও কর্ণের সহিত যুদ্ধ করিতে সমর্থ হন, তাহাতে যুধামন্যু ও উত্তমৌজার সহিত সম্মিলিত অবস্থায় আর উঁহার কথা কি বলিব ॥৩৩॥

কিন্তু অর্জ্জুন! কর্ণের সহিত তোমার এখন যুদ্ধে মিলিত হওয়া উচিত নহে। কারণ, উজ্জ্বল মহোল্কার ন্যায় সেই ইন্দ্রদত্ত শক্তিটা উহার নিকটে রহিয়াছে ॥৩৪॥

বিপক্ষবীরহন্তা! কর্ণ তোমাকে বধ করিবার জন্য সেই শক্তিটা আদরের সহিত সঙ্গে রাখিয়া থাকে। অতএব কর্ণ এখন যেমন তেমন ভাবে সাত্যকির দিকে গমন করুক ॥৩৫॥

কুন্তীনন্দন! আমি এই দুরাত্মার মৃত্যুসময় বুঝিতে পারিব; যে সময়ে তুমি তীক্ষ্ণ বাণদ্বারা উহাকে ভূতলে পাতিত করিবে' ॥৩৬॥

সাত্যকিশ্চাপি বিরথঃ কং সমারূঢ়বান্ রথম্।
চক্ররক্ষৌ চ পাঞ্চাল্যৌ তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥৩৮॥ (যুগ্মকম্)

সঞ্জয় উবাচ।

হন্ত তে কথয়িষ্যামি যথাবৃত্তং মহারণে।
শুশ্রূষস্ব স্থিরো ভূত্বা দুরাচরিতমাত্মনঃ ॥৩৯॥
পূর্ব্বমেব হি কৃষ্ণস্য মনোগতমিদং প্রভো!।
বিজেতব্যো যথা বীরঃ সাত্যকিঃ সৌমদত্তিনা।
অতীতানাগতে রাজন্! স হি বেত্তি জনার্দ্দনঃ ॥৪০॥
ততঃ সূতং সমাহূয় দারুকং সন্দিদেশ হ।
রথো মে যুজ্যতাং কল্যমিতি রাজন্! মহাবলঃ ॥৪১॥

ভারতকৌমুদী

ভূরিশ্রবসো যুদ্ধে রথনাশাৎ। পাঞ্চাল্যৌ যুধামন্যূত্তমৌজসৌ, তয়োরপি দুর্য্যোধনাদিযুদ্ধে রথধ্বংসাৎ ।৩৭—৩৮॥

হন্তেতি। বাক্যারম্ভে হন্তশব্দঃ। শুশ্রূষস্ব শ্রোতুমিচ্ছ। দুরাচরিতং দুরাচারজাত-বৃত্তান্তম্ ॥৩৯॥

পূর্ব্বমিতি। মনোগতং বিদিতম্। অতীতানাগতে ভূতভবিষ্যতী বৃত্তে। ষট্পাদো-ঽয়ং শ্লোকঃ ॥৪০॥

তত ইতি। সূতং নিজসারথিম্। সন্দিদেশ পূর্বদিন এবাদিদেশ। কল্যং প্রাতঃ ॥৪১॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! ভূরিশ্রবা নিহত ও জয়দ্রথ নিপাতিত হইলে, তুমি এই যে কর্ণের সহিত বীর সাত্যকির যুদ্ধে সম্মেলনের কথা বলিতেছ, (সে বিষয়ে আমার জিজ্ঞাস্য যে,) রথবিহীন সাত্যকি কোন্ রথে আরোহণ করিয়াছিলেন? এবং অর্জ্জুনের চক্ররক্ষক যুধামন্যু ও উত্তমৌজাই বা কোন্ কোন্ রথে অধিষ্ঠিত হইয়াছিলেন, তাহা আমার নিকট বল' ॥৩৭—৩৮॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! মহাযুদ্ধে যাহা হইয়াছিল, তাহা আমি আপনার নিকট বলিব; আপনি স্থির হইয়া নিজের অন্যায়াচরণের ঘটনাগুলি শ্রবণ করুন ॥৩৯॥

প্রভাবশালী রাজা! পূর্ব্বেই কৃষ্ণের ইহা মনে হইয়াছিল যে, ভূরিশ্রবা যুদ্ধে বীর সাত্যকিকে জয় করিবেন। কেন না, কৃষ্ণ ভূত ও ভবিষ্যৎ বিষয় জানেন ॥৪০॥

রাজা! সেই জন্যই মহাবল কৃষ্ণ এই যুদ্ধের পূর্ব্বদিনে নিজের সারথি

(৩৯) হন্ত তে বর্ত্তয়িষ্যামি·· বঙ্গ বর্দ্ধ বা,·· শুশ্রূষুঃ সুস্থিরো ভূত্বা···বা।

নহি দেবা ন গন্ধর্বা ন যক্ষোরগরাক্ষসাঃ।
মানবা বাপি জেতারঃ কৃষ্ণয়োঃ সন্তি কেচন ॥৪২॥
পিতামহপুরোগাশ্চ দেবাঃ সিদ্ধাশ্চ তং বিদুঃ।
তয়োঃ প্রভাবমতুলং শৃণু যুদ্ধস্তু তদ্‌যথা ॥৪৩॥
সাত্যকিং বিরথং দৃষ্ট্বা কর্ণঞ্চাভ্যুদ্যতং রণে।
দধ্মৌ শঙ্খং মহাঘোষমার্ষভেণাথ মাধবঃ ॥৪৪॥
দারুকোঽবেত্য সন্দেশং শ্রুত্বা শঙ্খস্য চ স্বনম্।
রথমন্বানয়ত্তস্মৈ সুপর্ণোচ্ছ্রিতকেতনম্ ॥৪৫॥
স কেশবস্যানুমতে রথং দারুকসংযুতম্।
আরুরোহ শিনেঃ পৌত্রো জ্বলনাদিত্যসন্নিভম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

নমু কর্ণঃ কথমর্জ্জুনং প্রতি নাগচ্ছদিত্যাহ নহীতি। কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনয়োঃ ॥৪২॥
পিতেতি। পিতামহপুরোগা ব্রহ্মপ্রভৃতয়ঃ। তয়োস্তং প্রভাবমিতি সম্বন্ধঃ ॥৪৩॥
সাত্যকিমিতি। আর্ষভেণ ঋষভস্বরেণ, মাধবঃ কৃষ্ণঃ ॥৪৪॥
দারুক ইতি। সন্দেশং সঙ্কেতম্। সুপর্ণোচ্ছ্রিতকেতনম্ উত্তোলিতগরুড়ধ্বজম্ ॥৪৫॥
স ইতি। জ্বলনাদিত্যসন্নিভম্ অগ্নিসূর্য্যবদুজ্জ্বলম্ ॥৪৬॥

দারুককে ডাকিয়া আদেশ করিয়াছিলেন যে, 'তুমি কল্য প্রাতঃকালে আমার রথ সজ্জিত করিয়া রাখিও' ॥৪১॥

দেব, গন্ধর্ব্ব, যক্ষ, নাগ, রাক্ষস কিংবা কোন মানবই কৃষ্ণ ও অর্জ্জুনকে জয় করিতে সমর্থ হন না ॥৪২॥

ব্রহ্মাপ্রভৃতি দেবতারা ও সিদ্ধেরা কৃষ্ণ ও অর্জ্জুনের সেই অতুলনীয় প্রভাবের বিষয় জানেন। সে যাহা হউক, সেই যুদ্ধ যেরূপ হইয়াছিল, তাহা শ্রবণ করুন ॥৪৩॥

রথবিহীন সাত্যকিকে এবং কর্ণকে যুদ্ধে উদ্যত দেখিয়া কৃষ্ণ ঋষভস্বরে মহাধ্বনিকারী পাঞ্চজন্যশঙ্খ বাজাইলেন ॥৪৪॥

তখন দারুক সেই শঙ্খধ্বনি শুনিয়া তাহাকেই সঙ্কেত মনে করিয়া উত্তোলিতগরুড়ধ্বজযুক্ত সেই রথ কৃষ্ণের জন্য আনয়ন করিল ॥৪৫॥

পরে কৃষ্ণের অনুমতিক্রমে সাত্যকি অগ্নি ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল এবং দারুকসারথিযুক্ত সেই রথে আরোহণ করিলেন ॥৪৬॥

(৪৩)...শৃণু যুদ্ধন্তু তত্তথা—বঙ্গ বর্দ্ধ বা। (৪৪)...শঙ্খং মহানাদম্...বা।

কামগৈঃ শৈব্যসুগ্রীবমেঘপুষ্পবলাহকৈঃ।
হয়োদগ্রৈর্মহাবেগৈর্হেমভাণ্ডবিভূষিতৈঃ ॥৪৭॥
যুক্তং সমারুহ্য চ তং বিমানপ্রতিমং রথম্।
অভ্যদ্রবত রাধেয়ং প্রবর্ষন্ সায়কান্ বহূন্ ॥৪৮॥ (যুগ্মকম্)
চক্ররক্ষাবপি তদা যুধামন্যূত্তমৌজসৌ।
জয়দ্রথরথং প্রাপ্য রাধেয়ং প্রত্যুদীয়তুঃ ॥৪৯॥
রাধেয়োঽপি মহারাজ! শরবর্ষং সমুৎসৃজন্।
অভ্যদ্রবৎ সুসংক্রুদ্ধো রণে শৈনেয়মচ্যুতম্ ॥৫০॥
নৈব দৈবং ন গান্ধর্বং নাসুরং ন চ রাক্ষসম্।
তাদৃশং ভুবি নো যুদ্ধং দিবি বা শ্রুতমিত্যুত ॥৫১॥
উপারমত তৎ সৈন্যং সরথাশ্বনরদ্বিপম্।
তয়োর্দৃষ্ট্বা মহারাজ! কর্ম্ম সংমূঢ়চেতনম্ ॥৫২॥

## ভারতকৌমুদী

কামগৈরিতি। কামগত্বাদেব বিপক্ষসংবাধমধ্যে গমনসম্ভব ইতি ভাবঃ। শৈব্যাদীন্যশ্বনামানি। হয়োদগ্রৈরশ্বশ্রেষ্ঠৈঃ, হেমভাণ্ডৈঃ স্বর্ণালঙ্কারৈর্বিভূষিতৈঃ। রাধেয়ং কর্ণম্ ॥৪৭-৪৮॥

চক্রেতি। চক্ররক্ষৌ অর্জ্জুনস্য চক্ররক্ষকৌ। প্রত্যুদীয়তুঃ প্রত্যুজ্জগ্মতুঃ ॥৪৯॥

রাধেয় ইতি। শৈনেয়ং সাত্যকিম্, অচ্যুতং বীরধর্ম্মাদভ্রষ্টম্ ॥৫০॥

নেতি। দেবানামিদমিতি দৈবম্। এবং সর্ব্বত্র। নঃ অস্মাভিঃ ॥৫১॥

উপেতি। উপারমত যুদ্ধাদ্বিরতম্। সংমূঢ়চেতনং বিস্ময়েন লুপ্তপ্রায়চেতনম্ ॥৫২॥

ক্রমে কামগামী, শৈব্য, সুগ্রীব, মেঘপুষ্প ও বলাহকনামধারী, মহাবেগশালী ও স্বর্ণালঙ্কারে অলঙ্কৃত উত্তম অশ্বচতুষ্টয়ে যুক্ত এবং বিমানতুল্য সেই রথে আরোহণ করিয়া সাত্যকি বহুতর বাণ বর্ষণ করিতে করিতে কর্ণের প্রতি ধাবিত হইলেন ॥৪৭—৪৮॥

তখন অর্জ্জুনের চক্ররক্ষক যুধামন্যু এবং উত্তমৌজাও জয়দ্রথের রথে আরোহণ করিয়া কর্ণের দিকে চলিলেন ॥৪৯॥

মহারাজ! কর্ণও অত্যন্তক্রুদ্ধ হইয়া বাণবর্ষণ করিতে করিতে বীর সাত্যকির দিকে ধাবিত হইলেন ॥৫০॥

তখন তাঁহাদের যেরূপ যুদ্ধ হইতে লাগিল, সেরূপ যুদ্ধের বিবরণ আমরা স্বর্গে বা মর্ত্ত্যে দেব, গন্ধর্ব, অসুর বা রাক্ষসদিগের মধ্যেও শুনি নাই ॥৫১॥

(৪৮)···প্রবপন্ সায়কান্ বহূন্—বঙ্গ বর্দ্ধ বা। (৫১)···শ্রুতমেব চ—পি। (৫২) ব্যুপারমত··পি।

সর্ব্বে চ সমপশ্যন্ত তদ্‌যুদ্ধমতিমানুষম্।
তয়োর্নৃবরয়ো রাজন্! সারথ্যং দারুকস্য চ ॥৫৩॥
গতপ্রত্যাগতাবৃত্তৈর্মণ্ডলৈঃ সন্নিবর্ত্তনৈঃ।
সারথেস্তু রথস্থস্য কাশ্যপেয়স্য বিস্মিতাঃ ॥৫৪॥
নভস্তলগতাশ্চৈব দেবগন্ধর্বদানবাঃ।
অতীবাবহিতা দ্রষ্টুং কর্ণশৈনেয়য়ো রণম্ ॥৫৫॥
মিত্রার্থে তৌ পরাক্রান্তৌ শুষ্মিণৌ স্পর্দ্ধিনৌ রণে।
কর্ণশ্চামরসঙ্কাশো যুযুধানশ্চ সাত্যকিঃ ॥৫৬॥
অন্যোন্যং তৌ মহারাজ! শরবর্ষৈরবর্ষতাম্।
প্রমমাথ শিনেঃ পৌত্রঃ কর্ণং সায়কবৃষ্টিভিঃ ॥৫৭॥

## ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। সারথ্যং সারথ্যস্য চমৎকারিতাম্ ॥৫৩॥
গতেতি। আবৃত্তঃ পৌনঃপুন্যম্। কাশ্যপেয়স্য দারুকস্য ॥৫৪॥
নভ ইতি। অবহিতা অভবন্নিতি শেষঃ ॥৫৫॥
মিত্রেতি। শুষ্মিণৌ পরস্পরং ক্রোধসন্তাপবন্তৌ বভূবতুরিতি শেষঃ ॥৫৬॥
অন্যোন্যমিতি। প্রমমাথ অধিকং পীড়য়ামাস ॥৫৭॥

## ভারতভাবদীপঃ

ইষ্টদক্ষিণঃ ॥২১—২৩॥ উপাকুর্ব্বন্ উপদিশন্ ॥২৪—৩৪॥ যথা তথা যথেষ্টম্ ॥৩৫—৪৪॥ সন্দেশং সঙ্কেতম্ ॥৪৫—৫৩॥ গতপ্রত্যাগতাভ্যামাবৃত্তৈরাচরিতৈর্মণ্ডলৈঃ। কাশ্যপেয়স্য

মহারাজ! সেই সময়ে হস্তী, অশ্ব রথ ও পদাতিসৈন্যেরা তাঁহাদের কার্য্য দেখিয়া বিস্ময়ে প্রায় লুপ্তচৈতন্য হইয়া যুদ্ধ হইতে বিরত হইল ॥৫২॥

রাজা! সমস্ত লোকই তখন সেই নরশ্রেষ্ঠ দুই জনের সেই অলৌকিক যুদ্ধ এবং দারুকের সারথ্যনৈপুণ্য দেখিতে লাগিল ॥৫৩॥

রথস্থিত দারুকসারথির গমন, প্রত্যাগমন, বার বার উভয়পার্শ্বে বিচরণ, মণ্ডলাকারে বিচরণ এবং নিবর্ত্তন দেখিয়া সকলে বিস্মিত হইতে থাকিল ॥৫৪॥

আকাশস্থিত দেব, দানব ও গন্ধর্বেরা কর্ণ ও সাত্যকির যুদ্ধ দেখিবার জন্য অত্যন্ত অবহিত হইলেন ॥৫৫॥

মহারাজ! ক্রোধসন্তপ্ত ও পরস্পর স্পর্দ্ধাযুক্ত, দেবতুল্য কর্ণ এবং সত্যকনন্দন যুযুধান আপন আপন মিত্রের জন্য পরস্পর বিক্রম প্রকাশ করিতে লাগিলেন ॥৫৬॥

(৫৩) সর্ব্বে চ সমপশ্যাম···পি।

অমৃষ্যমাণো নিধনং কৌরব্যজলসন্ধয়োঃ।
কর্ণঃ শোকসমাবিষ্টো মহোরগ ইব শ্বসন্ ॥৫৮॥
স শৈনেয়ং রণে ক্রুদ্ধঃ প্রদহন্নিব চক্ষুষা।
অভ্যধাবত বেগেন পুনঃ পুনররিন্দমঃ ॥৫৯॥
তন্তু সংক্রুদ্ধমালোক্য সাত্যকিঃ প্রত্যযুধ্যত।
মহতা শরবর্ষেণ গজঃ প্রতিগজং যথা ॥৬০॥
তৌ সমেতৌ নরব্যাঘ্রৌ ব্যাঘ্রাবিব তরস্বিনৌ।
অন্যোন্যং সংততক্ষাতে রণেঽনুপমবিক্রমৌ ॥৬১॥
ততঃ কর্ণং শিনেঃ পৌত্রঃ সর্বপারশবৈঃ শরৈঃ।
বিভেদ সর্ব্বগাত্রেষু পুনঃ পুনররিন্দমঃ ॥৬২॥

## ভারতকৌমুদী

অমৃষ্যেতি। অমৃষ্যমাণঃ অসহমানঃ, কৌরব্যো ভূরিশ্রবাঃ। শ্বসন্নাসীৎ ॥৫৮॥
স ইতি। স কর্ণঃ, শৈনেয়ং সাত্যকিম্ ॥৫৯॥
তমিতি। প্রত্যযুধ্যতৈব ন পুনর্নিরবর্ত্তত বীরত্বাতিশয়াদিতি ভাবঃ ॥৬০॥
তাবিতি। সমেতৌ মিলিতৌ। তরস্বিনৌ বলবন্তৌ। সংততক্ষাতে প্রজহ্রতুঃ ॥৬১॥
তত ইতি। সর্ব্বেষ্বেবাবয়বেষু পারশবৈর্লৌহময়ৈঃ ॥৬২॥

মহারাজ! এবং তাঁহারা বাণবর্ষণদ্বারা পরস্পর প্রহার করিতে থাকিলেন। কিন্তু সাত্যকি বাণবর্ষণ করিয়া কর্ণকে অধিক পীড়ন করিতে লাগিলেন ॥৫৭॥

সাত্যকিকর্ত্তৃক ভূরিশ্রবা ও জলসন্ধের বধ সহ্য করিতে না পারিয়া কর্ণ শোকার্ত্ত ও ক্রুদ্ধ হইয়া মহাসর্পের ন্যায় শ্বাসত্যাগ করিতে থাকিলেন ॥৫৮॥

এবং শক্রদমনকারী কর্ণ ক্রুদ্ধ হইয়া নয়নদ্বারা যেন দগ্ধ করিতে থাকিয়া সমরাঙ্গনে বেগে বার বার সাত্যকির দিকে ধাবিত হইতে লাগিলেন ॥৫৯॥

কিন্তু সাত্যকি কর্ণকে অত্যন্তক্রুদ্ধ দেখিয়া—হস্তী যেমন প্রতিহস্তীকে প্রহার করে, সেইরূপ বিশাল শরবর্ষণদ্বারা কর্ণকে প্রহারই করিতে থাকিলেন ॥৬০॥

ক্রমে ব্যাঘ্রের ন্যায় বলবান্, অতুলনীয়বিক্রমশালী ও নরশ্রেষ্ঠ কর্ণ এবং সাত্যকি সম্মিলিত হইয়া পরস্পর প্রহার করিতে লাগিলেন ॥৬১॥

পরে শক্রদমনকারী সাত্যকি লৌহময় বাণসমূহদ্বারা কর্ণের সমস্ত অঙ্গ বার বার বিদীর্ণ করিলেন ॥৬২॥

(৬১)···রণে পরমবিক্রমৌ—বঙ্গ বর্দ্ধ। (৬২)···পুনঃ পুনররিন্দম!—পি।

সারথিঞ্চাস্য ভল্লেন রথনীড়াদপাতয়ৎ।
অশ্বাংশ্চ চতুরঃ শ্বেতান্ নিজঘান শিতৈঃ শরৈঃ ॥৬৩॥
ছিত্ত্বা ধ্বজং রথঞ্চৈব শতধা পুরুষর্ষভঃ।
চকার বিরথং কর্ণং তব পুত্রস্য পশ্যতঃ ॥৬৪॥
ততো বিমনসো রাজংস্তাবকাস্তে মহারথাঃ।
বৃষসেনঃ কর্ণসুতঃ শল্যো মদ্রাধিপস্তথা ॥৬৫॥
দ্রোণপুত্রশ্চ শৈনেয়ং সর্ব্বতঃ পর্য্যবারয়ন্।
ততঃ পর্য্যাকুলং সর্বং ন প্রাজ্ঞায়ত কিঞ্চন ॥৬৬॥ (যুগ্মকম্)
তথা সাত্যকিনা বীরে বিরথে সূতজে কৃতে।
হাহাকারস্ততো রাজন্! সর্ব্বসৈন্যেষভূন্মহান্ ॥৬৭॥
কর্ণোঽপি বিরথো রাজন্! সাত্বতেন কৃতঃ শরৈঃ।
দুর্য্যোধনরথং তূর্ণমারুরোহ বিনিশ্বসন্ ॥৬৮॥
মানয়ংস্তব পুত্রস্য বাল্যাৎ প্রভৃতি সৌহৃদম্।
কৃতাং রাজ্যপ্রদানেন প্রতিজ্ঞাং পরিপালয়ন্ ॥৬৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

সারথিমিতি। রথস্য নীড়ং সারথেরুপবেশনস্থানং তস্মাৎ ॥৬৩॥
ছিত্ত্বেতি। পুরুষর্ষভঃ সাত্যকিঃ। পুত্রস্য দুর্য্যোধনস্য ॥৬৪॥
তত ইতি। বিমনসো বিষণ্ণচিত্তাঃ। ন প্রাজ্ঞায়ত সংঘর্ষাতিরেকাৎ ॥৬৫—৬৬॥
তথেতি। সূতজে কর্ণে। সর্ব্বসৈন্যেষু কৌরবীয়েষু ॥৬৭॥
কর্ণ ইতি। সাত্বতেন সাত্যকিনা। প্রতিজ্ঞাং তৎসাহায্যকরণস্য ॥৬৮—৬৯॥

এবং একটা ভল্লদ্বারা কর্ণের সারথিকে রথ হইতে নিপাতিত করিলেন, আর সুধার বাণসমূহদ্বারা কর্ণের শ্বেতবর্ণ চারিটা অশ্বকে বধ করিলেন ॥৬৩॥

মহারাজ! ক্রমে সাত্যকি আপনার পুত্রের সমক্ষেই কর্ণের ধ্বজটা ও রথখানাকে শত খণ্ডে ছেদন করিয়া কর্ণকে রথবিহীন করিয়া ফেলিলেন ॥৬৪॥

রাজা! তাহার পর কর্ণের পুত্র বৃষসেন, মদ্ররাজ শল্য ও দ্রোণের পুত্র অশ্বত্থামা আপনার পক্ষের এই মহারথেরা বিষণ্ণচিত্ত হইয়া সকল দিক্ হইতে সাত্যকিকে বেষ্টন করিলেন। তখন সমস্তই বিশৃঙ্খল হইয়া পড়িল, কিছুই ঠিক্ জানা গেল না ॥৬৫—৬৬॥

রাজা! সাত্যকি সেইভাবে মহাবীর কর্ণকে রথবিহীন করিলে, সমস্ত কৌরবসৈন্যমধ্যে বিশাল হাহাকার হইতে লাগিল ॥৬৭॥

(৬৬) দ্রোণপুত্রস্ত···পি।

তথা তু বিরথং কর্ণং পুত্রাংশ্চ তব পার্থিব !।
দুঃশাসনমুখান্ শূরান্ নাবধীৎ সাত্যকির্ব্বশী ॥৭০॥
রক্ষন্ প্রতিজ্ঞাং ভীমেন পার্থেন চ কৃতাং পুরা।
বিরথান্ বিহ্বলাংশ্চক্রে ন তু প্রাণৈর্ব্যযোজয়ৎ ॥৭১॥
ভীমসেনেন হি বধঃ পুত্রাণাং তে প্রতিশ্রুতঃ।
পুনর্দ্যূতে চ পার্থেন বধঃ কর্ণস্য সংশ্রুতঃ ॥৭২॥
বধে ত্বকুর্ব্বন্ যত্নং তে তস্য কর্ণমুখাস্তদা।
নাশক্নুবংস্তু তং হন্তুং সাত্যকিং প্রবরা রথাঃ ॥৭৩॥
দ্রৌণিশ্চ কৃতবর্ম্মা চ তথৈবান্যে মহারথাঃ।
নির্জিতা ধনুষৈকেন শতশঃ ক্ষত্রিয়র্ষভাঃ।
কাঙ্ক্ষতা পরলোকঞ্চ ধর্ম্মরাজস্য চ প্রিয়ম্ ॥৭৪॥

ভারতকৌমুদী

তথেতি। বশী স্বাধীনচিত্তঃ শত্রুহননলোভেনানভিভূতস্বভাব ইত্যর্থঃ ॥৭০॥

রক্ষন্নিতি। পার্থেনার্জ্জুনেন। বিরথান্ বিহ্বলাংশ্চ কর্ণাদীন্ ॥৭১॥

নন্বু ভীমার্জ্জুনাভ্যাং কদা কা প্রতিজ্ঞা কৃতেত্যাহ ভীমেতি। সভাপর্বণ্যনুদ্যূতে দ্রষ্টব্যমেতৎ ॥৭২॥

বধ ইতি। তস্য সাত্যকেঃ, কর্ণমুখাঃ কর্ণপ্রভৃতয়ঃ ॥৭৩॥

নরনাথ! সাত্যকি বাণদ্বারা রথবিহীন করিয়া ফেলিলে, কর্ণও নিশ্বাস ত্যাগ করিতে করিতে সত্বর যাইয়া দুর্য্যোধনের রথে আরোহণ করিলেন। বাল্যকাল হইতে আপনার পুত্রের সৌহার্দ্দ স্মরণ এবং আপনার পুত্র রাজ্য-দান করায় পূর্ব্বকৃত সাহায্যের প্রতিজ্ঞা রক্ষা করতই কর্ণ (ক্লান্তদেহেও যুদ্ধে প্রবৃত্ত হইয়াছিলেন) ॥৬৮—৬৯॥

রাজা! স্বাধীনচেতা সাত্যকি রথবিহীন কর্ণকে এবং দুঃশাসনপ্রভৃতি আপনার বীর পুত্রগণকে (পারিয়াও) বধ করিলেন না ॥৭০॥

কারণ, পূর্ব্বে ভীম ও অর্জ্জুন যে প্রতিজ্ঞা করিয়াছিলেন, তাহা রক্ষা করিবার জন্য কেবল তাঁহাদিগকে বিরথ ও বিহ্বলমাত্র করিলেন, কিন্তু প্রাণহীন করিলেন না ॥৭১॥

মহারাজ! দ্বিতীয় দ্যূতক্রীড়ার সময়ে ভীমসেন আপনার পুত্রগণবধের প্রতিজ্ঞা, আর অর্জ্জুন কর্ণবধের শপথ করিয়াছিলেন ॥৭২॥

তখন কর্ণপ্রভৃতি প্রধান রথীরা সাত্যকিকে বধ করিবার জন্য যথেষ্ট চেষ্টা করিয়াছিলেন, কিন্তু তাঁহাকে বধ করিতে পারেন নাই ॥৭৩॥

কৃষ্ণয়োঃ সদৃশো বীর্য্যে সাত্যকিঃ সত্যবিক্রমঃ।
জিতবান্ সর্ব্বসৈন্যানি তাবকানি হসন্নিব ॥৭৫॥
কৃষ্ণো বাপি ভবেল্লোকে পার্থো বাপি ধনুর্দ্ধরঃ।
শৈনেয়ো বা নরব্যাঘ্রশ্চতুর্থস্তু ন বিদ্যতে ॥৭৬॥

ধৃতরাষ্ট্র উবাচ।

অজয্যং রথমাস্থায় বাসুদেবস্য সাত্যকিঃ।
বিরথং কৃতবান্ কর্ণং বাসুদেবসমো যুধি ॥৭৭॥
দারুকেণ সমাযুক্তঃ স্ববাহুবলদর্পিতঃ।
কচ্চিদন্যং সমারূঢ়ঃ স রথং সাত্যকিঃ পুনঃ ॥৭৮॥
এতদিচ্ছাম্যহং শ্রোতুং কুশলো হ্যসি ভাষিতুম্।
অসহ্যং তমহং মন্যে তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥৭৯॥

## ভারতকৌমুদী

দ্রৌণিরিতি। মৃত্যৌ পরলোকমুত্তমস্বর্গম্, জীবনে চ ধর্ম্মরাজস্য প্রিয়ম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৪॥

কৃষ্ণয়োরিতি। কৃষ্ণ ইত্যর্জ্জুনস্যাপি নামান্তরম্। অতঃ কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনয়োঃ ॥৭৫॥

কৃষ্ণ ইতি। ধনুর্দ্ধরো মহান্। চতুর্থ এভিস্তুল্যো ধনুর্দ্ধরঃ ॥৭৬॥

অজয্যমিতি। অজয্যং জেতুমশক্যম্ ॥৭৭॥

দারুকেণেতি। কচ্চিৎ বেদিতুমিচ্ছামীত্যর্থঃ, অন্যং কৃষ্ণরথাৎ ॥৭৮॥

এতদিতি। কুশলো নিপুণঃ। অসহ্যং কৌরবৈঃ সোঢ়ুমশক্যম্ ॥৭৯॥

মৃত্যু হইলে উত্তম স্বর্গ, আর জীবিত থাকিয়া অর্জ্জুনের দর্শন পাইলে ধর্ম্মরাজের প্রীতি এই দুই কামনা করিয়া সাত্যকি এক ধনুদ্বারা অশ্বত্থামা, কৃতবর্ম্মা, অন্যান্য মহারথ এবং শত শত ক্ষত্রিয়শ্রেষ্ঠকে জয় করিয়াছিলেন ॥৭৪॥

রাজা! বলে কৃষ্ণ ও অর্জ্জুনের তুল্য এবং যথার্থবিক্রমশালী সাত্যকি হাসিতে হাসিতেই যেন আপনার সমস্ত সৈন্য জয় করিয়াছিলেন ॥৭৫॥

কৃষ্ণ, কিংবা অর্জ্জুন, অথবা নরশ্রেষ্ঠ সাত্যকি ইঁহারা তিন জনই জগতে মহাধনুর্দ্ধর বলিয়া বিখ্যাত; কিন্তু ইঁহাদের চতুর্থ কেহ নাই' ॥৭৬॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! যুদ্ধে কৃষ্ণের তুল্য শক্তিশালী সাত্যকি কৃষ্ণের অজেয় রথে আরোহণ করিয়া কর্ণকে রথবিহীন করিয়াছিলেন ॥৭৭॥

কিন্তু আপন বাহুবলে দর্পিত সাত্যকি দারুকের সহিত মিলিত হইয়া আবার অন্য কোন রথে আরোহণ করিয়াছিলেন কি না? ॥৭৮॥

(৭৫)···সাত্যকিঃ শত্রুতাপনঃ··· পি বা। (৭৭)··· বাসুদেবসমং যুধি—পি।

সঞ্জয় উবাচ।

শৃণু রাজন্! যথাবৃত্তং রথমন্যং মহামতিঃ।
দারুকস্যানুজস্তূর্ণং কল্পনাবিধিকল্পিতম্ ॥৮০॥
আয়সৈঃ কাঞ্চনৈশ্চাপি পট্টৈঃ সন্নদ্ধকূবরম্।
তারাসহস্রখচিতং সিংহধ্বজপতাকিনম্ ॥৮১॥
অশ্বৈর্ব্বাতজবৈর্যুক্তং হেমভাণ্ডপরিচ্ছদৈঃ।
সৈন্ধবৈরিন্দুসঙ্কাশৈঃ সর্ব্বশব্দাতিগৈর্দৃঢ়ৈঃ ॥৮২॥
চিত্রকাঞ্চনসন্নাহৈর্ব্বাজিমুখ্যৈর্বিশাংপতে!।
ঘণ্টাজালাকুলরবং শক্তিতোমরবিদ্যুতম্ ॥৮৩॥
যুক্তং সাংগ্রামিকৈর্দ্রব্যৈর্ব্বহুশস্ত্রপরিচ্ছদম্।
রথং সম্পাদয়ামাস মেঘগম্ভীরনিস্বনম্ ॥৮৪॥ (কুলকম্)

ভারতকৌমুদী

শৃণ্বিতি। কল্পনাবিধিনা সজ্জীকরণবিধানানুসারেণ কল্পিতং সজ্জিতম্। আয়সৈর্লৌহময়ৈঃ। সন্নদ্ধকূবরং বেষ্টিতদীর্ঘদারুম্। বাতজবৈর্বায়ুতুল্যবেগৈঃ, হেমভাণ্ডপরিচ্ছদৈঃ স্বর্ণালঙ্কারাবৃতৈঃ। সৈন্ধবৈঃ সিন্ধুদেশীয়ৈঃ, ইন্দুসঙ্কাশৈশ্চন্দ্রতুল্যশুভ্রবর্ণৈঃ, সর্ব্বশব্দাতিগৈঃ ধনুষ্টঙ্কারাদিসহৈঃ। চিত্রাঃ কাঞ্চনসন্নাহাঃ স্বর্ণময়সজ্জা যেষাং তৈঃ, বাজিষু ঘোটকেষু মুখ্যৈঃ শ্রেষ্ঠৈঃ। ঘণ্টাজালস্য কিঙ্কিণীসমূহস্য আকুলো মিশ্রিতো রবো যত্র তম্, শক্তিতোমরাঃ বিদ্যুত ইব যত্র তম্। বহবঃ শস্ত্রপরিচ্ছদা যত্র তম্। সম্পাদয়ামাস আনিনায় ॥৮০—৮৪॥

এই সমস্ত বিষয় আমি শুনিতে ইচ্ছা করি। স্থূল কথা—সাত্যকিকে আমি কৌরবপক্ষের অসহ্য বলিয়াই মনে করি। সে যাহা হউক, সঞ্জয়! তুমি বলিতে বড়ই নিপুণ। সুতরাং তুমি সেই সমস্ত বিষয় আমার নিকট বল' ॥৭৯॥

সঞ্জয় বলিলেন—'নরনাথ রাজা! পরে যেরূপ ঘটনা হইয়াছিল, তাহা আপনি শ্রবণ করুন। তদনন্তর মহামতি দারুকের কনিষ্ঠভ্রাতা সত্বর সেস্থানে অন্য একখানা রথ আনয়ন করিল; সে রথখানা যথাবিধানে সুসজ্জিত, বহুতর তারাচিহ্নে চিহ্নিত, সিংহধ্বজ ও পতাকাযুক্ত, কিঙ্কিণীরবসমন্বিত এবং মেঘের ন্যায় গম্ভীরধ্বনিকারী ছিল; তাহার দীর্ঘ দণ্ডগুলি লৌহময় ও স্বর্ণময় পট্টে বেষ্টিত ছিল এবং তাহার ভিতরে শক্তি ও তোমর বিদ্যুতের ন্যায় জ্বলিতেছিল, আর নানাবিধ সাংগ্রামিক দ্রব্য এবং বহুতর অস্ত্র ও পরিচ্ছদ রক্ষিত ছিল;

(৮০)···দারুকস্যাত্মজস্তূর্ণম্···পি। (৮১)···পট্টৈর্নদ্ধং সকূবরম্··· পি,···পট্টৈঃ সন্নদ্ধকন্ধরম্··· বা।

তং সমারুহ্য শৈনেয়স্তব সৈন্যমুপাদ্রবৎ।
দারুকোঽপি যথাকামং প্রযযৌ কেশবান্তিকম্ ॥৮৫॥
কর্ণস্যাপি মহারাজ! শঙ্খগোক্ষীরপাণ্ডরৈঃ।
চিত্রকাঞ্চনসন্নাহৈঃ সদশ্বৈর্ব্বেগবত্তরৈঃ ॥৮৬॥
হেমকক্ষাধ্বজোপেতং কৢপ্তযন্ত্রং পতাকিনম্।
অগ্র্যং রথং সুযন্তারং বহুশস্ত্রপরিচ্ছদম্ ॥৮৭॥
উপাজহ্রুস্তমাস্থায় কর্ণোঽপ্যভ্যদ্রবদ্রিপূন্।
এতত্তে সর্ব্বমাখ্যাতং যন্মাং ত্বং পরিপৃচ্ছসি ॥৮৮॥ (বিশেষকম্)
ভূয়শ্চাপি নিবোধেমং তবাপনয়জং ক্ষয়ম্।
একত্রিংশত্তব সুতা ভীমসেনেন পাতিতাঃ।
দুর্ম্মুখং প্রমুখে কৃত্বা সততং চিত্রযোধিনম্ ॥৮৯॥

## ভারতকৌমুদী

তমিতি। প্রযযৌ কেশবস্যৈব প্রয়োজনাপেক্ষয়েতি ভাবঃ ॥৮৫॥

কর্ণস্যেতি। কর্ণস্যাপি উপাজহ্রুরিতি পরেণ সম্বন্ধঃ। শঙ্খগোক্ষীরবৎ পাণ্ডরৈঃ শুভ্রৈঃ। সদশ্বৈর্যুক্তমিতি শেষঃ। হেমকক্ষয়া স্বর্ণরজ্জ্বা যুক্তো যো ধ্বজস্তেনোপেতম্, কৢপ্তং স্থাপিতং যন্ত্রং গুলিকাক্ষেপকং যন্ত্রং যত্র তম্। শোভনো যন্তা সারথির্যস্য তম্। আস্থায় আরুহ্য ॥৮৬-৮৮॥

---

আর তাহাতে বায়ুর ন্যায় বেগবান্, স্বর্ণালঙ্কারে অলঙ্কৃত, বিচিত্র স্বর্ণসজ্জায় সজ্জিত, চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ এবং সমস্তশব্দসহকারী চারিটা উত্তম অশ্ব সংযোজিত ছিল ॥৮০—৮৪॥

সাত্যকি সেই রথে আরোহণ করিয়া আপনার সৈন্যের দিকে ধাবিত হইলেন, আর দারুকও ইচ্ছানুসারে কৃষ্ণের নিকটে চলিয়া গেল ॥৮৫॥

তখন ভৃত্যেরা কর্ণের জন্যও একখানা উত্তম রথ আনয়ন করিল; তাহাতে স্বর্ণরজ্জুবেষ্টিত ধ্বজ ও পতাকা উত্তোলিত ছিল এবং তাহার ভিতরে একটা যন্ত্র (কামান), বহুতর অস্ত্র ও পরিচ্ছদ রক্ষিত ছিল; আর তাহাতে শঙ্খ ও গোদুগ্ধের ন্যায় শুভ্রবর্ণ, বিচিত্র স্বর্ণসজ্জায় সজ্জিত ও বেগবান্ চারিটা উত্তম অশ্ব যোজিত ছিল এবং একজন দক্ষ সারথি রহিয়াছিল। কর্ণও সেই রথে আরোহণ করিয়া শত্রুগণের দিকে ধাবিত হইলেন। মহারাজ! আপনি আমার নিকট যাহা জিজ্ঞাসা করিয়াছিলেন, সে সমস্ত বিষয় এই আপনার নিকট বলিলাম ॥৮৬—৮৮॥

---

(৮৬) কর্ণস্যাপি সুতা রাজন্!···পি।

শতশো নিহতাঃ শূরাঃ সাত্বতেনার্জ্জুনেন চ।
ভীষ্মং প্রমুখতঃ কৃত্বা ভগদত্তঞ্চ ভারত ! ।
এবমেষ ক্ষয়ো বৃত্তো রাজন্ ! দুর্ম্মন্ত্রিতে তব ॥৯০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি জয়দ্রথবধে কর্ণসাত্যকিযুদ্ধে অষ্টাবিংশত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—০*০—

ভারতকৌমুদী

দ্বাভ্যাং ক্ষয়ং সঙ্কলয়তি ভূয় ইতি। অপনয়জং দুর্নীতিজাতম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৯॥

শতশ ইতি। সাত্বতেন সাত্যকিনা। বৃত্তো জাতঃ। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥৯০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

ভারতভাবদীপঃ

কশ্যপগোত্রভবস্য ॥৫৪—৬৮। রাজ্ঞ্যাজ্ঞাপ্রদানেন কৃতাং প্রতিজ্ঞামর্জ্জুনবধাঙ্গীকারং প্রতিপালয়ন্ প্রতীক্ষমাণঃ, অথবা রাজ্ঞাপ্রদানেন হেতুনা কৃতাং প্রতিজ্ঞাম্ অর্জ্জুনেনার্থাৎ পরিপালয়ন্ রক্ষন্ ॥৬৯—৭৩। একেন সাত্যকিনা ॥৭৪—৯০॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৮॥

——:০:——

রাজা! আপনার দুর্নীতিনিবন্ধন উৎপন্ন আরও ক্ষয়ের বিষয় শ্রবণ করুন—সর্বদা বিচিত্রযোধী দুর্ম্মুখপ্রভৃতি আপনার একত্রিশটী পুত্রকে ভীমসেন নিপাতিত করিয়াছেন ॥৮৯॥

আর অর্জ্জুন ভীষ্ম ও ভগদত্তপ্রভৃতি শত শত বীরকে বধ করিয়াছেন এবং সাত্যকিও শত শত যোদ্ধাকে বিনাশ করিয়াছেন। ভরতনন্দন রাজা! আপনার কুমন্ত্রণাবশতঃ আপনার পক্ষে এইরূপ ক্ষয় হইয়াছে' ॥৯০॥

——:০:——

* '...পঞ্চচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '...সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, '...অষ্টচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' নি।

# ঊনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———:-০-:———

ধৃতরাষ্ট্র উবাচ।

তথাগতেষু শূরেষু তেষাং মম চ সঞ্জয়!।
কিং স্ম ভীমার্জ্জুনৌ তত্র সাত্যকির্ব্বাকরোত্তদা ॥১॥

সঞ্জয় উবাচ।

বিরথো ভীমসেনো বৈ কর্ণবাক্‌শল্যপীড়িতঃ।
অমর্ষবশমাপন্নঃ ফাল্গুনং বাক্যমব্রবীৎ ॥২॥
পুনঃ পুনস্তূবরক! মূঢ়কৌদরিকেতি চ।
অকৃতাস্ত্রক! মা যোৎসীর্ব্বাল! সংগ্রামকাতর! ॥৩॥
ইতি মামব্রবীৎ কর্ণঃ পশ্যতস্তে ধনঞ্জয়!।
এবং বক্তা চ মে বধ্যস্তেন চোক্তোঽস্মি ভারত! ॥৪॥
এতদ্‌ব্রতং মহাবাহো! ত্বয়া সহ কৃতং ময়া।
যথৈতন্মম কৌন্তেয়! তথা তব ন সংশয়ঃ ॥৫॥

## ভারতকৌমুদী

তথেতি। তথাগতেষু তদবস্থেষু যুদ্ধোদ্যতেষু সংস্থিত্যর্থঃ। স্মশব্দঃ পাদপূরণে ॥১॥
বিরথ ইতি। অমর্ষবশমাপন্নঃ অতীবক্রুদ্ধ ইত্যর্থঃ, ফাল্গুনমর্জ্জুনম্ ॥২॥
পুনরিতি। কর্ণঃ পুনঃ পুনরিত্যব্রবীদিতি তাৎপর্য্যম্। হে তূবরক! শ্মশ্রুশূন্যমুখ! ॥৩॥
ইতীতি। পশ্যতস্তে পশ্যন্তং ত্বামনাদৃত্য। তেন কর্ণেন ॥৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! পাণ্ডবপক্ষের ও আমার পক্ষের বীরেরা সেইরূপ যুদ্ধোদ্যত হইলে, তখন ভীম, অর্জ্জুন ও সাত্যকি কি করিলেন?' ॥১॥

সঞ্জয় বলিলেন—'কর্ণ পূর্ব্বে ভীমসেনকে রথবিহীন করিয়াছিলেন এবং কটুবাক্যেও তাঁহার পীড়া জন্মাইয়াছিলেন; তাহা স্মরণ করিয়া ভীম তখন অত্যন্তক্রুদ্ধ হইয়া অর্জ্জুনকে বলিলেন—॥২॥

'শ্মশ্রুহীনবদন! মূঢ়! ঔদরিক! অস্ত্রে অশিক্ষিত! মূর্খ! যুদ্ধকাতর! তুই আর যুদ্ধ করিস্ না' এইরূপ কর্ণ বার বার আমাকে বলিয়াছিল ॥৩॥

অর্জ্জুন! তোমার সমক্ষেই কর্ণ আমাকে এইরূপ বলিয়াছিল। ভরতনন্দন! এইরূপ যে বলে, সে আমার বধ্য; অথ চ কর্ণ আমাকে এইরূপ বলিয়াছে ॥৪॥

তৎ পালয় নরশ্রেষ্ঠ! স্মরৈতদ্বচনং মম।
যথা ভবতি তৎ সত্যং তথা কুরু ধনঞ্জয়! ॥৬॥
তচ্ছ্রুত্বা বচনং তস্য ভীমস্যামিতবিক্রমঃ।
ততোঽর্জ্জুনোঽব্রবীৎ কর্ণং কিঞ্চিদভ্যেত্য সংযুগে ॥৭॥
কর্ণ! কর্ণ! বৃথাদৃষ্টে! সূতপুত্রাত্মসংস্তুত!।
অধর্ম্মবুদ্ধে! শৃণু মে যত্ত্বাং বক্ষ্যামি সাম্প্রতম্ ॥৮॥
দ্বিবিধং কর্ম্ম শূরাণাং যুদ্ধে জয়পরাজয়ৌ।
তৌ চাপ্যনিত্যৌ রাধেয়! বাসবস্যাপি যুধ্যতঃ ॥৯॥
মুমূর্ষুর্যুযুধানেন বিরথো বিকলেন্দ্রিয়ঃ।
মদ্বধ্যস্ত্বমিতি জ্ঞাত্বা জিত্বা জীবন্ বিসর্জিতঃ ॥১০॥

## ভারতকৌমুদী

এতদিতি। ব্রতং নিয়মঃ। এতৎ ব্রতম্, যথা রক্ষণীয়মিত্যর্থঃ ॥৫॥
তদিতি। তং ব্রতম্, পালয় কর্ণবধেন রক্ষ ॥৬॥
তদিতি। অভ্যেত্য অগ্রবর্ত্তীভূয়, সংযুগে রণাঙ্গনে ॥৭॥
কর্ণেতি। হে বৃথাদৃষ্টে! নিষ্ফলবুদ্ধে! হে আত্মসংস্তুত! আত্মনৈব প্রশংসিত! ॥৮॥
দ্বিবিধমিতি। অনিত্যৌ অনিয়তৌ, বাসবস্য ইন্দ্রস্যাপি, যুধ্যতো যুধ্যমানস্য ॥৯॥
মুমূর্ষুরিতি। যুযুধানেন সাত্যকিনা। বিসর্জিতস্ত্যক্তঃ ॥১০॥

---

মহাবাহু! আমি তোমার সহিত এই নিয়ম করিয়াছিলাম। অতএব অর্জ্জুন! ইহা যেমন আমার রক্ষণীয়, তোমারও সেইরূপই রক্ষণীয়; তাহাতে সন্দেহ নাই ॥৫॥

নরশ্রেষ্ঠ ধনঞ্জয়! সেই নিয়ম রক্ষা কর, আমার সেই বাক্য স্মরণ কর এবং যাহাতে তাহা সত্য হয়, তাহা কর' ॥৬॥

তখন ভীমসেনের সেই বাক্য শুনিয়া অমিতবিক্রম অর্জ্জুন রণস্থলে একটু অগ্রবর্ত্তী হইয়া কর্ণকে বলিলেন—॥৭॥

'কর্ণ! কর্ণ! বৃথাবুদ্ধি! সূতপুত্র! আত্মপ্রশংসী! অধর্ম্মবুদ্ধি! এখন তোমাকে যাহা বলি, তাহা শোন ॥৮॥

রাধানন্দন! যুদ্ধে বীরগণের জয় ও পরাজয় এই দ্বিবিধ কার্য্য। কিন্তু যুধ্যমান ইন্দ্রেরও সে দুইটা অনিয়ত ॥৯॥

তোমার রথ গিয়াছিল, ইন্দ্রিয় সকল বিকল হইয়া পড়িয়াছিল এবং মৃত্যুও

(৬) তদ্বধায় নরশ্রেষ্ঠ!…বা,…পুরৈতদ্বচনং মম…পি।

যদৃচ্ছয়া ভীমসেনং বিরথং কৃতবানসি।
অধর্ম্মস্ত্বেষ রাধেয়! যত্ত্বং ভীমমবোচথাঃ ॥১১॥
নারিং জিত্বা বিকত্থন্তে ন চ জল্পন্তি দুর্বচঃ।
ন চ কঞ্চন নিন্দন্তি সন্তঃ শূরা নরর্ষভাঃ ॥১২॥
ত্বন্তু প্রাকৃতবিজ্ঞানস্তদ্বদ্বদসি সূতজ!।
বহ্ববদ্ধমকল্যঞ্চ চাপলাদপরীক্ষিতম্ ॥১৩॥
যুধ্যমানং পরাক্রান্তং শূরমার্য্যব্রতে রতম্।
যদবোচোঽপ্রিয়ং ভীমং নৈতৎ সত্যং বচস্তব ॥১৪॥

ভারতকৌমুদী

যদৃচ্ছয়েতি। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া। যৎ কটুবাক্যম্ ॥১১॥
নেতি। বিকত্থন্তে আত্মশ্লাঘাং কুর্বন্তি ॥১২॥
ত্বমিতি। প্রাকৃতবিজ্ঞানো নীচবুদ্ধিঃ। অবদ্ধমলগ্নম্, অকল্যমকল্যাণবচনম্ ॥১৩॥
যুধ্যমানমিতি। আর্য্যব্রতে সজ্জননিয়মে। ন সত্যম্, তদর্থাভাবাৎ ॥১৪॥

ভারতভাবদীপঃ

তথেতি ॥১—৪॥ এতদ্ব্রতং পারয়ন্ নিষ্পাদয়ন্ ॥৫—১০॥ যদৃচ্ছয়া দৈবযোগাৎ ॥১১-৪১॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৯॥

সন্নিহিত হইয়াছিল; তথাপি তুমি আমার বধ্য ইহা স্মরণ করিয়া সাত্যকি তোমাকে জয় করিয়াও জীবিত অবস্থায় ছাড়িয়া দিয়াছেন ॥১০॥

তা'র পর তুমি ঈশ্বরের ইচ্ছায় ভীমসেনকে রথবিহীন করিতে পারিয়াছিলে; তখন তুমি তাঁহাকে যে কটু বাক্য বলিয়াছ, তাহা অধর্ম্মের কার্য্য হইয়াছে ॥১১॥

সাধুপ্রকৃতি নরশ্রেষ্ঠ বীরেরা শত্রুকে জয় করিয়া আত্মশ্লাঘা করেন না, দুর্বাক্যও বলেন না, কিংবা কাহারও নিন্দা করেন না ॥১২॥

সূতপুত্র! তোমার বুদ্ধি নীচ; তাই তুমি নীচলোকেরই ন্যায় চপলতাবশতঃ পর্য্যালোচনা না করিয়া অসম্বদ্ধ ও অকল্যাণকর বহুকথা বলিয়া থাক ॥১৩॥

পরাক্রমশালী, বীর ও সজ্জননিয়মে নিরত ভীমসেন যুদ্ধ করিতেছিলেন, সেই অবস্থায় তুমি তাঁহাকে যে সকল অপ্রিয় বাক্য বলিয়াছ, তাহা সত্য নহে ॥১৪॥

(১১) যদৃচ্ছয়া রণে ভীমং যুধ্যমানং মহাবলম্। কথঞ্চিদ্বিরথং কৃত্বা যত্ত্বং রূক্ষমভাষিথাঃ অধর্ম্মস্ত্বেষ সুমহাননার্য্যচরিতং হি তৎ॥ পি বা। (১৩)·· বহ্ববদ্ধমকথ্যঞ্চ···পি।

পশ্যতাং সর্ব্বসৈন্যানাং কেশবস্য মমৈব চ।
বিরথো ভীমসেনেন কৃতোঽসি বহুশো রণে।
ন চ ত্বাং পরুষং কিঞ্চিদুক্তবান্ পাণ্ডুনন্দনঃ ॥১৫॥
যস্মাত্তু বহু রূক্ষঞ্চ শ্রাবিতস্তে বৃকোদরঃ।
পরোক্ষং যচ্চ সৌভদ্রো যুষ্মাভির্নিহতো মম।
তস্মাত্তস্যাবলেপস্য সদ্যঃ ফলমবাপ্নুহি ॥১৬॥
ত্বয়া তস্য ধনুশ্ছিন্নমাত্মনাশায় দুর্ম্মতে!।
তস্মাদ্বধ্যোঽসি মে মূঢ়! সভৃত্যসুতবান্ধবঃ ॥১৭॥
কুরু ত্বং সর্ব্বকৃত্যানি মহত্তে ভয়মাগতম্।
হন্তাস্মি বৃষসেনং তে প্রেক্ষমাণস্য সংযুগে ॥১৮॥
যে চান্যেঽপ্যুপযাস্যন্তি বুদ্ধিমোহেন মাং নৃপাঃ।
তাংশ্চ সর্বান্ হনিষ্যামি সত্যেনায়ুধমালভে ॥১৯॥

## ভারতকৌমুদী

পশ্যতামিতি। পরুষং নিষ্ঠুরম্। পাণ্ডুনন্দনো ভীমসেনঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥

যস্মাদিতি। তে ত্বয়া। সৌভদ্রোঽভিমন্যুঃ। অবলেপস্য গর্বকার্য্যস্য। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥১৬॥

ত্বয়েতি। তস্য সৌভদ্রস্য, ছিন্নং পশ্চাদবস্থায় ॥১৭॥

কুর্বিতি। সর্বকৃত্যানি দানভোগাদীনি। বৃষসেনং তদাখ্যং পুত্রম্ ॥১৮॥

য ইতি। সত্যেন উক্তেঃ সত্যত্বজ্ঞাপনায়, আলভে স্পৃশামি ॥১৯॥

সমস্ত সৈন্যের, কৃষ্ণের এবং আমার সমক্ষে ভীমসেন বহুবার তোমাকে যুদ্ধে রথবিহীন করিয়াছেন; কিন্তু তোমাকে কোন কটু কথা ত বলেন নাই ॥১৫॥

সে যাহা হউক, তুমি যখন ভীমসেনকে বহু কটু কথা শুনাইয়াছ এবং তোমরা যখন আমার অসমক্ষে অভিমন্যুকে বধ করিয়াছ, তখন তুমি সেই অহঙ্কারকার্য্যের ফল সদ্যই পাইবে ॥১৬॥

মূঢ়! দুর্ম্মতি! তুমি আত্মবিনাশের জন্যই অভিমন্যুর ধনু ছেদন করিয়াছ। অতএব ভৃত্য, পুত্র ও বন্ধুগণের সহিত তুমি আমার বধ্য হইয়াছ ॥১৭॥

তুমি সমস্ত কর্ত্তব্য কার্য্য কর, তোমার গুরুতর ভয় উপস্থিত হইয়াছে। আমি তোমার সমক্ষেই যুদ্ধে বৃষসেনকে বধ করিব ॥১৮॥

(১৮)…যত্তত্তে ভয়মাগতম্…পি।

ত্বাঞ্চ মূঢাকৃতপ্রজ্ঞমভিমানিনমাহবে।
দৃষ্ট্বা দুর্য্যোধনো মন্দো ভৃশং তপ্স্যতি পাতিতম্ ॥২০॥
অর্জ্জুনেন প্রতিজ্ঞাতে বধে কর্ণসুতস্য তু।
মহান্ সুতুমুলঃ শব্দো বভূব রথিনাং তদা ॥২১॥
তস্মিন্নাকুলসংগ্রামে বর্ত্তমানে মহাভয়ে।
মন্দরশ্মিঃ সহস্রাংশুরস্তং গিরিমুপাগমৎ ॥২২॥
ততো রাজন্! হৃষীকেশঃ সংগ্রামশিরসি স্থিতম্।
তীর্ণপ্রতিজ্ঞং বীভৎসুং পরিষ্বজ্যেদমব্রবীৎ ॥২৩॥
দিষ্ট্যা সম্পাদিতা জিষ্ণো! প্রতিজ্ঞা মহতী ত্বয়া।
দিষ্ট্যা বিনিহতঃ পার্থ! বৃদ্ধক্ষত্রঃ সহাত্মজঃ ॥২৪॥

## ভারতকৌমুদী

ত্বামিতি। অকৃতপ্রজ্ঞমশিক্ষিতবুদ্ধিম্। মন্দো মূঢ়ঃ। পাতিতং ময়ৈব ॥২০॥
অর্জ্জুনেনেতি। শব্দ উদ্বেগসূচকঃ কোলাহলঃ ॥২১॥
তস্মিন্নিতি। আকুলসংগ্রামে বিশৃঙ্খলযুদ্ধে। সহস্রাংশুঃ সূর্য্যঃ ॥২২॥
তত ইতি। তীর্ণপ্রতিজ্ঞং জয়দ্রথবধেন, বীভৎসুমর্জ্জুনম্, পরিষ্বজ্য আলিঙ্গ্য ॥২৩॥
দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। আত্মজেন জয়দ্রথেন সহেতি সহাত্মজঃ ॥২৪॥

এবং অন্য যে সকল রাজা বুদ্ধিমোহবশতঃ আমার নিকট উপস্থিত হইবেন, আমি তাঁহাদের সকলকেও বধ করিব; এই সত্য জ্ঞাপনের জন্য এই অস্ত্রস্পর্শ করিতেছি ॥১৯॥

মূঢ়! তুমি অশিক্ষিতবুদ্ধি ও অভিমানী, তোমাকে আমি যুদ্ধে নিপাতিত করিব; তাহা দেখিয়া মূঢ় দুর্য্যোধন গুরুতর সন্তপ্ত হইবে' ॥২০॥

অর্জ্জুন কর্ণপুত্র বৃষসেনের বধবিষয়ে প্রতিজ্ঞা করিলে, তখন রথীদিগের মধ্যে অতিবিশাল ও তুমুল কোলাহল উত্থিত হইল ॥২১॥

মহাভয়ঙ্কর সেই বিশৃঙ্খল যুদ্ধ চলিতে লাগিলে, অল্পকিরণ সূর্য্য ক্রমে অস্তাচলে গমন করিলেন ॥২২॥

রাজা! তাহার পর কৃষ্ণ সমরসম্মুখে অবস্থিত প্রতিজ্ঞায় উত্তীর্ণ অর্জ্জুনকে আলিঙ্গন করিয়া এই কথা বলিলেন—॥২৩॥

'জিষ্ণু! তুমি ভাগ্যবশতঃ মহাপ্রতিজ্ঞা রক্ষা করিয়াছ এবং পৃথানন্দন! তুমি ভাগ্যবশতঃ পুত্রের সহিত বৃহৎক্ষত্রকে বধ করিয়াছ ॥২৪॥

(২১)···বধে সূতসুতস্য তু···পি। (২২)···অস্তং গিরিমুপাদ্রবৎ—পি বা।

ধার্ত্তরাষ্ট্রবলং প্রাপ্য দেবসেনাপি ভারত ! ।
সীদেত সমরে জিষ্ণো ! নাত্র কার্য্যা বিচারণা ॥২৫॥
ন তং পশ্যামি লোকেষু চিন্তয়ন্ পুরুষং ক্বচিৎ ।
ত্বদৃতে পুরুষব্যাঘ্র ! য এতদ্‌যোধয়েদ্বলম্ ॥২৬॥
মহাপ্রভাবা বহবস্ত্বয়া তুল্যাধিকাপি বা ।
সমেতাঃ পৃথিবীপালা ধার্ত্তরাষ্ট্রস্য কারণাৎ ॥২৭॥
তে ত্বাং প্রাপ্য রণে ক্রুদ্ধা নাভিবর্ত্তন্তি দংশিতাঃ ।
তব বীর্য্যং বলঞ্চৈব রুদ্রশক্রান্তকোপমম্ ॥২৮॥
নেদৃশং শক্নুয়াৎ কশ্চিদ্রণে কর্ত্তুং পরাক্রমম্ ।
যাদৃশং কৃতবানদ্য ত্বমেকঃ শত্রুতাপনঃ ॥২৯॥
এবমেব হতে কর্ণে সানুবন্ধে দুরাত্মনি ।
বর্দ্ধয়িষ্যামি ভূয়স্ত্বাং বিজিতারিং হতদ্বিষম্ ॥৩০॥

## ভারতকৌমুদী

ধার্ত্তেতি। ধার্ত্তরাষ্ট্রবলং দুর্য্যোধনসৈন্যম্। সীদেত অবসন্না ভবেৎ ॥২৫॥
নেতি। ত্বদৃতে ত্বাং বিনা ॥২৬॥
মহেতি। তুল্যাধিকাপি ইত্যুভয়ত্রাপি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥২৭॥
ত ইতি। নাভিবর্ত্তন্তি সম্মুখে ন বর্ত্তন্তে, দংশিতাঃ কৃতসন্নাহাঃ ॥২৮॥
নেতি। পরাক্রমং মহাশক্তিপ্রকাশম্ ॥২৯॥
এবমিতি। সানুবন্ধে অনুচরসহিতে। বর্দ্ধয়িষ্যামি আলিঙ্গনাদিনা প্রমোদয়িষ্যামি, ভূয়ঃ পুনরপি, বিজিতা অরয়োঽপকারিণো যেন তম্, হতা দ্বিষঃ কেবলদ্বেষিণশ্চ যেন তম্ ॥৩০॥

ভরতনন্দন জিষ্ণু ! দেবসৈন্যও যুদ্ধে দুর্য্যোধনসৈন্যের নিকটে উপস্থিত হইয়া অবসন্ন হয়; এ বিষয়ে কোন বিচারই কর্ত্তব্য নহে ॥২৫॥

পুরুষশ্রেষ্ঠ ! আমি চিন্তা করিয়াও ত্রিভুবনে কোথাও তুমি ভিন্ন এমন কোন পুরুষ দেখি না, যিনি এই সৈন্যের সহিত যুদ্ধ করিতে পারেন ॥২৬॥

তোমার সমান, কিংবা তোমা অপেক্ষা অধিক মহাপ্রভাবশালী বহু রাজা দুর্য্যোধনের জন্য এখানে সমবেত হইয়াছেন ॥২৭॥

যুদ্ধসজ্জায় সজ্জিত ও ক্রুদ্ধ সেই সকল রাজা যুদ্ধে তোমাকে পাইয়া আর সম্মুখবর্ত্তী হন না। সুতরাং তোমার বল ও বিক্রম—রুদ্র, ইন্দ্র এবং যমের বলবিক্রমের তুল্য ॥২৮॥

শত্রুতাপন ! তুমি একাকী আজ যুদ্ধে যেরূপ পরাক্রম প্রকাশ করিয়াছ, এরূপ পরাক্রম প্রকাশ করিতে কেহই সমর্থ হয় না ॥২৯॥

তমর্জ্জুনঃ প্রত্যুবাচ প্রসাদাত্তব মাধব !।
প্রতিজ্ঞেয়ং ময়া তীর্ণা বিবুধৈরপি দুস্তরা ॥৩১॥
অনাশ্চর্য্যো জয়স্তেষাং যেষাং নাথোঽসি কেশব !।
ত্বৎপ্রসাদান্মহীং কৃৎস্নাং সম্প্রাপ্স্যতি যুধিষ্ঠিরঃ ॥৩২॥
তবৈব ভারো বার্ষ্ণেয় ! তবৈব বিজয়ঃ প্রভো !।
বর্দ্ধনীয়াস্তব বয়ং প্রেষ্যাশ্চ মধুসূদন ! ॥৩৩॥
এবমুক্তস্ততঃ কৃষ্ণঃ শনকৈর্বাহয়ন্ হয়ান্।
দর্শয়ামাস পার্থায় ক্রূরমায়োধনং মহৎ ॥৩৪॥
কৃষ্ণ উবাচ।
প্রার্থয়ন্তো জয়ং যুদ্ধে প্রথিতঞ্চ মহদ্‌যশঃ।
পৃথিব্যাং শেরতে শূরাঃ পার্থিবাস্ত্বচ্ছরৈর্হতাঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

তমিতি। প্রসাদাদনুগ্রহাৎ। বিবুধৈর্দেবৈরপি ॥৩১॥
অনাশ্চর্য্য ইতি। নাথো রক্ষকঃ। কৃৎস্নাং সর্ব্বাম্। সম্ভাবনেয়ম্ ॥৩২॥
তবেতি। ভারো নির্বাহ্যঃ পাণ্ডবরাজ্যোদ্ধারঃ। বর্দ্ধনীয়া উন্নেয়াঃ, প্রেষ্যা ভৃত্যাঃ ॥৩৩॥
এবমিতি। বাহয়ন্ চালয়ন্। ক্রূরং ভীষণম্, আয়োধনং রণস্থলম্ ॥৩৪॥
প্রার্থয়ন্ত ইতি। জীবনে জয়ম্, মরণে চ মহদ্‌যশ ইতি ভাবঃ ॥৩৫॥

শত্রুগণের পরাজয় এবং বিদ্বেষিগণের বিনাশ করিয়া তুমি পুনরায় যখন অনুচরবর্গের সহিত দুরাত্মা কর্ণকে বধ করিবে, তখন আমি আবারও তোমাকে এইরূপই সংবর্দ্ধিত করিব' ॥৩০॥

তখন অর্জ্জুন কৃষ্ণকে বলিলেন—'মাধব ! তোমার অনুগ্রহেই আমি এই দেবগণেরও দুস্তর প্রতিজ্ঞা হইতে উত্তীর্ণ হইয়াছি ॥৩১॥

কেশব ! তুমি যাহাদের প্রভু, তাহাদের জয়লাভ করা আশ্চর্য্য নহে। আমি আশা করি—যুধিষ্ঠির তোমার অনুগ্রহেই সমগ্র পৃথিবী লাভ করিবেন ॥৩২॥

প্রভু বৃষ্ণিনন্দন ! এ তোমারই ভার এবং তোমারই জয়। মধুসূদন ! তুমি আমাদিগকে সংবর্দ্ধিত করিবে, আমরা তোমার ভৃত্য' ॥৩৩॥

অর্জ্জুন এইরূপ বলিলে, কৃষ্ণ ধীরে ধীরে অশ্বগুলিকে চালাইতে থাকিয়া অর্জ্জুনকে ভীষণ ও বিশাল রণস্থল দেখাইতে লাগিলেন ॥৩৪॥

(৩৩) তবৈষ ভারঃ···পি, তব প্রভাবঃ···বা। (৩৫)···প্রথিতং সুমহদ্‌যশঃ···পি।

বিকীর্ণশস্ত্রাভরণা বিপন্নাশ্বরথদ্বিপাঃ।
সংচ্ছিন্নভিন্নমর্ম্মাণো বৈক্লব্যং পরমং গতাঃ ॥৩৬॥
সসত্ত্বা গতসত্ত্বাশ্চ প্রভয়া পরয়া যুতাঃ।
সজীবা ইব লক্ষ্যন্তে গতসত্ত্বা নরাধিপাঃ ॥৩৭॥
তেষাং শরৈঃ স্বর্ণপুঙ্খৈঃ শস্ত্রৈশ্চ বিবিধৈঃ শিতৈঃ।
বাহনৈরায়ুধৈশ্চৈব সংপূর্ণাং পশ্য মেদিনীম্ ॥৩৮॥
বর্ম্মভিশ্চর্ম্মভির্হারৈঃ শিরোভিশ্চ সকুণ্ডলৈঃ।
উষ্ণীষৈর্মুকুটৈঃ স্রগ্ভিশ্চূড়ামণিভিরম্বরৈঃ ॥৩৯॥
কণ্ঠসূত্রৈরঙ্গদৈশ্চ নিষ্কৈরপি চ সুপ্রভৈঃ।
অন্যৈশ্চাভরণৈশ্চিত্রৈর্ভাতি ভারত! মেদিনী ॥৪০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

বিকীর্ণেতি। সংচ্ছিন্নানি ভিন্নানি চ মর্ম্মাণি যেষাং তে, বৈক্লব্যমাকুলতাম্ ॥৩৬॥
সেতি। সসত্ত্বাঃ সপ্রাণাঃ, গতসত্ত্বা নির্গতপ্রাণাঃ। গতসত্ত্বা অপি সজীবা ইব ॥৩৭॥
তেষামিতি। শিতৈঃ সুধারৈঃ। সম্পূর্ণাং ব্যাপ্তাম্, মেদিনীং সমরভূমিম্ ॥৩৮॥
বর্ম্মভিরিতি। স্রগ্ভির্মালাভিঃ, অম্বরৈর্বস্ত্রৈঃ। নিষ্কৈর্বক্ষোভূষণৈঃ ॥৩৯—৪০॥

কৃষ্ণ বলিলেন—'অর্জ্জুন! বীর রাজারা যুদ্ধে জয় বা প্রথিত মহাযশ কামনা করিয়া তোমার বাণে নিহত হইয়া ভূতলে শয়ন করিয়া রহিয়াছেন ॥৩৫॥

অস্ত্র ও অলঙ্কার ইতস্ততঃ বিক্ষিপ্ত রহিয়াছে; হস্তী, অশ্ব ও রথ বিনষ্ট হইয়াছে; এবং মর্ম্মদেশ ছিন্ন-ভিন্ন হইয়া গিয়াছে; সুতরাং যোদ্ধারা অত্যন্ত আকুল হইয়া রহিয়াছেন ॥৩৬॥

অনেকের প্রাণ আছে এবং অনেকের প্রাণ গিয়াছে, যাঁহাদের প্রাণ গিয়াছে, সেই রাজারাও বিশেষ কান্তি প্রকাশ পাইতে থাকায় সজীবের ন্যায় দৃষ্টিগোচর হইতেছেন ॥৩৭॥

অর্জ্জুন! দেখ—তাঁহাদের স্বর্ণপুঙ্খ বাণ, নানাবিধ সুধার শস্ত্র ও অস্ত্র এবং বাহনদ্বারা সমরভূমি ব্যাপ্ত হইয়া রহিয়াছে ॥৩৮॥

ভরতনন্দন! চর্ম্ম, বর্ম্ম, হার, কুণ্ডলযুক্ত মস্তক, উষ্ণীষ, মুকুট, মালা, চূড়ামণি, বস্ত্র, কণ্ঠসূত্র, কেয়ূর, উজ্জ্বল বক্ষোভূষণ এবং বিচিত্র অন্যান্য অলঙ্কারদ্বারা সমরভূমি শোভা পাইতেছে ॥৩৯—৪০॥

(৩৬)···বিপন্নাশ্চ রথদ্বিপাঃ···বঙ্গ বৰ্দ্ধ। (৩৯) বর্ম্মভির্মণিভির্হারৈঃ···পি। (৪০) ইতঃ পরং পঞ্চদশ শ্লোকা অধিকাঃ পি বঙ্গ বৰ্দ্ধ, বহুষু পুস্তকেষ্বস্থিতেঃ। তে চ যথা—
অনুকর্ষৈরুপাসঙ্গৈঃ পতাকাভির্ধ্বজৈস্তথা। উপস্করৈরধিষ্ঠানৈরীষাদণ্ডকবন্ধুরৈঃ ॥১॥

স দর্শয়ন্নেব কিরীটিনেঽরিহা জনার্দ্দনস্তামরিভূমিমঞ্জসা।
অজাতশত্রুং সমুপেত্য পাণ্ডবং নিবেদয়ামাস হতং জয়দ্রথম্ ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে অর্জ্জুনস্য যুদ্ধভূমিদর্শনে ঊনত্রিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

স ইতি। অরিহা শত্রুহন্তা, অরিভূমিং শত্রুযুদ্ধভূমিম্, অঞ্জসা দ্রুতম্ ॥৪১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি জয়দ্রথবধে ঊনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

এইভাবে শত্রুহন্তা কৃষ্ণ অর্জ্জুনকে রণভূমি দেখাইতে দেখাইতে দ্রুত যাইয়া অজাতশত্রু যুধিষ্ঠিরকে জানাইলেন যে, জয়দ্রথ নিহত হইয়াছেন' ॥৪১॥

চক্রৈঃ প্রমথিতৈশ্চিত্রৈরক্ষৈশ্চ বহুধা রণে। যুগৈর্য়োক্ত্রৈঃ কলাপৈশ্চ ধনুর্ভিঃ সায়কৈস্তথা ॥২॥
পরিস্তোমৈঃ কুথাভিশ্চ পরিঘৈরঙ্কুশৈস্তথা। শক্তিভির্ভিন্দিপালৈশ্চ তূণৈঃ শূলৈঃ পরশ্বধৈঃ ॥৩॥
প্রাসৈশ্চ তোমরৈশ্চৈব কুন্তৈর্যষ্টিভিরেব চ। শতঘ্নীভির্ভুশুণ্ডীভিঃ খড়্গৈঃ পরশুভিস্তথা ॥৪॥
মুষলৈর্মুদ্গরৈশ্চৈব গদাভিঃ কুণপৈস্তথা। সুবর্ণবিকৃতাভিশ্চ কষাভির্ভরতর্ষভ! ॥৫॥
ঘণ্টাভিশ্চ গজেন্দ্রাণাং ভাণ্ডৈশ্চ বিবিধৈরপি। স্রগ্ভিশ্চ নানাভরণৈর্ব্বস্ত্রৈশ্চৈব মহাধনৈঃ। অপবিদ্ধৈর্ব্বভৌ ভূমির্গ্রহৈদ্যৌরিব শারদী ॥৬॥
পৃথিব্যাং পৃথিবীহেতোঃ পৃথিবীপতয়ো হতাঃ। পৃথিবীমুপগুহ্যাঙ্গৈঃ সুপ্তাঃ কান্তামিব প্রিয়াম্ ॥
ইমাংশ্চ গিরিকূটাভান্ নাগানৈরাবতোপমান্। ক্ষরতঃ শোণিতং ভূরি শস্ত্রচ্ছেদদরীমুখৈঃ ॥৮॥
দরীমুখৈরিব গিরীন্ গৈরিকাম্বুপরিস্রবান্। তব বাণহতান্ বীর! পশ্য নিষ্টনতঃ ক্ষিতৌ ॥৯॥
হয়াংশ্চ পতিতান্ পশ্য স্বর্ণভাণ্ডবিভূষিতান্। গন্ধর্ব্বনগরাকারান্ রথাংশ্চ নিহতেশ্বরান্ ॥১০॥
ছিন্নধ্বজপতাকাক্ষান্ বিচক্রান্ হতসারথীন্। নিকৃত্তকূবরযুগান্ ভগ্নেশাবন্ধুরান্ প্রভো! ॥১১॥
পশ্য পার্থ! হতান্ ভূমৌ বিমানোপমদর্শনান্। পত্তীংশ্চ নিহতান্ বীর! শতশোঽথ সহস্রশঃ ॥
ধনুর্ভৃতশ্চর্ম্মভৃতঃ শয়ানান্ রুধিরোক্ষিতান্। মহীমালিঙ্গ্য সর্ব্বাঙ্গৈঃ পাংশুধ্বস্তশিরোরুহান্। পশ্য যোধান্মহাবাহো ত্বচ্ছরৈর্ভিন্নবিগ্রহান্ ॥১৩॥

নিপাতিতদ্বিপরথবাজিসঙ্কুলমসৃগ্বসাপিশিতসমৃদ্ধকর্দ্দমম্।
নিশাচরশ্ববৃকপিশাচমোদনং মহীতলং নরবর! পশ্য দুর্দৃশম্ ॥১৪॥
ইদং মহত্ত্বয্যুপপদ্যতে প্রভো! রণাজিরে কর্ম্ম যশোঽভিবর্দ্ধনম্।
শতক্রতৌ চাপি চ দেবসত্তমে মহাহবে জঘ্নুষি দৈত্যদানবান্ ॥১৫॥

* '…ষট্‌চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…অষ্টচত্বারিংশধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, '…একোনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' নি।

## ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———:•:———

সঞ্জয় উবাচ।

ততো রাজানমভ্যেত্য ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্।
আচচক্ষে প্রহৃষ্টাত্মা হতং পার্থেন সৈন্ধবম্ ॥১॥
দিষ্ট্যা বর্দ্ধসি রাজেন্দ্র! হতশত্রুর্নরোত্তম!।
দিষ্ট্যা নিস্তীর্ণবাংশ্চৈব প্রতিজ্ঞামনুজস্তব ॥২॥
স ত্বেবমুক্তঃ কৃষ্ণেন হৃষ্টঃ পরপুরঞ্জয়ঃ।
অবতীর্য্য রথাদ্রাজা পর্য্যম্বজত কেশবম্ ॥৩॥
সংপ্রহৃষ্টমনা রাজন্! ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
সংহৃষ্টেন্দ্রিয়চিত্তাত্মা নাশকদ্বক্তুমোজসা ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রহৃষ্টাত্মা কৃষ্ণঃ, পার্থেনার্জ্জুনেন, সৈন্ধবং জয়দ্রথম্ ॥১॥

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন, বর্দ্ধসি বর্দ্ধসে উন্নতো ভবসীত্যর্থঃ ॥২॥

স ইতি। পর্য্যম্বজত আলিঙ্গৎ ॥৩॥

সমিতি। সংপ্রহৃষ্টাঃ সম্প্রহর্ষেণোৎফুল্লা ইন্দ্রিয়ে নয়নে চিত্তমাত্মা চ যস্য সঃ, ওজসা বলেন ॥৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর কৃষ্ণ হৃষ্টচিত্তে ধর্ম্মরাজ রাজা যুধিষ্ঠিরের নিকট উপস্থিত হইয়া বলিলেন—'অর্জ্জুন জয়দ্রথকে বধ করিয়াছেন ॥১॥

নরোত্তম রাজশ্রেষ্ঠ! আপনার শত্রু নিহত হইয়াছে, ভাগ্যবশতঃ আপনি উন্নতি লাভ করিয়াছেন এবং ভাগ্যবশতঃ আপনার কনিষ্ঠভ্রাতা প্রতিজ্ঞা হইতে উত্তীর্ণ হইয়াছেন' ॥২॥

কৃষ্ণ এইরূপ বলিলে, বিপক্ষনগরবিজয়ী রাজা যুধিষ্ঠির হৃষ্ট হইয়া রথ হইতে অবতরণ করিয়া কৃষ্ণকে আলিঙ্গন করিলেন ॥৩॥

রাজা! আনন্দে যুধিষ্ঠিরের নয়ন, মন ও প্রাণ উৎফুল্ল হইলে, তিনি কিছু কাল বলে (জোরে) কথা বলিতে পারিলেন না ॥৪॥

(১)···ববন্দে সংপ্রহৃষ্টাত্মা হতে পার্থেন সৈন্ধবে—নি।

মুহূর্ত্তমিব হর্ষেণ তুষ্ণীং ভূত্বা মহামতিঃ।
ততো হর্ষান্বিতো রাজা হর্ষাশ্রুপ্লুতলোচনঃ।
উবাচ পরমপ্রীতঃ সগদ্‌গদমিদং বচঃ ॥৫॥
প্রিয়মেতদুপশ্রুত্য ত্বত্তঃ পুষ্করলোচন!।
নান্তং গচ্ছামি হর্ষস্য তিতীর্ষুরুদধেরিব ॥৬॥
অত্যদ্ভুতমিদং কৃষ্ণ! কৃতং পার্থেন ধীমতা।
ত্বয়া গুপ্তেন গোবিন্দ! ঘ্নতা পাপং জয়দ্রথম্ ॥৭॥
কিন্তু নাত্যদ্ভুতং তেষাং যেষাং নস্ত্বং সমাশ্রয়ঃ।
স্থিতঃ সর্বাত্মনা নিত্যং প্রিয়েষু চ হিতেষু চ ॥৮॥
ত্বাঞ্চৈবাস্মাভিরাশ্রিত্য কৃতঃ শস্ত্রসমুদ্যমঃ।
সুরৈরিবাসুরবধে শক্রং শক্রানুজাহবে ॥৯॥

## ভারতকৌমুদী

মুহূর্ত্তমিতি। তুষ্ণীং হর্ষেণ বাক্যাস্ফুরণান্নীরবঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥
প্রিয়মিতি। হে পুষ্করলোচন! পদ্মনয়ন!। তিতীর্ষুস্তর্ত্তুমিচ্ছুঃ ॥৬॥
অতীতি। ইদং কর্ম্ম। পার্থেনার্জ্জুনেন। গুপ্তেন রক্ষিতেন, ঘ্নতা নাশয়তা ॥৭॥
কিন্তিতি। নঃ অস্মাকম্। সর্বাত্মনা সর্ব্বপ্রযত্নেন ॥৮॥
ত্বামিতি। শক্রমিন্দ্রম্, হে শক্রানুজ! বামনরূপেণেন্দ্রানুজ! ॥৯॥

---

তৎকালে আনন্দাশ্রু নির্গত হইয়া যুধিষ্ঠিরের নয়নযুগল আপ্লুত করিল এবং মন উৎফুল্ল হইল ; তাই তিনি কিছু কাল নীরব থাকিয়া গদ্‌গদভাবে এই কথা বলিলেন—॥৫॥

'পদ্মনয়ন কৃষ্ণ! সমুদ্রতরণেচ্ছু লোক যেমন তাহার শেষ পায় না, সেইরূপ আমি তোমার নিকট এই সংবাদ শুনিয়া আনন্দের শেষ পাইতেছি না ॥৬॥

কৃষ্ণ! তুমি অর্জ্জুনকে রক্ষা করিতেছিলে ; তাই ধীমান্ অর্জ্জুন পাপাত্মা জয়দ্রথকে বধ করিয়া অতিশয় অদ্ভুত কার্য্যই করিয়াছেন ॥৭॥

তবে, তুমি সর্বদা সর্ব্বপ্রযত্নে প্রিয় ও হিত বিষয়ে যাহাদের আশ্রয়, তাহাদের পক্ষে এটা অত্যন্ত অদ্ভুতও বলিতে পারি না ॥৮॥

উপেন্দ্র! দেবতারা যেমন ইন্দ্রকে আশ্রয় করিয়া অসুরবধে অস্ত্রোদ্‌যোগ করিয়াছিলেন, আমরাও সেইরূপ তোমাকে অবলম্বন করিয়াই যুদ্ধে অস্ত্রোদ্‌যোগ করিয়াছি ॥৯॥

অসম্ভাব্যমিদং কর্ম্ম দেবৈরপি জনার্দ্দন ! ।
ত্বদ্‌বুদ্ধিবলবীর্য্যেণ কৃতবানেব ফাল্গুনঃ ॥১০॥
বাল্যাৎ প্রভৃতি তে কৃষ্ণ ! কর্ম্মাণি শ্রুতবানহম্ ।
অমানুষাণি দিব্যানি মহান্তি চ বহূনি চ ॥১১॥
যদৈবানুগৃহীতাঃ স্মস্ত্বয়া স্নেহানুরাগতঃ ।
তদৈবাজ্ঞাসিষং শত্রূন্ হতান্ প্রাপ্তাঞ্চ মেদিনীম্ ॥১২॥

ভারতকৌমুদী

অসম্ভাব্যমিতি। অসম্ভাব্যং মনসাপ্যভাবনীয়ম্। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥১০॥
বাল্যাদিতি। কর্ম্মাণি পূতনাবধাদীনি। এতেন শ্রীভাগবতাদিবৃত্তান্তঃ সংগৃহীতঃ ॥১১॥
যদেতি। স্মো বয়ম্। অজ্ঞাসিষং জ্ঞাতবানস্মি ॥১২॥

জনার্দ্দন! একার্য্য দেবগণেরও অভাবনীয় ছিল; কিন্তু অর্জ্জুন তোমার বুদ্ধি, বল ও বিক্রমে ইহা করিয়াই ফেলিয়াছেন ॥১০॥

কৃষ্ণ! আমি তোমার বাল্যকাল হইতেই তোমার অলৌকিক, অদ্ভুত, গুরুতর ও বহুতর কার্য্য শুনিয়া আসিতেছি ॥১১॥

কেশব! তুমি যখনই স্নেহ ও অনুরাগবশতঃ আমাদের প্রতি অনুগ্রহ করিয়াছিলে, তখনই আমি বুঝিয়াছিলাম যে, আমাদের শত্রুগণ নিহত হইয়াছে এবং আমি পৃথিবী লাভ করিয়াছি' ॥১২॥

(১০)…হতবানেব ফাল্গুনঃ—পি। (১২) ইতঃ পরং বিংশতিঃ শ্লোকা অধিকাঃ পি বঙ্গ বৰ্দ্ধ, বহুম্বেব পুস্তকেষস্থিতেঃ। তে চ যথা—
মার্কণ্ডেয়ঃ পুরাণর্ষিশ্চরিতজ্ঞস্তবানঘ ! । মাহাত্ম্যমনুভাবঞ্চ পুরা কীর্ত্তিতবান্মুনিঃ ॥১॥
অসিতো দেবলশ্চৈব নারদশ্চ মহাতপাঃ। পিতামহশ্চ মে ব্যাসস্ত্বামাহুর্বিধিমুত্তমম্ ॥২॥
ত্বং তেজস্ত্বং পরং ব্রহ্ম ত্বং সত্যং ত্বং মহত্তপঃ। ত্বং শ্রেয়স্ত্বং যশশ্চাগ্র্যং কারণং জগতস্তথা ॥৩॥
ত্বয়া সৃষ্টমিদং সর্ব্বং জগৎ স্থাবরজঙ্গমম্। প্রলয়ে সমনুপ্রাপ্তে ত্বাং বৈ নিবিশতে পুনঃ ॥৪॥
অনাদিনিধনং দেবং বিশ্বস্যেশং প্রজাপতিম্। ধাতারমজমব্যক্তমাহুর্বেদবিদো জনাঃ ।৫॥
ভূতাত্মানং মহাত্মানমনন্তং বিশ্বতোমুখম্। অপি দেবা ন জানন্তি গুহ্যং ত্বাস্তং জগৎপতিম্ ।৬॥
নারায়ণং পরং দেবং পরমাত্মানমীশ্বরম্। জ্ঞানযোনিং হরিং বিষ্ণুং মুমুক্ষূণাং পরায়ণম্ ॥৭॥
পরং পুরাণং পুরুষং পুরাণানাং পরঞ্চ যৎ। প্রপদ্যতস্ত্বাং পরমং পরা ভূতির্বিধীয়তে ॥৮॥
যং গান্তি চতুরো বেদা যশ্চ বেদেষু গীয়তে। তং প্রপদ্য মহাত্মানং ভূতিমশ্নাত্যনুত্তমাম্ ॥৯॥
এবমাদিগুণানাং তে কর্ম্মণাং দিবি চেহ চ। অতীতভূতভব্যানাং সংখ্যা তাত ! ন বিদ্যতে ॥
সর্ব্বতো রক্ষণীয়াঃ স্ম সশক্রাণাং দিবৌকসাম্। যস্ত্বং সর্ব্বগুণোপেতঃ সুহৃন্ন উপপাদিতঃ ॥১১॥
ইত্যেবং ধর্ম্মরাজেন হরিরুক্তো মহাযশাঃ। অনুরূপমিদং বাক্যং প্রত্যুবাচ জনার্দ্দনঃ ॥১২॥
ভবতস্তপসোগ্রেণ ধর্ম্মেণ পরমেণ চ। সাধুত্বাদার্জ্জবাচ্চৈব হতঃ পাপো জয়দ্রথঃ ॥১৩॥

ইত্যুক্তৌ তৌ মহাত্মানাবুভৌ কেশবপাণ্ডবৌ।
তাবব্রূতাং তদা কৃষ্ণৌ রাজানং পৃথিবীপতিম্ ॥১৩॥
তব কোপাগ্নিনা দগ্ধঃ পাপো রাজা জয়দ্রথঃ।
উদীর্ণঞ্চাপি সুমহদ্ধার্ত্তরাষ্ট্রবলং রণে ॥১৪॥
হন্যতে নিহতঞ্চৈব বিনঙ্ক্ষ্যতি চ ভারত !।
তব ক্রোধহতা হ্যেতে কৌরবাঃ শত্রুসূদন ! ॥১৫॥
ত্বাং হি চক্ষুর্হণং বীরং কোপয়িত্বা সুযোধনঃ।
সমিত্রবন্ধুঃ সমরে প্রাণাংস্ত্যক্ষ্যতি দুর্ম্মতিঃ ॥১৬॥

ভারতকৌমুদী

ইতীতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ, রাজানং যুধিষ্ঠিরম্ ॥১৩॥
তবেতি। উদীর্ণমুদ্যতঞ্চাপি। ধার্ত্তরাষ্ট্রবলং দগ্ধমিত্যনুষঙ্গঃ ॥১৪॥
হন্যত ইতি। পূর্ব্বার্দ্ধে ধার্ত্তরাষ্ট্রবলমিত্যনুবৃত্তিঃ। তত্র কারণং তব ক্রোধহতা ইতি ॥১৫॥
ত্বামিতি। চক্ষুষা দৃষ্ট্যৈব হন্তীতি চক্ষুর্হা তম্, তপঃপ্রভাবাদিতি ভাবঃ ॥১৬॥

যুধিষ্ঠির এইভাবে সেই মহাত্মা কৃষ্ণ ও অর্জ্জুনকে বলিলে, তাঁহারাও তখন রাজা যুধিষ্ঠিরকে বলিতে লাগিলেন—॥১৩॥

'মহারাজ! পাপাত্মা জয়দ্রথ এবং যুদ্ধে উদ্যত বিশাল ধার্ত্তরাষ্ট্রসৈন্য আপনার কোপানলেই দগ্ধ হইয়াছে ॥১৪॥

ভরতনন্দন! এই ধার্ত্তরাষ্ট্রসৈন্য নিহত হইয়াছে, নিহত হইতেছে এবং নিহত হইবে। শত্রুসূদন! এই কৌরবেরা সকলে আপনার ক্রোধেই বিনষ্ট হইয়াছে ॥১৫॥

রাজা! আপনি বীর এবং দৃষ্টিহন্তা। সুতরাং দুর্ম্মতি দুর্য্যোধন আপনার ক্রোধ জন্মাইয়া যুদ্ধে মিত্র ও বন্ধুবর্গের সহিত প্রাণ ত্যাগ করিবে ॥১৬॥

অয়ঞ্চ পুরুষব্যাঘ্র! ত্বদনুধ্যানবৃংহিতঃ। হত্বা যোধসহস্রাণি ন্যহন্ জিষ্ণুর্জয়দ্রথম্ ॥১৪॥
কৃতিত্বে বাহুবীর্য্যে চ তথৈবাসম্ভ্রমেঽপি চ। শীঘ্রতামোঘবেধিত্বে নাস্তি পার্থসমঃ ক্বচিৎ ॥১৫॥
তদয়ং ভরতশ্রেষ্ঠ! ভ্রাতা তে পাণ্ডবোঽর্জ্জুনঃ। সৈন্যক্ষয়ং রণে কৃত্বা সিন্ধুরাজশিরোঽহরৎ ॥১৬॥
ততো ধর্ম্মসুতো জিষ্ণুং পরিষ্বজ্য বিশাংপতে!। প্রমৃজ্য বদনং তস্য পর্য্যাশ্বাসয়ত প্রভুঃ ॥১৭॥
অতীব সুমহৎ কর্ম্ম কৃতবানসি ফাল্গুন!। অশক্যঞ্চাবিষহ্যঞ্চ দেবৈরপি সবাসবৈঃ ॥১৮॥
দিষ্ট্যা নিস্তীর্ণভারোঽসি হতারিশ্চাসি শত্রুহন্!। দিষ্ট্যা সত্যা প্রতিজ্ঞেয়ং কৃতা হত্বা জয়দ্রথম্ ॥
এবমুক্ত্বা গুড়াকেশং ধর্ম্মরাজো মহাযশাঃ। পস্পর্শ পুণ্যগন্ধেন পৃষ্ঠে হস্তেন পার্থিবঃ ॥২০॥

(১৫) হন্যন্তে নিহতাশ্চৈব বিনঙ্ক্ষ্যন্তি চ ভারত!—নি। (১৬) ত্বাং হি চক্ষুর্হণং বীর!···বা নি।

তব ক্রোধহতঃ পূর্ব্বং দেবৈরপি সুদুর্জ্জয়ঃ।
শরতল্পগতঃ শেতে ভীষ্মঃ কুরুপিতামহঃ ॥১৭॥
দুর্লভো হি জয়স্তেষাং সংগ্রামে রিপুসূদন!।
যাতা মৃত্যুবশং তে বৈ যেষাং ক্রুদ্ধোঽসি পাণ্ডব! ॥১৮॥
রাজ্যং প্রাণাঃ প্রিয়াঃ পুত্রাঃ সৌখ্যানি বিবিধানি চ।
অচিরাত্তস্য নশ্যন্তি যেষাং ক্রুদ্ধোঽসি মানদ! ॥১৯॥
বিনষ্টান্ কৌরবান্ মন্যে সপুত্রপশুবান্ধবান্।
রাজধর্ম্মপরে নিত্যং ত্বয়ি ক্রুদ্ধে পরন্তপ! ॥২০॥
ততো ভীমো মহাবাহুঃ সাত্যকিশ্চ মহারথঃ।
অভিবাদ্য গুরুং জ্যেষ্ঠং মার্গণৈঃ ক্ষতবিক্ষতৌ।
ক্ষিতাবাস্তাং মহেষ্বাসৌ পাঞ্চাল্যৈঃ পরিবারিতৌ ॥২১॥

## ভারতকৌমুদী

তবেতি। শরতল্পগতো বাণময়শয্যাস্থিতঃ ॥১৭॥

দুর্লভ ইতি। যাতাঃ প্রাপ্তাঃ ॥১৮॥

রাজ্যমিতি। তস্য তদ্বর্গস্য। হে মানদ! মান্যানাং মানকারক! ॥১৯॥

বিনষ্টানিতি। রাজধর্ম্ম এব পরঃ প্রধানো যস্য তস্মিন্। তদেব মহাতপ ইত্যাশয়ঃ ॥২০॥

তত ইতি। মার্গণৈর্বিপক্ষশরৈঃ। আস্তাং স্থিতৌ, মহেষ্বাসৌ মহাধনুর্দ্ধরৌ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥

দেবগণের পক্ষেও অতিদুর্জ্জয় কুরুপিতামহ ভীষ্ম পূর্ব্বে আপনার ক্রোধেই পাতিত হইয়া শরশয্যায় শয়ন করিয়া রহিয়াছেন ॥১৭॥

শত্রুসূদন পাণ্ডুনন্দন! আপনি যাহাদের উপরে ক্রুদ্ধ হন, তাহাদের পক্ষে যুদ্ধে জয়লাভ করা ত দুষ্করই বটে, পরন্তু তাহারা মৃত্যুরই বশীভূত হয় ॥১৮॥

মাননীয়গণের সম্মানকারক! আপনি যাহাদের উপরে ক্রুদ্ধ হন, তাহাদের রাজ্য, প্রাণ, প্রিয়জন, পুত্র ও নানাবিধ সুখ অচিরকালমধ্যেই নষ্ট হয় ॥১৯॥

পরন্তপ! আপনি সর্ব্বদা রাজধর্ম্মপরায়ণ। সুতরাং আপনি ক্রুদ্ধ হইয়াছেন বলিয়াই কৌরবেরা পুত্র, পশু ও বান্ধবগণের সহিত বিনষ্ট হইয়াছে মনে করি' ॥২০॥

তদনন্তর মহাবাহু ভীমসেন ও মহারথ সাত্যকি এই মহাধনুর্দ্ধর দুই জন বিপক্ষগণের শরাঘাতে ক্ষত-বিক্ষত দেহে আসিয়া গুরু ও জ্যেষ্ঠ যুধিষ্ঠিরকে অভিবাদন করিয়া পাঞ্চালগণে পরিবেষ্টিত হইয়া ভূতলে দাঁড়াইলেন ॥২১॥

(১৮) দুর্লভো বিজয়স্তেষাম্...বা মি (২০)... ধর্ম্মরাজপরে... বঙ্গ বৰ্দ্ধ।

তৌ দৃষ্ট্বা মুদিতৌ বীরৌ প্রাঞ্জলী চাগ্রতঃ স্থিতৌ।
অভ্যনন্দত কৌন্তেয়স্তাবুভৌ ভীমসাত্যকী ॥২২॥
দিষ্ট্যা পশ্যামি বাং শূরৌ বিমুক্তৌ সৈন্যসাগরাৎ।
দ্রোণগ্রাহদুরাধর্ষাদ্ধার্দ্দিক্যমকরালয়াৎ ॥২৩॥
দিষ্ট্যা চ নির্জ্জিতাঃ সংখ্যে পৃথিব্যাং সর্ব্বপার্থিবাঃ।
যুবাং বিজয়িনৌ চাপি দিষ্ট্যা পশ্যামি সংযুগে ॥২৪॥
দিষ্ট্যা দ্রোণো জিতঃ সংখ্যে হার্দ্দিক্যশ্চ মহাবলঃ।
দিষ্ট্যা বিকর্ণিভিঃ কর্ণো রণে নীতঃ পরাভবম্।
বিমুখশ্চ কৃতঃ শল্যো যুবাভ্যাং পুরুষর্ষভৌ! ॥২৫॥

## ভারতকৌমুদী

তাবিতি। মুদিতৌ জয়লাভেন হৃষ্টৌ। কৌন্তেয়ো যুধিষ্ঠিরঃ ॥২২॥

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন, বাং যুবাম্। দ্রোণ এব গ্রাহো জলজন্তুস্তেন দুরাধর্ষাৎ, হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ কৃতবর্ম্মৈব মকরস্তস্য আলয়াৎ। এতেন দুষ্পারত্বং সূচিতম্ ॥২৩॥

দিষ্ট্যেতি। সংখ্যে যুদ্ধে। ভাগ্যং বিনা জয়দর্শনয়োরসম্ভবত্বমেবেতি ভাবঃ ॥২৪॥

## ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—১২॥ (পাঠান্তরে) একার্ণবং জলব্যাপ্তম্॥ পরং প্রপঞ্চাতীতম্, পুরাণং পুরস্য দেহস্যাধিষ্ঠাতারম্, পুরুষমাত্মানং পরানামাদিপুরুষাণাং ব্রহ্মাদীনাঞ্চ কারণম্, পরমং প্রকৃষ্টতমম্ ॥৮॥ গীয়তে প্রতিপাদ্যতে, মহাত্মানং পরমাত্মানম্ ॥৯॥ রাজানং লোকানুরঞ্জকম্ ॥১৩—২২॥ হার্দ্দিক্য এব মকরস্তস্যালয়াৎ ॥২৩—৩০॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩০॥

বীর ভীমসেন এবং সাত্যকি হৃষ্টচিত্তে ও কৃতাঞ্জলিপুটে সম্মুখে দাঁড়াইলে, যুধিষ্ঠির তাঁহাদিগকে দেখিয়া অভিনন্দন করিলেন—॥২২॥

'বীরযুগল! ভাগ্যবশতই আমি তোমাদিগকে কৌরবসৈন্যসমুদ্র হইতে উত্তীর্ণ অবস্থায় দেখিতে পাইলাম। কেন না, সে সৈন্যসমুদ্র—দ্রোণরূপ ভীষণ জলজন্তু থাকায় দুর্দ্ধর্ষ এবং কৃতবর্ম্মরূপ মকরের আশ্রয় ॥২৩॥

ভাগ্যবশতই তোমরা যুদ্ধে পৃথিবীর সকল রাজাকে জয় করিয়াছ এবং ভাগ্যবশতই আমি যুদ্ধবিজয়ী অবস্থায় তোমাদিগকে দেখিতেছি ॥২৪॥

পুরুষশ্রেষ্ঠযুগল! তোমরা ভাগ্যবশতই যুদ্ধে দ্রোণ ও মহাবল কৃতবর্ম্মাকে জয় করিয়াছ, ভাগ্যবশতই কর্ণিদ্বারা কর্ণকে পরাজয় করিয়াছ এবং ভাগ্যবশতই শল্যকে পরাঙ্মুখ করিয়াছ ॥২৫॥

(২৪) দিষ্ট্যা বিনির্জ্জিতাঃ·· বা নি।

দিষ্ট্যা যুবাং কুশলিনৌ সংগ্রামাৎ পুনরাগতৌ।
পশ্যামি রথিনাং শ্রেষ্ঠাবুভৌ যুদ্ধবিশারদৌ ॥২৬॥
মম বাক্যকরৌ বীরৌ মম গৌরবযন্ত্রিতৌ।
সৈন্যার্ণবং সমুত্তীর্ণৌ দিষ্ট্যা পশ্যামি বামহম্ ॥২৭॥
সমরশ্লাঘিনৌ বীরৌ সমরেষ্বপরাজিতৌ।
মম প্রাণসমৌ চৈব দিষ্ট্যা পশ্যামি বামহম্ ॥২৮॥
ইত্যুক্ত্বা পাণ্ডবো রাজা যুযুধানবৃকোদরৌ।
সস্বজে পুরুষব্যাঘ্রৌ হর্ষবাষ্পং মুমোচ হ ॥২৯॥
ততঃ প্রমুদিতং সর্ব্বং বলমাসীদ্বিশাংপতে!।
পাণ্ডবানাং রণে হৃষ্টং যুদ্ধায় তু মনো দধে ॥৩০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ববণি জয়দ্রথবধে যুধিষ্ঠিরহর্ষে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

দিষ্ট্যেতি। বিকর্ণিভির্বিশিষ্টৈঃ কর্ণিনালীকৈর্বাণৈঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫॥
দিষ্ট্যেতি। কুশলিনৌ জীবনবন্তাজ্জয়লাভাচ্চেত্যাশয়ঃ ॥২৬॥
মমেতি। গৌরবে গৌরবরক্ষার্থে যন্ত্রিতৌ নিয়তৌ। বাং যুবাম্ ॥২৭॥
সমরেতি। সমরং শ্লাঘেতে প্রশংসত ইতি সমরশ্লাঘিনৌ ॥২৮॥
ইতীতি। যুযুধানবৃকোদরৌ সাত্যকিভীমসেনৌ। সস্বজে আলিলিঙ্গ ॥২৯॥

ভাগ্যবশতই আমি রথিশ্রেষ্ঠ ও যুদ্ধবিশারদ তোমাদিগকে যুদ্ধ হইতে কুশলে পুনরাগত দেখিতেছি ॥২৬॥

বীর, আমার আজ্ঞাবহ এবং আমার গৌরবরক্ষার্থে নিরত তোমাদের দুই জনকে আমি ভাগ্যবশতই কৌরবসৈন্যসমুদ্র হইতে উত্তীর্ণ দেখিতেছি ॥২৭॥

সমরশ্লাঘী, বীর, যুদ্ধে অপরাজিত এবং আমার প্রাণের তুল্য প্রিয় তোমাদের দুই জনকে আমি ভাগ্যবশতই আবার দেখিতে পাইলাম' ॥২৮॥

এই কথা বলিয়া রাজা যুধিষ্ঠির পুরুষশ্রেষ্ঠ সাত্যকি ও ভীমসেনকে আলিঙ্গন করিলেন এবং আনন্দাশ্রু মোচন করিতে লাগিলেন ॥২৯॥

(২৯) ইত্যুক্ত্বা পাণ্ডবো রাজন্!···নি, হর্ষাদ্বাষ্পম্ · বা নি। * '···সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···একোনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' বা, '···পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' নি।

# একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———:-০-:———

সঞ্জয় উবাচ।

সৈন্ধবে নিহতে রাজন্! পুত্রস্তব সুযোধনঃ।
অমন্যতার্জ্জুনসমো ন যোধো ভুবি বিদ্যতে ॥১॥
ন দ্রোণো ন চ রাধেয়ো নাশ্বত্থামা কৃপো ন চ।
ক্রুদ্ধস্য সমরে স্থাতুং পর্য্যাপ্তা ইতি মারিষ! ॥২॥
নির্জিত্য হি রণে পার্থঃ সর্বান্ মম মহারথান্।
অবধীৎ সৈন্ধবং সংখ্যে ন চ কশ্চিদবারয়ৎ ॥৩॥

ভারতকৌমুদী

তত ইতি। বলং সৈন্যম্। হৃষ্টমেব চ পুনরপি যুদ্ধায় মনো দধে ॥৩০॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

সৈন্ধব ইতি। সৈন্ধবে সিন্ধুরাজে জয়দ্রথে। যুধ্যত ইতি যোধো যোদ্ধা ॥১॥
নেতি। রাধেয়ঃ কর্ণঃ। ক্রুদ্ধস্যার্জ্জুনস্য। পর্য্যাপ্তাঃ শক্তা ইত্যপ্যমন্যত ॥২॥

নরনাথ! ক্রমে এই সংবাদ পাইয়া সমগ্র পাণ্ডবসৈন্যই আনন্দিত হইল এবং সেই আনন্দিত অবস্থায় পুনরায় যুদ্ধে মনোনিবেশ করিল' ॥৩০॥

———:০:———

সঞ্জয় বলিলেন—'রাজা! জয়দ্রথ নিহত হইলে, আপনার পুত্র দুর্য্যোধন মনে করিলেন যে, অর্জ্জুনের তুল্য যোদ্ধা পৃথিবীতে নাই ॥১॥

মাননীয় রাজা! তিনি ইহাও ধারণা করিলেন যে, দ্রোণ, কর্ণ, অশ্বত্থামা ও কৃপ ইঁহারাও ক্রুদ্ধ অর্জ্জুনের যুদ্ধে থাকিতে সমর্থ হন না ॥২॥

(১) পূর্ব্বার্দ্ধাৎ পরং ত্রয়ঃ শ্লোকা অধিকাঃ প্রাচীনপুস্তকেম্বস্থিতেঃ। তে চ পি বঙ্গ বর্দ্ধ বা যথা—
অশ্রুপূর্ণমুখো দীনো নিরুৎসাহো দ্বিষজ্জয়ে। দুর্ম্মনা নিশ্বসন্ দুঃখং ভগ্নদংষ্ট্র ইবোরগঃ ॥১॥
আগস্কৎ সর্ব্বলোকস্য পুত্রস্তেঽর্ত্তিং পরামগাৎ। দৃষ্ট্বা তৎ কদনং ঘোরং স্ববলস্য কৃতং মহৎ ॥২॥
জিষ্ণুনা ভীমসেনেন সাত্বতেন চ সংযুগে। স বিবর্ণঃ কৃশো দীনো বাষ্পসংপ্লুতলোচনঃ ॥৩॥
(২)···পার্থস্য সম্মুখে স্থাতুম্···নি।

সর্ব্বথা হতমেবেদং কৌরবাণাং মহদ্বলম্‌।
ন হ্যস্য বিদ্যতে ত্রাতা সাক্ষাদপি পুরন্দরঃ ॥৪॥
যমুপাশ্রিত্য সংগ্রামে কৃতঃ শস্ত্রসমুদ্যমঃ।
স কর্ণো নির্জ্জিতঃ সংখ্যে হতশ্চৈব জয়দ্রথঃ ॥৫॥
পরুষাণি সভামধ্যে প্রোক্তবান্‌ যো হি পাণ্ডবান্‌।
স কর্ণো নির্জ্জিতঃ সংখ্যে সৈন্ধবশ্চ নিপাতিতঃ ॥৬॥
যস্য বীর্য্যং সমাশ্রিত্য শমং যাচন্তমচ্যুতম্‌।
তৃণবত্তমহং মন্যে স কর্ণো নির্জ্জিতো যুধি ॥৭॥
এবং ক্লান্তমনা রাজন্নুপায়াদ্‌দ্রোণমীক্ষিতুম্‌।
আগস্কৃৎ সর্ব্বলোকস্য পুত্রস্তে ভরতর্ষভ! ॥৮॥

ভারতকৌমুদী

নির্জ্জিত্যেতি। পার্থোঽর্জ্জুনঃ। অবারয়ৎ বারয়িতুমশক্নোৎ ॥৩॥
সর্ব্বথেতি। অস্য বলস্য, ত্রাতা রক্ষকঃ, পুরন্দর ইন্দ্রঃ ॥৪॥
যমিতি। কৃতোঽস্মাভিঃ। নির্জ্জিতঃ সাত্যকিনা ভীমেন চ ॥৫॥
পরুষাণীতি। পরুষাণি কটুবাক্যানি, সভায়া দ্যূতগোষ্ঠ্যা মধ্যে ॥৬॥
যস্যেতি। শমং সন্ধিনিবন্ধনাং শান্তিম্‌, অচ্যুতং কৃষ্ণম্‌ ॥৭॥
এবমিতি। ক্লান্তমনা বিষণ্ণচিত্তঃ। আগস্কৃৎ যুদ্ধঘটনেনাপরাধকারী ॥৮॥

কারণ, অর্জ্জুন আমার সমস্ত মহারথকে যুদ্ধে জয় করিয়া জয়দ্রথকে বধ করিয়াছে; কিন্তু কেহই তাহাকে বারণ করিতে পারিলেন না ॥৩॥

হায়! এই বিশাল কৌরবসৈন্য সর্ব্বপ্রকারেই নিহত হইল, কেহই ইহার রক্ষক নাই। সম্ভবতঃ সাক্ষাৎ ইন্দ্রও ইহা রক্ষা করিতে পারেন না ॥৪॥

আমরা যাঁহাকে অবলম্বন করিয়া যুদ্ধে অস্ত্র উত্তোলন করিয়াছি, সেই কর্ণও যুদ্ধে পরাজিত এবং জয়দ্রথও নিহত হইয়াছেন ॥৫॥

যিনি দ্যূতসভামধ্যে পাণ্ডবগণকে বহু কটুবাক্য বলিয়াছিলেন, সেই কর্ণও যুদ্ধে পরাভূত হইয়াছেন এবং জয়দ্রথও নিপাতিত হইয়াছেন ॥৬॥

কৃষ্ণ যাইয়া সন্ধির প্রার্থনা করিলে, আমি যাঁহার শক্তি অবলম্বন করিয়া তাঁহাকে তৃণের ন্যায় মনে করিয়াছিলাম, সেই কর্ণও যুদ্ধে পরাজিত হইয়াছেন ॥৭॥

ভরতশ্রেষ্ঠ রাজা! সমস্ত লোকের নিকট অপরাধকারী আপনার পুত্র

(৬) যস্য বীর্য্যং সমাশ্রিত্য পাণ্ডবানবমংস্মহি। স কর্ণঃ...বঙ্গ বৰ্দ্ধ।

ততস্তৎ সর্বমাচখ্যৌ কুরূণাং বৈশসং মহৎ।
পরান্ বিজয়তশ্চাপি ধার্ত্তরাষ্ট্রান্ নিমজ্জতঃ ॥৯॥

দুর্য্যোধন উবাচ।

পশ্য মূর্দ্ধাভিষিক্তানামাচার্য্য! কদনং মহৎ।
কৃত্বা প্রমুখতঃ শূরং ভীষ্মং মম পিতামহম্ ॥১০॥
তং নিহত্য প্রলুব্ধোঽয়ং শিখণ্ডী পূর্ণমানসঃ।
পাঞ্চালৈঃ সহিতঃ সর্ব্বৈঃ সেনাগ্রমভিবর্ত্ততে ॥১১॥
অপরশ্চাপি দুর্দ্ধর্ষঃ শিষ্যস্তে সব্যসাচিনা।
অক্ষৌহিণীঃ সপ্ত ভিত্ত্বা হতো রাজা জয়দ্রথঃ ॥১২॥
অস্মদ্বিজয়কামানাং সুহৃদামুপকারিণাম্।
গন্তাস্মি কথমানৃণ্যং গতানাং যমসাদনম্ ॥১৩॥

ভারতকৌমুদী

তত ইতি। বৈশসং ধ্বংসম্। নিমজ্জতশ্চাচখ্যাবিতি সম্বন্ধঃ ॥৯॥
পশ্যেতি। মূর্দ্ধাভিষিক্তানাং ক্ষত্রিয়াণাম্, কদনং বিনাশম্। কৃত্বা স্থিতানাম্ ॥১০॥
তমিতি। প্রলুব্ধো বিপক্ষসংহারে লোভবান্। অভি লক্ষ্যীকৃত্য বর্ত্ততে ॥১১॥
অপর ইতি। যেন সব্যসাচিনা জয়দ্রথো হতঃ, সোঽপি তে অপরো দুর্দ্ধর্ষঃ শিষ্যঃ ॥১২॥
অস্মদিতি। সুহৃদাং জয়দ্রথাদীনাম্। গন্তাস্মি গমিষ্যামি ॥১৩॥

---

দুর্য্যোধন এইরূপ বিষণ্ণচিত্ত হইয়া দ্রোণের সহিত সাক্ষাৎ করিবার জন্য গমন করিলেন ॥৮॥

তদনন্তর, ধার্ত্তরাষ্ট্রেরা বিপক্ষবিজয়ী হইলেও আজ বিপৎসাগরে নিমগ্ন হইতেছেন এবং অপর কৌরবগণেরও গুরুতর ধ্বংস হইতেছে, ইত্যাদি সমস্ত বৃত্তান্ত বলিতে লাগিলেন ॥৯॥

দুর্য্যোধন বলিলেন—'আচার্য্য! দেখুন—আমার পিতামহ বীর ভীষ্ম-প্রভৃতি ক্ষত্রিয়গণের মহামারী উপস্থিত হইয়াছে ॥১০॥

এই শিখণ্ডীটা ভীষ্মকে বধ করিয়া পূর্ণমনোরথ ও শত্রুসংহারে প্রলুব্ধ হইয়া সমস্ত পাঞ্চালসৈন্যের সহিত পাণ্ডবসৈন্যের সম্মুখে অবস্থান করিতেছে ॥১১॥

যে, আমার সাত অক্ষৌহিণী সৈন্য ভেদ করিয়া যাইয়া রাজা জয়দ্রথকে বধ করিয়াছে, সেই অর্জ্জুন আপনার অপর দুর্দ্ধর্ষ শিষ্য ॥১২॥

---

(১২)···অক্ষৌহিণীঃ সপ্ত হত্বা·· বা নি।

যে মদর্থং পরীপ্সন্তে বসুধাং বসুধাধিপাঃ।
তে হিত্বা বসুধৈশ্বর্য্যং বসুধামধিশেরতে ॥১৪॥
সোঽহং কাপুরুষঃ কৃত্বা মিত্রাণাং ক্ষয়মীদৃশম্।
নাশ্বমেধসহস্রেণ পাতুমাত্মানমুৎসহে ॥১৫॥
মম লুব্ধস্য পাপস্য তথা ধর্ম্মাপচায়িনঃ।
ব্যায়চ্ছন্তো জিগীষন্তঃ প্রাপ্তা বৈবস্বতক্ষয়ম্ ॥১৬॥
কথং পতিতবৃত্তস্য পৃথিবী সুহৃদাং দ্রুহঃ।
বিবরং নাশকদ্দাতুং মম পার্থিবসংসদি ॥১৭॥
যোঽহং রুধিরসিক্তাঙ্গং রাজ্ঞাং মধ্যে পিতামহম্।
শয়ানং নাশকং ত্রাতুং ভীষ্মমায়োধনে হতম্ ॥১৮॥
তং মামনার্য্যপুরুষং মিত্রদ্রুহমধার্ম্মিকম্।
কিং স বক্ষ্যতি দুর্দ্ধর্ষঃ সমেত্য পরলোকজিৎ ॥১৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

য ইতি। পরীপ্সন্তে লিপ্সন্তে স্ম। অধিশেরতে যুদ্ধে হতাঃ সন্তঃ ॥১৪॥
স ইতি। পাতুং পাপাদ্রক্ষিতুম্, ন উৎসহে ন শক্নোমি ॥১৫॥
মমেতি। ধর্ম্মাপচায়িনো ধর্ম্মনাশকস্য। ব্যায়চ্ছন্তো যুদ্ধেন শ্রাম্যন্তঃ ॥১৬॥
কথমিতি। পতিতস্যেব বৃত্তং ব্যবহারো যস্য তস্য। বিবরং প্রবেশার্থং গর্ত্তম্ ॥১৭॥
য ইতি। আয়োধনে যুদ্ধে, হতং হতপ্রায়ং পতিতমিত্যর্থঃ। অনার্য্যপুরুষম্ অসজ্জনম্। স ভীষ্মঃ। সমেত্য তদন্তিকং গত্বা স্থিতম্, পরলোকজিৎ ধর্ম্মেণ স্বর্গজয়ী ॥১৮—১৯॥

আমাদের জয়াভিলাষী ও উপকারী যে সকল সুহৃদ্ যমালয়ে গমন করিয়াছেন, আমি কি করিয়া তাঁহাদের ঋণ শোধ করিব ॥১৩॥

যে সকল রাজা আমার জন্য পৃথিবীলাভের কামনা করিতেন, তাঁহারা পৃথিবীর ঐশ্বর্য্য ত্যাগ করিয়া পৃথিবীতে শয়ন করিয়াছেন ॥১৪॥

সেই কাপুরুষ আমি এইরূপ মিত্রক্ষয় করিয়া সহস্র অশ্বমেধযজ্ঞদ্বারাও ত পাপ হইতে আত্মরক্ষা করিতে সমর্থ হইব না ॥১৫॥

আমি লোভী, পাপাত্মা ও ধর্ম্মনাশক। তাই আমার জয়াভিলাষী যোদ্ধারা যুদ্ধ করিতে করিতে যমালয়ে চলিয়া গিয়াছেন ॥১৬॥

পতিত ব্যক্তির ন্যায় আমার ব্যবহার এবং আমি মিত্রদ্রোহী। না হইলে, রাজসভায় পৃথিবীও আমাকে বিবর দান করিতে সমর্থ হইলেন না কেন? ॥১৭॥

পিতামহ ভীষ্মদেব আহত হইয়া রক্তসিক্ত দেহে রাজগণমধ্যে শরশয্যায়

(১৫)···অশ্বমেধসহস্রেণ পাবিতুং ন সমুৎসহে—পি বা নি।

জলসন্ধং মহেষ্বাসং পশ্য সাত্যকিনা হতম্।
মদর্থমুদ্যতং শূরং প্রাণাংস্ত্যক্ত্বা মহারথম্ ॥২০॥
কাম্বোজং নিহতং দৃষ্ট্বা তথালম্বুষমেব চ।
অন্যান্ বহূংশ্চ সুহৃদো জীবিতার্থোঽদ্য কো মম ॥২১॥
ব্যায়চ্ছন্তো হতাঃ শূরা মদর্থে যেঽপরাঙ্মুখাঃ।
যতমানাঃ পরং শক্ত্যা বিজেতুমহিতান্ মম ॥২২॥
তেষাং গত্বাহমানৃণ্যমদ্য শক্ত্যা পরন্তপ !।
তর্পয়িষ্যামি তানেব জলেন যমুনামনু ॥২৩॥ (যুগ্মকম্)
সত্যং তে প্রতিজানামি সর্ব্বশস্ত্রভৃতাং বর !।
ইষ্টাপূর্ত্তেন চ শপে বীর্য্যেণ চ সুতৈরপি ॥২৪॥

## ভারতকৌমুদী

জলেতি। প্রাণান্ প্রাণানামাশাং ত্যক্ত্বা যুদ্ধায়োদ্যতমিত্যর্থঃ ॥২০॥

কাম্বোজমিতি। কাম্বোজং কাম্বোজরাজং সুদক্ষিণম্। জীবিতার্থো জীবনপ্রয়োজনম্ ॥২১॥

ব্যায়েতি। ব্যায়চ্ছন্তো যুদ্ধব্যায়ামং কুর্ব্বন্তঃ। অহিতান্ শত্রূন্। তেষামানৃণ্যং গত্বা শত্রু-বধেন ঋণপরিশোধং কৃত্বা। যমুনাং নদীম্, অনু লক্ষ্যীকৃত্য যমুনায়া জলেনেত্যর্থঃ ॥২২—২৩॥

সত্যমিতি। ইষ্টমগ্নিহোত্রাদি পূর্ত্তং বাপ্যাদি ইষ্টঞ্চ পূর্ত্তঞ্চেতি ইষ্টাপূর্ত্তং সমাহারদ্বন্দ্বৈক-বদ্ভাবঃ, "হ্রস্বস্য দীর্ঘতা" ইতি চ দীর্ঘঃ। ইষ্টাপূর্ত্তমাহ মলমাসতত্ত্বে জাতূকর্ণঃ—"অগ্নিহোত্রং তপঃ সত্যং বেদানাঞ্চানুপালনম্। আতিথ্যং বৈশ্বদেবঞ্চ ইষ্টমিত্যভিধীয়তে॥ বাপীকূপ-

শয়ন করিলেন, কিন্তু আমি তাঁহাকে রক্ষা করিতে পারিলাম না। সুতরাং অসজ্জন, মিত্রদ্রোহী ও অধার্ম্মিক আমি যাইয়া তাঁহার নিকট দাঁড়াইলে, সেই পরলোকবিজয়ী দুর্দ্ধর্ষ পুরুষ আমাকে কি বলিবেন ॥১৮—১৯॥

আচার্য্য! দেখুন—মহাধনুর্দ্ধর ও মহারথ বীর জলসন্ধ প্রাণের আশা ত্যাগ করিয়া আমার জন্যই যুদ্ধে প্রবৃত্ত হইয়াছিলেন, সাত্যকি তাঁহাকে বধ করিয়াছে ॥২০॥

তা'র পর কাম্বোজরাজ সুদক্ষিণ, রাজা অলম্বুষ এবং অন্যান্য বহু সুহৃদ্‌কে নিহত দেখিয়া আজ আমার জীবনে আর প্রয়োজন কি আছে ॥২১॥

পরন্তপ! যে সকল বীর আমার শত্রুগণকে জয় করিবার জন্য শক্তি অনুসারে বিশেষ যত্ন করিতে থাকিয়া যুদ্ধ করিতে করিতে আমার জন্যই সম্মুখ-সংগ্রামে নিহত হইয়াছেন, আমি আজ শক্তি অনুসারে তাঁহাদের ঋণ পরিশোধ করিয়া যমুনাজলদ্বারা তাঁহাদেরই তর্পণ করিব ॥২২—২৩॥

নিহত্য তান্ রণে সর্ব্বান্ পাঞ্চালান্ পাণ্ডবৈঃ সহ।
শান্তিং লব্ধাস্মি তেষাং বা রণে গন্তা সলোকতাম্ ॥২৫॥
সোঽহং তত্র গমিষ্যামি যত্র তে পুরুষর্ষভাঃ।
হতা মদর্থং সংগ্রামে যুধ্যমানাঃ কিরীটিনা ॥২৬॥
নহীদানীং সহায়া মে পরৈঃ সন্ত্যনুপস্কৃতাঃ।
শ্রেয়ো হি পাণ্ডূন্ মন্যন্তে ন তথাস্মান্ মহাভুজ! ॥২৭॥
স্বয়ং হি মৃত্যুর্বিহিতঃ সত্যসন্ধেন সংযুগে।
ভবানুপেক্ষাং কুরুতে শিষ্যত্বাদর্জ্জুনস্য হি ॥২৮॥

ভারতকৌমুদী

তড়াগাদি দেবতায়তনানি চ। অন্নপ্রদানমারামাঃ পূর্ত্তমিত্যভিধীয়তে।” তত্তজ্জনিতধর্ম্মেণেত্যর্থঃ ॥২৪॥

নিহত্যেতি। লব্ধাস্মি লপ্স্যে। সলোকতাং মৃত্যুনা সমানলোকবর্ত্তিত্বম্ ।২৫॥

স ইতি। পুরুষর্ষভা জলসন্ধাদয়ঃ ॥২৬॥

নহীতি। অনুপস্কৃতা অননুরুদ্ধাঃ। শ্রেয়ঃ শ্রেয়সো মঙ্গলভাগিন ইতি যাবৎ ॥২৭॥

কিং তত্র প্রমাণমিত্যাহ স্বয়মিতি। মৃত্যুর্মৃত্যুপায়ঃ, বিহিতঃ শত্রুষু পাণ্ডবেষু প্রাকাশিতঃ, সত্যসন্ধেন সত্যপ্রতিজ্ঞেন ভীষ্মেণ ॥২৮॥

---

সর্বশস্ত্রধারিশ্রেষ্ঠ! আমি আপনার নিকটে অগ্নিহোত্র ও জলাশয়নির্ম্মাণাদি ধর্ম্মকার্য্য, বল ও পুত্রপ্রভৃতিদ্বারা সত্য প্রতিজ্ঞা ও সত্য শপথ করিতেছি—॥২৪॥

আমি পাণ্ডবগণের সহিত সেই সমস্ত পাঞ্চালকে যুদ্ধে নিহত করিয়া শান্তি লাভ করিব, কিংবা যুদ্ধে নিহত হইয়া সেই বীরগণের সমান লোকে যাইব ॥২৫॥

সেই পুরুষশ্রেষ্ঠেরা যেখানে অর্জ্জুনের সহিত যুদ্ধ করিতে থাকিয়া আমারই জন্য নিহত হইয়াছেন, আমি সেইখানে যাইব ॥২৬॥

মহাবাহু! বিপক্ষেরা যাঁহাদের অনুরোধ না করিয়াছে, এমন সহায় আমার এখন নাই; সকলেই পাণ্ডবগণের যেরূপ মঙ্গল কামনা করেন, আমাদের সেরূপ করেন না ॥২৭॥

আচার্য্য! দেখুন—সত্যপ্রতিজ্ঞ ভীষ্ম যুদ্ধে নিজেই নিজের মৃত্যুর উপায় পাণ্ডবদের নিকট বলিয়া দিয়াছিলেন এবং অর্জ্জুন আপনার শিষ্য বলিয়া আপনিও আমাদিগকে উপেক্ষা করেন ॥২৮॥

(২৬)…হতা মদর্থে…বা নি। (২৭)…পরৈঃসন্ত্যনুপস্কৃতাঃ…বা নি।

অতো বিনিহতাঃ সর্ব্বে যেঽস্মজ্জয়চিকীর্ষবঃ।
কর্ণমেব তু পশ্যামি সংপ্রত্যস্মজ্জয়ৈষিণম্ ॥২৯॥
যো হ্যমিত্রমবিজ্ঞায় যাথাতথ্যেন মন্দধীঃ।
মিত্রার্থে যোজয়ত্যেনং তস্য সোঽর্থোঽবসীদতি ॥৩০॥
তাদৃগ্রূপং কৃতমিদং মম কার্য্যং সুহৃদ্‌ব্রুবৈঃ।
মোহাল্লুব্ধস্য পাপস্য জিহ্মাচারৈঃ সমন্ততঃ ॥৩১॥
হতো জয়দ্রথশ্চৈব সৌমদত্তিশ্চ বীর্য্যবান্।
অভীষাহাঃ শূরসেনাঃ শিবয়োঽথ বসাতয়ঃ ॥৩২॥
সোঽহমদ্য গমিষ্যামি যত্র তে পুরুষর্ষভাঃ।
হতা মদর্থং সংগ্রামে যুধ্যমানাঃ কিরীটিনাঃ ॥৩৩॥

ভারতকৌমুদী

অত ইতি। জয়চিকীর্ষবো জয়ং কর্ত্তুমিচ্ছবঃ। কর্ণমেবেত্যেবশব্দেন দ্রোণাদি-ব্যবচ্ছেদঃ ॥২৯॥

য ইতি। মন্দধীরল্পবুদ্ধির্জনঃ। এনমমিত্রম্। অবসীদতি নশ্যতি ॥৩০॥

তাদৃগিতি। সুহৃদমাত্মানং ব্রুবন্তীতি তৈঃ। জিহ্মাচারৈঃ কুটিলব্যবহারৈঃ ॥৩১॥

হত ইতি। সৌমদত্তির্ভূরিশ্রবাঃ। অভীষাহাদয়ো দেশবাচিনঃ শব্দা দেশিষু লক্ষ্যন্তে ॥৩২॥

স ইতি। গমিষ্যামি যুদ্ধে হতঃ সন্, যত্র লোকে ॥৩৩॥

এই জন্যই—যাঁহারা আমাদের জয়াভিলাষী ছিলেন, তাঁহারা সকলেই নিহত হইয়াছেন; এখন একমাত্র কর্ণকে আমাদের জয়াভিলাষী দেখিতেছি ॥২৯॥

যে অল্পবুদ্ধি লোক শত্রুকে যথার্থরূপে না জানিয়া তাহাকে মিত্রের কার্য্যে নিযুক্ত করে, সে লোকের সে কার্য্য বিনষ্ট হইয়া যায় ॥৩০॥

আমি মোহবশতঃ রাজ্যলোভী হইয়া পাপ করিয়াছি; আবার আমার সুহৃদ্বাদী এবং সকল দিকে কপটচারী লোকেরাও আমার এই কার্য্য সেইরূপই করিয়াছে ॥৩১॥

হায়! জয়দ্রথ ও বলবান্ ভূরিশ্রবা নিহত হইয়াছেন এবং অভীষাহ, শূরসেন, শিবি ও বসাতি সৈন্যেরাও বিনষ্ট হইয়াছে ॥৩২॥

সুতরাং সেই পুরুষশ্রেষ্ঠেরা আমার জন্যই অর্জ্জুনের সহিত যুদ্ধ করিতে করিতে নিহত হইয়া যেখানে গিয়াছেন, আমিও আজ যুদ্ধে নিহত হইয়া সেই খানে যাইব ॥৩৩॥

(২৯) ততো বিনিহতাঃ…পি। (৩১)…সুহৃজ্জনৈঃ…পি,…সুহৃত্তমৈঃ…জিহ্মস্য ধন-মীহতঃ—বা নি।

ন হি মে জীবিতেনার্থস্তানৃতে পুরুষর্ষভান্।
আচার্য্যঃ পাণ্ডুপুত্রাণামনুজানাতু নো ভবান্ ॥৩৪॥

ধৃতরাষ্ট্র উবাচ।

সিন্ধুরাজে হতে তাত! সমরে সব্যসাচিনা।
তথৈব ভূরিশ্রবসি কিমাসীদ্বো মনস্তদা ॥৩৫॥
দুর্য্যোধনেন চ দ্রোণস্তথোক্তঃ কুরুসংসদি।
কিমুক্তবান্ পরং তস্মাত্তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥৩৬॥

সঞ্জয় উবাচ।

নিষ্টানকো মহানাসীৎ সৈন্যানাং তব ভারত!।
সৈন্ধবং নিহতং দৃষ্ট্বা ভূরিশ্রবসমেব চ ॥৩৭॥
মন্ত্রিতং তব পুত্রস্য তে সর্ব্বমবমেনিরে।
যেন মন্ত্রেণ নিহতাঃ শতশঃ ক্ষত্রিয়র্ষভাঃ ॥৩৮॥

ভারতকৌমুদী

অথ কথং মরিষ্যসীত্যাহ নেতি। হি যস্মাৎ। অর্থঃ কিমপি প্রয়োজনম্, ঋতে বিনা। পাণ্ডুপুত্রাণামেবাচার্য্যঃ ন পুনরস্মাকং তেষামেব হিতসাধনাদিত্যাশয়ঃ। নঃ অস্মান্ ॥৩৪॥
সিন্ধ্বিতি। কিং কীদৃশবৃত্তিকম্, বো যুষ্মাকম্ ॥৩৫॥
দুর্য্যোধনেনেতি। কুরুসংসদি দ্রোণসহচরকৌরবসৈন্যমধ্যে ॥৩৬॥
নিষ্টানক ইতি। নিষ্টানকো বিষাদকোলাহলঃ। নিপূর্বকষ্টনধাতোর্ভাবে ঘঞি কঃ ॥৩৭॥
মন্ত্রিতমিতি। অবমেনিরে নিনিন্দুঃ। মন্ত্রেণ মন্ত্রানুসারিণা কার্য্যেণ ॥৩৮॥

---

কারণ, সেই পুরুষশ্রেষ্ঠগণ ব্যতীত আমার জীবনে কোন প্রয়োজন নাই। অতএব হে পাণ্ডুপুত্রগণের আচার্য্য! আপনি আমাকে সেই বিষয়ে অনুমতি করুন' ॥৩৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'বৎস সঞ্জয়! অর্জ্জুন জয়দ্রথকে বধ করিলে এবং ভূরিশ্রবাও নিহত হইলে, তখন তোমাদের মন কিরূপ হইয়াছিল? ॥৩৫॥

সঞ্জয়! আর দুর্য্যোধন কৌরবসৈন্যমধ্যে সেইরূপ বলিলে, তদনন্তর দ্রোণ কি বলিলেন, তাহা আমার নিকট বল' ॥৩৬॥

সঞ্জয় বলিলেন—'ভরতনন্দন! জয়দ্রথ এবং ভূরিশ্রবাকে নিহত দেখিয়া আপনার সৈন্যমধ্যে বিশাল বিষাদকোলাহল হইতে লাগিল ॥৩৭॥

---

(৩৪) ইতঃ পরম্ '...অষ্টচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '...একপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' বা ম্বা নি।

# মহাভারতম্



মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

——:*:——

# দ্রোণপর্ব্ব

——:*:——

দ্বাদশখণ্ডম্

——:*:——

দর্শনাচার্য্য

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-

শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

——:*:——

কলিকাতা ৪১ সংখ্যকস্থূরিবর্ত্মস্থসিদ্ধান্তবিদ্যালয়াৎ

সিদ্ধান্তবাগীশেনৈব প্রকাশিতঞ্চ

১৩৪৫ বঙ্গাব্দে

গ্রাহকপক্ষে মূল্যং ১৲ সাধারণপক্ষে মূল্যং ১।০

অযুধ্যেতাং মহাবাহূ চিত্রং লঘু চ সুষ্ঠু চ।
সংপূজ্যমানৌ সমরে যোধমুখ্যৈঃ সহস্রশঃ ॥৪৩॥
তৌ প্রযুদ্ধৌ রণে দৃষ্ট্বা বনে বন্যৌ গজাবিব।
উভয়োঃ সেনয়োর্হর্ষস্তুমুলঃ সমপদ্যত ॥৪৪॥
সিংহনাদরবাশ্চাসন্ দধ্মুঃ শঙ্খাংশ্চ সৈনিকাঃ।
বাদিত্রাণ্যভ্যবাদ্যন্ত শতশোঽথ সহস্রশঃ ॥৪৫॥
তস্মিন্ সুতুমুলে যুদ্ধে ভীরূণাং ভয়বর্দ্ধনে।
মুহূর্ত্তমিব তদ্যুদ্ধং সমরূপং তদাভবৎ ॥৪৬॥
ততো দ্রৌণির্মহারাজ! পার্ষতস্য মহাত্মনঃ।
ধ্বজং ধনুস্তথা চ্ছত্রমুভৌ চ পার্ষ্ণিসারথী।
সূতমশ্বাংশ্চ চতুরো নিহত্যাভ্যদ্রবদ্রণে ॥৪৭॥

ভারতকৌমুদী

অযুধ্যেতামিতি। লঘু দ্রুতম্, সুষ্ঠু সমীচীনম্। সংপূজ্যমানৌ প্রশস্যমানৌ ॥৪৩॥
তাবিতি। প্রকৃষ্টং যুদ্ধং যয়োস্তৌ। তুমুলো মহান্, সমপদ্যত সমজায়ত ॥৪৪॥
সিংহেতি। সিংহনাদা এব রবাস্তে, দধ্মুর্বাদয়ামাসুঃ ॥৪৫॥
তস্মিন্নিতি। যুদ্ধে সাধারণে। তং দ্রৌণিপার্ষতকৃতম্ ॥৪৬॥
তত ইতি। পার্ষ্ণিসারথী পৃষ্ঠবর্ত্তিনৌ সূতৌ। সূতং সম্মুখসারথিম্। ষট্‌পাদঃ ॥৪৭॥

মহাবাহু অশ্বত্থামা ও ধৃষ্টদ্যুম্ন বিচিত্র, দ্রুত ও সমীচীনভাবে যুদ্ধ করিতে লাগিলেন; তখন সহস্র সহস্র প্রধান যোদ্ধা তাঁহাদের প্রশংসা করিতে থাকিলেন ॥৪৩॥

বনে দুইটা বন্য হস্তীর ন্যায় তাঁহাদিগকে মহাযুদ্ধে প্রবৃত্ত দেখিয়া উভয় সৈন্যেরই তুমুল আনন্দ জন্মিল ॥৪৪॥

তখন সিংহনাদ হইতে লাগিল, সৈন্যেরা শঙ্খধ্বনি করিতে থাকিল এবং শত শত ও সহস্র সহস্র বাদ্য বাজাইতে লাগিল ॥৪৫॥

ভীরুজনের ভয়বর্দ্ধক সেই মহাতুমুল যুদ্ধে অশ্বত্থামা ও ধৃষ্টদ্যুম্নের সেই যুদ্ধ তখন মুহূর্ত্তকাল যেন সমানভাবে হইয়াছিল ॥৪৬॥

মহারাজ! তাহার পর অশ্বত্থামা মহাত্মা ধৃষ্টদ্যুম্নের ধ্বজ, ধনু, ছত্র, পৃষ্ঠ-সারথিদ্বয়, সম্মুখের সারথি ও চারিটা অশ্বকে বধ করিয়া তাঁহার সৈন্যের দিকে ধাবিত হইলেন ॥৪৭॥

(৪৫) সিংহনাদবরাঃ···পি,···শঙ্খাংশ্চ মারিষ!···বর্দ্ধ,···অভ্যবাদন্ত···পি বর্দ্ধ

পাঞ্চালাংশ্চৈব তান্ সর্বান্ বাণৈঃ সন্নতপর্ব্বভিঃ।
ব্যদ্রাবয়দমেয়াত্মা শতশোঽথ সহস্রশঃ ॥৪৮॥
ততস্তু বিব্যথে সেনা পাণ্ডবী ভরতর্ষভ !।
দৃষ্ট্বা দ্রৌণের্মহৎ কর্ম্ম বাসবস্যেব সংযুগে ॥৪৯॥
শতেন চ শতং হত্বা পাঞ্চালানাং মহারথঃ।
ত্রিভিশ্চ নিশিতৈর্বাণৈর্হত্বা ত্রীন্ বৈ মহারথান্ ॥৫০॥
দ্রৌণির্দ্রুপদপুত্রস্য ফাল্গুনস্য চ পশ্যতঃ।
নাশয়ামাস পাঞ্চালান্ ভূয়িষ্ঠং যে ব্যবস্থিতাঃ ॥৫১॥ (যুগ্মকম্)
তে বধ্যমানাঃ পাঞ্চালাঃ সমরে সহ সৃঞ্জয়ৈঃ।
অগচ্ছন্ দ্রৌণিমুৎসৃজ্য বিপ্রকীর্ণরথধ্বজাঃ ॥৫২॥
স জিত্বা সমরে শত্রূন্ দ্রোণপুত্রো মহারথঃ।
ননাদ সুমহানাদং তপান্তে জলদো যথা ॥৫৩॥

## ভারতকৌমুদী

পাঞ্চালানিতি। ব্যদ্রাবয়দপীড়য়ৎ, অমেয়াত্মা অজ্ঞেয়শক্তিরশ্বত্থামা ॥৪৮॥

তত ইতি। মহৎ কর্ম্ম দারুণং যুদ্ধম্, বাসবস্য ইন্দ্রস্য সংযুগে রণস্থলে ॥৪৯॥

শতেনেতি। শতেন বাণৈঃ। মহারথো দ্রৌণিরিতি পরেণ সম্বন্ধঃ। দ্রুপদপুত্রস্য ধৃষ্টদ্যুম্নস্য, ফাল্গুনস্য অর্জ্জুনস্য। ভূয়িষ্ঠং বহুলং যথা স্যাত্তথা, যে পাঞ্চালাঃ ॥৫০—৫১॥

ত ইতি। বিপ্রকীর্ণাস্ত্যক্তা রথা ধ্বজাশ্চ যৈস্তে ॥৫২॥

স ইতি। ননাদ চকার, তপান্তে গ্রীষ্মকালাপগমে বর্ষাসু ॥৫৩॥

---

তৎপরে অজ্ঞেয়শক্তি অশ্বত্থামা নতপর্ব্ব বাণসমূহদ্বারা সেই সমস্ত পাঞ্চাল-সৈন্যকে অন্য শত শত ও সহস্র সহস্র সৈন্যকে পীড়ন করিতে লাগিলেন ॥৪৮॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর রণস্থলে ইন্দ্রের ন্যায় অশ্বত্থামার গুরুতর ব্যাপার দেখিয়া পাণ্ডবসৈন্যেরা ব্যথিত হইয়া পড়িল ॥৪৯॥

পরে মহারথ অশ্বত্থামা ধৃষ্টদ্যুম্ন ও অর্জ্জুনের সমক্ষেই একশত বাণদ্বারা একশত পাঞ্চালকে এবং সুধার তিনটা বাণদ্বারা তিন জন মহারথকে বধ করিয়া—যাহারা যুদ্ধে অবস্থান করিতেছিল, সেই পাঞ্চালগণের বহুসংখ্যক বীরকে বিনাশ করিলেন ॥৫০—৫১॥

অশ্বত্থামা বধ করিতে লাগিলে, সৃঞ্জয়গণের সহিত পাঞ্চালেরা রথ ও ধ্বজ ফেলাইয়া অশ্বত্থামাকে ত্যাগ করিয়া পলায়ন করিতে লাগিল ॥৫২॥

এইভাবে মহারথ অশ্বত্থামা যুদ্ধে শত্রুগণকে জয় করিয়া—বর্ষাকালে মেঘ যেমন গর্জন করে, সেইরূপ বিশাল গর্জন করিতে লাগিলেন ॥৫৩॥

স নিহত্য বহূন্ শত্রূনশ্বত্থামা ব্যরোচত।
যুগান্তে সর্ব্বভূতানি ভস্ম কৃত্বেব পাবকঃ ॥৫৪॥
সংপূজ্যমানো যুধি কৌরবেয়ৈর্বিজিত্য সংখ্যেঽরিগণান্ সহস্রশঃ।
ব্যরোচত দ্রোণসুতঃ প্রতাপবান্ যথা সুরেন্দ্রোঽরিগণান্ নিহত্য ॥৫৫॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে অশ্বত্থামপরাক্রমে চত্বারিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ভারতকৌমুদী

স ইতি। যুগান্তে প্রলয়কালে। পাবকো বহ্নিঃ॥৫৪॥

সমিতি। সংপূজ্যমানঃ প্রশস্যমানঃ। সংখ্যে যুদ্ধে॥৫৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

## ভারতভাবদীপঃ

দুর্য্যোধনেনেতি ॥১—১৩॥ নির্বেদশ্চেতসো গ্লানিরুপায়াপায়চিন্তনৈঃ ॥১৪—৩৮॥ প্রাণ এব দ্যূতং পণো ধনং যত্র ॥৩৯॥ বার্ত্তিকাঃ বার্ত্তাবহাঃ ॥৪০—৪২॥ সূষ্ঠ সূপকারম্ ॥৪৩—৪৬॥ পার্ষ্ণিসারথী সারথিসহায়ঃ পার্শ্বরক্ষক ইতি যাবৎ ॥৪৭—৫৫॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪০॥

———০*০———

এবং প্রলয়কালে অগ্নি যেমন সমস্ত ভূত দগ্ধ করিয়া দীপ্তি পায়, সেইরূপ অশ্বত্থামা বহু শত্রু সংহার করিয়া দীপ্তি পাইতে থাকিলেন ॥৫৪॥

ক্রমে পূর্ব্বকালে ইন্দ্র যেমন শত্রু সংহার করিয়া শোভা পাইয়াছিলেন, সেইরূপ প্রতাপশালী অশ্বত্থামা যুদ্ধে সহস্র সহস্র শত্রু জয় করিয়া শোভা পাইতে লাগিলেন এবং কৌরবেরা তাঁহার প্রশংসা করিতে থাকিলেন' ॥৫৫॥

———:০:———

(৫৪)…বহূন্ শূরান্…পি বা নি। (৫৫)…নির্জ্জিত্য সংখ্যে…নি। *'…অষ্টপঞ্চাশদধিক-শততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, 'একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' নি।

# একচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

——(ঃ*ঃ)——

সঞ্জয় উবাচ।

ততো যুধিষ্ঠিরশ্চৈব ভীমসেনশ্চ পাণ্ডবঃ।
দ্রোণপুত্রং মহারাজ! সমন্তাৎ পর্য্যবারয়ৎ ॥১॥
ততো দুর্য্যোধনো রাজা ভারদ্বাজেন সংবৃতঃ।
অভ্যয়াৎ পাণ্ডবান্ সংখ্যে ততো যুদ্ধমবর্ত্তত।
ঘোররূপং মহারাজ! ভীরূণাং ভয়বর্দ্ধনম্ ॥২॥
অম্বষ্ঠান্ মালবান্ বঙ্গান্ শিবীংস্ত্রৈগর্ত্তকানপি।
প্রাহিণোন্মৃত্যুলোকায় গণান্ ক্রুদ্ধো যুধিষ্ঠিরঃ ॥৩॥
অভীষাহান্ শূরসেনান্ ক্ষত্রিয়ান্ যুদ্ধদুর্ম্মদান্।
নিকৃত্য পৃথিবীং চক্রে ভীমঃ শোণিতকর্দ্দমাম্ ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। সমন্তাৎ সর্ব্বাসু দিক্ষু, পর্য্যবারয়দবেষ্টত ।১॥
তত ইতি। ভারদ্বাজেন দ্রোণসৈন্যেন। অভ্যয়াদভ্যগচ্ছৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২॥
অম্বষ্ঠানিতি। অম্বষ্ঠাদয়ো দেশবিশেষাঃ। গণান্ যোদ্ধৃসমূহান্ ॥৩॥
অভীতি। নিকৃত্য ছিত্ত্বা। শোণিতং ঘনীভূতং রক্তং কর্দ্দম ইব যস্যাং তাম্ ॥৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তদনন্তর পাণ্ডুনন্দন যুধিষ্ঠির ও ভীমসেন আসিয়া সকল দিকে অশ্বত্থামাকে বেষ্টন করিলেন ॥১॥

তখন রাজা দুর্য্যোধন দ্রোণসৈন্যে পরিবেষ্টিত হইয়া পাণ্ডবগণের দিকে ধাবিত হইলেন। মহারাজ! তাহার পর ভীরুজনের ভয়বর্দ্ধক ভীষণ যুদ্ধ লাগিয়া গেল ॥২॥

ক্রমে যুধিষ্ঠির ক্রুদ্ধ হইয়া অম্বষ্ঠ, মালব, বঙ্গ, শিবি ও ত্রিগর্ত্তদেশীয় বীরগণকে যমলোকে প্রেরণ করিতে লাগিলেন ॥৩॥

ভীমসেন—অভীষাহ ও শূরসেনদেশীয় যুদ্ধদুর্দ্ধর্ষ ক্ষত্রিয়গণকে ছেদন করিয়া করিয়া ভূতলে রক্তের কর্দ্দম উৎপাদন করিলেন ॥৪॥

(১)···সমন্তাৎ পর্য্যবারয়ন্—পি বা নি।

যৌধেয়ানদ্রিজান্ রাজন্! মদ্রকান্ মালবানপি।
প্রাহিণোন্মৃত্যুলোকায় কিরীটী নিশিতৈঃ শরৈঃ॥৫॥
প্রগাঢ়মঞ্জোগতিভির্নারাচৈরভিতাড়িতাঃ।
নিপেতুর্দ্বিরদা ভূমৌ দ্বিশৃঙ্গা ইব পর্ব্বতাঃ॥৬॥
নিকৃত্তৈর্হস্তিহস্তৈশ্চ চেষ্টমানৈরিতস্ততঃ।
ররাজ বসুধা কীর্ণা বিসর্পদ্ভিরিবোরগৈঃ॥৭॥
ক্ষিপ্তৈঃ কনকচিত্রৈশ্চ নৃপচ্ছত্রৈঃ ক্ষিতির্বভৌ।
দ্যৌরিবাদিত্যচন্দ্রাদ্যৈর্গ্রহৈঃ কীর্ণা যুগক্ষয়ে॥৮॥
হত প্রহরতাভীতা বিধ্যত ব্যবকৃন্তত।
ইত্যাসীত্তুমুলঃ শব্দঃ শোণাশ্বস্য রথং প্রতি॥৯॥

## ভারতকৌমুদী

যৌধেয়ানিতি। প্রাহিণোৎ প্রৈরয়ৎ, কিরীটী অর্জ্জুনঃ॥৫॥

প্রগাঢ়মিতি। অঞ্জোগতিভিদ্রুর্তগামিভিঃ। দ্বিশৃঙ্গা ইত্যনেন দ্বিরদানাং দ্বিদন্তত্ব-মাক্ষিপ্তম্॥৬॥

নিকৃত্তৈরিতি। নিকৃত্তৈশ্ছিন্নৈঃ, হস্তিনাং হস্তৈঃ শুণ্ডাভিঃ, চেষ্টমানৈঃ স্পন্দমানৈঃ॥৭॥

ক্ষিপ্তৈরিতি। দ্যৌরাকাশম্। কীর্ণা ব্যাপ্তা, যুগক্ষয়ে প্রলয়কালে॥৮॥

হতেতি। অভীতা নির্ভয়া যূয়ম্, ব্যবকৃন্তত ছিন্ত। শোণাশ্বস্য দ্রোণস্য॥৯॥

---

এবং রাজা! অর্জ্জুনও সুধার বাণসমূহদ্বারা যৌধেয়, অদ্রিজ, মদ্র ও মালবদেশীয় যোদ্ধাদিগকে যমলোকে পাঠাইতে থাকিলেন॥৫॥

তৎকালে হস্তী সকল দ্রুতগামী নারাচসমূহে গুরুতর তাড়িত হইয়া শৃঙ্গদ্বয়-যুক্ত পর্বতসমূহের ন্যায় ভূতলে পতিত হইতে লাগিল॥৬॥

স্পন্দমান বৃহৎ সর্পসমূহের ন্যায় ছিন্ন ও স্পন্দমান হস্তিশুণ্ড সকল নানা দিকে সমরভূমি ব্যাপ্ত করিল॥৭॥

নানাস্থানে বিক্ষিপ্ত স্বর্ণবিচিত্র রাজচ্ছত্র সকল রণস্থলকে ব্যাপ্ত করিল; তাহাতে প্রলয়কালে চন্দ্রসূর্য্যপ্রভৃতিগ্রহগণব্যাপ্ত আকাশের ন্যায় সে রণস্থল প্রকাশ পাইতে লাগিল॥৮॥

'তোমরা নির্ভয় হইয়া বধ কর, প্রহার কর, বিদ্ধ কর ও ছেদন কর' ইত্যাকার তুমুল শব্দ দ্রোণের রথের দিকে হইতে থাকিল॥৯॥

---

(৫) যৌধেয়াবট্টরাজন্যান্...পি, যৌধেয়ারট্টরাজন্যান্.. বঙ্গ বর্দ্ধ। (৭)...চলমানৈ-রিতস্ততঃ...পি,...ললমানৈরিতস্ততঃ...বঙ্গ বর্দ্ধ।

দ্রোণস্তু পরমক্রুদ্ধো বায়ব্যাস্ত্রেণ সংযুগে।
ব্যধমত্তান্ মহাবায়ুর্মেঘানিব দুরত্যয়ঃ ॥১০॥
তে হন্যমানা দ্রোণেন পাঞ্চালাঃ প্রাদ্রবন্ ভয়াৎ।
পশ্যতো ভীমসেনস্য পার্থস্য চ মহাত্মনঃ ॥১১॥
ততঃ কিরীটী ভীমশ্চ সহসা সংন্যবর্ত্ততাম্।
মহতা রথবংশেন পরিগৃহ্য বলং তব ॥১২॥
বীভৎসুর্দক্ষিণং পার্শ্বমুত্তরঞ্চ বৃকোদরঃ।
ভারদ্বাজং শরৌঘাভ্যাং মহদ্ভ্যামভ্যবর্ষতাম্ ॥১৩॥
তৌ তদা সৃঞ্জয়াশ্চৈব পাঞ্চালাশ্চ মহৌজসঃ।
অন্বগচ্ছন্ মহারাজ! মৎস্যাশ্চ সহ সোমকৈঃ ॥১৪॥

### ভারতকৌমুদী

দ্রোণ ইতি। ব্যধমৎ অপাসারয়ৎ। দুরত্যয়ো দুরতিক্রমঃ ॥১০॥
ত ইতি। প্রাদ্রবন্ পলায়ন্ত। পার্থস্য অর্জ্জুনস্য ॥১১॥
তত ইতি। সংন্যবর্ত্ততাং তত্রাগচ্ছতাম্। রথানাং বংশেন সমূহেন ॥১২॥
বীভৎসুরিতি। বীভৎসুরর্জ্জুনঃ, পার্শ্বং পরিগৃহ্যেত্যনুবৃত্তিঃ ॥১৩॥
তাবিতি। তৌ ভীমার্জ্জুনৌ অন্বগচ্ছন্নিতি সম্বন্ধঃ ॥১৪॥

### ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৯॥ দুরত্যয়ো দুরতিক্রমঃ ॥১০—১২॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪১॥

---

তখন দুরতিক্রম মহাবায়ু যেমন মেঘ অপসারণ করে, সেইরূপ পরমক্রুদ্ধ দ্রোণ বায়ব্যাস্ত্রদ্বারা তাহাদিগকে অপসারণ করিলেন ॥১০॥

দ্রোণ বধ করিতে লাগিলে, সেই পাঞ্চালেরা ভয়ে মহাত্মা ভীম ও অর্জ্জুনের সমক্ষেই পলায়ন করিতে লাগিল ॥১১॥

মহারাজ! তাহার পর ভীম ও অর্জ্জুন বিশাল রথসমূহদ্বারা আপনার সৈন্য গ্রহণ করিয়া হঠাৎ সেস্থানে উপস্থিত হইলেন ॥১২॥

অর্জ্জুন দক্ষিণ পার্শ্ব এবং ভীম উত্তর পার্শ্ব গ্রহণ করিয়া বিশাল বাণসমূহদ্বারা দ্রোণকে পীড়ন করিতে থাকিলেন ॥১৩॥

মহারাজ! তখন মহাতেজা সৃঞ্জয়, পাঞ্চাল, মৎস্য ও সোমকসৈন্যেরা ভীম ও অর্জ্জুনের অনুসরণ করিতে লাগিল ॥১৪॥

---

(১২)…বলং মহৎ— বা নি। (১৪) তৌ তথা—বা নি।

তথৈব তব পুত্রস্য রথোদারাঃ প্রহারিণঃ।
মহত্যা সেনয়া সার্দ্ধং জগ্মুর্দ্রোণরথং প্রতি ॥১৫॥
ততঃ সা ভারতী সেনা বধ্যমানা কিরীটিনা।
তমসা নিদ্রয়া চৈব পুনরেব ব্যদীর্য্যত ॥১৬॥
দ্রোণেন বার্য্যমাণাস্তু স্বয়ং তব সুতেন চ।
নাশক্যন্ত মহারাজ! যোধা বারয়িতুং তদা ॥১৭॥
সা পাণ্ডুপুত্রস্য শরৈর্দীর্য্যমাণা মহাচমূঃ।
তমসা সংবৃতে লোকে ব্যদ্রবৎ সর্ব্বতোমুখী ॥১৮॥
উৎসৃজ্য শতশো বাহাংস্তত্র কেচিন্নরাধিপাঃ।
প্রাদ্রবন্ত মহারাজ! ভয়াবিষ্টাঃ সমন্ততঃ ॥১৯॥
সোমদত্তস্তু সংপ্রেক্ষ্য বিধুন্বানং মহদ্ধনুঃ।
সাত্যকিঃ প্রাহ যন্তারং সোমদত্তায় মাং বহ ॥২০॥

## ভারতকৌমুদী

তথেতি। রথোদারা মহারথাঃ। জগ্মুর্দ্রোণসাহায্যার্থম্ ॥১৫॥
তত ইতি। ভারতী কৌরবী। তমসা রাত্র্যন্ধকারেণ। ব্যদীর্য্যত ভগ্না ॥১৬॥
দ্রোণেনেতি। সুতেন দুর্য্যোধনেন ॥১৭॥
সেতি। পাণ্ডুপুত্রস্যার্জ্জুনস্য। ব্যদ্রবৎ পলায়ত, সর্বতোমুখী সর্ব্বদিগভিমুখী ॥১৮॥
উৎসৃজ্যেতি। বাহান্ রথাদীন্। প্রাদ্রবন্ত পলায়ন্ত ॥১৯॥

সেইরূপই আপনার পুত্রের মহারথ যোদ্ধারাও বিশাল সৈন্যের সহিত দ্রোণের রথের দিকে যাইতে থাকিলেন ॥১৫॥

তদনন্তর সেই কৌরবসৈন্য অর্জ্জুন বধ করিতে থাকায়, অন্ধকারে ও নিদ্রায় আবারও বিশ্লিষ্ট হইতে লাগিল ॥১৬॥

মহারাজ! তখন দ্রোণ এবং আপনার পুত্র স্বয়ং দুর্য্যোধন নিষেধ করিতে থাকিয়াও সেই যোদ্ধাদিগকে বারণ করিতে পারিলেন না ॥১৭॥

অন্ধকার যখন জগৎ আবৃত করিয়াছিল, সেই সময়ে সেই কৌরবসৈন্য অর্জ্জুনের বাণে বিদীর্ণ হইতে থাকিয়া সকল দিকে পলায়ন করিতে থাকিল ॥১৮॥

মহারাজ! কতকগুলি রাজা ভয়াবিষ্ট হইয়া শত শত বাহন পরিত্যাগ করিয়া সকল দিকে পলায়ন করিতে লাগিলেন ॥১৯॥

(১৯) ইতঃ পরম্ '...একোনষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '...একষষ্ট্যধিক-শততমোঽধ্যায়ঃ' বা রা '...দ্বিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' নি।

নহ্যহত্বা রণে শত্রুং বাহ্লীকং কৌরবাধমম্ ।
নিবর্ত্তিষ্যে রণাৎ সূত ! সত্যমেতদ্বচো মম ॥২১॥
ততঃ সংপ্রৈষয়দ্‌যন্তা সৈন্ধবাংস্তান্ মনোজবান্ ।
তুরঙ্গমান্ শঙ্খবর্ণান্ সর্ব্বশব্দাতিগান্ রণে ॥২২॥
তেঽবহন্ যুযুধানন্তু মনোমারুতরংহসঃ ।
যথেন্দ্রং হরয়ো রাজন্ ! পুরা দৈত্যবধোদ্যতম্ ॥২৩॥
তমাপতন্তং সংপ্রেক্ষ্য সাত্বতং রভসং রণে ।
সোমদত্তো মহাবাহুরসংভ্রান্তোঽভ্যবর্ত্তত ॥২৪॥
বিমুঞ্চন্ শরবর্ষাণি পর্জ্জন্য ইব বৃষ্টিমান্ ।
ছাদয়ামাস শৈনেয়ং জলদো ভাস্করং যথা ॥২৫॥

ভারতকৌমুদী

সোমেতি। বিধুন্বানং চালয়ন্তম্। যন্তারং স্বসারথিম্ ॥২০॥
নহীতি। বাহ্লীকস্যাপত্যমিতি বাহ্লীকঃ সোমদত্তস্তম্, বাহ্লীকস্য প্রাঙ্‌নিহতত্বাৎ ॥২১॥
তত ইতি। যন্তা সারথিঃ, সৈন্ধবান্ সিন্ধুদেশীয়ান্, মনস ইব জবো বেগো যেষাং তান্ ॥২২॥
ত ইতি। যুযুধানং সাত্যকিম্। হরয়ঃ অশ্বাঃ ॥২৩॥
তমিতি। সাত্বতং সাত্যকিম্, রভসং বেগবন্তম্। অসংভ্রান্তঃ অবিচলিতঃ ॥২৪॥
বিমুঞ্চন্নিতি। পর্জ্জন্যো মেঘঃ। শৈনেয়ং শিনেঃ পৌত্রং সাত্যকিম্ ॥২৫॥

এই সময়ে সোমদত্ত বিশাল ধনু সঞ্চালন করিতে করিতে আসিতেছেন দেখিয়া সাত্যকি তাঁহার সারথিকে বলিলেন—'আমাকে সোমদত্তের দিকে লইয়া চল ॥২০॥

আমি যুদ্ধে কৌরবাধম শত্রু সোমদত্তকে বধ না করিয়া যুদ্ধ হইতে ফিরিব না। সারথি ! ইহা আমার সত্য বাক্য' ॥২১॥

তাহার পর সারথি মনের ন্যায় বেগবান্, শঙ্খের তুল্য শুভ্রবর্ণ এবং যুদ্ধে সর্বপ্রকারশব্দসহ সিন্ধুদেশীয় অশ্বগুলিকে চালাইয়া দিল ॥২২॥

রাজা ! পূর্বকালে অশ্বগণ যেমন দৈত্যবধে উদ্যত ইন্দ্রকে বহন করিত, সেইরূপ মন ও বায়ুর ন্যায় বেগবান্ সেই অশ্বগণ সাত্যকিকে বহন করিতে লাগিল ॥২৩॥

তখন সাত্যকিকে বেগে আসিতে দেখিয়া মহাবাহু সোমদত্ত অবিচলিত থাকিয়া তাঁহার অভিমুখবর্ত্তী হইলেন ॥২৪॥

(২১)···শত্রুং সোমদত্তং মহাবলম্···নি। (২৪)···অসংভ্রান্তো ন্যবর্ত্তত—বা নি।

অসংভ্রান্তশ্চ সমরে সাত্যকিঃ কুরুপুঙ্গবম্ ।
ছাদয়ামাস বাণৌঘৈঃ সমন্তাদ্ভরতর্ষভ ! ॥২৬॥
সোমদত্তস্তু তং ষষ্ট্যা বিব্যাধোরসি মাধবম্ ।
সাত্যকিশ্চাপি তং রাজন্নবিধ্যৎ সায়কৈঃ শিতৈঃ ॥২৭॥
তাবন্যোন্যং শরোৎকৃত্তৌ ব্যরাজেতাং নরর্ষভৌ ।
সুপুষ্পৌ পুষ্পসময়ে পুষ্পিতাবিব কিংশুকৌ ॥২৮॥
রুধিরোক্ষিতসর্ব্বাঙ্গৌ কুরুবৃষ্ণিযশস্করৌ ।
পরস্পরমবৈক্ষেতাং দহন্তাবিব লোচনৈঃ ॥২৯॥
রথমণ্ডলমার্গেষু চরন্তাবরিমর্দ্দনৌ ।
ঘোররূপৌ হি তাবাস্তাং বৃষ্টিমন্তাবিবাম্বুদৌ ॥৩০॥

ভারতকৌমুদী

অসংভ্রান্ত ইতি। কুরুপুঙ্গবং সোমদত্তম্ ॥২৬॥
সোমেতি। ষষ্ট্যা সায়কৈঃ, উরসি বক্ষসি, মাধবং মধুবংশ্যং সাত্যকিম্ ॥২৭॥
তাবিতি। শরৈরুৎকৃত্তৌ ছিন্নগাত্রৌ। শোভনানি পুষ্পাণি যয়োস্তৌ ॥২৮॥
রুধিরেতি। কুরুবৃষ্ণিযশস্করৌ কুরুবংশবৃষ্ণিবংশয়োর্যশোজনকৌ ॥২৯॥
রথেতি। বৃষ্টিমন্তাবিত্যনেন শরবর্ষিত্বমাক্ষিপ্যতে। অম্বুদৌ মেঘৌ ॥৩০॥

ক্রমে সোমদত্ত জলবর্ষণকারী মেঘের ন্যায় বাণবর্ষণ করিতে থাকিয়া মেঘ যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ সাত্যকিকে আবৃত করিলেন ॥২৫॥

ভরতশ্রেষ্ঠ! সাত্যকিও যুদ্ধে অবিচলিত থাকিয়া বাণসমূহদ্বারা সকল দিকে সোমদত্তকে আচ্ছাদন করিলেন ॥২৬॥

রাজা! তখন সোমদত্ত ষাট্‌টা বাণদ্বারা সাত্যকির বক্ষস্থল বিদ্ধ করিলেন; আবার সাত্যকিও সুধার বাণসমূহদ্বারা সোমদত্তকে তাড়ন করিলেন ॥২৭॥

নরশ্রেষ্ঠ সাত্যকি ও সোমদত্ত পরস্পর শরবিক্ষত হইয়া বসন্তকালে সুন্দর-পুষ্পযুক্ত দুইটা কিংশুকবৃক্ষের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥২৮॥

সাত্যকি ও সোমদত্তের সমস্ত অঙ্গই রক্তাক্ত হইয়া গিয়াছিল; সেই অবস্থায় তাঁহারা নয়নদ্বারা দগ্ধ করতই যেন পরস্পর দৃষ্টিপাত করিতে থাকিলেন ॥২৯॥

শত্রুমর্দ্দন সাত্যকি ও সোমদত্ত রথপথে বিচরণ করিতে থাকিয়া জলবর্ষী দুইটা মেঘের ন্যায় ভীষণমূর্ত্তি হইয়া উঠিলেন ॥৩০॥

(২৮)···শরৈঃ কৃত্তৌ· ·বা নি।

শরসংভিন্নগাত্রৌ তৌ সর্ব্বতঃ শকলীকৃতৌ।
শ্বাবিধাবিব রাজেন্দ্র! দৃশ্যেতাং শরবিক্ষতৌ ॥৩১॥
সুবর্ণপুঙ্খৈরিষুভিরাচিতৌ তৌ ব্যরাজতাম্।
খদ্যোতৈরাবৃতৌ রাজন্! প্রাবৃষীব বনস্পতী ॥৩২॥
সম্প্রদীপিতসর্ব্বাঙ্গৌ সায়কৈস্তৌ মহারথৌ।
অদৃশ্যেতাং রণে ক্রুদ্ধাবুল্কাভিরিব কুঞ্জরৌ ॥৩৩॥
ততো যুধি মহারাজ! সোমদত্তো মহারথঃ।
অর্দ্ধচন্দ্রেণ চিচ্ছেদ মাধবস্য মহদ্ধনুঃ ॥৩৪॥
অথৈনং পঞ্চবিংশত্যা সায়কানাং সমার্পয়ৎ।
ত্বরমাণস্ত্বরাকালে পুনশ্চ দশভিঃ শরৈঃ ॥৩৫॥
অথান্যদ্ধনুরাদায় সাত্যকির্বেগবত্তরম্।
পঞ্চভিঃ সায়কৈস্তূর্ণং সোমদত্তমবিধ্যত ॥৩৬॥

ভারতকৌমুদী

শরেতি। শকলীকৃতৌ খণ্ডিতৌ। শ্বাবিধৌ শল্যাখ্যৌ জন্তূ শরস্থ-তন্বাং ॥৩১॥
সুবর্ণেতি। আচিতৌ ব্যাপ্তদেহৌ। প্রাবৃষি বর্ষাকালে, বনস্পতী বৃক্ষৌ ॥৩২॥
সমিতি। সম্প্রদীপিতানি স্বর্ণপুঙ্খতয়া প্রকাশিতানি সর্ব্বাণ্যঙ্গানি যয়োস্তৌ ॥৩৩॥
তত ইতি। অর্দ্ধচন্দ্রেণ অর্দ্ধচন্দ্রাকারফলকেন বাণেন, মাধবস্য সাত্যকেঃ ॥৩৪॥
অথেতি। এনং সাত্যকিম্। সমার্পয়ৎ অপীড়য়ৎ সোমদত্তঃ ॥৩৫॥

রাজশ্রেষ্ঠ! শরগ্রথিতগাত্র, শরখণ্ডিতাঙ্গ ও শরবিক্ষতদেহ সাত্যকি ও সোমদত্ত ক্রমে দুইটা শেজারুর ন্যায় দৃষ্টিগোচর হইতে লাগিলেন ॥৩১॥

রাজা! স্বর্ণপুঙ্খবাণে সাত্যকি ও সোমদত্তের দেহ ব্যাপ্ত হইয়া গিয়াছিল। সুতরাং বর্ষাকালে খদ্যোতাবৃত দুইটা বৃক্ষের ন্যায় তাঁহারা প্রকাশ পাইতে থাকিলেন ॥৩২॥

মহারথ সাত্যকি ও সোমদত্তের সমস্ত অঙ্গ স্বর্ণপুঙ্খ বাণে উদ্দীপিত করিয়াছিল। সুতরাং উল্কাসমুদ্দীপিত দুইটা হস্তীর ন্যায় তাঁহাদিগকে দেখা যাইতে লাগিল ॥৩৩॥

মহারাজ! তাহার পর মহারথ সোমদত্ত একটা অর্দ্ধচন্দ্রবাণদ্বারা সাত্যকির বিশাল ধনু কাটিয়া ফেলিলেন ॥৩৪॥

তদনন্তর সোমদত্ত ত্বরার সময়ে ত্বরান্বিত হইয়া পঁচিশটা বাণদ্বারা সাত্যকিকে পীড়ন করিলেন এবং আবারও দশটা বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥৩৫॥

ততোঽপরেণ ভল্লেন ধ্বজং চিচ্ছেদ কাঞ্চনম্।
বাহ্লীকস্য রণে রাজন্! সাত্যকিঃ প্রহসন্নিব ॥৩৭॥
সোমদত্তস্ত্বসংভ্রান্তো দৃষ্ট্বা কেতুং নিপাতিতম্।
শৈনেয়ং পঞ্চবিংশত্যা সায়কানাং সমাচিনোৎ ॥৩৮॥
সাত্বতোঽপি রণে ক্রুদ্ধঃ সোমদত্তস্য ধন্বিনঃ।
ধনুশ্চিচ্ছেদ সমরে ক্ষুরপ্রেণ শিতেন হ ॥৩৯॥
অথৈনং রুক্মপুঙ্খানাং শতেনানতপর্ব্বণা।
আচিনোদ্বহুধা রাজন্! ভগ্নদংষ্ট্রমিব দ্বিপম্ ॥৪০॥
অথান্যদ্ধনুরাদায় সোমদত্তো মহারথঃ।
সাত্যকিং ছাদয়ামাস শরবৃষ্ট্যা মহাবলঃ ॥৪১॥

## ভারতকৌমুদী

অথেতি। বেগবত্তরং বাণানাং মহাবেগজনকং সুদৃঢ়মিত্যর্থঃ ॥৩৬॥
তত ইতি। কাঞ্চনস্যায়মিতি কাঞ্চনস্তম্। বাহ্লীকস্য পূর্ব্ববদ্ব্যাখ্যানাৎ সোমদত্তস্য ॥৩৭॥
সোমেতি। অসংভ্রান্তঃ অবিচলিতঃ। শৈনেয়ং সাত্যকিম্। সমাচিনোৎ ব্যাপ্নোৎ ॥৩৮॥
সাত্বত ইতি। সাত্বতঃ সাত্যকিঃ। শিতেন সুধারেণ ॥৩৯॥
অথেতি। ভগ্নদংষ্ট্রমিত্যনেন সোমদত্তস্য ছিন্নকার্ম্মুকত্বমাক্ষিপ্তম্ ॥৪০॥
অথেতি। মহারথত্বান্মহাবলত্বাচ্চ পীড়নেঽপি চ্ছাদনসম্ভব ইতি ভাবঃ ॥৪১॥

---

তৎপরে সাত্যকি সুদৃঢ় অন্য একখানা ধনু লইয়া সত্বর পাঁচটা বাণদ্বারা সোমদত্তকে বিদ্ধ করিলেন ॥৩৬॥

রাজা! তাহার পর সাত্যকি হাসিতে হাসিতেই যেন অন্য একটা ভল্লদ্বারা সোমদত্তের স্বর্ণময় ধ্বজটাকে ছেদন করিলেন ॥৩৭॥

কিন্তু সোমদত্ত ধ্বজটাকে নিপাতিত দেখিয়াও অবিচলিত থাকিয়াই পঁচিশটা বাণদ্বারা সাত্যকিকে ব্যাপ্ত করিলেন ॥৩৮॥

সাত্যকিও ক্রুদ্ধ হইয়া একটা সুধার ক্ষুরপ্রদ্বারা ধনুর্দ্ধর সোমদত্তের ধনুখানা কাটিয়া ফেলিলেন ॥৩৯॥

রাজা! তৎপরে সাত্যকি স্বর্ণপুঙ্খ ও নতপর্ব্ব একশত বাণদ্বারা ভগ্নদন্ত হস্তীর ন্যায় ছিন্নকার্ম্মুক সোমদত্তকে বহুপ্রকারে ব্যাপ্ত করিলেন ॥৪০॥

তদনন্তর মহারথ ও মহাবল সোমদত্ত অন্য ধনু লইয়া বাণবৃষ্টিদ্বারা সাত্যকিকে আবৃত করিলেন ॥৪১॥

---

(৩৯)…ভল্লেন ক্ষুরপ্রেণ শিতেন হ—বা নি। (৪০)…শতেন নতপর্ব্বণা…বা নি।

সোমদত্তস্তু সংক্রুদ্ধো রণে বিব্যাধ সাত্যকিঃ।
সাত্যকিং শরজালেন সোমদত্তোঽপ্যপীড়য়ৎ ॥৪২॥
দশভিঃ সাত্বতস্যার্থে ভীমোঽহন্ বাহ্লিকাত্মজম্।
সোমদত্তোঽপ্যসংভ্রান্তঃ শৈনেয়মবধীচ্ছরৈঃ ॥৪৩॥
ততস্তু সাত্বতস্যার্থে ভীমসেনো নবং দৃঢ়ম্।
মুমোচ পরিঘং ঘোরং সোমদত্তস্য বক্ষসি ॥৪৪॥
তমাপতন্তং বেগেন পরিঘং ঘোরদর্শনম্।
দ্বিধা চিচ্ছেদ সমরে প্রহসন্নিব কৌরবঃ ॥৪৫॥
স পপাত দ্বিধা ছিন্ন আয়সঃ পরিঘো মহান্।
মহীধরস্যেব মহচ্ছিখরং বজ্রদারিতম্ ॥৪৬॥
ততস্তু সাত্যকী রাজন্! সোমদত্তস্য সংযুগে।
ধনুশ্চিচ্ছেদ ভল্লেন হস্তাবাপঞ্চ পঞ্চভিঃ ॥৪৭॥

ভারতকৌমুদী

সোমেতি। বিব্যাধ তাড়য়ামাস ॥৪২॥
দশভিরিতি। শৈনেয়মবধীৎ তস্যৈব প্রধানলক্ষ্যত্বাদিত্যাশয়ঃ ॥৪৩॥
তত ইতি। নবং নবনির্ম্মিতম্ ॥৪৪॥
তমিতি। কৌরবঃ সোমদত্তঃ ॥৪৫॥
স ইতি। আয়সো লৌহময়ঃ। শিখরং শৃঙ্গম্ ॥৪৬॥
তত ইতি। হস্তাবাপং চর্ম্মনির্ম্মিতং হস্তাবরণম্, পঞ্চভিঃ শরৈঃ ॥৪৭॥

তখন সাত্যকি ক্রুদ্ধ হইয়া সোমদত্তকে বিদ্ধ করিলেন; আবার সোমদত্তও বাণসমূহদ্বারা সাত্যকিকে পীড়ন করিলেন ॥৪২॥

এই সময়ে ভীমসেন সাত্যকির সাহায্যের জন্য দশটা বাণদ্বারা সোমদত্তকে আঘাত করিলেন; সোমদত্তও অবিচলিত থাকিয়া বাণদ্বারা সাত্যকিকেই প্রহার করিলেন ॥৪৩॥

তাহার পর ভীমসেন সাত্যকির সাহায্য করিবার জন্য সোমদত্তের বক্ষে একটা নূতন, দৃঢ় ও ভীষণ পরিঘ নিক্ষেপ করিলেন ॥৪৪॥

সেই ভীমদর্শন পরিঘটা বেগে আসিতে লাগিলে, সোমদত্ত হাসিতে হাসিতেই যেন সেটাকে দুই খণ্ডে ছেদন করিলেন ॥৪৫॥

তখন সেই লৌহময় বিশাল পরিঘটা দুই খণ্ডে ছিন্ন হইয়া বজ্রবিদারিত বিশাল পর্ব্বতশৃঙ্গের ন্যায় ভূতলে পতিত হইল ॥৪৬॥

(৪৪)···ভৈমসেনির্নবং দৃঢ়ম্···বর্দ্ধ।

চতুর্ভিশ্চ শরৈস্তূর্ণং চতুরস্তুরগোত্তমান্।
সমীপং প্রেষয়ামাস প্রেতরাজস্য ভারত! ॥৪৮॥
সারথেশ্চ শিরঃ কায়াদ্ভল্লেনানতপর্ব্বণা।
জহার নরশার্দ্দূলঃ প্রহসন্ শিনিপুঙ্গবঃ ॥৪৯॥
ততঃ শরং মহাঘোরং জ্বলন্তমিব পাবকম্।
মুমোচ সাত্বতো রাজন্! স্বর্ণপুঙ্খং শিলাশিতম্ ॥৫০॥
স বিমুক্তো বলবতা শৈনেয়েন শরোত্তমঃ।
ঘোরস্তস্যোরসি বিভো! নিপপাতাশু ভারত! ॥৫১॥
সোঽতিবিদ্ধো মহারাজ! সাত্বতেন মহারথঃ।
সোমদত্তো মহাবাহুর্নিপপাত মমার চ ॥৫২॥

## ভারতকৌমুদী

চতুর্ভিরিতি। তুরগোত্তমান্ সোমদত্তস্যৈব। প্রেতরাজস্য যমস্য ॥৪৮॥
সারথেরিতি। আনতপর্বণা ঈষদ্বক্রোপান্তদেশেন ॥৪৯॥
তত ইতি। শিলয়া তত্র ঘর্ষণেন শিতং তনূকৃতাস্তং সুধারমিত্যর্থঃ ॥৫০॥
স ইতি। বিমুক্তো নিক্ষিপ্তঃ। তস্য সোমদত্তস্য, উরসি বক্ষসি ॥৫১॥
স ইতি। নিপপাত রথাদিতি শেষঃ ॥৫২॥

রাজা! তদনন্তর সাত্যকি একটা ভল্লদ্বারা সোমদত্তের ধনু ছেদন করিলেন এবং পাঁচটা বাণদ্বারা তাঁহার হস্তাবাপ কাটিয়া ফেলিলেন ॥৪৭॥

ভরতনন্দন! পরে সাত্যকি চারিটা বাণদ্বারা সত্বরই সোমদত্তের চারিটা উত্তম অশ্বকে যমের নিকটে প্রেরণ করিলেন ॥৪৮॥

এবং নরশ্রেষ্ঠ সাত্যকি হাস্য করিতে করিতে একটা নতপর্ব ভল্লদ্বারা সোমদত্তের সারথির দেহ হইতে মস্তকটা হরণ করিলেন ॥৪৯॥

রাজা! তদনন্তর সাত্যকি স্বর্ণপুঙ্খ, শিলাশাণিত, অগ্নির ন্যায় উজ্জ্বল ও মহাভয়ঙ্কর একটা বাণ নিক্ষেপ করিলেন ॥৫০॥

প্রভু ভরতনন্দন! বলবান্ সাত্যকি নিক্ষেপ করিলে, সেই উত্তম ও ভীষণ বাণটা যাইয়া সত্বরই সোমদত্তের বক্ষে পতিত হইল ॥৫১॥

মহারাজ! সাত্যকি অত্যন্তবিদ্ধ করিলে, মহারথ ও মহাবাহু সোমদত্ত রথ হইতে পতিত হইলেন এবং প্রাণত্যাগ করিলেন ॥৫২॥

(৪৮) ততশ্চতুর্ভিশ্চতুরস্তূর্ণংস্তাংস্তুরগোত্তমান্‌··· বা,··· তূর্ণং তাংস্তুরগোত্তমান্‌···নি।
(৪৯)···ভল্লেন নতপর্বণা···বা নি।

তং দৃষ্ট্বা নিহতং তত্র সোমদত্তং মহারথম্।
তাবকাঃ শরবর্ষেণ যুযুধানমুপাদ্রবন্ ॥৫৩॥
ছাদ্যমানং শরৈর্দৃষ্ট্বা যুযুধানং যুধিষ্ঠিরঃ।
মহত্যা সেনয়া সার্দ্ধং দ্রোণানীকমুপাদ্রবৎ ॥৫৪॥
ততো যুধিষ্ঠিরঃ ক্রুদ্ধস্তাবকানাং মহাবলম্।
শরৈর্বিদ্রাবয়ামাস ভারদ্বাজস্য পশ্যতঃ ॥৫৫॥
সৈন্যানি দ্রাবয়ন্তন্তু দ্রোণো দৃষ্ট্বা যুধিষ্ঠিরম্।
অভিদুদ্রাব বেগেন ক্রোধসংরক্তলোচনঃ ॥৫৬॥
ততঃ সুনিশিতৈর্বাণৈঃ পার্থং বিব্যাধ সপ্তভিঃ।
যুধিষ্ঠিরোঽপি সংক্রুদ্ধঃ প্রতিবিব্যাধ পঞ্চভিঃ ॥৫৭॥
সোঽতিবিদ্ধো মহাবাহুঃ সৃক্কণী পরিসংলিহন্।
যুধিষ্ঠিরস্য চিচ্ছেদ ধ্বজং কার্ম্মুকমেব চ ॥৫৮॥

ভারতকৌমুদী

তমিতি। তাবকাস্ত্বৎপক্ষীয়া যোদ্ধারঃ, যুযুধানং সাত্যকিম্ ॥৫৩॥
ছাদ্যেতি। দ্রোণস্য অনীকং সৈন্যম্, উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥৫৪॥
তত ইতি। বিদ্রাবয়ামাস পীড়য়ামাস, ভারদ্বাজস্য দ্রোণস্য ॥৫৫॥
সৈন্যানীতি। দ্রাবয়ন্তং নিপীড়িয়ন্তম্। অভিদুদ্রাব অভিদধাব ॥৫৬॥
তত ইতি। পার্থং পৃথায়াঃ পুত্রং প্রকরণাদ্‌যুধিষ্ঠিরম্। পঞ্চভির্বাণৈঃ ॥৫৭॥
স ইতি। স মহাবাহুর্দ্রোণঃ, সৃক্কণী ওষ্ঠপ্রান্তৌ, পরিসংলিহন্ রসনয়া স্পৃশন্ ॥৫৮॥

তখন মহারথ সোমদত্তকে নিহত দেখিয়া আপনার পক্ষের যোদ্ধারা বাণবর্ষণ করিতে করিতে সাত্যকির দিকে ধাবিত হইলেন ॥৫৩॥

ক্রমে সাত্যকিকে বাণে আবৃত দেখিয়া যুধিষ্ঠির বিশাল সৈন্যের সহিত দ্রোণসৈন্যের দিকে চলিলেন ॥৫৪॥

তাহার পর যুধিষ্ঠির ক্রুদ্ধ হইয়া বাণদ্বারা দ্রোণের সমক্ষেই আপনার বিশাল সৈন্যকে পীড়ন করিতে লাগিলেন ॥৫৫॥

যুধিষ্ঠির কৌরবসৈন্য পীড়ন করিতেছেন দেখিয়া দ্রোণ ক্রোধে আরক্তনয়ন হইয়া বেগে তাঁহার প্রতি ধাবিত হইলেন ॥৫৬॥

তদনন্তর দ্রোণ সুধার সাতটা বাণদ্বারা যুধিষ্ঠিরকে বিদ্ধ করিলেন; তখন যুধিষ্ঠিরও অত্যন্তক্রুদ্ধ হইয়া পাঁচটা বাণদ্বারা দ্রোণকে প্রতিবিদ্ধ করিলেন ॥৫৭॥

(৫৩)·· সোমদত্তং মহারথাঃ। মহতা শরবর্ষেণ···বা নি।

স চ্ছিন্নধন্বা ত্বরিতস্ত্বরাকালে নৃপোত্তমঃ।
অন্যদাদত্ত বেগেন কার্ম্মুকং সমরে দৃঢ়ম্ ॥৫৯॥
ততঃ শরসহস্রেণ দ্রোণং বিব্যাধ পার্থিবঃ।
সাশ্বসূতধ্বজরথং তদদ্ভুতমিবাভবৎ ॥৬০॥
ততো মুহূর্ত্তং ব্যথিতঃ শরপাতপ্রপীড়িতঃ।
নিষসাদ রথোপস্থে দ্রোণো ভরতসত্তম! ॥৬১॥
প্রতিলভ্য ততঃ সংজ্ঞাং মুহূর্ত্তাদ্দ্বিজসত্তমঃ।
ক্রোধেন মহতাবিষ্টো বায়ব্যাস্ত্রমবাসৃজৎ ॥৬২॥
অসংভ্রান্তস্ততঃ পার্থো ধনুরাকৃষ্য বীর্য্যবান্।
ততস্তদস্ত্রমস্ত্রেণ স্তম্ভয়ামাস ভারত!।
চিচ্ছেদ চ ধনুর্দীর্ঘং ব্রাহ্মণস্য চ পাণ্ডবঃ ॥৬৩॥

ভারতকৌমুদী

স ইতি। ত্বরাকালে সত্বরপ্রতিপ্রহারাদ্যাবশ্যকত্বাৎ। আদত্ত অগৃহ্লাৎ ॥৫৯॥
তত ইতি। অদ্বিতীয়বীরস্য দ্রোণস্য তথা তাড়নমেবাদ্ভুতমিতি ভাবঃ ॥৬০॥
তত ইতি। নিষসাদ উপবিবেশ, রথস্য উপস্থে উপবেশনস্থানে ॥৬১॥
প্রতীতি। সংজ্ঞাং চৈতন্যম্। অবাসৃজৎ ন্যক্ষিপৎ ॥৬২॥
অসমিতি। পার্থো যুধিষ্ঠিরঃ। অস্ত্রেণ শৈলাস্ত্রেণ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৩॥

মহাবাহু দ্রোণ অত্যন্তবিদ্ধ হইয়া ওষ্ঠপ্রান্ত লেহন করতঃ যুধিষ্ঠিরের ধ্বজ ও ধনু কাটিয়া ফেলিলেন ॥৫৮॥

ধনু ছিন্ন হইলে, রাজশ্রেষ্ঠ যুধিষ্ঠির ত্বরার সময়ে ত্বরান্বিত হইয়া বেগে অন্য একখানা দৃঢ় ধনু গ্রহণ করিলেন ॥৫৯॥

তাহার পর যুধিষ্ঠির বহুসংখ্যক বাণদ্বারা অশ্ব, সারথি, ধ্বজ ও রথের সহিত দ্রোণকে বিদ্ধ করিলেন; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৬০॥

ভরতশ্রেষ্ঠ! তৎপরে দ্রোণ যুধিষ্ঠিরের শরপ্রহারে পীড়িত ও ব্যথিত হইয়া মুহূর্ত্তকাল রথমধ্যে উপবেশন করিলেন ॥৬১॥

তদনন্তর দ্রোণ মুহূর্ত্তমধ্যে চৈতন্যলাভ করিয়া মহাক্রোধাবিষ্ট হইয়া বায়ব্যাস্ত্র নিক্ষেপ করিলেন ॥৬২॥

ভরতনন্দন! তাহার পর বলবান্ যুধিষ্ঠির অবিচলিত থাকিয়া ধনু আকর্ষণ করিয়া শৈলাস্ত্রদ্বারা সেই বায়ব্যাস্ত্র স্তম্ভিত করিলেন এবং দ্রোণের বিশাল ধনু কাটিয়া ফেলিলেন ॥৬৩॥

(৬২)…বায়ব্যাস্ত্রং সমাসৃজৎ…পি। (৬৩)…তদস্ত্রমস্ত্রেণ রণে…নি।

ততোঽব্রবীদ্বাসুদেবঃ কুন্তীপুত্রং যুধিষ্ঠিরম্ ।
যুধিষ্ঠির ! মহাবাহো ! যত্ত্বাং বক্ষ্যামি তচ্ছৃণু ॥৬৪॥
উপারমস্ব যুদ্ধে ত্বং দ্রোণাদ্ভরতসত্তম ! ।
গৃধ্যতে হি সদা দ্রোণো গ্রহণং তব সংযুগে ॥৬৫॥
নানুরূপমহং মন্যে যুদ্ধমস্য ত্বয়া সহ ।
যোঽস্য সৃষ্টো বিনাশায় স এবৈনং হনিষ্যতি ॥৬৬॥
পরিবর্জ্য গুরুং যাহি যত্র রাজা সুযোধনঃ ।
রাজ্ঞা রাজা হি যোদ্ধব্যো নারাজ্ঞা যুদ্ধমিষ্যতে ॥৬৭॥
তত্র ত্বং ব্রজ কৌন্তেয় ! হস্ত্যশ্বরথসংবৃতঃ ।
যাবন্মাত্রেণ চ ময়া সহায়েন ধনঞ্জয়ঃ ।
ভীমশ্চ রথশার্দ্দূলো যুধ্যতে কৌরবৈঃ সহ ॥৬৮॥

ভারতকৌমুদী

তত ইতি। অত্র বাসুদেবস্যোৎকণ্ঠা ব্যজ্যত ইতি বক্তনা বক্তব্যনিঃ ॥৬৪॥
উপেতি। উপারমস্ব বিরতো ভব। গৃধ্যতে ইচ্ছতি ॥৬৫॥
নেতি। অনুরূপং সঙ্গতম্। যো ধৃষ্টদ্যুম্নঃ ॥৬৬॥
পরীতি। গুরুং দ্রোণম্। হি যস্মাৎ। সর্ব্বা সমানস্থাদিত্যাশয়ঃ ॥৬৭॥
তত্রেতি। যাবন্মাত্রেণ কালেন, তাবৎকালেন তেনৈব সহ যুধ্যস্ব। ষট্পাদঃ শ্লোকঃ ॥৬৮॥

তৎপরে কৃষ্ণ কুন্তীনন্দন যুধিষ্ঠিরকে বলিলেন—'মহাবাহু আর্য্য যুধিষ্ঠির ! আমি আপনাকে যাহা বলিব, তাহা আপনি শ্রবণ করুন ॥৬৪॥

ভরতশ্রেষ্ঠ ! আপনি দ্রোণের সহিত যুদ্ধ হইতে বিরত হউন। কারণ, দ্রোণ সর্ব্বদাই যুদ্ধে আপনাকে ধরিবার ইচ্ছা করেন ॥৬৫॥

অতএব আপনার সহিত উঁহার যুদ্ধ আমি সঙ্গত মনে করি না। তবে বিধাতা উঁহার বিনাশের জন্য যাঁহাকে সৃষ্টি করিয়াছেন, তিনিই উঁহাকে বধ করিবেন ॥৬৬॥

সুতরাং রাজা দুর্য্যোধন যেস্থানে রহিয়াছেন, আপনি দ্রোণকে ত্যাগ করিয়া সেই স্থানে যান। কারণ, রাজা রাজার সহিতই যুদ্ধ করেন, কিন্তু অরাজার সহিত যুদ্ধ করিবার ইচ্ছাও করেন না ॥৬৭॥

কুন্তীনন্দন ! যে পর্য্যন্ত আমাকে সহায় করিয়া অর্জ্জুন এবং রথিশ্রেষ্ঠ ভীম কৌরবগণের সহিত যুদ্ধ করেন, সে পর্য্যন্ত আপনি হস্তী, অশ্ব ও রথে পরিবেষ্টিত হইয়া সেইখানে যাইয়া যুদ্ধ করুন' ॥৬৮॥

(৬৫) উপারমস্ব যুদ্ধায়…পি বঙ্গ বর্দ্ধ। (৬৬)…স এনং খো হনিষ্যতি…পি বঙ্গ বর্দ্ধ।

বাসুদেববচঃ শ্রুত্বা ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
মুহূর্ত্তং চিন্তয়িত্বা তু ততো দারুণমাহবম্ ॥৬৯॥
প্রায়াদ্দ্রুতমমিত্রঘ্নো যত্র ভীমো ব্যবস্থিতঃ।
বিনিঘ্নংস্তাবকান্ যোধান্ ব্যাদিতাস্য ইবান্তকঃ ॥৭০॥
রথঘোষেণ মহতা নাদয়ন্ বসুধাতলম্।
পর্জন্য ইব ঘর্ম্মান্তে নাদয়ন্ বৈ দিশো দশ ॥৭১॥ (বিশেষকম্)
ভীমস্য নিঘ্নতঃ শত্রূন্ পার্ষ্ণিং জগ্রাহ পাণ্ডবঃ।
দ্রোণোঽপি পাণ্ডুপাঞ্চালান্ ব্যধমদ্রজনীমুখে ॥৭২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে সোমদত্তবধে একচত্বারিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

ভারতকৌমুদী

বাস্বিতি। আহবং যুদ্ধম্। প্রায়াদগচ্ছৎ, অমিত্রঘ্নঃ শত্রুহন্তা। ব্যাদিতাস্যঃ প্রকটিত-বদনঃ। পর্জ্জন্যো মেঘঃ, ঘর্ম্মান্তে গ্রীষ্মকালাপগমে ॥৬৯—৭১॥

ভীমস্যেতি। পার্ষ্ণিং পশ্চাদ্ভাগম্, পাণ্ডবো যুধিষ্ঠিরঃ। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৭২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে একচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

কৃষ্ণের কথা শুনিয়া শত্রুহন্তা ধর্ম্মরাজ যুধিষ্ঠির একটু কাল চিন্তা করিয়া তাহার পর—ভীমসেন আপনার পক্ষের যোদ্ধাদিগকে সংহার করিতে থাকিয়া যে স্থানে বিবৃতবদন যমের ন্যায় অবস্থান করিতেছিলেন, সত্বর সেই স্থানে গমন করিলেন। গ্রীষ্মকাল অতীত হইলে মেঘ যেমন দশ দিক্ নিনাদিত করিয়া গমন করে, সেইরূপ তৎকালে যুধিষ্ঠির বিশাল রথশব্দে সমরভূমি নিনাদিত করিয়া গমন করিয়াছিলেন ॥৬৯—৭১॥

ভীমসেন শত্রু সংহার করিতেছিলেন, সেই অবস্থায় যুধিষ্ঠির যাইয়া তাঁহার পশ্চাদ্ভাগ গ্রহণ করিলেন। এদিকে দ্রোণও সেই রাত্রির প্রথমভাগে পাণ্ডব-সৈন্য ও পাঞ্চালসৈন্য বিনাশ করিতে লাগিলেন' ॥৭২॥

* '…ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…দ্বিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, '…ত্রিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' নি।

# দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———(ঃ*ঃ)———

সঞ্জয় উবাচ।

বর্ত্তমানে তথা যুদ্ধে ঘোররূপে ভয়াবহে।
তমসা সংবৃতে লোকে রজসা চ মহীপতে!।
নাপশ্যন্ত রণে যোধাঃ পরস্পরমবস্থিতাঃ ॥১॥
অনুমানেন সংজ্ঞাভির্যুদ্ধং তদ্বৃতে মহৎ।
নরনাগাশ্বমথনং পরমং লোমহর্ষণম্ ॥২॥
দ্রোণকর্ণকৃপা বীরা ভীমপার্ষতসাত্যকাঃ।
অন্যোন্যং ক্ষোভয়ামাসুঃ সৈন্যানি নৃপসত্তম! ॥৩॥
বধ্যমানানি সৈন্যানি সমন্তাত্তৈর্মহারথৈঃ।
তমসা রজসা চৈব সমন্তাদ্বিপ্রদুদ্রুবুঃ ॥৪॥

ভারতকৌমুদী

বর্ত্তেতি। তমসা রাত্রেরন্ধকারেণ, রজসা ধূলিজালেন। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১॥
অন্বিতি। সংজ্ঞাভির্নামভিঃ। নরা নাগা গজা অশ্বাশ্চ মথ্যন্তে অস্মিন্নিতি তৎ ॥২॥
দ্রোণেতি। পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ, সাত্যকঃ সাত্যকিঃ ॥৩॥
বধ্যেতি। সমন্তাৎ সর্বাসু দিক্ষু। বিপ্রদুদ্রুবুঃ পলায়াঞ্চক্রিরে ॥৪॥

সঞ্জয় বলিলেন—'রাজা! সেইরূপ ভয়ঙ্কর মহাযুদ্ধ চলিতে লাগিলে এবং অন্ধকারে ও ধূলিজালে সমস্ত লোক আবৃত হইলে, রণস্থলস্থিত যোদ্ধারা পরস্পর দেখিতে পাইতে লাগিলেন না ॥১॥

তখন অনুমান ও নামশ্রবণদ্বারাই সেই লোমহর্ষণ মহাযুদ্ধ চলিতে থাকিল; তাহাতে হস্তী, অশ্ব ও পদাতি মথিত হইতে লাগিল ॥২॥

রাজশ্রেষ্ঠ! কুরুপক্ষের দ্রোণ, কর্ণ ও কৃপ এবং পাণ্ডবপক্ষের ভীম, ধৃষ্টদ্যুম্ন ও সাত্যকি পরস্পরের সৈন্যদিগকে বিক্ষুব্ধ করিয়া তুলিলেন ॥৩॥

সেই মহারথেরা সকল দিকেই বধ করিতে থাকিলে, একতঃ মৃত্যুভয়ে, দ্বিতীয়তঃ অন্ধকারে ও ধূলিজালে দেখিতে না পাওয়ায় উভয়পক্ষের সৈন্যেরাই পলায়ন করিতে লাগিল ॥৪॥

(২)···ববৃধে মহৎ···বা নি।

তে সর্ব্বতো বিদ্রবন্তো যোধা বিত্রস্তলোচনাঃ।
অহন্যন্ত মহারাজ! ধাবমানাশ্চ সংযুগে ॥৫॥
মহারথসহস্রাণি জঘ্নুরন্যোন্যমাহবে।
অন্ধে তমসি মূঢ়ানি পুত্রস্য তব মন্ত্রিতৈঃ ॥৬॥
ততঃ সর্বাণি সৈন্যানি সেনাগোপাশ্চ ভারত!।
অমুহ্যন্ত রণে তত্র তমসা সংবৃতে সতি ॥৭॥

ধৃতরাষ্ট্র উবাচ।

তেষাং সংলোড্যমানানাং পাণ্ডবৈর্নিহতৌজসাম্।
অন্ধে তমসি মগ্নানামাসীৎ কা বো মতিস্তদা ॥৮॥
কথং প্রকাশস্তেষাং বা মম সৈন্যস্য বা পুনঃ।
বভূব লোকে তমসা তথা সঞ্জয়! সংবৃতে ॥৯॥

ভারতকৌমুদী

ত ইতি। বিদ্রবন্তঃ পলায়মানাঃ, বিত্রস্তানি ত্রাসেনাস্থিরাণি লোচনানি যেষাং তে ॥৫॥
মহেতি। অন্ধে অন্ধত্বজনকে, মূঢ়ানি কর্ত্তব্যাকর্ত্তব্যজ্ঞানহীনানি ॥৬॥
তত ইতি। সেনাং গোপয়ন্তি রক্ষন্তীতি তে। অমুহ্যন্ত কার্য্যাকার্য্যজ্ঞানশূন্যা আসন্ ॥৭॥
তেষামিতি। তেষাং মম সৈন্যানাং মধ্যে। কা কীদৃশী, বো যুষ্মাকম্ ॥৮॥
কথমিতি। প্রকাশ আলোকঃ, তেষাং পাণ্ডবসৈন্যানাম্। লোকে জগতি ॥৯॥

মহারাজ! তখন সেই যোদ্ধারা ভয়ে অস্থিরনয়ন হইয়া পলায়ন ও ছুটাছুটি করিবার অবস্থাতেই নিহত হইতে লাগিলেন ॥৫॥

রাজা! আপনার পুত্রের কুমন্ত্রণার ফলে মহারথেরা গাঢ় অন্ধকারে কর্ত্তব্যাকর্ত্তব্যজ্ঞানহীন হইয়া যুদ্ধে পরস্পর সংহার করিতে লাগিলেন ॥৬॥

ভরতনন্দন! ক্রমে রণস্থল অন্ধকারে আবৃত হইলে, সমস্ত সৈন্য ও সেনাপতি কর্ত্তব্যাকর্ত্তব্যজ্ঞানশূন্য হইয়া পড়িলেন' ॥৭॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! আমার সৈন্যেরা একতঃ গাঢ় অন্ধকারে মগ্ন ছিল, তাহাতে আবার পাণ্ডবেরা তেজ নষ্ট করিয়া তাহাদিগকে আলোড়ন করিতেছিল; সেই সময়ে তোমাদের মনের ভাব কিরূপ হইয়াছিল? ॥৮॥

জগৎটা অন্ধকারে সেইরূপ আবৃত হইলে, পাণ্ডবসৈন্যের এবং আমার সৈন্যেরই বা কি ভাবে আলোক হইয়াছিল?' ॥৯॥

(৫)···যোধা বিধ্বস্তচেতনাঃ···নি বা। (৮)···আসীৎ কা বা গতিস্তদা—বা,···আসীৎ কিং বো মনস্তদা—নি।

সঞ্জয় উবাচ।

ততঃ সর্ব্বাণি সৈন্যানি হতশিষ্টানি যানি বৈ।
সেনাগোপ্তৄনথাদিশ্য পুনর্ব্যূহমকল্পয়ন্ ॥১০॥
দ্রোণঃ পুরস্তাজ্জঘনে তু শল্যস্তথা দ্রৌণিঃ পার্শ্বতঃ সৌবলশ্চ।
স্বয়ন্তু সর্বাণি বলানি রাজন্! রাজাভ্যয়াদ্গোপয়ন্ বৈ নিশায়াম্।
উবাচ সর্ব্বাংশ্চ পদাতিসংঘান্ দুর্য্যোধনঃ পার্থিব! সান্ত্বপূর্বম্ ॥১১॥
উৎসৃজ্য সর্ব্বে পরমায়ুধানি গৃহ্ণীত হস্তৈর্জ্বলিতান্ প্রদীপান্।
তে চোদিতাঃ পার্থিবসত্তমেন ততঃ প্রহৃষ্টা জগৃহুঃ প্রদীপান্ ॥১২॥
সা ভূয় এব ধ্বজিনী বিভক্তা ব্যরোচতাগ্নিপ্রভয়া নিশায়াম্।
মহাধনৈরাভরণৈশ্চ দিব্যৈঃ শস্ত্রৈশ্চ দীপ্তৈরভিসংপতদ্ভিঃ।
ক্ষণেন সর্ব্বে বিহিতাঃ প্রদীপাঃ প্রাদীপয়ংশ্চ ধ্বজিনীং তবাশু ॥১৩॥
সর্ব্বাস্তু সেনা ব্যতিসেব্যমানাঃ পদাতিভিঃ পাবকতৈলহস্তৈঃ।
প্রকাশমানা দদৃশুর্নিশায়াং যথান্তরীক্ষে জলদাস্তড়িদ্ভিঃ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। সেনাগোপ্তৄন্ সেনাপতীন্, আদিশ্য অনুজ্ঞাপ্য ॥১০॥
দ্রোণ ইতি। জঘনে মধ্যভাগে। রাজা দুর্য্যোধনঃ, গোপয়ন্ রক্ষন্। ষট্পাদঃ শ্লোকঃ ॥১১॥
উৎসৃজ্যেতি। চোদিতাঃ প্রেরিতাঃ, পার্থিবসত্তমেন দুর্য্যোধনেন ॥১২॥
সেতি। ধ্বজিনী সেনা, বিভক্তা ব্যূহকল্পনাৎ। মহাধনৈর্মহামূল্যৈঃ। ষট্পাদঃ ॥১৩॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! হতাবশিষ্ট যে সকল সৈন্য ছিল, তাহারা সকলে সেনাপতিগণের আদেশ লইয়া পুনরায় ব্যূহ রচনা করিল ॥১০॥

রাজা! সেই ব্যূহের সম্মুখে দ্রোণ, মধ্যভাগে শল্য, দুই পার্শ্বে অশ্বত্থামা ও শকুনি রহিলেন এবং স্বয়ং দুর্য্যোধন সমস্ত সৈন্য রক্ষা করতঃ যাইতে লাগিলেন। নরনাথ! তখন দুর্য্যোধন কোমলভাবে সমস্ত পদাতিকে বলিলেন—॥১১॥

'পদাতিগণ! তোমরা অস্ত্র পরিত্যাগ করিয়া হস্তে প্রজ্বলিত প্রদীপ ধারণ কর'। দুর্য্যোধন সেইরূপ আদেশ করিলে, পদাতিরা আনন্দিত হইয়া প্রদীপ ধারণ করিল ॥১২॥

তদনন্তর সেই বিভক্ত কৌরবসৈন্য রাত্রিতে অগ্নি, মহামূল্য অলঙ্কার এবং অলৌকিক ও উজ্জ্বল পতনশীল অস্ত্রের আলোকে আলোকিত হইল। এইভাবে প্রজ্বলিত প্রদীপ সকল ক্ষণকালমধ্যেই আপনার সৈন্য আলোকিত করিল ॥১৩॥

(১১)···কৃতবর্ম্মা সৌবলশ্চ··· বা নি। (১৪)··· প্রকাশমানা দদৃশুঃ···পি বা নি।

প্রকাশিতায়াস্তু ততো ধ্বজিন্যাং দ্রোণোঽগ্নিকল্পঃ প্রপতন্ সমন্তাৎ।
ররাজ রাজেন্দ্র! সুবর্ণবর্ম্মা মধ্যং গতঃ সূর্য্য ইবাংশুমালী ॥১৫॥
জাম্বূনদেম্বাভরণেষু চৈব নিষ্কেষু শুদ্ধেষু শরাসনেষু।
পীতেষু শস্ত্রেষু চ পাবকস্য প্রতিপ্রভাস্তত্র ততো বভূবুঃ ॥১৬॥
গদাশ্চ শৈক্যাঃ পরিঘাশ্চ শুভ্রা রথেষু শক্ত্যশ্চ বিবর্ত্তমানাঃ।
প্রতিপ্রভারশ্মিভিরাজমীঢ়! পুনঃ পুনঃ সংজনয়ন্তি দীপান্ ॥১৭॥
ছত্রাণি বালব্যজনানি খড়্গা দীপ্তা মহোল্কাশ্চ তথৈব রাজন্!।
ব্যাঘূর্ণমানাশ্চ সুবর্ণমালা ব্যায়চ্ছতাং তত্র তদা বিরেজুঃ ॥১৮॥

## ভারতকৌমুদী

সর্বা ইতি। তস্যাং নিশায়াম্, পাবকাশ্চ তৈলানি চ হস্তেষু যেষাং তৈঃ তৈলাগ্নিযুক্ত-প্রদীপহস্তৈরিত্যর্থঃ পদাতিভিঃ, ব্যতিসেব্যমানাঃ পরস্পরমাশ্রীয়মাণাঃ, অতএব প্রকাশমানা দৃষ্টিযোগ্যাঃ, সর্ব্বাস্তু উভয়পক্ষীয়া এব সেনাঃ, যথা অন্তরীক্ষে তড়িদ্ভির্জলদা মেঘা দৃশ্যন্তে, তথা দদৃশুঃ সর্ব্বৈর্দদৃশিরে। কর্ম্মণ্যপি পরস্মৈপদমার্ষম্ ॥১৪॥

প্রেতি। প্রপতন্ বিচরন্। মধ্যং গগনস্য। অংশুমালী কিরণচয়শালী ॥১৫॥

জাম্বূনদেম্বিতি। জাম্বূনদেষু স্বর্ণময়েষু, নিষ্কেষু বক্ষোভূষণেষু, শুদ্ধেষু স্বর্ণখচিতত্বাদুজ্জ্বলেষু, শরাসনেষু ধনুঃষু। পীতেষু নির্ম্মলেষু। প্রতিপ্রভাঃ প্রতিবিম্বাঃ ॥১৬॥

গদা ইতি। শিক্যং লৌহসারস্তেন নির্ম্মিতা ইতি শৈক্যাঃ। বিবর্ত্তমানা বিদ্যমানাঃ। প্রতিপ্রভারশ্মিভিঃ প্রতিবিম্বকিরণৈঃ, হে আজমীঢ়! অজমীঢ়বংশীয়! ॥১৭॥

ছত্রাণীতি। বালব্যজনানি চামরাণি। ব্যায়চ্ছতাং যুদ্ধব্যায়ামং কুর্বতাম্ ॥১৮॥

পদাতিরা প্রদীপ ধারণ করিয়া পরস্পর আনুকূল্য করিতে লাগিলে, আকাশে বিদ্যুৎ স্ফুরিত হইলে মেঘ যেমন রাত্রিতেও দৃষ্টিগোচর হয়, সেইরূপ সমস্ত সৈন্যই প্রকাশিত হইয়া রাত্রিতেও দৃষ্টিগোচর হইতে লাগিল ॥১৪॥

রাজশ্রেষ্ঠ! তখন সমস্ত সৈন্যই প্রকাশ পাইলে, স্বর্ণবর্ম্মধারী, অগ্নির তুল্য তেজস্বী এবং সকল দিকে বিচরণকারী দ্রোণ—আকাশমধ্যবর্ত্তী কিরণসমূহশালী সূর্য্যের ন্যায় দীপ্তি পাইতে লাগিলেন ॥১৫॥

তখন স্বর্ণময় বক্ষোভূষণ, স্বর্ণময় অন্যান্য অলঙ্কার, স্বর্ণখচিত ধনু এবং নির্ম্মল অস্ত্রসমূহে প্রদীপাগ্নির প্রতিবিম্ব সকল পতিত হইল ॥১৬॥

অজমীঢ়নন্দন রাজা! লৌহসার-(ইস্পাত) নির্ম্মিত গদা, শুভ্রবর্ণ পরিঘ এবং রথস্থিত শক্তি সকল আপন আপন অঙ্গে পতিত প্রদীপপ্রতিবিম্বের কিরণদ্বারা অনবরত প্রদীপের কার্য্য করিতে লাগিল ॥১৭॥

(১৫)···প্রতপন্ সমন্তাৎ···বা নি।

শস্ত্রপ্রভাভিশ্চ বিরাজমানং দীপপ্রভাভিশ্চ তদা বলং তৎ।
প্রকাশিতঞ্চাভরণপ্রভাভির্ভৃশং প্রকাশং নৃপতে! বভূব ॥১৯॥
পীতানি শস্ত্রাণ্যসৃগুক্ষিতানি বীরাবধূতানি তনুচ্ছদানি।
দীপ্তাং প্রভাং প্রাজনয়ন্ত তত্র তপাত্যয়ে বিদ্যুদিবান্তরীক্ষে ॥২০॥
প্রকম্পিতানামভিঘাতবেগৈরভিঘ্নতাঞ্চাপততাং জবেন।
বক্ত্রাণ্যকাশন্ত তদা নরাণাং বায্বীরিতানীব মহাম্বুজানি ॥২১॥
মহাবনে দারুময়ে প্রদীপ্তে যথা প্রভা ভাস্করস্যাধিকা স্যাৎ।
তথা তদাসীদ্ধ্বজিনী প্রদীপ্তা মহাভয়ে তত্র তু ভীমরূপা ॥২২॥

ভারতকৌমুদী

শস্ত্রেতি। বলং কৌরবসৈন্যম্। প্রকাশম্ আলোকিতম্ ॥১৯॥

পীতানীতি। পীতানি নির্ম্মলানি, অসৃগুক্ষিতানি রুধিরসিক্তানি, বীরৈরবধূতানি কম্পিতানি, তনুচ্ছদানি বর্ম্মাণি। ক্লীবত্বমার্ষম্ দীপ্তামুজ্জ্বলাম্, প্রাজনয়ন্ত প্রতিবিম্বৈঃ, তপাত্যয়ে গ্রীষ্মাপগমে ॥২০॥

প্রেতি। অভিঘ্নতাং প্রহরতাম্, জবেন বেগেন। বায্বীরিতানি বায়ুচালিতানি ॥২১॥

মহেতি। প্রদীপ্তে বহ্নিনা প্রজ্বলিতে। ধ্বজিনী কৌরবসেনা, প্রদীপ্তা আলোকিতা ॥২২॥

ভারতভাবদীপঃ

বর্ত্তমান ইতি ॥১—১০॥ জঘনে পশ্চাদ্ভাগে ॥১১—১২॥ আভরণৈঃ শস্ত্রৈশ্চেতি সহার্থে তৃতীয়া ॥১৩॥ দদৃশুরিতি কর্ম্মণ্যপি পরস্মৈপদম্ ॥১৪—১৬॥ বিবর্ত্তমানা গতাগতং কুর্ব্বাণাঃ প্রতিপ্রভা রশ্মিভিঃ, প্রতিবিম্বিতৈঃ তেজোভিঃ, সংজনয়ন্তি নির্বর্ত্তয়ন্তি ॥১৭—১৯॥ বীরৈরবধূতান্যাক্ষিপ্তানি পরিপার্শ্বগজাদীনাং দক্ষিণবামেষু প্রদীপ্তামস্ত্রাদিপ্রভয়োদ্দীপ্তাম্

রাজা! তখন যুদ্ধার্থী বীরগণের ছত্র, চামর, তরবারি, উজ্জ্বল মহোল্কা (বর্শা) ও দোদুল্যমান স্বর্ণমালা সকল প্রকাশ পাইতে থাকিল ॥১৮॥

রাজা! তখন অস্ত্রের প্রভা, দীপের আলোক এবং অলঙ্কারের দীপ্তিতে সেই কৌরবসৈন্য অত্যন্ত আলোকিত হইল ॥১৯॥

আর রক্তসিক্ত নির্ম্মল অস্ত্র এবং বীরগণের গাত্রস্থিত দোদুল্যমান বর্ম্ম সকল (প্রদীপের প্রতিবিম্ব গ্রহণ করিয়া) বর্ষাকালে আকাশে বিদ্যুতের ন্যায় উজ্জ্বল আলোক উৎপাদন করিতে লাগিল ॥২০॥

তৎকালে আঘাতের বেগে কম্পিত, আঘাতকারী এবং বেগে আগত মনুষ্যগণের মুখমণ্ডল সকল—বায়ুসঞ্চালিত মহাপদ্মসমূহের ন্যায় প্রকাশ পাইতে থাকিল ॥২১॥

(২২)…ভাস্করস্যাপি নশ্যেৎ… মহাভয়া ভারত! ভীমরূপা—বা নি।

তৎ সংপ্রদীপ্তং বলমস্মদীয়ং নিশাম্য পার্থাস্ত্বরিতাস্তথৈব।
সর্ব্বেষু সৈন্যেষু পদাতিসংঘানচোদয়ংস্তেঽথ চক্রুঃ প্রদীপান্ ॥২৩॥
গজে গজে সপ্ত কৃতা প্রদীপা রথে রথে চৈব দশ প্রদীপাঃ।
দ্বাবশ্বপৃষ্ঠে পরিপার্শ্বতোঽন্যে ধ্বজেষু চান্যে জঘনেষু চান্যে ॥২৪॥
সেনাসু সর্ব্বাসু চ পার্শ্বতোঽন্যে পশ্চাৎ পুরস্তাচ্চ সমন্ততশ্চ।
মধ্যে তথান্যে জ্বলিতাগ্নিহস্তা ব্যদীপয়ন্ পাণ্ডুসুতস্য সেনাম্ ॥২৫॥
মধ্যে তথান্যে জ্বলিতাগ্নিহস্তা সেনাদ্বয়েঽপি স্ম নরা বিচেরুঃ।
সর্ব্বেষু সৈন্যেষু পদাতিসংঘা বিমিশ্রিতা হস্তিরথাশ্ববৃন্দৈঃ।
ব্যদীপয়ংস্তে ধ্বজিনীং প্রদীপ্তাং তথা বলং পাণ্ডবেয়াভিগুপ্তম্ ॥২৬॥

ভারতকৌমুদী

তদিতি। সংপ্রদীপ্তমালোকিতম্। নিশাম্য দৃষ্ট্বা। অচোদয়ন্ প্রৈরয়ন্ ॥২৩॥
গজ ইতি। সপ্তেত্যাদাবপি বীপ্সা জ্ঞেয়া। জঘনেষু পশ্চাদ্ভাগেষু ॥২৪॥
সেনাস্বিতি। জ্বলিতাগ্নয়ঃ প্রদীপা হস্তেষু যেষাং তে, ব্যদীপয়ন্ প্রাকাশয়ন্ ॥২৫॥
মধ্য ইতি। মধ্যে উভয়োঃ সেনয়োর্মধ্যদেশে। ধ্বজিনীং সেনাম্, প্রদীপ্তাং স্বপক্ষীয়-প্রদীপৈরালোকিতামপি, বলং সৈন্যম্, পাণ্ডবেয়ৈরভিগুপ্তং রক্ষিতম্। ষট্পাদঃ শ্লোকঃ ॥২৬॥

শুষ্কবৃক্ষময় মহাবনে আগুন জ্বলিয়া উঠিলে, সূর্য্যের আলোকও যেমন অধিক হয়, সেইরূপ সেই মহাভীষণ সময়ে ভীষণ কৌরবসৈন্যের আলোকও অধিক হইল ॥২২॥

তখন আমাদের সৈন্য আলোকিত দেখিয়া পাণ্ডবেরাও সেইরূপই ত্বরান্বিত হইয়া আপন পদাতিসৈন্যগণকে প্রদীপ প্রজ্বলিত করিবার আদেশ করিলেন; পরে তাহারাও সমস্ত পাণ্ডবসৈন্যমধ্যে প্রদীপ প্রজ্বলিত করিল ॥২৩॥

তাহারা প্রত্যেক হাতীতে সাত সাতটা, প্রত্যেক রথে দশ দশটা, প্রত্যেক অশ্বে দুই দুইটা, এবং পার্শ্বে, ধ্বজে ও পশ্চাদ্ভাগে কতকগুলি করিয়া প্রদীপ প্রজ্বলিত করিল ॥২৪॥

অন্য পদাতিরা হস্তে প্রদীপ ধারণ করিয়া সমস্ত পাণ্ডবসৈন্যের পার্শ্বে, পিছনে, সম্মুখে, সকল দিকে এবং মধ্যদেশে আলোক উৎপাদন করিল ॥২৫॥

আবার উভয় সৈন্যেরই অন্যান্য পদাতিরা হস্তে প্রদীপ ধারণ করিয়া উভয় সৈন্যেরই মধ্যস্থানে বিচরণ করিতে লাগিল এবং সমস্ত সৈন্যেরই অপর পদাতিরা হস্তী, অশ্ব ও রথসমূহের সহিত মিলিত হইয়া আপনার সৈন্য ও পাণ্ডবসৈন্যদিগকে প্রকাশিত করিল ॥২৬॥

(২৩)…নিশম্য পার্থাঃ…পি বঙ্গ বর্দ্ধ।

তেন প্রদীপ্তেন তথা প্রদীপ্তং বলং তবাসীদ্বলবদ্বলেন।
ভাঃ কুর্ব্বতা ভানুমতা গ্রহেণ দিবাকরেণাগ্নিরিবাভিগুপ্তঃ ॥২৭॥
তয়োঃ প্রভাঃ পৃথিবীমন্তরীক্ষং সর্বা ব্যতিক্রম্য দিশশ্চ বৃদ্ধাঃ।
তেন প্রকাশেন ভৃশং প্রকাশং বভূব তেষাং তব চৈব সৈন্যম্ ॥২৮॥
তেন প্রকাশেন দিবং গতেন সংবোধিতা দেবগণাশ্চ রাজন্!।
গন্ধর্ব্বযক্ষাঃ সুরসিদ্ধসংঘা সমাগমন্নপ্সরসশ্চ সর্ব্বাঃ ॥২৯॥
তদ্দেবগন্ধর্বসমাকুলঞ্চ যক্ষাসুরেন্দ্রাপ্সরসাং গণৈশ্চ।
হতৈশ্চ শূরৈর্দিবমারুহদ্ভিরায়োধনং দিব্যকল্পং বভূব ॥৩০॥

## ভারতকৌমুদী

তেনেতি। হে রাজন্! তব বলং সৈন্যসমুদায়ঃ, প্রদীপ্তেন প্রদীপপ্রভাভিরালোকিতেন, তেন বলেন হস্ত্যশ্বাদিনা বিশেষেণ, ভানুমতা অতিশয়েন কিরণবতা, অতএব ভা দীপ্তীঃ কুর্ব্বতা, দিবাকরেণ গ্রহেণ, অভিগুপ্তো রক্ষিতঃ প্রাচুর্য্যেণ প্রকাশিত ইত্যর্থঃ অগ্নিরিব, বলবৎ সাতিশয়ম্, তথা প্রদীপ্তমালোকিতমাসীৎ ॥২৭॥

তয়োরিতি। তয়োঃ সেনয়োঃ। ব্যতিক্রম্য অতীত্য, বৃদ্ধা অভবন্ ॥২৮॥

তেনেতি। দিবং গতেন আকাশোত্থিতেন, সংবোধিতা যুদ্ধদর্শনায় প্রোৎসাহিতাঃ ॥২৯॥

তদিতি। দেবৈর্গন্ধর্বৈশ্চ সমাকুলম্ উপরিষ্টাদ্ব্যাপ্তম্, যক্ষাসুরেন্দ্রাপ্সরসাং গণৈঃ, হতৈঃ অতএব দিবং স্বর্গমারুহদ্ভিরধিরোহদ্ভিঃ শূরৈশ্চ সমাকুলমিত্যনুবৃত্তিঃ, তৎ আয়োধনং রণস্থলম্, দিব্যকল্পং স্বর্গীয়তুল্যং বভূব, উপরিষ্টাদ্দেবাদিব্যাপ্তত্বাৎ ॥৩০॥

---

রাজা! মহাকিরণশালী ও দীপ্তিকারী সূর্য্যগ্রহের সংস্পর্শে অগ্নি যেমন অধিক উজ্জ্বল হয়, সেইরূপ আপনার সৈন্যও প্রদীপের প্রভায় উদ্ভাসিত হস্তী ও অশ্বপ্রভৃতির সংস্পর্শে অধিক উদ্ভাসিত হইল ॥২৭॥

ক্রমে উভয় সৈন্যের আলোকই সমরভূমি, আকাশ ও সমস্ত দিক্ অতিক্রম করিয়া বৃদ্ধি পাইল। সেই আলোকে পাণ্ডবসৈন্য ও আপনার সৈন্য অত্যন্ত আলোকিত হইল ॥২৮॥

রাজা! সেই আলোক আকাশে উঠিলে, দেবগণ, গন্ধর্ব্বগণ, যক্ষগণ, সিদ্ধগণ এবং সমস্ত অপ্সরা যুদ্ধ দর্শন করিবার জন্য আগমন করিলেন ॥২৯॥

উপরে দেব, গন্ধর্ব্ব, যক্ষ, অসুর, অপ্সরা এবং যুদ্ধে নিহত স্বর্গারোহী বীরগণে পরিব্যাপ্ত সেই রণস্থল স্বর্গীয় রণস্থলের তুল্য হইল ॥৩০॥

---

(২৯)···দিবঙ্গমেন·· বর্দ্ধ।

রথাশ্বনাগাকুলদীপদীপ্তং সংরব্ধযোধাহতবিদ্রুতাশ্বম্।
মহদ্বলং ব্যূঢ়রথাশ্বনাগং সুরাসুরব্যূহসমং বভূব ॥৩১॥
তচ্ছক্তিসংঘাকুলচণ্ডবাতং মহারথাভ্রং গজবাজিঘোরম্।
শস্ত্রৌঘবর্ষং রুধিরাম্বুধারং নিশি প্রবৃত্তং রণদুর্দ্দিনং তৎ ॥৩২॥
তস্মিন্ মহাগ্নিপ্রতিমো মহাত্মা সন্তাপয়ন্ পাণ্ডবান্ বিপ্রমুখ্যঃ।
গভস্তিভির্মধ্যগতো যথার্কো বর্ষাত্যয়ে তদ্বদভূন্নরেন্দ্র! ॥৩৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি ঘটোৎকচবধে দীপোদ্যোতনে দ্বিচত্বারিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ভারতকৌমুদী

রথেতি। রথেষু অশ্বেষু নাগেষু গজেষু চ আকুলা ব্যাপ্তা যে দীপাস্তৈর্দীপ্তং প্রকাশিতম্, সংরব্ধৈঃ ক্রুদ্ধৈর্যোধৈরাহতা অতএব বিদ্রুতা দ্রুতং পলায়িতা অশ্বা যস্য তৎ, তথা ব্যূঢ়া ব্যূহরূপেণ স্থাপিতা রথা অশ্বা নাগা গজাশ্চ যস্য তৎ, মহদ্বলং বিশালং কুরুপাণ্ডবসৈন্যদ্বয়ম্, সুরাসুরব্যূহয়োঃ সমং সমানং বভূব ॥৩১॥

তদিতি। শক্তিসংঘঃ আকুলো ব্যাপী চণ্ডো মহাংশ্চ বাতো বায়ুরিব যত্র তৎ, মহান্তো রথা অভ্রাণি মেঘা ইব যত্র তৎ, গজৈর্বাজিভিশ্চ ঘোরম্, শস্ত্রৌঘস্য বর্ষং বারিবর্ষমিব যত্র তৎ, তথা রুধিরাণি অম্বূনীব তেষাং ধারা যত্র তচ্চ, তৎ প্রসিদ্ধম্, তৎ প্রকৃতম্, রণো দুর্দ্দিনং মেঘাচ্ছন্নদিনমিব তৎ, নিশি রাত্রৌ প্রবৃত্তম্ ॥৩২॥

---

সেই বিশাল সৈন্য দুইটা দেবসৈন্য ও অসুরসৈন্যের সমান হইয়া গেল। তাহা—হস্তী, অশ্ব ও রথস্থিত দীপসমূহে আলোকিত ছিল, ক্রুদ্ধ যোদ্ধারা আঘাত করিলে অশ্বগণ তাহা হইতে বেগে পলায়ন করিতেছিল এবং তাহাতে হস্তী, অশ্ব ও রথ সকল ব্যূহরূপে সজ্জিত ছিল ॥৩১॥

সেই রাত্রির যুদ্ধটা মেঘাচ্ছন্ন দিনের ন্যায় হইয়া পড়িল। কারণ, তখন শক্তিসমূহ প্রবল বায়ুর তুল্য চলিতে লাগিল, বিশাল রথ সকল মেঘের ন্যায় বিচরণ করিতে থাকিল, বারিবর্ষণের তুল্য অস্ত্রবর্ষণ হইতে লাগিল এবং জলের ন্যায় রক্তের ধারা পড়িতে থাকিল; আর হস্তী ও অশ্বগণে তাহা ভীষণ হইয়া দাঁড়াইল ॥৩২॥

---

* '…একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…ত্রিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, '.. চতুঃষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' নি।

# ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

প্রকাশিতে তদা লোকে রজসা তমসা বৃতে।
সমাজগ্মু রথো বীরাঃ পরস্পরবধৈষিণঃ ॥১॥
তে সমেত্য রণে রাজন্! শস্ত্রপ্রাসাসিধারিণঃ।
পরস্পরমুদৈক্ষন্ত পরস্পরকৃতাগসঃ ॥২॥

---

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। হে নরেন্দ্র! তস্মিন্ রণদুর্দ্দিনে, মহাগ্নিপ্রতিমো মহাত্মা চ, বিপ্রমুখ্যো দ্রোণঃ, পাণ্ডবান্ সন্তাপয়ন্, বর্ষাত্যয়ে শরদি, গগনস্থ মধ্যগতঃ অর্কঃ, গভস্তিভিঃ কিরণৈর্যথা ভবতি, বাণৈস্তদ্বদভূৎ ॥৩৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

প্রেতি। রজসা তমসা চ বৃতে লোকে তদা দীপৈঃ প্রকাশিতে সতীতি সম্বন্ধঃ ॥১॥

ত ইতি। পরস্পরং কৃতানি আগাংসি প্রহারাদিভিরপরাধা যৈস্তে ॥২॥

ভারতভাবদীপঃ

॥২০—২৬॥ তেন বলেন গজাদিনা প্রদীপ্তেন প্রদীপশালিনা, বলং চতুরঙ্গবলবদত্যর্থং প্রদীপ্তং প্রকাশিতমাসীদিত্যন্বয়ঃ। অভিতপ্তমুদ্দীপিতম্ ॥২৭॥ তয়োঃ সেনয়োঃ ॥২৮—২৯॥ দিব্যকল্প-মদ্ভুতোপমম্ ॥৩০॥ রথনাগাদীনাং কুলদীপৈর্দীপ্তম্ ॥৩১॥ আকুলেতি চণ্ডবাতবিশেষণম্ ॥৩২-৩৩॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪২॥

---

রাজা! ক্রমে শরৎকালে আকাশমধ্যবর্ত্তী সূর্য্য যেমন কিরণদ্বারা জগৎ সন্তপ্ত করেন, সেইরূপ বিশাল অগ্নির তুল্য তেজস্বী মহাত্মা দ্রোণ বাণদ্বারা পাণ্ডবগণকে সন্তপ্ত করিতে লাগিলেন' ॥৩৩॥

———:০:———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তখন ধূলিজালে ও অন্ধকারে আবৃত লোক সকল দীপের আলোকে আলোকিত হইলে, উভয়পক্ষের বীরেরাই পরস্পর-বধৈষী হইয়া পরস্পরমিলিত হইতে লাগিলেন ॥১॥

রাজা! প্রাস, তরবারি ও অন্যান্য অস্ত্রধারী এবং পরস্পর অপরাধী সেই বীরেরা রণস্থলে অগ্রসর হইয়া পরস্পর দর্শন করিতে থাকিলেন ॥২॥

প্রদীপানাং সহস্রৈশ্চ দীপ্যমানৈঃ সমন্ততঃ।
বিররাজ তদা ভূমির্গ্রহৈর্দ্যৌরিব ভারত! ॥৩॥
উল্কাশতৈঃ প্রজ্বলিতৈ রণভূমির্ব্যরোচত।
দহ্যমানেব লোকানামভাবে চ বসুন্ধরা ॥৪॥
প্রাদীপ্যন্ত দিশঃ সর্ব্বাঃ প্রদীপৈস্তৈঃ সমন্ততঃ।
বর্ষাপ্রদোষে খদ্যোতৈর্বৃতা বৃক্ষা ইবাবভুঃ ॥৫॥
অসজ্জন্ত ততো বীরা বীরেষ্বেব পৃথক্ পৃথক্।
নাগা নাগৈঃ সমাজগ্মুস্তুরগাঃ সহ বাজিভিঃ ॥৬॥
রথা রথিবরৈরেব সমাজগ্মুর্মুদান্বিতাঃ।
তস্মিন্ রাত্রিমুখে ঘোরে তব পুত্রস্য শাসনাৎ ॥৭॥

ভারতকৌমুদী

প্রদীপানামিতি। ভূমিঃ সমরাঙ্গনম্, দ্যৌরাকাশম্ ॥৩॥
উল্কেতি। দহ্যমানা প্রলয়াগ্নিনা, অভাবে ধ্বংসে প্রলয়কালে ॥৪॥
প্রেতি। প্রাদীপ্যন্ত আলোকিতা অভবন্। আবভুস্তা দিশ ইতি শেষঃ ॥৫॥
অসজ্জন্তেতি। অসজ্জন্ত মিলিতা অভবন্। নাগা গজাঃ, নাগৈর্গজৈঃ সহ ॥৬॥
রথা ইতি। রথা রথিনঃ। তব পুত্রস্য দুর্য্যোধনস্য, শাসনাদাদেশাৎ ॥৭॥

---

ভরতনন্দন! তখন সকল দিকেই প্রজ্বলিত সহস্র সহস্র দীপের আলোকে সমরভূমিটা—গ্রহগণদ্বারা আকাশের ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥৩॥

প্রলয়কালে অগ্নি দগ্ধ করিতে লাগিলে পৃথিবী যেমন আলোকিত হয়, সেইরূপ প্রজ্বলিত শত শত উল্কার (মশালের) আলোকে রণভূমি আলোকিত হইল ॥৪॥

সকল দিকের সেই সকল প্রদীপের আলোকে সকল দিক্ই আলোকিত হইল। তখন বর্ষাকালের প্রদোষসময়ে খদ্যোতাবৃত বৃক্ষসমূহের ন্যায় সেই দিক্গুলি প্রকাশ পাইতে থাকিল ॥৫॥

তাহার পর বীরেরা পৃথক্ পৃথক্ভাবে বীরগণের সহিত মিলিত হইতে লাগিলেন এবং হস্তীরা হস্তিগণের সহিত ও অশ্বেরা অশ্বদের সহিত সংযুক্ত হইতে থাকিল ॥৬॥

আর সেই ভয়ঙ্কর প্রদোষকালে আপনার পুত্রের আদেশে রথীরা আনন্দিত হইয়া প্রধান রথীদের সহিতই মিলিত হইতে লাগিলেন ॥৭॥

(৪)···রণভূমির্ব্যরাজত···পি বা নি। (৬)···তুরগা হয়সাদিভিঃ···বা নি।

ততোঽৰ্জ্জুনো মহারাজ ! কৌরবাণামনীকিনীম্ ।
ব্যধমত্ত্বরয়া যুক্তঃ ক্ষপয়ন্ সর্ব্বপার্থিবান্ ॥৮॥

ধৃতরাষ্ট্র উবাচ ।

তস্মিন্ প্রবিষ্টে সংরব্ধে মম পুত্রস্য বাহিনীম্ ।
অমৃষ্যমাণে দুর্দ্ধর্ষে কথমাসীন্মনো হি বঃ ॥৯॥
কিমকুর্ব্বত সৈন্যানি প্রবিষ্টে শ্বেতবাহনে ।
দুর্য্যোধনশ্চ কিং কৃত্যং প্রাপ্তকালমমন্যত ॥১০॥
কে চৈনং সমরে বীরং প্রত্যুদ্যযুররিন্দমাঃ ।
কেঽরক্ষন্ দক্ষিণং চক্রং কে চ দ্রোণস্য সব্যতঃ ॥১১॥
কে পৃষ্ঠতশ্চাপ্যভবন্ বীরা বীরস্য যুধ্যতঃ ।
কে পুরস্তাদগচ্ছন্ত নিঘ্নতঃ শাত্রবান্ রণে ॥১২॥
যৎ প্রাবিশন্মহেষ্বাসঃ পাঞ্চালানপরাজিতঃ ।
নৃত্যন্নিব নরব্যাঘ্রো রথমার্গেষু বীর্য্যবান্ ॥১৩॥

ভারতকৌমুদী

তত ইতি। অনীকিনীং সেনাম্। ব্যধমৎ ব্যনাশয়ৎ। ক্ষপয়ন্ নাশয়ন্ ॥৮॥
তস্মিন্নিতি। সংরব্ধে সোৎসাহে। অমৃষ্যমাণে শত্রূনসহমানে। কথং কীদৃক্ ॥৯॥
কিমিতি। সৈন্যানি মদীয়ানি। শ্বেতবাহনে অর্জ্জুনে। প্রাপ্তকালং তৎকালোচিতম্ ॥১০॥
ক ইতি। এনমর্জ্জুনম্। চক্রং সৈন্যসমূহম্। সব্যতো বামং চক্রম্ ॥১১॥
ক ইতি। পৃষ্ঠতো গামিনঃ। বীরস্য দ্রোণস্য, যুধ্যতো যুধ্যমানস্য ॥১২॥

মহারাজ ! তদনন্তর অর্জ্জুন ত্বরান্বিত হইয়া কৌরবপক্ষের রাজগণকে বিনাশ করতঃ কৌরবসৈন্য বিধ্বস্ত করিতে লাগিলেন' ॥৮॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয় ! উৎসাহী, অসহিষ্ণু ও দুর্দ্ধর্ষ অর্জ্জুন আমার পুত্রের সৈন্যমধ্যে প্রবেশ করিলে, তোমাদের মন কিরূপ হইয়াছিল ? ॥৯॥

অর্জ্জুন প্রবেশ করিলে, আমার সৈন্যেরা কি করিল ? দুর্য্যোধনই বা কোন্ কার্য্যকে তৎকালোচিত বলিয়া মনে করিলেন ? ॥১০॥

কৌরবপক্ষের কোন্ বীরেরাই বা অর্জ্জুনের অভিমুখগামী হইলেন ? কাঁহারাই বা দ্রোণের দক্ষিণ চক্র এবং কাঁহারাই বা তাঁহার বাম চক্র রক্ষা করিতে থাকিলেন ? ॥১১॥

বীর দ্রোণ যুদ্ধ করিতে থাকিয়া শত্রুসংহার করিতে থাকিলে, কাঁহারা তাঁহার পৃষ্ঠগামী হইলেন ? কাঁহারাই বা তাঁহার অগ্রে গমন করিলেন ? ॥১২॥

(১০) কিমমন্যন্ত···বর্দ্ধ,·· প্রবিষ্টে পরপীড়নে···বা নি।

যো দদাহ শরৈর্দ্রোণঃ পাঞ্চালানাং রথব্রজান্।
ধূমকেতুরিব ক্রুদ্ধঃ কথং মৃত্যুমুপেযিবান্ ॥১৪॥ (যুগ্মকম্)
অব্যগ্রানেব হি পরান্ কথয়স্যপরাজিতান্।
হৃষ্টানুদীর্ণান্ সংগ্রামে ন তথা সূত! মামকান্ ॥১৫॥
হতাংশ্চৈব বিদীর্ণাংশ্চ বিপ্রকীর্ণাংশ্চ শংসসি।
রথিনো বিরথাংশ্চৈব কৃতান্ যুদ্ধেযু মামকান্ ॥১৬॥

সঞ্জয় উবাচ।

দ্রোণস্য মতমাজ্ঞায় যুদ্ধকামস্য তাং নিশাম্।
দুর্য্যোধনো মহারাজ! বশ্যান্ ভ্রাতৃনুবাচ হ ॥১৭॥
বিকর্ণং চিত্রসেনঞ্চ মহাবাহুঞ্চ কৌরবম্।
দুর্দ্ধর্ষং দীর্ঘবাহুঞ্চ যে চ তেষাং পদানুগাঃ ॥১৮॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

যদিতি। যৎ যঃ, মহেষ্বাসো মহাধনুর্দ্ধরো দ্রোণঃ। উপেযিবান্ স প্রাপ্তবান্ ॥১৩—১৪॥
অব্যগ্রানিতি। অব্যগ্রান্ অনাকুলান্। উদীর্ণান্ সোৎসাহান্ ॥১৫॥
হতানিতি। বিদীর্ণান্ ক্ষতবিক্ষতীকৃতান্, বিপ্রকীর্ণান্ সংঘচ্যুতান্ ॥১৬॥
দ্রোণস্যেতি। তাং নিশামিত্যত্যন্তসংযোগে দ্বিতীয়া। পদানুগা অনুচরাঃ ॥১৭—১৮॥

বলবান্, মহাধনুর্দ্ধর ও অপরাজিত যে নরশ্রেষ্ঠ দ্রোণ রথপথে নৃত্য করিতে থাকিয়াই যেন পাঞ্চালসৈন্যমধ্যে প্রবেশ করিয়াছিলেন এবং যে দ্রোণ ক্রুদ্ধ হইয়া বাণদ্বারা ধূমকেতুর ন্যায় পাঞ্চালদিগের রথিগণকে দগ্ধ করিতেছিলেন, সেই দ্রোণ কি প্রকারে মৃত্যুমুখে পতিত হইলেন? ॥১৩—১৪॥

সঞ্জয়! তুমি বিপক্ষদিগকে যুদ্ধে যেরূপ অনাকুল, অপরাজিত, আনন্দিত ও উৎসাহী বলিয়া থাক; আমার পক্ষের যোদ্ধাদিগকে ত সেরূপ বল না ॥১৫॥

তুমি আমার পক্ষের যোদ্ধাদিগকে যুদ্ধে নিহত, বিদীর্ণ, বিক্ষিপ্ত এবং রথীদিগকে বিরথীকৃত বলিয়া থাক' ॥১৬॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! সেই রাত্রিতে দুর্য্যোধন যুদ্ধাভিলাষী দ্রোণের মত জানিয়া বিকর্ণ, চিত্রসেন, মহাবাহু, দুর্দ্ধর্ষ ও দীর্ঘবাহু এই কয় জন বশীভূত ভ্রাতাকে এবং যাঁহারা তাঁহাদের অনুচর ছিলেন, সেই বীরগণকে এই কথা বলিলেন—॥১৭—১৮॥

(১৫)...কথমস্য পরাজিতান্...পি বঙ্গ বর্দ্ধ।

দ্রোণং যত্তাঃ পরাক্রান্তাঃ সর্ব্বে রক্ষত পৃষ্ঠতঃ।
হার্দ্দিক্যো দক্ষিণং চক্রং শল্যশ্চৈবোত্তরং তথা ॥১৯॥
ত্রিগর্ত্তানাঞ্চ যে শূরা হতশিষ্টা মহারথাঃ।
তাংশ্চৈব পুরতঃ সর্ব্বান্ পুত্রস্তে সমচোদয়ৎ ॥২০॥
আচার্য্যো হি সুসংযত্তো ভৃশং যত্তাশ্চ পাণ্ডবাঃ।
তং রক্ষত সুসংযত্তা নিঘ্নন্তং শাত্রবান্ রণে ॥২১॥
দ্রোণো হি বলবান্ যুদ্ধে ক্ষিপ্রহস্তঃ প্রতাপবান্।
নির্জয়েত্রিদশান্ ক্রুদ্ধঃ কিমু পার্থান্ সসোমকান্ ॥২২॥
তে যূয়ং সহিতাঃ সর্ব্বে ভৃশং যত্তা মহারথাঃ !।
দ্রোণং রক্ষত পাঞ্চালাদ্ধৃষ্টদ্যুম্নান্মহাবলাৎ ॥২৩॥

ভারতকৌমুদী

দ্রোণমিতি। যত্তা যত্নবন্তঃ। হার্দ্দিক্যঃ কৃতবর্ম্মা। উত্তরং বামং চক্রং রক্ষতু ॥১৯॥
ত্রিগর্ত্তানামিতি। পুরতো দ্রোণস্যাগ্রতো গমনায়। সমচোদয়ৎ প্রৈরয়ৎ ॥২০॥
আচার্য্য ইতি। সুসংযত্তো যুদ্ধায়াতীবযত্নবান্। যত্তা যত্নবন্তঃ স্থিতাঃ ॥২১॥
কুত এতদিত্যাহ দ্রোণ ইতি। হি যস্মাৎ। নির্জয়েৎ নির্জেতুং শক্নুয়াৎ ॥২২॥
ত ইতি। যত্তা যত্নবন্তঃ সন্তঃ ॥২৩॥

'পরাক্রমশালী তোমরা সকলে যত্নবান্ হইয়া পৃষ্ঠদিক্ হইতে দ্রোণকে রক্ষা করিতে থাক, আর কৃতবর্ম্মা উঁহার দক্ষিণ চক্র রক্ষা করুন এবং শল্য বাম চক্র রক্ষা করিতে থাকুন' ॥১৯॥

রাজা! আর ত্রিগর্ত্তদিগের মধ্যে যে সকল হতাবশিষ্ট মহারথ বীর ছিলেন, আপনার পুত্র তাঁহাদের সকলকে দ্রোণের সম্মুখে যাইতে আদেশ করিলেন (এবং বলিলেন—) ॥২০॥

'আচার্য্যও যুদ্ধে অত্যন্ত যত্নবান্ হইয়াছেন, আবার পাণ্ডবেরাও অতিশয় যত্নশীল রহিয়াছে। অতএব আচার্য্য যখন যুদ্ধে শত্রুসংহার করিতে থাকিবেন, তখন তোমরা অত্যন্ত যত্নশীল হইয়া তাঁহাকে রক্ষা করিও ॥২১॥

কারণ, বলবান্, ক্ষিপ্রহস্ত ও প্রতাপশালী দ্রোণ ক্রুদ্ধ হইয়া যুদ্ধে দেবগণকেও জয় করিতে পারেন; তাহাতে সোমকগণের সহিত পাণ্ডবগণের কথা আর কি বলিব ॥২২॥

অতএব মহারথগণ! আপনারা সকলে সম্মিলিত ও বিশেষ যত্নবান্ হইয়া মহাবল পাঞ্চাল ধৃষ্টদ্যুম্ন হইতে দ্রোণকে রক্ষা করুন ॥২৩॥

(১৯)···সর্ব্বে রক্ষন্তু পৃষ্ঠতঃ···বা নি।

পাণ্ডবীয়েষু সৈন্যেষু ন তং পশ্যামি কঞ্চন।
যো যোধয়েদ্রণে দ্রোণং ধৃষ্টদ্যুম্নাদৃতে নৃপাঃ! ॥২৪॥
তস্মাৎ সর্ব্বাত্মনা মন্যে ভারদ্বাজস্য রক্ষণম্।
স গুপ্তঃ পাণ্ডবান্ হন্যাৎ সৃঞ্জয়াংশ্চ সসোমকান্ ॥২৫॥
সৃঞ্জয়েষ্বথ সর্ব্বেষু নিহতেষু চমূমুখে।
ধৃষ্টদ্যুম্নং রণে দ্রৌণির্নাশয়িষ্যত্যসংশয়ম্ ॥২৬॥
তথার্জ্জুনঞ্চ রাধেয়ো বিজেষ্যতি মহারথঃ।
ভীমসেনমহঞ্চাপি যুদ্ধে জেষ্যামি দংশিতম্।
শেষাংশ্চ পাণ্ডবান্ যোধাঃ প্রসভং হীনতেজসঃ ॥২৭॥
সোঽয়ং জয়ো মম ব্যক্তোঽদীর্ঘকালং ভবিষ্যতি।
তস্মাদ্রক্ষত সংগ্রামে দ্রোণমেব মহারথম্ ॥২৮॥

## ভারতকৌমুদী

পাণ্ডবীয়েম্বিতি। তং তাদৃশম্। ঋতে বিনা ॥২৪॥
তস্মাদিতি। সর্ব্বাত্মনা সর্ব্বপ্রযত্নেন। রক্ষণং কর্ত্তব্যমিতি শেষঃ। গুপ্তো রক্ষিতঃ ॥২৫॥
সৃঞ্জয়েম্বিতি। চমূমুখে সেনাগ্রে। দ্রৌণিরশ্বত্থামা ॥২৬॥
তথেতি। রাধেয়ঃ কর্ণঃ। দংশিতং সন্নদ্ধম্। প্রসভং বলেন। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৭॥
স ইতি। অদীর্ঘকালমদীর্ঘকালমধ্য এব। অত্যন্তসংযোগে দ্বিতীয়া ॥২৮॥

## ভারতভাবদীপঃ

প্রকাশিত ইতি ॥১—১৭॥ মহাবাহুং নাম্না ॥১৮—২৪॥ তস্মাদ্ধেতোঃ ধৃষ্টদ্যুম্নাদ্বা ॥২৫—৩৪॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৩॥

রাজগণ! পাণ্ডবসৈন্যমধ্যে এক ধৃষ্টদ্যুম্ন ব্যতীত অন্য সেরূপ কাহাকেও আমি দেখি না, যিনি রণস্থলে দ্রোণের সহিত যুদ্ধ করিতে পারেন ॥২৪॥

অতএব আমি মনে করি—সর্ব্বপ্রযত্নে দ্রোণকে রক্ষা করাই উচিত। তিনি রক্ষিত থাকিয়া পাণ্ডব, সৃঞ্জয় ও সোমকদিগকে সংহার করিবেন ॥২৫॥

তা'র পর সৈন্যসম্মুখে সৃঞ্জয়প্রভৃতি সকলে নিহত হইলে, নিশ্চয়ই অশ্বত্থামা যুদ্ধে ধৃষ্টদ্যুম্নকে বধ করিবেন ॥২৬॥

এবং মহারথ কর্ণ অর্জ্জুনকে জয় করিবেন, আমি যুদ্ধসজ্জায় সজ্জিত ভীমকে জয় করিব এবং আমার অপর যোদ্ধারা বলপূর্ব্বক অবশিষ্ট দুর্ব্বল পাণ্ডবদিগকে জয় করিবেন ॥২৭॥

(২৭)…পাণ্ডবান্ গোপাঃ…পি বর্দ্ধ।

ইত্যুক্ত্বা ভরতশ্রেষ্ঠ ! পুত্রো দুর্য্যোধনস্তব ।
ব্যাদিদেশ তদা সৈন্যং তস্মিংস্তমসি দারুণে ॥২৯॥
ততঃ প্রববৃতে যুদ্ধং রাত্রৌ ভরতসত্তম ! ।
উভয়োঃ সেনয়োর্ঘোরং পরস্পরজিগীষয়া ॥৩০॥
অর্জ্জুনঃ কৌরবং সৈন্যমর্জ্জুনঞ্চাপি কৌরবাঃ ।
নানাশস্ত্রসমাবায়ৈরন্যোন্যং সমপীড়য়ন্ ॥৩১॥
দ্রৌণিঃ পাঞ্চালরাজঞ্চ ভারদ্বাজশ্চ সৃঞ্জয়ান্ ।
ছাদয়ামাসতুঃ সংখ্যে শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৩২॥
পাণ্ডুপাঞ্চালসৈন্যানাং কৌরবাণাঞ্চ ভারত ! ।
আসীন্নিষ্টানকো ঘোরো নিঘ্নতামিতরেতরম্ ॥৩৩॥

## ভারতকৌমুদী

ইতীতি। দারুণে তমসি দারুণতমঃসময়ে রাত্রৌ। তেন ন দীপালোকবিরোধঃ ॥২৯॥
তত ইতি। পরস্পরজিগীষয়া অন্যোন্যং জেতুমিচ্ছয়া ॥৩০॥
অর্জ্জুন ইতি। নানাশস্ত্রাণাং সমাবায়ৈঃ সমূহৈঃ ॥৩১॥
দ্রৌণিরিতি। দ্রৌণিরশ্বত্থামা, পাঞ্চালরাজং দ্রুপদম্, ভারদ্বাজো দ্রোণঃ ॥৩২॥
পাণ্ডি তি। নিষ্টানকঃ কোলাহলঃ। নিপূর্ব্বকষ্টনধাতোর্ঘঞি স্বার্থে কঃ ॥৩৩॥

অতএব নিশ্চয়ই অদীর্ঘকালমধ্যে আমার এই জয় হইবে। সুতরাং আপনারা যুদ্ধে মহারথ দ্রোণকেই রক্ষা করিতে থাকুন' ॥২৮॥

ভরতশ্রেষ্ঠ! এই কথা বলিয়া আপনার পুত্র দুর্য্যোধন সেই দারুণ অন্ধকারের সময়ে (রাত্রিতে) যুদ্ধ করিবার জন্য সৈন্যগণকে আদেশ করিলেন ॥২৯॥

ভরতবংশপ্রধান! তাহার পর সেই রাত্রিতে পরস্পর জয় করিবার ইচ্ছায় উভয় সৈন্যের ভয়ঙ্কর যুদ্ধ আরম্ভ হইল ॥৩০॥

তখন অর্জ্জুন কৌরবসৈন্যকে এবং কৌরবেরাও অর্জ্জুনকে নানাবিধ অস্ত্রসমূহদ্বারা পরস্পর পীড়ন করিতে লাগিলেন ॥৩১॥

ক্রমে অশ্বত্থামা দ্রুপদকে এবং দ্রোণ সৃঞ্জয়গণকে নতপর্ব বাণসমূহদ্বারা আবৃত করিয়া ফেলিলেন ॥৩২॥

ভরতনন্দন! তখন পরস্পর প্রহারকারী পাণ্ডব, পাঞ্চাল ও কৌরবসৈন্যগণের ভয়ঙ্কর কোলাহল হইতে লাগিল ॥৩৩॥

(২৯)...তথা সৈন্যম্...বা নি। (৩২)...ছাদয়াঞ্চক্রিরে সংখ্যে...বা নি।

নৈবাস্মাভির্ন বা পূর্ব্বৈর্দৃষ্টপূর্ব্বং তথাবিধম্।
শ্রুতং বা যাদৃশং যুদ্ধমাসীদ্রাত্রৌ ভয়ানকম্ ॥৩৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে সঙ্কুলযুদ্ধে ত্রিচত্বারিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(ঃ*ঃ)———

## চতুশ্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।
বর্ত্তমানে তথা রৌদ্রে রাত্রিযুদ্ধে বিশাংপতে!।
সর্ব্বভূতক্ষয়করে ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ ॥১॥
অব্রবীৎ পাণ্ডবাংশ্চৈব পাঞ্চালাংশ্চৈব সোমকান্।
অভিদ্রবত সংযাত দ্রোণমেব জিঘাংসয়া ॥২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

নেতি। পূর্ব্বৈঃ প্রাচীনৈর্জনৈঃ। তথাবিধং যুদ্ধম্ ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি ঘটোৎকচবধে ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———ঃ০ঃ———

বর্ত্তেতি। রৌদ্রে ভীষণে। অভিদ্রবত অভিধাবত, সংযাত প্রাপ্নুত ॥১—২॥

রাজা! সেই রাত্রিতে যেরূপ ভয়ঙ্কর যুদ্ধ হইতে লাগিল, সেরূপ যুদ্ধ আমরা বা প্রাচীনেরা পূর্ব্বে কখনও দেখি নাই বা দেখেন নাই, কিংবা শুনি নাই বা শোনেন নাই' ॥৩৪॥

———ঃ*ঃ———

সঞ্জয় বলিলেন—'নরনাথ! সর্ব্বপ্রাণীর ক্ষয়জনক সেই ভীষণ রাত্রিযুদ্ধ চলিতে লাগিলে, ধর্ম্মপুত্র যুধিষ্ঠির—পাণ্ডব, পাঞ্চাল ও সোমক সৈন্যগণকে

(৩৪)...যুদ্ধং যাদৃশমেবাসীত্তাং রাত্রিং সুভয়াবহম্—নি। * '...দ্বিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, ...'চতুঃষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, '...পঞ্চষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' নি।

(২) পূর্ব্বার্দ্ধাৎ পরম্ 'মনুষ্যহয়নাগানামভাবায় নরাধিপ!। যুধিষ্ঠিরোঽব্রবীদ্রাজা স্বান্ যোধান্ মনুজাধিপ!'। ইতি পাঠঃ পি বৰ্দ্ধ।

রাজ্ঞস্তে বচনাদ্রাজন্! পাঞ্চালাঃ সৃঞ্জয়াস্তথা।
দ্রোণমেবাভ্যবর্ত্তন্ত নদন্তো ভৈরবান্ রবান্ ॥৩॥
তান্ বয়ং প্রতিগর্জন্তঃ প্রত্যুদ্যাতা হ্যমর্ষিতাঃ।
যথাশক্তি যথোৎসাহং যথাসত্ত্বঞ্চ সংযুগে ॥৪॥
কৃতবর্ম্মা তু হার্দ্দিক্যো যুধিষ্ঠিরমুপাদ্রবৎ।
দ্রোণং প্রতি সমায়ান্তং মত্তো মত্তমিব দ্বিপম্ ॥৫॥
শৈনেয়ং শরবর্ষাণি বিকিরন্তং সমন্ততঃ।
অভ্যয়াৎ কৌরবো রাজন্! ভূরিঃ সংগ্রামমূর্দ্ধনি ॥৬॥
সহদেবমথায়ান্তং দ্রোণপ্রেপ্সুং মহারথম্।
কর্ণো বৈকর্ত্তনো রাজন্! বারয়ামাস পাণ্ডবম্ ॥৭॥

ভারতকৌমুদী

রাজ্ঞ ইতি। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য। অভ্যবর্ত্তন্ত অভ্যধাবন্, নদন্তঃ কুর্ব্বন্তঃ ॥৩॥
তানিতি। অমর্ষিতা জাতক্রোধাঃ। যথাসত্ত্বং যথাধ্যবসায়ম্ ॥৪॥
কৃতেতি। হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ, উপাদ্রবৎ অভ্যধাবৎ। মত্তো দ্বিপঃ ॥৫॥
শৈনেয়মিতি। শৈনেয়ং সাত্যকিম্, বিকিরন্তং নিক্ষিপন্তম্ ॥৬॥
সহেতি। দ্রোণং প্রেপ্সুং প্রাপ্তুমিচ্ছুম্। বৈকর্ত্তনঃ সূর্য্যপুত্রঃ ॥৭॥

---

বলিলেন—'তোমরা বধ করিবার ইচ্ছায় দ্রোণের দিকেই ধাবিত হও এবং উঁহার নিকটে যাও' ॥১—২॥

রাজা! যুধিষ্ঠিরের আদেশক্রমে সেই পাঞ্চাল ও সৃঞ্জয়গণ ভীষণ গর্জ্জন করিতে করিতে দ্রোণের দিকেই ধাবিত হইল ॥৩॥

এই সময়ে আমরাও শক্তি, উৎসাহ ও অধ্যবসায় অনুসারে প্রতিগর্জন করিতে করিতে রণস্থলে তাহাদের প্রতি গমন করিলাম ॥৪॥

মত্ত হস্তী যেমন অপর মত্ত হস্তীর দিকে গমন করে, সেইরূপ যুধিষ্ঠির দ্রোণের দিকে আসিতে লাগিলে, হৃদিকপুত্র কৃতবর্ম্মা তাঁহার দিকে ধাবিত হইলেন ॥৫॥

রাজা! সাত্যকি সকল দিকে বাণবর্ষণ করিতেছিলেন; তখন কুরুবংশীয় ভূরি তাঁহার অভিমুখে গমন করিলেন ॥৬॥

রাজা! মহারথ সহদেব দ্রোণের দিকে আসিতেছিলেন, তখন সূর্য্যপুত্র কর্ণ তাঁহাকে বারণ করিতে লাগিলেন ॥৭॥

(৪)·· স্বমর্ষিতাঃ···পি।

ভীমসেনমথায়ান্তং ব্যাদিতাস্যমিবান্তকম্।
স্বয়ং দুর্য্যোধনো রাজা প্রতীপং মৃত্যুমাব্রজৎ ॥৮॥
নকুলঞ্চ যুধাং শ্রেষ্ঠং সর্ব্বযুদ্ধবিশারদম্।
শকুনিঃ সৌবলো রাজন্! বারয়ামাস সত্বরঃ ॥৯॥
শিখণ্ডিনমথায়ান্তং রথেন রথিনাং বরম্।
কৃপঃ শারদ্বতো রাজন্! বারয়ামাস সংযুগে ॥১০॥
প্রতিবিন্ধ্যমথায়ান্তং ময়ূরসদৃশৈর্হয়ৈঃ।
দুঃশাসনো মহারাজ! যত্তো যত্তমবারয়ৎ ॥১১॥
ভৈমসেনিমথায়ান্তং মায়াশতবিশারদম্।
অশ্বত্থামা পিতুর্মানং কুর্ব্বাণঃ প্রত্যষেধয়ৎ ॥১২॥
দ্রুপদং বৃষসেনস্তু সসৈন্যং সপদানুগম্।
বারয়ামাস সমরে দ্রোণপ্রেপ্সুং মহারথম্ ॥১৩॥

## ভারতকৌমুদী

ভীমেতি। ব্যাদিতাস্যং প্রকটিতমুখম্। প্রতীপং প্রতিকূলম্, মৃত্যুমিব ॥৮॥
নকুলমিতি। যুধ্যন্ত ইতি যুধঃ কর্ত্তরি ক্বিপ্, তেষাম্ ॥৯॥
শিখণ্ডিনমিতি। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ ॥১০॥
প্রতীতি। প্রতিবিন্ধ্যং তদাখ্যং যুধিষ্ঠিরপুত্রম্। যত্তো যত্নবান্, যত্তং যত্নবন্তম্ ॥১১॥
ভৈমেতি। ভৈমসেনিং ভীমসেনপুত্রং ঘটোৎকচম্ ॥১২॥

---

বিবৃতবদন যমের ন্যায় ভীমসেন আসিতে লাগিলে, রাজা দুর্য্যোধন স্বয়ং প্রতিকূল মৃত্যুর তুল্য সেই ভীমসেনের দিকে গমন করিলেন ॥৮॥

রাজা! সর্ব্বযুদ্ধবিশারদ যোদ্ধৃশ্রেষ্ঠ নকুল আসিতে থাকিলে, সুবলপুত্র শকুনি ত্বরান্বিত হইয়া তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৯॥

নরনাথ! রথিশ্রেষ্ঠ শিখণ্ডী রথারোহণে আসিতে লাগিলে, শরদ্বানের পুত্র কৃপ তাঁহাকে বারণ করিতে লাগিলেন ॥১০॥

মহারাজ! প্রতিবিন্ধ্য যুদ্ধে যত্নবান্ হইয়া ময়ূরের তুল্য নীলবর্ণ ঘোটক-চালিত রথে আগমন করিতে থাকিলে, দুঃশাসনও সযত্নে তাঁহাকে বারণ করিতে থাকিলেন ॥১১॥

বহুমায়াবিশারদ ঘটোৎকচ আসিতে থাকিলে, অশ্বত্থামা তাঁহার পিতার গৌরব রক্ষা করিবার জন্য তাহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥১২॥

---

(১০)···আয়ান্তং দ্রোণপ্রেপ্সুং মহারথম্···বর্দ্ধ। (১২)···মহারাজ! রাক্ষসং প্রত্য-ষেধয়ৎ—বা নি।

বিরাটং দ্রুতমায়ান্তং দ্রোণস্য নিধনং প্রতি।
মদ্ররাজঃ সুসংক্রুদ্ধো বারয়ামাস ভারত! ॥১৪॥
শতানীকমথায়ান্তং নাকুলিং রভসং রণে।
চিত্রসেনো রুরোধাশু শরৈর্দ্রোণপরীপ্সয়া ॥১৫॥
অর্জ্জুনঞ্চ যুধাং শ্রেষ্ঠং প্রাদ্রবন্তং মহারথম্।
অলায়ুধো মহারাজ! রাক্ষসেন্দ্রো ন্যবারয়ৎ ॥১৬॥
তথা দ্রোণং মহেষ্বাসং নিঘ্নন্তং শাত্রবান্ রণে।
ধৃষ্টদ্যুম্নোঽথ পাঞ্চাল্যো হৃষ্টরূপমবারয়ৎ ॥১৭॥
তথান্যান্ পাণ্ডুপুত্রাণাং সমায়াতান্ মহারথান্।
তাবকা রথিনো রাজন্! বারয়ামাসুরোজসা ॥১৮॥

ভারতকৌমুদী

দ্রুপদমিতি। বৃষসেনঃ কর্ণপুত্রঃ, সপদানুগম্ অনুচরসহিতম্ ॥১৩॥
বিরাটমিতি। নিধনং প্রতি বধমুদ্দিশ্য। মদ্ররাজঃ শল্যঃ ॥১৪॥
শতেতি। নাকুলিং নকুলপুত্রম্, রভসং হৃষ্টম্। দ্রোণস্য পরীপ্সয়া রক্ষেচ্ছয়া ॥১৫॥
অর্জ্জুনমিতি। প্রাদ্রবন্তং দ্রোণমভিধাবন্তম্ ॥১৬॥
তথেতি। ইষূন্ বাণান্ অস্যতি ক্ষিপত্যনেনেতি ইষ্বাসো ধনুঃ মহানিষ্বাসো যস্য তম্ ॥১৭॥
তথেতি। তাবকাস্তব পক্ষীয়াঃ। ওজসা বলেন ॥১৮॥

মহারথ দ্রুপদরাজা সৈন্য ও অনুচরগণের সহিত দ্রোণের দিকে যাইবার ইচ্ছা করিলে, বৃষসেন তাঁহাকে বারণ করিতে লাগিলেন ॥১৩॥

ভরতনন্দন! বিরাটরাজা দ্রোণকে বধ করিবার জন্য দ্রুত আগমন করিতে লাগিলে, শল্য ক্রুদ্ধ হইয়া তাঁহাকে বারণ করিতে থাকিলেন ॥১৪॥

হৃষ্টচিত্ত নকুলনন্দন শতানীক যুদ্ধে আসিতেছিলেন, তখন চিত্রসেন দ্রোণকে রক্ষা করিবার ইচ্ছায় বাণদ্বারা সত্বর তাঁহাকে রুদ্ধ করিলেন ॥১৫॥

মহারাজ! মহারথ ও যোদ্ধৃশ্রেষ্ঠ অর্জ্জুন দ্রোণের দিকে ধাবিত হইয়াছিলেন, তখন রাক্ষসশ্রেষ্ঠ অলায়ুধ তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইল ॥১৬॥

আবার হৃষ্টচিত্ত মহাধনুর্দ্ধর দ্রোণ যুদ্ধে শত্রুসংহার করিতেছিলেন, তৎকালে পাঞ্চালরাজপুত্র ধৃষ্টদ্যুম্ন তাঁহাকে নিবারণ করিতে লাগিলেন ॥১৭॥

রাজা! এবং পাণ্ডবপক্ষের অন্যান্য মহারথেরা আসিতে থাকিলে, আপনার পক্ষের রথীরা বলপূর্ব্বক তাঁহাদিগকে বারণ করিতে থাকিলেন ॥১৮॥

(১৬)…অলম্বুষো মহারাজ!…পি বঙ্গ বর্দ্ধ বা।

গজারোহা গজৈস্তূর্ণং সন্নিপত্য মহামৃধে।
যোধয়ন্তঃ স্ম দৃশ্যন্তে শতশোঽথ সহস্রশঃ ॥১৯॥
নিশীথে তুরগা রাজন্নাদ্রবন্তঃ পরস্পরম্।
সমদৃশ্যন্ত বেগেন পক্ষবন্তো যথাদ্রয়ঃ ॥২০॥
সাদিনঃ সাদিভিঃ সার্দ্ধং প্রাসশক্ত্যৃষ্টিপাণয়ঃ।
সমাগচ্ছন্ মহারাজ! বিনদন্তঃ পৃথক্ পৃথক্ ॥২১॥
নরাস্তু বহবস্তত্র সমাজগ্মুঃ পরস্পরম্।
গদাভির্মুষলৈশ্চৈব নানাশস্ত্রৈশ্চ সংযুগে ॥২২॥
কৃতবর্ম্মা তু হার্দ্দিক্যো ধর্ম্মপুত্রং যুধিষ্ঠিরম্।
বারয়ামাস সংক্রুদ্ধো বেলেবোদ্ধৃতমর্ণবম্ ॥২৩॥
যুধিষ্ঠিরস্তু হার্দ্দিক্যং বিদ্ধ্বা পঞ্চভিরাশুগৈঃ।
পুনর্বিব্যাধ বিংশত্যা তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥২৪॥

ভারতকৌমুদী

গজেতি। গজৈর্গজারোহৈঃ সহ, সন্নিপত্য মিলিত্বা, মহামৃধে মহাযুদ্ধে ॥১৯॥

নিশীথ ইতি। নিশীথে রাত্রৌ, "নিশীথস্তু পুমানর্দ্ধরাত্রে স্যাদ্রাত্রিমাত্রকে" ইতি মেদিনী ॥২০॥

সাদিন ইতি। সাদিনঃ অশ্বারোহিণঃ, সাদিভিরশ্বারোহিভিঃ ॥২১॥

নরা ইতি। নরাঃ পদাতয়ঃ, সমাজগ্মুঃ সম্মিলিতা বভুবুঃ, পরস্পরং প্রহরন্তঃ ॥২২॥

কৃতেতি। হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ। বেলা তীরম্, উদ্ধৃতমুদ্বেলিতম্ ॥২৩॥

---

ক্রমে দেখা গেল—শত শত ও সহস্র সহস্র গজারোহী সত্বর উপস্থিত হইয়া অপর গজারোহীদের সহিত যুদ্ধ করিতেছেন ॥১৯॥

রাজা! আবার দেখিতে পাইলাম—সেই রাত্রিতে পক্ষযুক্ত পর্বতগণের ন্যায় অশ্বগণ পরস্পরাভিমুখে বেগে ধাবিত হইতেছে ॥২০॥

মহারাজ! পরে প্রাস, শক্তি ও ঋষ্টিধারী অশ্বারোহীরা গর্জন করতঃ অপর অশ্বারোহীদের সহিত পৃথক্ পৃথক্ ভাবে মিলিত হইলেন ॥২১॥

সেই যুদ্ধে দুই পক্ষের বহুতর পদাতিও গদা, মুষল এবং নানাবিধ অস্ত্রদ্বারা পরস্পর প্রহার করিতে করিতে মিলিত হইল ॥২২॥

ক্রমে হৃদিকপুত্র কৃতবর্ম্মা অত্যন্তক্রুদ্ধ হইয়া—তীর যেমন উদ্বেলিত সমুদ্রকে বারণ করে, সেইরূপ ধর্ম্মপুত্র যুধিষ্ঠিরকে বারণ করিতে লাগিলেন ॥২৩॥

---

(২০)···দ্রাবয়ন্তঃ পরস্পরম্···বা নি। (২৩)··বেলেবোদ্বৃত্তমর্ণবম্—বা নি।

কৃতবর্ম্মা তু সংক্রুদ্ধো ধর্ম্মপুত্রস্য মারিষ ! ।
ধনুশ্চিচ্ছেদ ভল্লেন তঞ্চ বিব্যাধ সপ্তভিঃ ॥২৫॥
অথান্যদ্ধনুরাদায় ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ ।
হার্দ্দিক্যং দশভির্বাণৈর্বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥২৬॥
মাধবস্তু রণে বিদ্ধো ধর্ম্মপুত্রেণ মারিষ ! ।
প্রাকম্পত চ রোষেণ সপ্তভিশ্চার্দ্দয়চ্ছরৈঃ ॥২৭॥
তস্য পার্থো ধনুশ্ছিত্ত্বা হস্তাবাপং নিকৃত্য চ ।
প্রাহিণোন্নিশিতান্ বাণান্ পঞ্চ রাজন্ ! শিলাশিতান্ ॥২৮॥
তে তস্য কবচং ভিত্ত্বা হেমচিত্রং মহাধনম্ ।
প্রাবিশন্ ধরণীমুগ্রা বল্মীকমিব পন্নগাঃ ॥২৯॥

ভারতকৌমুদী

যুধীতি। হার্দ্দিক্যং কৃতবর্ম্মাণম্। আশুগৈর্বাণৈঃ ॥২৪॥
কৃতেতি। হে মারিষ! আর্য্য! সপ্তভির্বাণৈরিতি শেষঃ ॥২৫॥
অথেতি। উরসি বক্ষসি, আর্পয়ৎ অপীড়য়ৎ ॥২৬॥
মাধব ইতি। মাধবো মধুবংশীয়ঃ কৃতবর্ম্মা ॥২৭॥
তস্যেতি। পার্থো যুধিষ্ঠিরঃ। হস্তাবাপং চর্ম্মময়হস্তাবরণম্, নিকৃত্য ছিত্ত্বা ॥২৮॥
ত ইতি। মহাধনং মহামূল্যম্। বল্মীকম্ উয়ীমৃত্তিকাস্তূপম্ ॥২৯॥

তখন যুধিষ্ঠির পাঁচটা বাণদ্বারা কৃতবর্ম্মাকে বিদ্ধ করিয়া পুনরায় কুড়িটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥২৪॥

মাননীয় রাজা! পরে কৃতবর্ম্মা বিশেষ ক্রুদ্ধ হইয়া একটা ভল্লদ্বারা যুধিষ্ঠিরের ধনু ছেদন করিলেন এবং সাতটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥২৫॥

তাহার পর ধর্ম্মপুত্র যুধিষ্ঠির অন্য ধনু লইয়া দশটা বাণদ্বারা কৃতবর্ম্মার বাহুযুগলে ও বক্ষস্থলে তাড়ন করিলেন ॥২৬॥

মাননীয় রাজা! যুধিষ্ঠির সেইভাবে তাড়ন করিলে, কৃতবর্ম্মা ক্রোধে কাঁপিতে লাগিলেন এবং সাতটা বাণদ্বারা যুধিষ্ঠিরকে পীড়ন করিলেন ॥২৭॥

রাজা! তখন যুধিষ্ঠির কৃতবর্ম্মার ধনু ও হস্তাবরণ ছেদন করিয়া শিলা-শাণিত সুধার পাঁচটা বাণ নিক্ষেপ করিলেন ॥২৮॥

সেই ভীষণবাণগুলি যাইয়া কৃতবর্ম্মার স্বর্ণবিচিত্র মহামূল্য কবচ ভেদ করিয়া—সর্প যেমন উয়ীমৃত্তিকাস্তূপে প্রবেশ করে, সেইরূপ ভূমিতে প্রবেশ করিল ॥২৯॥

(২৬)…ধর্ম্মপুত্রো মহারথঃ…নি। (২৯)…ধরণীং ভিত্ত্বা…বা নি।

অক্ষোর্নিমেষমাত্রেণ সোঽন্যদাদায় কার্ম্মুকম্।
বিব্যাধ পাণ্ডবং ষষ্ট্যা সূতঞ্চ নবভিঃ শরৈঃ ॥৩০॥
তস্য শক্তিমমেয়াত্মা পাণ্ডবো ভুজগোপমাম্।
চিক্ষেপ ভরতশ্রেষ্ঠ! রথে ন্যস্য মহদ্ধনুঃ ॥৩১॥
সা হেমচিত্রা মহতী পাণ্ডবেয়প্রবেরিতা।
নির্ভিদ্য দক্ষিণং বাহুং প্রাবিশদ্ধরণীতলম্ ॥৩২॥
এতস্মিন্নেব কালে তু গৃহ্য পার্থঃ পুনর্ধনুঃ।
হার্দ্দিক্যং ছাদয়মাস শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৩৩॥
ততস্তু সমরে শূরো বৃষ্ণীনাং প্রবরো রথী।
ব্যশ্বসূতরথং চক্রে নিমেষার্দ্ধাদ্‌যুধিষ্ঠিরম্ ॥৩৪॥
ততস্তু পাণ্ডবো জ্যেষ্ঠঃ খড়্গচর্ম্ম সমাদদে।
তদস্য নিশিতৈর্বাণৈর্ব্যধমন্মাধবো রণে ॥৩৫॥

## ভারতকৌমুদী

অক্ষোরিতি। স কৃতবর্ম্মা। পাণ্ডবং যুধিষ্ঠিরম্, সূতং তৎসারথিম্ ॥৩০॥
তস্যেতি। অমেয়াত্মা অজ্ঞেয়শক্তিঃ। ন্যস্য সংস্থাপ্য ॥৩১॥
সেতি। পাণ্ডবেয়েন যুধিষ্ঠিরেণ প্রবেরিতা ক্ষিপ্তা। বেরধাতুরার্থঃ ॥৩২॥
এতস্মিন্নিতি। গৃহ্য গৃহীত্বা, পার্থো যুধিষ্ঠিরঃ ॥৩৩॥
তত ইতি। বিগতা অশ্বাঃ সূতঃ সারথিশ্চ যস্য স তাদৃশো রথো যস্য তম্ ॥৩৪॥
তত ইতি। খড়্গযুক্তং চর্ম্ম খড়্গচর্ম্ম। মধ্যপদলোপী সমাসঃ। ব্যধমদ্ব্যনাশয়ৎ ॥৩৫॥

তখন কৃতবর্ম্মা চোখের নিমেষমধ্যে অন্য ধনু গ্রহণ করিয়া ষাটটা বাণদ্বারা যুধিষ্ঠিরকে এবং নয়টা বাণদ্বারা তাঁহার সারথিকে বিদ্ধ করিলেন ॥৩০॥

ভরতশ্রেষ্ঠ! পরে অজ্ঞেয়শক্তি যুধিষ্ঠির নিজের বিশাল ধনু রথে রাখিয়া কৃতবর্ম্মার উপরে সর্পতুল্য একটা শক্তি নিক্ষেপ করিলেন ॥৩১॥

যুধিষ্ঠিরনিক্ষিপ্ত স্বর্ণখচিত সেই বিশাল শক্তিটা যাইয়া কৃতবর্ম্মার দক্ষিণ বাহু ভেদ করিয়া ভূতলে প্রবেশ করিল ॥৩২॥

এই সময়ে যুধিষ্ঠির পুনরায় ধনু ধারণ করিয়া নতপর্ব্ব বাণসমূহদ্বারা কৃতবর্ম্মাকে আচ্ছাদন করিলেন ॥৩৩॥

তাহার পর বীর ও বৃষ্ণিবংশের মধ্যে প্রধান রথী কৃতবর্ম্মা নিমেষার্দ্ধমধ্যে ষ্ঠিরের রথের সারথিকে ও অশ্বগুলিকে বিনাশ করিলেন ॥৩৪॥

(৩২)···পাণ্ডবেয়েন প্রেরিতা···নি। (৩৫)···খড়্গং চর্ম্ম সমাদদে···নি

তোমরন্তু ততো গৃহ্য স্বর্ণদণ্ডং দুরাসদম্ ।
প্রৈষয়ৎ সমরে তূর্ণং হার্দ্দিক্যস্য যুধিষ্ঠিরঃ ॥৩৬॥
তমাপতন্তং সহসা ধর্ম্মরাজভুজচ্যুতম্ ।
দ্বিধা চিচ্ছেদ হার্দ্দিক্যঃ কৃতহস্তঃ স্ময়ন্নিব ॥৩৭॥
ততঃ শরশতেনাজৌ ধর্ম্মপুত্রমবাকিরৎ ।
কবচঞ্চাস্য সংক্রুদ্ধঃ শরৈস্তীক্ষ্ণৈরদারয়ৎ ॥৩৮॥
হার্দ্দিক্যশরসংছন্নং কবচং তন্মহাত্মনঃ ।
ব্যশীর্য্যত রণে রাজন্ ! তারাজালমিবাম্বরাৎ ॥৩৯॥
স চ্ছিন্নধন্বা বিরথঃ শীর্ণবর্ম্মা শরার্দ্দিতঃ ।
অপায়াসীদ্রণাত্তূর্ণং ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ ॥৪০॥

ভারতকৌমুদী

তোমরমিতি। তোমরং তদানীন্তনমস্ত্রবিশেষম্, গৃহ্য গৃহীত্বা ॥৩৬॥
তমিতি। কৃতহস্তঃ শিক্ষিতহস্তঃ, স্ময়ন্ স্ময়মান ঈষদ্ধসন্ ॥৩৭॥
তত ইতি। আজৌ যুদ্ধে, অবাকিরৎ আবৃণোৎ কৃতবর্ম্মা ॥৩৮॥
হার্দ্দিক্যেতি। মহাত্মনো যুধিষ্ঠিরস্য। ব্যশীর্য্যত অপতৎ ॥৩৯॥
স ইতি। অপায়াসীৎ অপসৃতবান্ ॥৪০॥

তদনন্তর যুধিষ্ঠির খড়্গ ও চর্ম্ম ধারণ করিলেন; তখন কৃতবর্ম্মা সুধার বাণসমূহদ্বারা তাহাও বিনষ্ট করিলেন ॥৩৫॥

তৎপরে যুধিষ্ঠির স্বর্ণদণ্ড ও দুর্দ্ধর্ষ একটা তোমর ধারণ করিয়া সত্বর তাহা কৃতবর্ম্মার উপরে নিক্ষেপ করিলেন ॥৩৬॥

ধর্ম্মরাজের হস্তচ্যুত সেই তোমরটা বেগে আসিতে লাগিলে, শিক্ষিতহস্ত কৃতবর্ম্মা হাস্য করতই যেন তাহা দুই খণ্ডে ছেদন করিলেন ॥৩৭॥

তাহার পর কৃতবর্ম্মা অত্যন্তক্রুদ্ধ হইয়া বহুতর বাণদ্বারা যুধিষ্ঠিরকে আবৃত করিলেন এবং অপর তীক্ষ্ণ বাণসমূহদ্বারা উঁহার কবচ বিদীর্ণ করিলেন ॥৩৮॥

রাজা! তখন কৃতবর্ম্মার বাণবিদীর্ণ সেই যুধিষ্ঠিরের কবচটা—আকাশ হইতে নক্ষত্রসমূহের ন্যায় পতিত হইল ॥৩৯॥

এই সময়ে ছিন্নকার্ম্মুক, রথবিহীন, পতিতকবচ ও বাণপীড়িত ধর্ম্মপুত্র যুধিষ্ঠির সত্বর রণস্থল হইতে অপসৃত হইলেন ॥৪০॥

(৩৯)···কবচং তন্মহাধনম্···বা নি।

কৃতবর্ম্মা তু নির্জিত্য ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্।
পুনর্দ্রোণস্য জুগুপে চক্রমেব মহাবলঃ ॥৪১॥
ভূরিস্তু সমরে রাজন্! শৈনেয়ং রথিনাং বরম্।
আপতন্তমপাসেধৎ প্রবণাদিব কুঞ্জরম্ ॥৪২॥
অথৈনং সাত্যকিঃ ক্রুদ্ধঃ পঞ্চভির্নিশিতৈঃ শরৈঃ।
বিব্যাধ হৃদয়ে তূর্ণং প্রাস্রবত্তস্য শোণিতম্ ॥৪৩॥
তথৈব কৌরবো যুদ্ধে শৈনেয়ং যুদ্ধদুর্ম্মদম্।
দশভির্বিশিখৈস্তীক্ষ্ণৈরবিধ্যত ভুজান্তরে ॥৪৪॥
তাবন্যোন্যং মহারাজ! ততক্ষাতে শরৈর্ভৃশম্।
ক্রোধসংরক্তনয়নৌ ক্রোধাদ্বিস্ফার্য্য কার্ম্মুকে ॥৪৫॥

## ভারতকৌমুদী

কৃতেতি। জুগুপে ররক্ষ, চক্রং সৈন্যম্ ॥৪১॥
ভূরিরিতি। ভূরির্নাম কুরুবংশীয়ঃ কশ্চিদ্বীরঃ। প্রবণাৎ ক্রমনিম্নদেশাৎ ॥৪২॥
অথেতি। প্রাস্রবৎ হৃদয়ান্নিরসরৎ, তস্য ভূরেঃ ॥৪৩॥
তথেতি। কৌরবো ভূরিঃ, শৈনেয়ং সাত্যকিম্। ভুজয়োরন্তরে বক্ষসি ॥৪৪॥
তাবিতি। ততক্ষাতে প্রজহ্রতুরিত্যর্থঃ ॥৪৫॥

কিন্তু মহাবল কৃতবর্ম্মা ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে জয় করিয়া পুনরায় দ্রোণের চক্রই রক্ষা করিতে লাগিলেন ॥৪১॥

রাজা! ওদিকে রথিশ্রেষ্ঠ সাত্যকি যুদ্ধে আসিতে লাগিলে, ভূরি নিম্নদেশ হইতে হস্তীর ন্যায় তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৪২॥

তাহার পর সাত্যকি ক্রুদ্ধ হইয়া পাঁচটা সুধার বাণদ্বারা সত্বর ভূরির হৃদয়ে তাড়ন করিলেন; তখন ভূরির হৃদয় হইতে রক্ত নির্গত হইতে লাগিল ॥৪৩॥

ভূরিও সেইরূপই দশটা তীক্ষ্ণ বাণদ্বারা যুদ্ধদুর্দ্ধর্ষ সাত্যকির বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥৪৪॥

মহারাজ! ক্রোধে আরক্তনয়ন ভূরি ও সাত্যকি ক্রোধবশতঃ ধনু দুইখানা বিস্ফারিত করিয়া বাণদ্বারা এইভাবে পরস্পর গুরুতর প্রহার করিতে লাগিলেন ॥৪৫॥

(৪১)…ধর্ম্মাত্মানং যুধিষ্ঠিরম্…বা নি। ইতঃ পরম্ '…ত্রিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ. '…পঞ্চষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, '…ষট্‌ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' নি। ততঃ 'সঞ্জয় উবাচ' ইতি সর্বত্র। (৪৩)…হৃদয়ে তস্য…নি।

তয়োরাসীন্মহারাজ ! শরবৃষ্টিঃ সুদারুণা ।
ক্রুদ্ধয়োঃ সায়কমুচোর্যমান্তকনিকাশয়োঃ ॥৪৬॥
তাবন্যোন্যং শরৈ রাজন্ ! সংছাদ্য সমরে স্থিতৌ ।
মুহূর্ত্তঞ্চৈব তদ্‌যুদ্ধং সমরূপমিবাভবৎ ॥৪৭॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ ! শৈনেয়ঃ প্রহসন্নিব ।
ধনুশ্চিচ্ছেদ সমরে কৌরব্যস্য মহাত্মনঃ ॥৪৮॥
অথৈনং ছিন্নধন্বানং নবভির্নিশিতৈঃ শরৈঃ ।
বিব্যাধ হৃদয়ে তূর্ণং তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥৪৯॥
সোঽতিবিদ্ধো বলবতা শত্রুণা শত্রুতাপনঃ ।
ধনুরন্যৎ সমাদায় সাত্বতং প্রত্যবিধ্যত ॥৫০॥
স বিদ্ধা সাত্বতং বাণৈস্ত্রিভিরেব বিশাংপতে ! ।
ধনুশ্চিচ্ছেদ ভল্লেন সুতীক্ষ্ণেন হসন্নিব ॥৫১॥

ভারতকৌমুদী

তয়োরিতি। চতুর্দ্দশযমমধ্যে যমঃ কশ্চিদন্তকশ্চ কশ্চিৎ তন্নিকাশয়োঃ ॥৪৬॥
তাবিতি। সমরূপমিব সমানমিব ॥৪৭॥
তত ইতি। কৌরব্যস্য ভূরেঃ ॥৪৮॥
অথেতি। এনং ভূরিম্। বিব্যাধ শৈনেয় ইত্যনুবৃত্তিঃ ॥৪৯॥
স ইতি। স ভূরিঃ। শত্রুণা সাত্যকিনা। সাত্বতং সাত্যকিম্ ॥৫০॥
স ইতি। ধনুঃ সাত্বতস্য, ভল্লেন তদাখ্যেনাস্ত্রেণ ॥৫১॥

ক্রুদ্ধ, বাণবর্ষী এবং যম ও অন্তকের ন্যায় ভীষণমূর্ত্তি ভূরি ও সাত্যকির তখন অতিদারুণ বাণবৃষ্টি হইতে লাগিল ॥৪৬॥

রাজা ! এইভাবে তাঁহারা বাণদ্বারা পরস্পর আবৃত করিয়া রণস্থলে অবস্থান করিতে লাগিলেন। সেই যুদ্ধ মুহূর্ত্তকাল যেন সমানভাবেই হইতে থাকিল ॥৪৭॥

মহারাজ! তাহার পর সাত্যকি আরও ক্রুদ্ধ হইয়া হাস্য করতই যেন যুদ্ধে মহাত্মা ভূরির ধনু ছেদন করিলেন ॥৪৮॥

তদনন্তর তিনি নয়টা সুধার বাণদ্বারা সত্বর ছিন্নধন্বা ভূরির হৃদয় বিদ্ধ করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥৪৯॥

বলবান্ সাত্যকি অত্যন্ত বিদ্ধ করিলে, শত্রুতাপন ভূরি অন্য ধনু লইয়া বাণদ্বারা সাত্যকিকে প্রতিবিদ্ধ করিলেন ॥৫০॥

(৪৬)…শস্ত্রবৃষ্টিঃ সুদারুণা…বা নি। (৪৭)…সংছাদ্য সমবস্থিতৌ…বা নি।

ছিন্নধন্বা মহারাজ! সাত্যকিঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
প্রজহার মহাবেগাং শক্তিং তস্য মহোরসি ॥৫২॥
স তু শক্ত্যা বিভিন্নাঙ্গো নিপপাত রথোত্তমাৎ।
লোহিতাঙ্গ ইবাকাশাদ্দীপ্তরশ্মির্যদৃচ্ছয়া ॥৫৩॥
তস্তু দৃষ্ট্বা হতং শূরমশ্বত্থামা মহারথঃ।
অভ্যধাবত বেগেন শৈনেয়ং প্রতি সংযুগে ॥৫৪॥
তিষ্ঠ তিষ্ঠেতি চাভাষ্য শৈনেয়ং স নরাধিপ!।
অভ্যবর্ষচ্ছরৌঘেণ মেরুং বৃষ্ট্যা যথাম্বুদঃ ॥৫৫॥
তমাপতন্তং সংরব্ধং শৈনেয়স্য রথং প্রতি।
ঘটোৎকচোঽব্রবীদ্রাজন্! নাদং মুক্ত্বা মহারথঃ ॥৫৬॥

## ভারতকৌমুদী

ছিন্নেতি। প্রজহার চিক্ষেপেত্যর্থঃ। মহোরসি বিশালবক্ষসি ॥৫২॥
স ইতি। বিভিন্নাঙ্গো বিদীর্ণবক্ষাঃ। লোহিতাঙ্গো মঙ্গলগ্রহঃ, যদৃচ্ছয়া দৈবেন ॥৫৩॥
তমিতি। তং ভূরিম্। শৈনেয়ং সাত্যকিম্, সংযুগে রণাঙ্গনে ॥৫৪॥
তিষ্ঠেতি। আভাষ্য উক্ত্বা। মেরুং পর্ব্বতম্, অম্বুদো মেঘঃ ॥৫৫॥
তমিতি। আপতন্তমাগচ্ছন্তম্, সংরব্ধং ক্রুদ্ধম্ ॥৫৬॥

নরনাথ! ভূরি তিনটা বাণদ্বারাই সাত্যকিকে বিদ্ধ করিয়া হাসিতে হাসিতেই যেন একটা সুতীক্ষ্ণ ভল্লদ্বারা সাত্যকির ধনু ছেদন করিলেন ॥৫১॥

মহারাজ! ধনু ছিন্ন হইলে, সাত্যকি ক্রোধে অধীর হইয়া ভূরির বিশাল বক্ষস্থলে একটা মহাবেগা শক্তি নিক্ষেপ করিলেন ॥৫২॥

সেই শক্তির আঘাতে ভূরির বক্ষ বিদীর্ণ হইলে, দৈববশতঃ আকাশ হইতে উজ্জ্বলরশ্মি মঙ্গলগ্রহ যেমন পতিত হয়, সেইরূপ ভূরি উত্তম রথ হইতে পতিত হইলেন ॥৫৩॥

বীর ভূরিকে নিহত দেখিয়া মহারথ অশ্বত্থামা বেগে সাত্যকির রথের দিকে ধাবিত হইলেন ॥৫৪॥

নরনাথ! পরে অশ্বত্থামা 'থাক থাক' এই কথা বলিয়া—মেঘ যেমন মেরুপর্ব্বতের উপরে বারি বর্ষণ করে, সেইরূপ সাত্যকির উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥৫৫॥

রাজা! অশ্বত্থামা ক্রুদ্ধ হইয়া সাত্যকির রথের দিকে আসিতে লাগিলে, মহারথ ঘটোৎকচ সিংহনাদ ছাড়িয়া অশ্বত্থামাকে বলিল—॥৫৬॥

(৫৪)...অশ্বত্থামা মহারথম্... নি।

তিষ্ঠ তিষ্ঠ ন মে জীবন্ দ্রোণপুত্র ! গমিষ্যসি ।
এষ ত্বাং নিহনিষ্যামি মহিষং মৃগরাড়িব ।
যুদ্ধশ্রদ্ধামহং তেঽদ্য বিনেষ্যামি রণাজিরে ॥৫৭॥
ইত্যুক্ত্বা ক্রোধতাম্রাক্ষো রাক্ষসঃ পরবীরহা ।
দ্রৌণিমভ্যদ্রবৎ ক্রুদ্ধো গজেন্দ্রমিব কেশরী ॥৫৮॥
রথাক্ষমাত্রৈরিষুভিরভ্যবর্ষদ্ঘটোৎকচঃ ।
রথিনামৃষভং দ্রৌণিং ধারাভিরিব তোয়দঃ ॥৫৯॥
শরবৃষ্টিন্তু তাং প্রাপ্তাং শরৈরাশীবিষোপমৈঃ ।
শাতয়ামাস সমরে তরসা দ্রৌণিরুৎস্ময়ন্ ॥৬০॥
ততঃ শরশতৈস্তীক্ষ্ণৈর্মর্ম্মভেদিভিরাশুগৈঃ ।
সমাচিনোদ্রাক্ষসেন্দ্রং ঘটোৎকচমরিন্দমম্ ॥৬১॥

ভারতকৌমুদী

তিষ্ঠেতি। মৃগরাট্ সিংহঃ। বিনেষ্যামি নাশয়িষ্যামি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৭॥
ইতীতি। পরবীরান্ হন্তীতি পরবীরহা। অভ্যদ্রবৎ অভ্যধাবৎ ॥৫৮॥
রথেতি। রথস্য অক্ষমাত্রৈর্দারুবিশেষপ্রমাণৈর্বিশালৈরিত্যর্থঃ, ইষুভির্বাণৈঃ ॥৫৯॥
শরেতি। শাতয়ামাস নাশয়ামাস, তরসা বেগেন, উৎস্ময়ন্ ঈষদ্ধসন্ ॥৬০॥
তত ইতি। আশুগৈর্দ্রুতগামিভিঃ। সমাচিনোৎ ব্যাপ্নোৎ ॥৬১॥

'দ্রোণপুত্র! থাক থাক, তুমি জীবিত অবস্থায় আমার নিকট হইতে যাইতে পারিবে না ; সিংহ যেমন মহিষ বধ করে, সেইরূপ এই আমি তোমাকে বধ করিব। আজ আমি সমরাঙ্গনে তোমার যুদ্ধলালসা দূর করিব' ॥৫৭॥

এই কথা বলিয়া বিপক্ষবীরহন্তা ক্রুদ্ধ ঘটোৎকচ ক্রোধে আরক্তনয়ন হইয়া—সিংহ যেমন গজেন্দ্রের প্রতি ধাবিত হয়, সেইরূপ অশ্বত্থামার প্রতি ধাবিত হইল ॥৫৮॥

ক্রমে মেঘ যেমন জলধারা বর্ষণ করে, সেইরূপ ঘটোৎকচ রথিশ্রেষ্ঠ অশ্বত্থামার উপরে বিশাল বাণবর্ষণ করিতে লাগিল ॥৫৯॥

এদিকে অশ্বত্থামাও ঈষৎ হাস্য করতঃ সর্পতুল্য বাণসমূহদ্বারা উপস্থিত সেই বাণবৃষ্টিকে দ্রুত নিবারণ করিতে লাগিলেন ॥৬০॥

তাহার পর অশ্বত্থামা তীক্ষ্ণ, মর্ম্মভেদী ও দ্রুতগামী বাণসমূহদ্বারা রাক্ষসশ্রেষ্ঠ শত্রুদমনকারী ঘটোৎকচকে ব্যাপ্ত করিয়া ফেলিলেন ॥৬১॥

(৫৭)…এষ ত্বাদ্য হনিষ্যামি মহিষং স্কন্দরাড়িব…পি বঙ্গ বৰ্দ্ধ,…মহিষং শরতো যথা· ·বা

স শরৈরাচিতস্তেন রাক্ষসো রণমূর্দ্ধনি।
ব্যকাশত মহারাজ! শ্বাবিচ্ছললিতো যথা ॥৬২॥
ততঃ ক্রোধসমাবিষ্টো ভৈমসেনিঃ প্রতাপবান্।
শরৈরবচকর্ত্তোগ্রৈর্দ্রৌণিং বজ্রাশনিপ্রভৈঃ ॥৬৩॥
ক্ষুরপ্রৈরর্দ্ধচন্দ্রৈশ্চ নারাচৈঃ সশিলীমুখৈঃ।
বরাহকর্ণৈর্নালীকৈর্বিকর্ণৈশ্চাভ্যবীবৃষৎ ॥৬৪॥
তাং শস্ত্রবৃষ্টিমতুলাং বজ্রাশনিসমস্বনাম্।
পতন্তীমুপরি ক্রুদ্ধো দ্রৌণিরব্যথিতেন্দ্রিয়ঃ ॥৬৫॥
সুদুঃসহাং শরৈর্ঘোরৈর্দিব্যাস্ত্রপ্রতিমন্ত্রিতৈঃ।
ব্যধমৎ সুমহাতেজা মহাভ্রাণীব মারুতঃ ॥৬৬॥ (যুগ্মকম্)

### ভারতকৌমুদী

স ইতি। আচিতো ব্যাপ্তদেহঃ। শ্বাবিৎ জন্তুবিশেষঃ, শললিতঃ কণ্টকিতঃ ॥৬২॥

তত ইতি। বজ্রাশনিপ্রভৈঃ বজ্রবদ্বেগবদ্ভিঃ অশনির্বিদ্যুৎ তদ্বদুজ্জ্বলৈঃ ॥৬৩॥

ক্ষুরপ্রৈরিতি। ক্ষুরপ্রাদীনি বাণনামানি। অভ্যবীবৃষৎ অবর্ষৎ। স্বার্থে ইন্ ॥৬৪॥

তামিতি। বজ্রাশনিসমস্বনাং বজ্রবিদ্যুচ্ছব্দতুল্যশব্দাম্। অব্যথিতেন্দ্রিয়ঃ অনুদ্বিগ্নচিত্তঃ। দিব্যাস্ত্রেণ দিব্যাস্ত্রমন্ত্রেণ প্রতিমন্ত্রিতৈঃ। ব্যধমদ্ব্যনাশয়ৎ, মহাভ্রাণি মহামেঘান্ ॥৬৫—৬৬॥

মহারাজ! সেই বাণসমূহ যাইয়া ঘটোৎকচের দেহ ব্যাপ্ত করিলে, ঘটোৎকচ—কণ্টকব্যাপ্ত শেজারুর ন্যায় সমরাঙ্গনে প্রকাশ পাইতে লাগিল ॥৬২॥

তাহার পর প্রতাপশালী ঘটোৎকচ অত্যন্তক্রুদ্ধ হইয়া বজ্রের তুল্য বেগবান্ এবং বিদ্যুতের ন্যায় উজ্জ্বল ভীষণ বাণসমূহদ্বারা অশ্বত্থামার দেহ ক্ষতবিক্ষত করিতে থাকিল ॥৬৩॥

ক্রমে ঘটোৎকচ অশ্বত্থামার উপরে ক্ষুরপ্র, অর্দ্ধচন্দ্র, নারাচ, শিলীমুখ, বরাহকর্ণ, নালীক ও বিকর্ণ বর্ষণ করিতে লাগিল ॥৬৪॥

এদিকে অতিমহাতেজা অশ্বত্থামাও ক্রুদ্ধ হইয়া অনুদ্বিগ্ন থাকিয়া—বায়ু যেমন মহামেঘ সকল বিনাশ করে, সেইরূপ স্বর্গীয়াস্ত্রমন্ত্রে অভিমন্ত্রিত ভয়ঙ্কর বাণসমূহদ্বারা নিজের উপরে পতনশীল, বজ্র ও বিদ্যুতের তুল্য শব্দযুক্ত, অতুলনীয় ও অতিদুঃসহ সেই অস্ত্রবৃষ্টি বিনষ্ট করিতে থাকিলেন ॥৬৫—৬৬॥

(৬২)···শ্বাবিচ্ছললতো যথা—বা নি। (৬৪)···নালীকৈস্তীক্ষ্ণৈশ্চাপি বিকর্ণিভিঃ···পি বঙ্গ বর্দ্ধ।

ততোঽন্তরীক্ষে বাণানাং সংগ্রামোঽন্য ইবাভবৎ।
ঘোররূপো মহারাজ! যোধানাং হর্ষবর্দ্ধনঃ ॥৬৭॥
ততোঽস্ত্রসংঘর্ষকৃতৈর্বিস্ফুলিঙ্গৈঃ সমন্ততঃ।
বভৌ নিশামুখে ব্যোম খদ্যোতৈরিব সংবৃতম্ ॥৬৮॥
স মার্গণগণৈর্দ্রৌণির্দিশঃ প্রচ্ছাদ্য সর্ব্বশঃ।
প্রিয়ার্থং তব পুত্রাণাং রাক্ষসং সমবাকিরৎ ॥৬৯॥
ততঃ প্রববৃতে যুদ্ধং দ্রৌণিরাক্ষসয়োর্মৃধে।
বিগাঢ়ে রজনীমধ্যে শক্রপ্রহ্লাদয়োরিব ॥৭০॥
ততো ঘটোৎকচো বাণৈর্দশভির্দ্রৌণিমাহবে।
জঘানোরসি সংক্রুদ্ধঃ কালজ্বলনসন্নিভৈঃ ॥৭১॥
স তৈরভ্যায়তৈর্বিদ্ধো রাক্ষসেন মহাবলঃ।
চচাল সমরে দ্রৌণির্বাতনুন্ন ইব দ্রুমঃ।
স মোহমনুসংপ্রাপ্তো ধ্বজযষ্টিং সমাশ্রিতঃ ॥৭২॥

ভারতকৌমুদী

তত ইতি। হর্ষবর্দ্ধনঃ অদ্ভুতভাবেন প্রবৃত্তেরিতি ভাবঃ ॥৬৭॥
তত ইতি। বিস্ফুলিঙ্গৈরগ্নিকণৈঃ। ব্যোম গগনম্ ॥৬৮॥
স ইতি। মার্গণগণৈর্বাণসমূহৈঃ। রাক্ষসং ঘটোৎকচম্, সমবাকিরদপীড়য়ৎ ॥৬৯॥
তত ইতি। মৃধে রণস্থলে। প্রগাঢ়ে গভীরে ॥৭০॥
তত ইতি। উরসি বক্ষসি। কালে প্রলয়সময়ে যো জ্বলনো বহ্নিস্তৎসন্নিভৈঃ ॥৭১॥
স ইতি। অভ্যায়তৈরতিদীর্ঘৈঃ। বাতনুন্নো বায়ুচালিতঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭২॥

মহারাজ! তাহার পর আকাশে যেন বাণসমূহেরই আর একটা ভয়ঙ্কর যুদ্ধ হইতে লাগিল; তাহাতে যোদ্ধাদের আনন্দবৃদ্ধি পাইতে থাকিল ॥৬৭॥

তদনন্তর সেই রাত্রির প্রথমভাগে সকল দিকে অস্ত্রসংঘর্ষজনিত অগ্নিস্ফুলিঙ্গে আকাশটা যেন খদ্যোতাবৃত হইয়া প্রকাশ পাইতে লাগিল ॥৬৮॥

রাজা! তখন অশ্বত্থামা আপনার পুত্রগণের প্রীতির জন্য বাণসমূহদ্বারা সকল দিক্ আবৃত করিয়া ঘটোৎকচকে পীড়ন করিতে থাকিলেন ॥৬৯॥

তৎপরে সেই গভীর রজনীসময়ে সমরাঙ্গনে ইন্দ্র ও প্রহ্লাদের ন্যায় অশ্বত্থামা ও ঘটোৎকচের দারুণ যুদ্ধ চলিতে লাগিল ॥৭০॥

তাহার পর ঘটোৎকচ অত্যন্তক্রুদ্ধ হইয়া প্রলয়কালের অগ্নির ন্যায় উজ্জ্বল দশটা বাণদ্বারা অশ্বত্থামার বক্ষস্থলে আঘাত করিল ॥৭১॥

(৬৯)···দিশঃ প্রচ্ছাদ্য সর্ব্বতঃ···বা নি।

ততো হাহাকৃতং সৈন্যং তব সর্ব্বং জনাধিপ ! ।
হতং স্ম মেনিরে সর্ব্বে তাবকাস্তং বিশাংপতে ! ॥৭৩॥
তং তু দৃষ্ট্বা তথাবস্থমশ্বত্থামানমাহবে ।
পাঞ্চালাঃ সৃঞ্জয়াশ্চৈব সিংহনাদান্ প্রচক্রিরে ॥৭৪॥
প্রতিলভ্য ততঃ সংজ্ঞামশ্বত্থামা মহাবলঃ ।
ধনুঃ প্রপীড্য বামেন করেণামিত্রকর্ষণঃ ॥৭৫॥
মুমোচাকর্ণপূর্ণেন ধনুষা শরমুত্তমম্ ।
যমদণ্ডোপমং ঘোরমুদ্দিশ্যাশু ঘটোৎকচম্ ॥৭৬॥ (যুগ্মকম্)
স ভিত্ত্বা হৃদয়ং তস্য রাক্ষসস্য শরোত্তমঃ ।
বিবেশ বসুধামুগ্রঃ সপুঙ্খঃ পৃথিবীপতে ! ॥৭৭॥

## ভারতকৌমুদী

তত ইতি। হাহা ইত্যস্য কৃতং করণমস্যাস্তীতি অর্শ আদিত্বাদৎ ॥৭৩॥
তমিতি। তথা তাদৃশী মোহপ্রাপ্তা অবস্থা যস্য তম্ ॥৭৪॥
প্রতীতি। প্রপীড্য দৃঢ়ং ধৃত্বা। আকর্ণপূর্ণেন আকর্ণাকৃষ্টেন ॥৭৫—৭৬॥
স ইতি। বসুধাং সমরভূমিম্, পুঙ্খেন মূলদেশেন সহেতি সঃ ॥৭৭॥

ঘটোৎকচ সেই সুদীর্ঘবাণগুলিদ্বারা বিদ্ধ করিলে, মহাবল অশ্বত্থামা বায়ুচালিত বৃক্ষের ন্যায় কাঁপিতে লাগিলেন এবং মোহাবেশে ধ্বজদণ্ড ধারণ করিয়া রহিলেন ॥৭২॥

নরনাথ রাজা! তদনন্তর আপনার সকল সৈন্যই হাহাকার করিতে লাগিল এবং আপনার পক্ষের সমস্ত লোকই অশ্বত্থামাকে নিহত বলিয়া মনে করিল ॥৭৩॥

আর যুদ্ধে অশ্বত্থামাকে তদবস্থ দেখিয়া পাঞ্চাল ও সৃঞ্জয়সৈন্যেরা সিংহনাদ করিতে থাকিল ॥৭৪॥

তৎপরে মহাবল ও শত্রুহন্তা অশ্বত্থামা চৈতন্য লাভ করিয়া বামহস্তে দৃঢ়ভাবে ধনু ধারণপূর্ব্বক সেই আকর্ণ আকৃষ্ট ধনুর্দ্বারা যমদণ্ডের তুল্য ভয়ঙ্কর একটা উত্তম বাণ ঘটোৎকচের উদ্দেশে সত্বর নিক্ষেপ করিলেন ॥৭৫—৭৬॥

মহারাজ! তখন উত্তম ও ভয়ঙ্কর সেই বাণটা যাইয়া ঘটোৎকচের হৃদয় ভেদ করিয়া পুঙ্খদেশের সহিত ভূতলে প্রবেশ করিল ॥৭৭॥

(৭৩)···সর্ব্বে দ্রোণসুহৃদং জনাধিপাঃ—নি।

সোঽতিবিদ্ধো মহারাজ ! রথোপস্থ উপাবিশৎ ।
রাক্ষসেন্দ্রঃ সুবলবান্ দ্রৌণিনা রণশালিনা ॥৭৮॥
দৃষ্ট্বা বিমূঢ়ং হৈড়িম্বং সারথিস্তু রণাজিরাৎ ।
দ্রৌণেঃ সকাশাৎ সম্ভ্রান্তস্ত্বপনিন্যে ত্বরান্বিতঃ ॥৭৯॥
তথা তু সমরে বিদ্ধা রাক্ষসেন্দ্রং ঘটোৎকচম্ ।
ননাদ সুমহানাদং দ্রোণপুত্রো মহারথঃ ॥৮০॥
পূজিতস্তব পুত্রৈশ্চ সর্ব্বযোধৈশ্চ ভারত ! ।
বপুষাভিপ্রজজ্বাল মধ্যাহ্ন ইব ভাস্করঃ ॥৮১॥
ভীমসেনস্তু যুধ্যন্তং ভারদ্বাজরথং প্রতি ।
স্বয়ং দুর্য্যোধনো রাজা প্রত্যবিধ্যচ্ছিতৈঃ শরৈঃ ॥৮২॥
তং ভীমসেনো দশভিঃ শরৈর্বিব্যাধ মারিষ ! ।
দুর্য্যোধনোঽপি বিংশত্যা শরাণাং প্রত্যবিধ্যত ॥৮৩॥

ভারতকৌমুদী

স ইতি। রথস্য উপস্থে উপবেশনস্থানে। রণশালিনা যুদ্ধদক্ষতাযুক্তেন ॥৭৮॥
দৃষ্ট্বেতি। হৈড়িম্বং হিড়িম্বায়াঃ পুত্রং ঘটোৎকচম্। সম্ভ্রান্তো বিচলিতচিত্তঃ ॥৭৯॥
তথেতি। ননাদ চকার ॥৮০॥
পূজিত ইতি। অভিপ্রজজ্বাল দ্রোণপুত্র ইত্যনুবৃত্তিঃ ॥৮১॥
ভীমেতি। যুধ্যন্তং যুধ্যমানম্, ভারদ্বাজস্য দ্রোণস্য রথং প্রতি ॥৮২॥
তমিতি। হে মারিষ ! আর্য্য ! "আর্য্যস্তু মারিষঃ" ইত্যমরঃ ॥৮৩॥

মহারাজ ! যুদ্ধনিপুণ অশ্বত্থামা অত্যন্তবিদ্ধ করিলে, অতিবলবান্ ঘটোৎকচ রথমধ্যে উপবেশন করিল ॥৭৮॥

তখন ঘটোৎকচের সারথি ঘটোৎকচকে মূর্চ্ছিত দেখিয়া বিচলিত ও ত্বরান্বিত হইয়া অশ্বত্থামার নিকট হইতে তাহাকে লইয়া গেল ॥৭৯॥

এদিকে মহারথ অশ্বত্থামা যুদ্ধে সেইভাবে রাক্ষসশ্রেষ্ঠ ঘটোৎকচকে বিদ্ধ করিয়া অতিবিশাল সিংহনাদ করিয়া উঠিলেন ॥৮০॥

ভরতনন্দন ! তখন আপনার পুত্রেরা ও সমস্ত যোদ্ধারা অশ্বত্থামার প্রশংসা করিতে লাগিলেন ; অশ্বত্থামাও মধ্যাহ্নকালীন সূর্য্যের ন্যায় দেহের তেজে জ্বলিতে থাকিলেন ॥৮১॥

ওদিকে ভীমসেন দ্রোণের রথের নিকটে যুদ্ধ করিতেছিলেন ; তখন স্বয়ং রাজা দুর্য্যোধন সুধার বাণসমূহদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৮২॥

(৭৮)···রণমানিনা—পি।

তৌ সায়কৈরবচ্ছন্নাবদৃশ্যেতাং রণাজিরে।
মেঘজালসমাচ্ছন্নৌ নভসীবেন্দুভাস্করৌ ॥৮৪॥
অথ দুর্য্যোধনো রাজা ভীমং বিব্যাধ পত্রিভিঃ।
পঞ্চভির্ভরতশ্রেষ্ঠ! তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥৮৫॥
তস্য ভীমো ধনুশ্ছিত্ত্বা ধ্বজঞ্চ দশভিঃ শরৈঃ।
বিব্যাধ কৌরবশ্রেষ্ঠং নবত্যা নতপর্ব্বণাম্ ॥৮৬॥
ততো দুর্য্যোধনঃ ক্রুদ্ধো ধনুরন্যন্মহত্তরম্।
গৃহীত্বা ভরতশ্রেষ্ঠো ভীমসেনং শিতৈঃ শরৈঃ।
অপীড়য়দ্রণমুখে পশ্যতাং সর্ব্বধন্বিনাম্ ॥৮৭॥
তান্ নিহত্য শরান্ ভীমো দুর্য্যোধনধনুশ্চ্যুতান্।
কৌরবং পঞ্চবিংশত্যা ক্ষুদ্রকাণাং সমার্পয়ৎ ॥৮৮॥

## ভারতকৌমুদী

তাবিতি। কৃষ্ণপক্ষপূর্ব্বাহ্নে নভসি যুগপদিন্দুভাস্করয়োঃ স্থিতিসম্ভবঃ ॥৮৪॥
অথেতি। পত্রাণি পক্ষিপক্ষা এষাং সন্তীতি পত্রিণো বাণাস্তৈঃ ॥৮৫॥
তস্যেতি। কৌরবশ্রেষ্ঠং দুর্য্যোধনম্, নতপর্বণামীষদ্বক্রোপান্তানাং বাণানাম্ ॥৮৬॥
তত ইতি। শিতৈঃ শিলাসু ঘর্ষণেন তনূকৃতধারৈঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৭॥
তানিতি। কৌরবং দুর্য্যোধনম্। ক্ষুদ্রকাণাং তদাখ্যানাং বাণানাম্, সমার্পয়দপীড়য়ৎ ॥৮৮॥

মাননীয় রাজা! পরে ভীমসেন দশটা বাণদ্বারা দুর্য্যোধনকে তাড়ন করিলেন; তখন দুর্য্যোধনও কুড়িটা শরদ্বারা তাঁহাকে প্রতিতাড়ন করিলেন ॥৮৩॥

ক্রমে আকাশে মেঘজালসমাচ্ছন্ন চন্দ্র ও সূর্য্যের ন্যায় ভীম ও দুর্য্যোধনকে বাণাচ্ছন্ন দেখা যাইতে লাগিল ॥৮৪॥

ভরতশ্রেষ্ঠ! তদনন্তর রাজা দুর্য্যোধন পাঁচটা বাণদ্বারা ভীমকে বিদ্ধ করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥৮৫॥

তখন ভীমসেন দশটা বাণদ্বারা দুর্য্যোধনের ধনু ও ধ্বজ ছেদন করিয়া নতপর্ব্ব নব্বইটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৮৬॥

তাহার পর ভরতশ্রেষ্ঠ দুর্য্যোধন ক্রুদ্ধ হইয়া অন্য বিশাল ধনু লইয়া সুধার বাণসমূহদ্বারা সমস্ত ধনুর্দ্ধরগণের সমক্ষে যুদ্ধে ভীমসেনকে পীড়ন করিলেন ॥৮৭॥

তখন ভীমসেন দুর্য্যোধনের ধনু হইতে নির্গত সেই বাণগুলিকে প্রতিহত করিয়া পঁচিশটা ক্ষুদ্রকদ্বারা তাঁহাকে প্রহার করিলেন ॥৮৮॥

দুর্য্যোধনস্তু সংক্রুদ্ধো ভীমসেনস্য মারিষ ! ।
ক্ষুরপ্রেণ ধনুশ্ছিত্ত্বা দশভিঃ প্রত্যবিধ্যত ॥৮৯॥
অথান্যদ্ধনুরাদায় ভীমসেনো মহাবলঃ ।
বিব্যাধ নৃপতিং তূর্ণং সপ্তভির্নিশিতৈঃ শরৈঃ ॥৯০॥
তদপ্যস্য ধনুঃ ক্ষিপ্রং চিচ্ছেদ লঘুহস্তবৎ ।
দ্বিতীয়ঞ্চ তৃতীয়ঞ্চ চতুর্থং পঞ্চমং তথা ॥৯১॥
আত্তমাত্তং মহারাজ ! ভীমস্য ধনুরচ্ছিনৎ ।
তব পুত্রো মহারাজ ! জিতকাশী মদোৎকটঃ ॥৯২॥
স তদা ছিদ্যমানেষু কার্ম্মুকেষু পুনঃ পুনঃ ।
শক্তিং চিক্ষেপ সমরে সর্বপারশবীং দৃঢ়াম্ ॥৯৩॥

ভারতকৌমুদী

দুর্য্যোধন ইতি। ক্ষুরপ্রেণ তদাখ্যেন বাণেন। দশভির্বাণৈঃ ॥৮৯॥

অথেতি। বিব্যাধ তাড়য়ামাস, নৃপতিং দুর্য্যোধনম্ ॥৯০॥

তদিতি। লঘুহস্ত ঐন্দ্রজালিকস্তদ্বৎ। দ্বিতীয়ং গৃহীতং ধনুঃ। এবমন্যত্র ॥৯১॥

আত্তমিতি। আত্তমাত্তং গৃহীতং গৃহীতম্। জিতমিতি ভাবে ক্তঃ। তেন জিতেন জয়েন কাশতে দীপ্যত ইতি জিতকাশী, মদেন উৎকট উন্মত্তঃ। মহারাজেতি দ্বিরুক্তির্দোষ এব ॥৯২॥

স ইতি। সর্ব্বেষ্বয়বেষু পারশবীং লৌহময়ীম্ ॥৯৩॥

---

মাননীয় রাজা ! এই সময়ে দুর্য্যোধন অত্যন্তক্রুদ্ধ হইয়া একটা ক্ষুরপ্রদ্বারা ভীমসেনের ধনু ছেদন করিয়া দশটা বাণদ্বারা তাঁহাকে প্রতিবিদ্ধ করিলেন ॥৮৯॥

তদনন্তর মহাবল ভীমসেন অন্য ধনু লইয়া সাতটা সুধার বাণদ্বারা সত্বর দুর্য্যোধনকে তাড়ন করিলেন ॥৯০॥

দুর্য্যোধন ঐন্দ্রজালিকের ন্যায় ভীমসেনের সে ধনুখানাও সত্বর ছেদন করিলেন। এইভাবে তিনি ভীমসেনের দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ ও পঞ্চম বার গৃহীত ধনুও কাটিয়া ফেলিলেন ॥৯১॥

মহারাজ ! এইভাবে ভীমসেন যে কয় বার ধনু গ্রহণ করিলেন, সেই কয় বারই বিজয়শোভী ও মদমত্ত দুর্য্যোধন তাহা ছেদন করিলেন ॥৯২॥

বার বার ধনু ছিন্ন হইতে লাগিলে, তখন ভীমসেন লৌহময়ী দৃঢ় একটা শক্তি দুর্য্যোধনের উপরে নিক্ষেপ করিলেন ॥৯৩॥

---

(৯২)·· ধনুরাচ্ছিনৎ···বঙ্গ বৰ্দ্ধ বা নি।

মৃত্যোরিব স্বসারং হি দীপ্তাং কেতুশিখামিব।
সীমন্তমিব কুর্ব্বন্তীং নভসোঽগ্নিসমপ্রভাম্॥৯৪॥
অপ্রাপ্তামেব তাং শক্তিং ত্রিধা চিচ্ছেদ কৌরবঃ।
পশ্যতঃ সর্ব্বলোকস্য ভীমস্য চ মহাত্মনঃ ॥৯৫॥ (যুগ্মকম্)
ততো ভীমো মহারাজ! গদাং গুর্বীং মহাপ্রভাম্।
চিক্ষেপাবিধ্য বেগেন দুর্য্যোধনরথং প্রতি ॥৯৬॥
ততঃ সা সহসা বাহাংস্তব পুত্রস্য সংযুগে।
সারথিঞ্চ গদা গুর্বী মমর্দ্দ ভরতর্ষভ! ॥৯৭॥
পুত্রস্তু তব রাজেন্দ্র! রথাদ্ধেমপরিষ্কৃতাৎ।
আপ্লুতঃ সহসা যানং নন্দকস্য মহাত্মনঃ ॥৯৮॥

## ভারতকৌমুদী

মৃত্যোরিতি। স্বসারং ভগিনীম্। কেতোরুৎপাতগ্রহস্য শিখাম্। সীমন্তং কেশবিন্যাসং কুর্ব্বন্তীমিতি নকারলোপাভাব আর্ষঃ। অপ্রাপ্তামনুপস্থিতাম্। কৌরবো দুর্য্যোধনঃ ॥৯৪—৯৫॥

তত ইতি। গুর্বীং বৃহতীম্। আবিধ্য ঘূর্ণয়িত্বা ॥৯৬॥

তত ইতি। বাহান্ অশ্বান্। সংযুগে যুদ্ধে ॥৯৭॥

পুত্র ইতি। রথাদবতীর্য্য গত্বেতি শেষঃ। আপ্লুত আরূঢ়ঃ, যানং রথম্ ॥৯৮॥

---

যমের ভগিনীর ন্যায়, কেতুগ্রহের উজ্জ্বল শিখার তুল্য এবং অগ্নির সমান প্রভাযুক্ত সেই শক্তিটা আকাশের সীমন্ত (সীঁতি) করিতে করিতেই যেন আসিতে লাগিলে, দুর্য্যোধন সমস্ত লোকের ও মহাত্মা ভীমের সমক্ষেই অনুপস্থিত অবস্থাতেই সেটাকে তিনখণ্ডে ছেদন করিয়া ফেলিলেন ॥৯৪—৯৫॥

মহারাজ! তদনন্তর ভীমসেন বিশাল ও উজ্জ্বল একটা গদা ঘূর্ণিত করিয়া দুর্য্যোধনের রথের দিকে তাহা বেগে নিক্ষেপ করিলেন ॥৯৬॥

ভরতশ্রেষ্ঠ! পরে সেই বিশাল গদাটা বেগে যাইয়া দুর্য্যোধনের সারথিকে ও ঘোড়াগুলিকে মর্দ্দন করিল ॥৯৭॥

রাজশ্রেষ্ঠ! তখন দুর্য্যোধন স্বর্ণভূষিত রথ হইতে অবতীর্ণ হইয়া বেগে যাইয়া মহাত্মা নন্দকের রথে আরোহণ করিলেন ॥৯৮॥

(৯৪)···দীপ্তাং বহ্নিশিখামিব···নি। (৯৭)··· মমর্দ্দাস্য রথং পুনঃ—নি। (৯৮)· রাজেন্দ্র! ভীমাদ্ভীতঃ প্রণশ্য চ। আরুরোহ রথঞ্চান্যম্···নি।

ততো ভীমো হতং মত্বা তব পুত্রং মহারথম্।
সিংহনাদং মহচ্চক্রে তর্জয়ন্নিব কৌরবান্ ॥৯৯॥
তাবকাঃ সৈনিকাশ্চাপি মেনিরে নিহতং নৃপম্।
ততো বিচুক্রুশুঃ সর্ব্বে তে হাহেতি সমন্ততঃ ॥১০০॥
তেষাস্তু নিনদং শ্রুত্বা ত্রস্তানাং সর্ব্বযোধিনাম্।
ভীমসেনস্য নাদঞ্চ শ্রুত্বা রাজন্! মহাত্মনঃ ॥১০১॥
ততো যুধিষ্ঠিরো রাজা হতং মত্বা সুযোধনম্।
অভ্যবর্ত্তত বেগেন যত্র পার্থো বৃকোদরঃ ॥১০২॥ (যুগ্মকম্)
পাঞ্চালাঃ কৈকয়া মাৎস্যাঃ সৃঞ্জয়াশ্চ বিশাংপতে!।
সর্ব্বোদ্যোগেনাভিজগ্মুর্দ্রোণমেব যুযুৎসয়া ॥১০৩॥

## ভারতকৌমুদী

তত ইতি। হতং মত্বা, প্রদীপানাং বিরলালোকে দুর্য্যোধনাপসরণাদর্শনাদিতি ভাবঃ ॥৯৯॥

তাবকা ইতি। মেনিরে, তথৈবাদর্শনাদিত্যাশয়ঃ। বিচুক্রুশুরার্ত্তনাদং চক্রুঃ ॥১০০॥

তেষামিতি। মহাত্মনো মহাবলস্য। অভ্যবর্ত্তত অভ্যগচ্ছৎ ॥১০১—১০২॥

পাঞ্চালা ইতি। যুযুৎসয়া যোদ্ধুমিচ্ছয়া ॥১০৩॥

## ভারতভাবদীপঃ

বর্ত্তমান ইতি ॥১—১৮॥ সন্নিপত্য মিলিত্বা ॥১৯—৬৩॥ শিলীমুখৈর্ভেকফলাকারমুখৈঃ ।৬৪—৮৩। নভসি শ্রাবণে ব্যোম্নি বা ।৮৪—৯৯॥ সৈনিকাঃ সেনামুখাঃ ॥১০০—১০৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুশ্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৪॥

রাজা! তাহার পর ভীমসেন আপনার পুত্র মহারথ দুর্য্যোধনকে নিহত মনে করিয়া কৌরবগণকে তিরস্কার করতই যেন বিশাল সিংহনাদ করিলেন ॥৯৯॥

আপনার সৈন্যেরাও রাজাকে নিহত মনে করিল। তৎপরে তাহারা সকলে সকল দিকে হাহাকার করিয়া আর্ত্তনাদ করিতে লাগিল ॥১০০॥

রাজা! সেই সকল ভীত যোদ্ধাদের আর্ত্তনাদ এবং মহাবল ভীমসেনের সিংহনাদ শুনিয়া দুর্য্যোধনকে নিহত মনে করিয়া রাজা যুধিষ্ঠির—যেখানে ভীমসেন ছিলেন, সেইখানে বেগে আগমন করিলেন ॥১০১—১০২॥

নরনাথ! ওদিকে পাঞ্চাল, কৈকয়, মৎস্য ও সৃঞ্জয়সৈন্যেরা যুদ্ধ করিবার ইচ্ছায় সর্ব্বোদ্যমে দ্রোণের দিকেই আসিতে লাগিল ॥১০৩॥

(১০৩)···কৈকয়া মৎস্যাঃ···পি বঙ্গ বৰ্দ্ধ বা।

তত্রাসীৎ সুমহদ্‌যুদ্ধং দ্রোণস্যাথ পরৈঃ সহ।
ঘোরে তমসি মগ্নানাং নিঘ্নতামিতরেতরম্ ॥১০৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে দুর্য্যোধনপরাজয়ে চতুশ্চত্বারিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(ঃ*ঃ)———

## পঞ্চচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

সহদেবমথায়ান্তং দ্রোণপ্রেপ্সুং বিশাংপতে!।
কর্ণো বৈকর্ত্তনো যুদ্ধে বারয়ামাস ভারত! ॥১॥
সহদেবস্তু রাধেয়ং বিদ্ধা নবভিরাশুগৈঃ।
পুনর্বিব্যাধ দশভির্বিশিখৈর্নতপর্ব্বভিঃ ॥২॥

### ভারতকৌমুদী

তত্রেতি। তমসি অন্ধকারে, মধ্যে মধ্যে সর্বদীপনির্বাণাদিত্যভিপ্রায়ঃ ॥১০৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি ঘটোৎকচবধে চতুশ্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———ঃ০ঃ———

সহেতি। দ্রোণপ্রেপ্সুং যুদ্ধকরণায় দ্রোণং প্রাপ্তুমিচ্ছুম্। বৈকর্ত্তনঃ সূর্য্যপুত্রঃ ॥১॥

সহেতি। আশুগৈর্দ্রুতগামিভির্বাণৈঃ। বিশিখৈর্বাণৈঃ, নতপর্ব্বভির্বক্রোপান্তৈঃ ॥২॥

---

তাহার পর সেই স্থানে বিপক্ষগণের সহিত দ্রোণের এবং ঘোর অন্ধকারে নিমগ্ন ও পরস্পর আঘাতকারী বীরগণের মহাযুদ্ধ হইতে থাকিল' ॥১০৪॥

———ঃ*ঃ———

সঞ্জয় বলিলেন—'ভরতনন্দন নরনাথ! সহদেব দ্রোণের সহিত যুদ্ধ করিবার জন্য আসিতেছিলেন, তখন সূর্য্যপুত্র কর্ণ তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥১॥

---

* '...চতুঃষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...ষট্‌ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, '...সপ্তষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' নি।

তং কর্ণং প্রতিবিব্যাধ শতেন নতপর্ব্বণাম্।
সজ্যঞ্চাস্য ধনুঃ শীঘ্রং চিচ্ছেদ লঘুহস্তবৎ ॥৩॥
ততোঽন্যদ্ধনুরাদায় মাদ্রীপুত্রঃ প্রতাপবান্।
কর্ণং বিব্যাধ বিংশত্যা তদদ্ভুতমিবাভবৎ ॥৪॥
তস্য কর্ণো হয়ান্ হত্বা শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
সারথিঞ্চাস্য ভল্লেন দ্রুতং নিন্যে যমক্ষয়ম্ ॥৫॥
বিরথঃ সহদেবস্তু খড়্গচর্ম্ম সমাদদে।
তদপ্যস্য শরৈঃ কর্ণো ব্যধমৎ প্রহসন্নিব ॥৬॥
অথ গুর্ব্বীং মহাঘোরাং হেমচিত্রাং মহাগদাম্।
প্রেষয়ামাস সমরে বৈকর্ত্তনরথং প্রতি ॥৭॥

ভারতকৌমুদী

তমিতি। আনতপর্ব্বণাং বাণানাম্। সজ্যং সগুণম্। লঘুহস্ত ঐন্দ্রজালিকস্তদ্বৎ ॥৩॥
তত ইতি। বিংশত্যা বাণৈঃ। অদ্বিতীয়বীরস্য কর্ণস্য তাড়নমেবাদ্ভুতমিতি ভাবঃ ॥৪॥
তস্যেতি। যমস্য ক্ষয়ং ভবনম্, "নিলয়াপচয়ৌ ক্ষয়ৌ" ইত্যমরঃ ॥৫॥
বিরথ ইতি। খড়্গেন যুক্তং চর্ম্ম খড়্গচর্ম্ম, মধ্যপদলোপীসমাসঃ ॥৬॥
অথেতি। গুর্ব্বীং ভারবতীম্, হেমচিত্রাং স্বর্ণখচিতত্বাদ্বিচিত্রাম্ ॥৭॥

---

এই সময়ে সহদেব নয়টা বাণদ্বারা কর্ণকে বিদ্ধ করিয়া পুনরায় নতপর্ব্ব দশটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥২॥

তখন কর্ণ আনতপর্ব্ব একশত বাণদ্বারা সহদেবকে প্রতিবিদ্ধ করিলেন এবং লঘুহস্ত ঐন্দ্রজালিকের ন্যায় সত্বরই সহদেবের গুণযুক্ত ধনু কাটিয়া ফেলিলেন ॥৩॥

তদনন্তর প্রতাপশালী সহদেব অন্য ধনু লইয়া কুড়িটা বাণদ্বারা কর্ণকে তাড়ন করিলেন; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৪॥

পরে কর্ণ নতপর্ব্ব বাণসমূহদ্বারা সহদেবের অশ্বগুলিকে বধ করিয়া একটা ভল্লদ্বারা তাঁহার সারথিকে সত্বরই যমালয়ে প্রেরণ করিলেন ॥৫॥

তখন রথবিহীন সহদেব খড়্গ ও চর্ম্ম গ্রহণ করিলেন; কিন্তু কর্ণ হাস্য করতই যেন বাণদ্বারা সহদেবের সে খড়্গ-চর্ম্মও বিনষ্ট করিলেন ॥৬॥

তাহার পর সহদেব কর্ণের রথের প্রতি একটা ভারবতী, মহাঘোরা ও স্বর্ণবিচিত্রা বিশাল গদা নিক্ষেপ করিলেন ॥৭॥

---

(৩)···শতেনানতপর্ব্বণাম্···বর্দ্ধ। (৬)···খড়্গং চর্ম্ম সমাদদে···বা নি। (৭)···প্রেষয়ামাস সংক্রুদ্ধঃ···বা নি।

দ্রবতাং যোধমুখ্যানাং গাণ্ডীবপ্রেষিতৈঃ শরৈঃ।
বিদ্ধানাং শতশো রাজন্! শ্রূয়তে নিস্বনো মহান্ ॥৫০॥
শৃণু দুন্দুভিনির্ঘোষমর্জ্জুনস্য রথং প্রতি।
নিশীথে রাজশার্দ্দূল! স্তনয়িত্নোরিবাম্বরে ॥৫১॥
হাহাকাররবাংশ্চৈব সিংহনাদাংশ্চ পুষ্কলান্।
শৃণু শব্দান্ বহুবিধানর্জ্জুনস্য রথং প্রতি ॥৫২॥
অয়ং মধ্যে স্থিতোঽস্মাকং সাত্যকিঃ সাত্বতাং বরঃ।
ইহ চেল্লভ্যতে লক্ষ্যং কৃৎস্নান্ জেষ্যামহে পরান্ ॥৫৩॥
এষ পাঞ্চালরাজস্য পুত্রো দ্রোণেন সঙ্গতঃ।
সর্ব্বতঃ সংবৃতো রাজন্! শূরৈস্তব সহোদরৈঃ ॥৫৪॥
সাত্যকিং যদি হন্যাম ধৃষ্টদ্যুম্নঞ্চ পার্ষতম্।
অসংশয়ং মহারাজ! ধ্রুবো নো বিজয়ো ভবেৎ ॥৫৫॥

## ভারতকৌমুদী

দ্রবতামিতি। দ্রবতাং পলায়মানানাম্, যোধমুখ্যানাং কুরুপক্ষীয়াণাম্ ॥৫০॥
শৃণ্বিতি। রথং প্রতি রথান্তিকে। স্তনয়িত্নোর্মেঘস্য নির্ঘোষ ইব ॥৫১॥
হাহেতি। পুষ্কলান্ বহুলান্। বহুবিধান্ ছিন্ধি ভিন্ধীত্যাদিরূপান্ ॥৫২॥
অয়মিতি। সাত্বতাং বৃষ্ণীনাম্। লভ্যতে জয়েনায়ত্তীকর্ত্তুং শক্যতে, লক্ষ্যং লক্ষ্যীভূতঃ ॥৫৩॥
এষ ইতি। পুত্রো ধৃষ্টদ্যুম্নঃ, সঙ্গতো যুদ্ধে মিলিতঃ। সংবৃতো বেষ্টিতঃ ॥৫৪॥

রাজা! কুরুপক্ষের শতশত প্রধান যোদ্ধা গাণ্ডীবনিক্ষিপ্ত বাণে বিদ্ধ হইয়া পলায়ন করিতেছেন, তাঁহাদের বিশাল কোলাহল শুনা যাইতেছে ॥৫০॥

রাজশ্রেষ্ঠ! এই রাত্রিকালে আকাশে মেঘগর্জনের ন্যায় অর্জ্জুনের রথের নিকটে দুন্দুভিধ্বনি শ্রবণ কর ॥৫১॥

হাহাকারশব্দ, বহুতর সিংহনাদ এবং অর্জ্জুনের রথের নিকটে আরও বহুবিধ শব্দ শ্রবণ কর ॥৫২॥

আমাদের লক্ষ্য এবং আমাদেরই মধ্যবর্ত্তী এই বৃষ্ণিবংশশ্রেষ্ঠ সাত্যকিকে যদি আমরা জয় করিয়া বশীভূত করিতে পারি, তবে সমস্ত বিপক্ষকেই জয় করিব ॥৫৩॥

রাজা! এই ধৃষ্টদ্যুম্ন দ্রোণের সহিত যুদ্ধে মিলিত হইয়াছে এবং তোমার বীর সহোদরেরা উহাকে সকল দিকে বেষ্টন করিয়াছেন ॥৫৪॥

(৫৪)···সর্ব্বতঃ সংবৃতো যোধৈঃ শূরৈশ্চ রথসত্তমৈঃ···বা নি। (৫৫)···ধ্রুবং নো বিজয়ো ভবেৎ—বর্দ্ধ।

সৌভদ্রবদিমৌ বীরৌ পরিবার্য্য মহারথৌ।
প্রযতামো মহারাজ! নিহন্তুং বৃষ্ণিপার্ষতৌ ॥৫৬॥
সব্যসাচী পুরাভ্যেতি দ্রোণানীকায় ভারত!।
সংসক্তং সাত্যকিং জ্ঞাত্বা বহুভিঃ কুরুপুঙ্গবৈঃ ॥৫৭॥
তত্র গচ্ছন্তু বহবঃ প্রবরা রথসত্তমাঃ।
যাবৎ পার্থো ন জানাতি সাত্যকিং বহুভির্বৃতম্ ॥৫৮॥
তে ত্বরধ্বং তথা শূরাঃ! শরাণাং মোক্ষণে ভৃশম্।
যথা তূর্ণং ব্রজত্যেষ পরলোকায় মাধবঃ ॥৫৯॥
কর্ণস্য মতমাজ্ঞায় পুত্রস্তে প্রাহ সৌবলম্।
যথেন্দ্রঃ সমরে রাজন্! প্রাহ বিষ্ণুং যশস্বিনম্ ॥৬০॥

ভারতকৌমুদী

সাত্যকিমিতি। হন্যাম হন্তুং শক্নুয়াম। ধ্রুবঃ শাশ্বতঃ, নঃ অস্মাকম্ ॥৫৫॥
সৌভদ্রেতি। সৌভদ্রবৎ অভিমন্যুমিব। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥৫৬॥
সব্যেতি। পুরা আগামিনি সময়ে। সংসক্তং যুদ্ধে মিলিতম্ ॥৫৭॥
তত্রেতি। তত্র অর্জ্জুনযুদ্ধে। পার্থোঽর্জ্জুনঃ ॥৫৮॥
ত ইতি। তে যূয়ম্। মাধবো মধুবংশীয়ঃ সাত্যকিঃ ॥৫৯॥
কর্ণস্যেতি। পুত্রো দুর্য্যোধনঃ, সৌবলং শকুনিম্ ॥৬০॥

অতএব মহারাজ! আমরা যদি সাত্যকিকে এবং পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্নকে বধ করিতে পারি, তবে আমাদের নিশ্চয়ই স্থায়ী জয় হইবে ॥৫৫॥

সুতরাং মহারাজ! আমরা অভিমন্যুর ন্যায় এই বীর ও মহারথ সাত্যকি ও ধৃষ্টদ্যুম্নকে পরিবেষ্টন করিয়া বধ করিবার চেষ্টা করি ॥৫৬॥

ভরতনন্দন! সাত্যকি বহুসংখ্যক কুরুশ্রেষ্ঠের সহিত যুদ্ধে মিলিত হইয়াছে ইহা জানিয়া হয় ত অর্জ্জুন পরে দ্রোণসৈন্যের দিকে আসিতে পারেন ॥৫৭॥

অতএব সাত্যকি বহুবীরে পরিবেষ্টিত হইয়াছে ইহা যে পর্য্যন্ত অর্জ্জুন না জানেন, ইহার মধ্যে বহুতর রথিশ্রেষ্ঠ সেইখানে গমন করুন ॥৫৮॥

সুতরাং বীরগণ! আপনারা বাণক্ষেপে সেইরূপ ত্বরা করুন, যাহাতে এই সাত্যকি সত্বরই পরলোকে গমন করে' ॥৫৯॥

রাজা! আপনার পুত্র দুর্য্যোধন কর্ণের মত জানিয়া—পূর্ব্বকালে ইন্দ্র যেমন যশস্বী বিষ্ণুকে বলিয়াছিলেন, সেইরূপ শকুনিকে বলিলেন—॥৬০॥

(৫৭)…পুরোঽভ্যেতি…বঙ্গ বর্দ্ধ বা নি। (৫৯)…যথা ত্বিহ ব্রজত্যেষঃ…বা নি।

বৃতঃ সহস্রৈর্দশভির্গজানামনিবর্ত্তিনাম্।
রথৈশ্চ দশসাহস্রৈস্তূর্ণং যাহি ধনঞ্জয়ম্ ॥৬১॥
দুঃশাসনো দুর্বিষহঃ সুবাহুর্দুষ্প্রধর্ষণঃ।
এতে ত্বামনুযাস্যন্তি পত্তিভির্বহুভির্বৃতাঃ ॥৬২॥
জহি কৃষ্ণৌ মহাবাহো! ধর্ম্মরাজঞ্চ মাতুল!।
নকুলং সহদেবঞ্চ ভীমসেনং তথৈব চ ॥৬৩॥
দেবানামিব দেবেন্দ্রে জয়াশা মে ত্বয়ি স্থিতা।
জহি মাতুল! কৌন্তেয়ানসুরানিব পাবকিঃ ॥৬৪॥
এবমুক্তো যযৌ পার্থান্ পুত্রেণ তব সৌবলঃ।
মহত্যা সেনয়া সার্দ্ধং সহ পুত্রৈশ্চ তে বিভো!।
প্রিয়ার্থং তব পুত্রাণাং দিধক্ষুঃ পাণ্ডুনন্দনান্ ॥৬৫॥

### ভারতকৌমুদী

বৃত ইতি। অনিবর্ত্তিনামপলায়িনাম্ ॥৬১॥
দুঃশাসন ইতি। পত্তিভিঃ পদাতিভিঃ, বৃতাঃ পরিবেষ্টিতাঃ ॥৬২॥
জহীতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৬৩॥
দেবানামিতি। পাবকস্য বহ্নেরপত্যমিতি পাবকিঃ কার্ত্তিকেয়ঃ ॥৬৪॥
এবমিতি। পুত্রেণ দুর্য্যোধনেন। পুত্রৈর্দুঃশাসনাদিভিঃ। দিধক্ষুর্জিঘাংসুঃ। ষট্পাদঃ ॥৬৫॥

### ভারতভাবদীপঃ

তস্মিন্নিতি ॥১—১৮॥ তে বিব্যধুরিতি সামান্যোক্তিঃ, একৈকঃ পঞ্চভিরিতি বিশেষোক্তিঃ ॥১৯—৫২॥ লভ্যতে বশীক্রিয়তে ॥৫৩—৫৪॥ হন্যাম হন্তুং শক্নুমঃ ॥৫৫—৬৮॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৭॥

'মাতুল! আপনি—অনিবর্ত্তী দশ সহস্র হস্তী এবং দশ সহস্র রথে পরিবেষ্টিত হইয়া সত্বর অর্জ্জুনের দিকে গমন করুন ॥৬১॥

দুঃশাসন, দুর্বিষহ, সুবাহু ও দুষ্প্রধর্ষণ ইহারা বহুতর পদাতিসৈন্যে পরিবেষ্টিত হইয়া আপনার অনুগমন করিবেন ॥৬২॥

মহাবাহু মাতুল! তা'র পর আপনি যাইয়া কৃষ্ণ, অর্জ্জুন, যুধিষ্ঠির, নকুল, সহদেব ও ভীমকে বধ করুন ॥৬৩॥

মাতুল! দেবগণের যেমন দেবরাজের উপরে জয়ের আশা ছিল, তেমন আমারও আপনার উপরে জয়ের আশা রহিয়াছে। সুতরাং কার্ত্তিক যেরূপ অসুরগণকে সংহার করিয়াছিলেন, সেইরূপ আপনিও পাণ্ডবগণকে সংহার করুন' ॥৬৪॥

ততঃ প্রববৃতে যুদ্ধং তাবকানাং পরৈঃ সহ।
প্রয়াতে সৌবলে রাজন্! পাণ্ডবানামনীকিনীম্ ॥৬৬॥
বলেন মহতা যুক্তঃ সূতপুত্রস্তু সাত্বতম্।
অভ্যয়াত্ত্বরিতো যুদ্ধে কিরন্ শরশতান্ বহূন্।
তথৈব পার্থিবাঃ সর্ব্বে সাত্যকিং পর্য্যবারয়ন্ ॥৬৭॥
মহদ্‌যুদ্ধং তদাসীত্তু দ্রোণস্য নিশি ভারত!।
ধৃষ্টদ্যুম্নেন বীরেণ পাঞ্চালৈশ্চ মহাদ্ভুতম্ ॥৬৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি
ঘটোৎকচবধে সঙ্কুলযুদ্ধে সপ্তচত্বারিংশদধিক-
শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(:*:)———

ভারতকৌমুদী

তত ইতি। সৌবলে শকুনৌ। অনীকিনীং সেনাম্ ॥৬৬॥

বলেনেতি। বলেন :সৈন্যেন। সাত্বতং সাত্যকিম্। কিরন্ ক্ষিপন্। ষট্পাদঃ ॥৬৭॥

মহদিতি। ধৃষ্টদ্যুম্নেন পাঞ্চালৈশ্চ সহেতি শেষঃ ॥৬৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-
টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে
সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

রাজা! দুর্য্যোধন এইরূপ বলিলে, শকুনি আপনার পুত্রগণের প্রীতির জন্য পাণ্ডবগণকে সংহার করিবার ইচ্ছায় বিশাল সৈন্য এবং দুঃশাসনপ্রভৃতির সহিত মিলিত হইয়া পাণ্ডবগণের দিকে গমন করিলেন ॥৬৫॥

রাজা! শকুনি পাণ্ডবসৈন্যের দিকে গমন করিলে, বিপক্ষগণের সহিত আপনার যোদ্ধাদের যুদ্ধ লাগিয়া গেল ॥৬৬॥

এদিকে কর্ণ বিশাল সৈন্যের সহিত মিলিত হইয়া বহুশত বাণক্ষেপ করিতে করিতে সাত্যকির দিকে ধাবিত হইলেন এবং রাজারা সকলেও সাত্যকিকে পরিবেষ্টন করিলেন ॥৬৭॥

ভরতনন্দন! সেই রাত্রিতে তখন ওদিকেও বীর ধৃষ্টদ্যুম্ন এবং পাঞ্চালসৈন্য-গণের সহিত দ্রোণের অতি অদ্ভুত মহাযুদ্ধ হইতে লাগিল ॥৬৮॥

(৬৭)···সূতপুত্রশ্চ···বঙ্গ বর্দ্ধ। * '···অষ্টষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···একসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# অষ্টচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

ততস্তে প্রাদ্রবন্ সর্ব্বে ত্বরিতা যুদ্ধদুর্ম্মদাঃ।
অমৃষ্যমাণাঃ সংরব্ধা যুযুধানরথং প্রতি ॥১॥
তে রথৈঃ কল্পিতৈ রাজন্! হেমরূপ্যবিভূষিতৈঃ।
সাদিভিশ্চ গজৈশ্চৈব পরিবব্রুঃ স্ম সাত্বতম্ ॥২॥
অথৈনং কোষ্ঠকীকৃত্য সর্ব্বতস্তে মহারথাঃ।
সিংহনাদাংস্ততশ্চক্রুস্তর্জয়ন্তি স্ম সাত্যকিম্ ॥৩॥
তেঽভ্যবর্ষন্ শরৈস্তীক্ষ্ণৈঃ সাত্যকিং সত্যবিক্রমম্।
ত্বরমাণা মহাবীরা মাধবস্য বধৈষিণঃ ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রাদ্রবন্ অভ্যধাবন্। অমৃষ্যমাণাঃ সাত্যকিস্থিতিমসহমানাঃ, সংরব্ধাঃ ক্রুদ্ধাঃ ॥১॥

ত ইতি। কল্পিতৈঃ সজ্জিতৈঃ। সাদিভিরশ্বারোহিভিঃ। সাত্বতং সাত্যকিম্ ॥২॥

অথেতি। এনং সাত্যকিম্, কোষ্ঠকীকৃত্য মধ্যবর্ত্তীকৃত্য, তে কর্ণাদয়ঃ ॥৩॥

ত ইতি। মাধবস্য মধুবংশ্যস্য সাত্যকেঃ ॥৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর সেই যুদ্ধদুর্দ্ধর্ষ বীরেরা সকলে সাত্যকির অবস্থান সহ্য করিতে না পারিয়া ক্রুদ্ধ ও ত্বরান্বিত হইয়া তাঁহার দিকে ধাবিত হইলেন ॥১॥

রাজা! তাঁহারা স্বর্ণ ও রূপ্যভূষিত সুসজ্জিত রথে আরোহণ করিয়া অশ্বারোহী ও গজারোহীদের সহিত মিলিত হইয়া যাইয়া সাত্যকিকে পরিবেষ্টন করিলেন ॥২॥

তৎপরে সেই মহারথেরা সাত্যকিকে মধ্যবর্ত্তী করিয়া সকল দিক্ হইতে সিংহনাদ ও তর্জন করিতে লাগিলেন ॥৩॥

ক্রমে সেই মহাবীরেরা সাত্যকিকে বধ করিবার ইচ্ছা করিয়া ত্বরান্বিত হইয়া যথার্থবিক্রমশালী সাত্যকির উপরে তীক্ষ্ণ বাণ সকল বর্ষণ করিতে লাগিলেন ॥৪॥

(২)…পরিবব্রুঃ সমন্ততঃ—বা নি। (৪)… ত্বরমাণা মহাবীর্য্যাঃ…পি বঙ্গ বৰ্দ্ধ।

তান্ দৃষ্ট্বাপততস্তূর্ণং শৈনেয়ঃ পরবীরহা।
প্রত্যগৃহ্লান্মহাবাহুঃ প্রমুঞ্চন্ বিশিখান্ বহূন্ ॥৫॥
তত্র বীরো মহেষ্বাসঃ সাত্যকির্যুদ্ধদুর্ম্মদঃ।
নিচকর্ত্ত শিরাংস্যুগ্রৈঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৬॥
হস্তিহস্তান্ হয়গ্রীবা বাহূনপি চ ভারত!।
ক্ষুরপ্রৈঃ শাতয়ামাস তাবকানাং স মাধবঃ ॥৭॥
পতিতৈশ্চামরৈশ্চৈব শ্বেতচ্ছত্রৈশ্চ ভারত!।
বভূব ধরণী পূর্ণা নক্ষত্রৈর্দ্যৌরিব প্রভো!। ॥৮॥
তেষাস্তু যুযুধানেন যুধ্যতাং যুধি ভারত!।
বভূব তুমুলঃ শব্দঃ প্রেতানাং ক্রন্দতামিব ॥৯॥
তেন শব্দেন মহতা পূরিতাভূদ্বসুন্ধরা।
রাত্রিঃ সমভবচ্চৈব তীব্ররূপা ভয়াবহা ॥১০॥

## ভারতকৌমুদী

তানিতি। আপতত আগচ্ছতঃ, শৈনেয়ঃ সাত্যকিঃ ॥৫॥
তত্রেতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। নিচকর্ত্ত চিচ্ছেদ। সন্নতপর্ব্বভির্বক্রোপাস্তৈঃ ॥৬॥
হস্তীতি। হস্তিনাং হস্তান্ শুণ্ডাঃ, হয়গ্রীবা অশ্বকণ্ঠান্। শাতয়ামাস চিচ্ছেদ ॥৭॥
পতিতৈরিতি। পতিতৈঃ, হস্তাদিচ্ছেদনাদিত্যাশয়ঃ। দ্যৌরাকাশম্ ॥৮॥
তেষামিতি। যুধ্যতাং যুধ্যমানানাম্। ক্রন্দতাং পরস্পরমাহ্বয়তাম্ ॥৯॥
তেনেতি। বসুন্ধরা সমরভূমিঃ। তীব্ররূপা অধিকা, ভয়াবহা চ তাদৃশযুদ্ধাদেব ॥১০॥

তাঁহারা বেগে আসিতেছেন দেখিয়া মহাবাহু ও বিপক্ষবীরহন্তা সাত্যকি বহুতর বাণ বর্ষণ করতঃ তাঁহাদিগকে গ্রহণ করিলেন ॥৫॥

তখন বীর, মহাধনুর্দ্ধর ও যুদ্ধদুর্দ্ধর্ষ সাত্যকি নতপর্ব্ব ভীষণ বাণসমূহদ্বারা বিপক্ষ যোদ্ধাদের মস্তকচ্ছেদন করিতে লাগিলেন ॥৬॥

ভরতনন্দন! ক্রমে সাত্যকি ক্ষুরপ্রদ্বারা আপনার পক্ষের হস্তীগুলির শুণ্ড, অশ্বগণের কণ্ঠ এবং মনুষ্যদিগের বাহু সকল ছেদন করিতে থাকিলেন ॥৭॥

ভরতনন্দন রাজা! ক্রমে আকাশ যেমন নক্ষত্রে পূর্ণ হইয়া যায়, সেইরূপ সমরভূমি পতিত চামর ও শ্বেতচ্ছত্রে পূর্ণ হইয়া গেল ॥৮॥

ভরতনন্দন! পরস্পর আহ্বানকারী প্রেতগণের ন্যায় সাত্যকির সহিত যুদ্ধকারী কৌরবসৈন্যগণের তুমুল কোলাহল হইতে লাগিল ॥৯॥

(৭)··· হয়গ্রীবান্···পি বর্দ্ধ,···বাহূনপি চ সায়ুধান্···বা নি। (৯) এতেষাং যুযুধানেন··· বা নি।

দীর্য্যমাণং বলং দৃষ্ট্বা যুযুধানশরাহতম্।
শ্রুত্বা চ বিপুলং নাদং নিশীথে লোমহর্ষণে ॥১১॥
সূতস্তবাব্রবীদ্রাজন্! সারথিং রথিনাং বরঃ।
যত্রৈষ শব্দস্তত্রাশ্বাংশ্চোদয়েতি পুনঃ পুনঃ ॥১২॥ (যুগ্মকম্)
তেন সঞ্চোদ্যমানস্তু ততস্তাংস্তুরগোত্তমান্।
সূতঃ সঞ্চোদয়ামাস যুযুধানরথং প্রতি ॥১৩॥
ততো দুর্য্যোধনঃ ক্রুদ্ধো দৃঢ়ধন্বা জিতক্লমঃ।
শীঘ্রহস্তশ্চিত্রযোধী যুযুধানমুপাদ্রবৎ ॥১৪॥
ততঃ পূর্ণায়তোৎসৃষ্টৈঃ শরৈঃ শোণিতভোজনৈঃ।
দুর্য্যোধনো দ্বাদশভির্মাধবং প্রবিভেদ হ ॥১৫॥

## ভারতকৌমুদী

দীর্য্যেতি। দীর্য্যমাণং ভজ্যমানম্। সূতো দুর্য্যোধনঃ। চোদয় প্রেরয় ॥১১—১২॥
তেনেতি। সঞ্চোদ্যমান আদিশ্যমানঃ। সূতঃ সারথিঃ ॥১৩॥
তত ইতি। জিতক্লমঃ শ্রমশূন্যঃ। শীঘ্রহস্তঃ অস্ত্রক্ষেপে ॥১৪॥
তত ইতি। পূর্ণমায়তমাকৃষ্টং যদ্ধনুস্তেন উৎসৃষ্টৈঃ। মাধবং সাত্যকিম্ ॥১৫॥

সেই বিশাল শব্দে রণভূমি পূর্ণ হইয়া গেল এবং রাত্রিটাও ক্রমে অধিক ও ভয়াবহ হইয়া উঠিল ॥১০॥

রাজা! সেই লোমহর্ষণ নিশীথসময়ে কৌরবসৈন্যগণকে সাত্যকির বাণে আহত হইয়া বিশ্লিষ্ট হইতে দেখিয়া এবং তাহাদের তুমুল কোলাহল শুনিয়া রথিশ্রেষ্ঠ দুর্য্যোধন তাঁহার সারথিকে বার বার এই কথা বলিলেন—'সারথি! যেখানে এই কোলাহল হইতেছে, সেইখানে অশ্বগুলিকে চালাইয়া দাও' ॥১১—১২॥

দুর্য্যোধন আদেশ করিলে, সারথি সেই উত্তম অশ্বগুলিকে সাত্যকির রথের দিকে চালাইয়া দিল ॥১৩॥

তৎপরে দৃঢ়কার্ম্মুক, শ্রমশূন্য, লঘুহস্ত ও বিচিত্রযোধী দুর্য্যোধন ক্রুদ্ধ হইয়া সাত্যকির দিকে ধাবিত হইলেন ॥১৪॥

তাহার পর দুর্য্যোধন ধনুখানাকে পূর্ণ আকর্ষণ করিয়া নিক্ষিপ্ত রক্তপায়ী বারটা বাণদ্বারা সাত্যকিকে বিদীর্ণ করিলেন ॥১৫॥

(১৫)···দুর্য্যোধনং দ্বাদশভির্মাধবঃ···পি,···দুর্য্যোধনং দ্বাদশভির্মাধবঃ প্রত্যবিধ্যত—বা নি।

দুর্য্যোধনেন চ তথা পূর্ব্বমেবার্দ্দিতঃ শরৈঃ।
শৈনেয়ো দশভির্বাণৈঃ প্রত্যবিধ্যদমর্ষিতঃ ॥১৬॥
ততঃ সমভবদ্‌যুদ্ধং তুমুলং ভরতর্ষভ !।
পাঞ্চালানাঞ্চ সর্ব্বেষাং ভারতানাঞ্চ দারুণম্ ॥১৭॥
শৈনেয়স্তু রণে ক্রুদ্ধস্তব পুত্রং মহারথম্।
সায়কানামশীত্যা তু বিব্যাধোরসি ভারত ! ॥১৮॥
ততোঽস্য বাহান্ সমরে শরৈর্নিন্যে যমক্ষয়ম্।
সারথিঞ্চ রথাত্তূর্ণং পাতয়ামাস পত্রিণা ॥১৯॥
হতাশ্বে তু রথে তিষ্ঠন্ পুত্রস্তব বিশাংপতে !।
মুমোচ নিশিতান্ বাণান্ শৈনেয়স্য রথং প্রতি ॥২০॥

## ভারতকৌমুদী

দুর্য্যোধনেনেতি। শৈনেয়ঃ শিনেঃ পৌত্রঃ সাত্যকিঃ। অমর্ষিতঃ ক্রুদ্ধঃ ॥১৬॥
তত ইতি। ভারতানাং কৌরবাণাম্ ॥১৭॥
শৈনেয় ইতি। পুত্রং দুর্য্যোধনম্। উরসি বক্ষসি ॥১৮॥
তত ইতি। অস্য দুর্য্যোধনস্য, বাহানশ্বান্। যমস্য ক্ষয়ং ভবনম্ ॥১৯॥
হতেতি। হতা অশ্বা যস্য তস্মিন্। নিশিতান্ সুধারান্ ॥২০॥

দুর্য্যোধন পূর্ব্বেই সেইভাবে বাণদ্বারা পীড়ন করিলে, সাত্যকি ক্রুদ্ধ হইয়া দশটা বাণে দুর্য্যোধনকে প্রতিবিদ্ধ করিলেন ॥১৬॥

ভরতশ্রেষ্ঠ ! তদনন্তর সমস্ত পাঞ্চাল ও কৌরবসৈন্যের তুমুল ও দারুণ যুদ্ধ হইতে লাগিল ॥১৭॥

ভরতনন্দন ! ক্রমে সাত্যকি ক্রুদ্ধ হইয়া আশীটা বাণদ্বারা আপনার পুত্র মহারথ দুর্য্যোধনের বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥১৮॥

তৎপরে সাত্যকি চারিটা বাণদ্বারা দুর্য্যোধনের চারিটা অশ্বকে যমালয়ে পাঠাইলেন এবং একটা বাণে রথ হইতে সত্বর তাঁহার সারথিকেও নিপাতিত করিলেন ॥১৯॥

নরনাথ ! অশ্ব ও সারথি নিহত হইলে, আপনার পুত্র দুর্য্যোধন সেই রথে থাকিয়াই সাত্যকির রথের দিকে সুধার বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন ॥২০॥

(১৬)···দুর্য্যোধনং তেন তথা···শৈনেয়ম্···পি বা নি। (১৭)···ভরতানাঞ্চ দারুণম্··· পি বা নি।

শরান্ পঞ্চাশতং তাংস্তু শৈনেয়ঃ কৃতহস্তবৎ।
চিচ্ছেদ সমরে রাজন্! প্রেষিতাংস্তনয়েন তে ॥২১॥
অথাপরেণ ভল্লেন মুষ্টিদেশে মহদ্ধনুঃ।
চিচ্ছেদ তরসা যুদ্ধে পুত্রস্য তব মারিষ! ॥২২॥
বিরথো বিধনুষ্কশ্চ সর্ব্বলোকেশ্বরঃ প্রভুঃ।
আরুরোহ রথং তূর্ণং ভাস্বরং কৃতবর্ম্মণঃ ॥২৩॥
দুর্য্যোধনে পরাবৃত্তে শৈনেয়স্তব বাহিনীম্।
দ্রাবয়ামাস বিশিখৈর্নিশামধ্যে বিশাংপতে! ॥২৪॥
শকুনিশ্চার্জ্জুনং রাজন্! পরিবার্য্য সমন্ততঃ।
রথৈরনেকসাহস্রৈর্গজৈশ্চৈব সহস্রশঃ।
তথা হয়সহস্রৈশ্চ নানাশস্ত্রৈরবাকিরৎ ॥২৫॥
তে মহাস্ত্রাণি সর্ব্বাণি বিকিরন্তোঽর্জ্জুনং প্রতি।
অর্জ্জুনং যোধয়ন্তি স্ম ক্ষত্রিয়াঃ কালচোদিতাঃ ॥২৬॥

ভারতকৌমুদী

শরানিতি। কৃতহস্তবৎ লঘুহস্ত ঐন্দ্রজালিক ইব। প্রেষিতান্ ক্ষিপ্তান্ ॥২১॥
অথেতি। চিচ্ছেদ শৈনেয় ইত্যনুবৃত্তিঃ, তরসা বেগেন ॥২২॥
বিরথ ইতি। সর্ব্বলোকেশ্বরঃ সম্রাট্। ভাস্বরমুজ্জ্বলম্ ॥২৩॥
দুর্য্যোধন ইতি। পরাবৃত্তে পরাঙ্মুখে সতি। দ্রাবয়ামাস পীড়য়ামাস ॥২৪॥
শকুনিরিতি। পরিবার্য্য পরিবেষ্ট্য। অবাকিরৎ প্রাহরৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫॥

রাজা! আপনার পুত্র পঞ্চাশটা বাণ নিক্ষেপ করিলে, সাত্যকি শিক্ষিত-হস্ত ঐন্দ্রজালিকের ন্যায় সে সমস্ত বাণগুলিকেই ছেদন করিলেন ॥২১॥

মাননীয় রাজা! তদনন্তর সাত্যকি অন্য একটা ভল্লদ্বারা সত্বর দুর্য্যোধনের বিশাল ধনুর মুষ্টিদেশ ছেদন করিলেন ॥২২॥

এই সময়ে প্রভাবশালী সম্রাট্ দুর্য্যোধন রথবিহীন ও ধনুঃশূন্য হইয়া সত্বর যাইয়া উজ্জ্বল কৃতবর্ম্মার রথে আরোহণ করিলেন ॥২৩॥

নরনাথ রাজা! দুর্য্যোধন পরাঙ্মুখ হইলে, সেই রাত্রির মধ্যসময়ে সাত্যকি বাণদ্বারা আপনার সৈন্য পীড়ন করিতে লাগিলেন ॥২৪॥

রাজা! ওদিকে শকুনি অনেকসহস্র রথ, সহস্র সহস্র হস্তী এবং বহুসহস্র অশ্বদ্বারা অর্জ্জুনকে পরিবেষ্টন করিয়া নানা অস্ত্রে তাঁহাকে প্রহার করিতে লাগিলেন ॥২৫॥

(২২)···তব পুত্রস্য মাধবঃ—বা নি।

তান্যর্জ্জুনঃ সহস্রাণি রথবারণবাজিনাম্ ।
পর্য্যবারয়দায়স্তঃ প্রকুর্বন্ বিপুলং ক্ষয়ম্ ॥২৭॥
ততস্তু সমরে শূরঃ শকুনিঃ সৌবলস্তদা ।
বিব্যাধ নিশিতৈর্বাণৈরর্জ্জুনং প্রহসন্নিব ।
পুনশ্চৈব শতেনাস্য সংরুরোধ মহারথম্ ॥২৮॥
তমর্জ্জুনস্তু বিংশত্যা বিব্যাধ যুধি ভারত ! ।
অথেতরান্ মহেষ্বাসাংস্ত্রিভিস্ত্রিভিরবিধ্যত ॥২৯॥
নিবার্য্য তান্ বাণগণান্ যুধি রাজন্ ! ধনঞ্জয়ঃ ।
জঘান তাবকান্ যোধান্ বজ্রবেগৈঃ শরোত্তমৈঃ ॥৩০॥

ভারতকৌমুদী

ত ইতি। বিকিরন্তো নিক্ষিপন্তঃ। কালেন চোদিতাঃ প্রেরিতাঃ ॥২৬॥
তানীতি। পর্য্যবারয়ৎ ন্যবারয়ৎ, আয়স্তঃ শ্রান্তোঽপি ॥২৭॥
তত ইতি। শতেন বাণানামিতি শেষঃ। মহারথং বিশালরথম্। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২৮॥
তমিতি। ইতরান্ দুঃশাসনাদীন্, মহেষ্বাসান্ মহাধনুর্দ্ধরান্ ॥২৯॥
নিবার্য্যেতি। তান্ তৈঃ শকুনিপ্রভৃতিভির্নিক্ষিপ্তান্ ॥৩০॥

সেই ক্ষত্রিয়েরা কালপ্রেরিত হইয়া অর্জ্জুনের উপরে সর্ব্বপ্রকার মহাস্ত্র সকল ক্ষেপ করিতে থাকিয়া তাঁহার সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥২৬॥

তখন অর্জ্জুন কুরুসৈন্যের গুরুতর ক্ষয় করতঃ পরিশ্রান্ত হইয়াও সেই সহস্র সহস্র রথ, হস্তী ও অশ্বদিগকে বারণ করিতে থাকিলেন ॥২৭॥

তদনন্তর বীর সুবলনন্দন শকুনি হাসিতে হাসিতেই যেন সুধার বাণসমূহে অর্জ্জুনকে বিদ্ধ করিতে লাগিলেন এবং পুনরায় একশত বাণদ্বারা অর্জ্জুনের বিশাল রথখানাকে রুদ্ধ করিলেন ॥২৮॥

ভরতনন্দন ! তখন অর্জ্জুন কুড়িটা বাণদ্বারা শকুনিকে বিদ্ধ করিলেন ; পরে আবার তিন তিনটা বাণদ্বারা অপর মহাধনুর্দ্ধরদিগকে তাড়ন করিলেন ॥২৯॥

রাজা ! ক্রমে অর্জ্জুন তাঁহাদের বাণগুলিকে নিবারণ করিয়া বজ্রের ন্যায় বেগবান্ উত্তম উত্তম বাণদ্বারা আপনার পক্ষের যোদ্ধাদিগকে বধ করিতে লাগিলেন ॥৩০॥

(২৭)···প্রত্যবারয়দায়স্তঃ···বা নি। (৩০)···নিজঘ্নে তাবকান্···বর্দ্ধ।

ভুজৈশ্ছিন্নৈর্মহীপাল! হস্তিহস্তোপমৈর্মৃধে।
সমাকীর্ণা মহী ভাতি পঞ্চাস্যৈরিব পন্নগৈঃ ॥৩১॥
শিরোভিঃ সকিরীটৈশ্চ সুনসৈশ্চারুকুণ্ডলৈঃ।
সন্দষ্টৌষ্ঠপুটৈঃ ক্রোধাৎ তথৈবোদ্বৃত্তলোচনৈঃ ॥৩২॥
নিষ্কচূড়ামণিধরৈঃ ক্ষত্রিয়াণাং প্রিয়ংবদৈঃ।
পঙ্কজৈরিব বিন্যস্তৈঃ পতিতৈর্বিবভৌ মহী ॥৩৩॥ (যুগ্মকম্)
কৃত্বা তৎ কর্ম্ম বীভৎসুরুগ্রমুগ্রপরাক্রমঃ।
বিব্যাধ শকুনিং ভূয়ঃ পঞ্চভির্নতপর্ব্বভিঃ।
অতাড়য়দুলূকঞ্চ ত্রিভিরেব তথা পরৈঃ ॥৩৪॥
উলূকস্তু তথা বিদ্ধো বাসুদেবমতাড়য়ৎ।
ননাদ চ মহানাদং পূরয়ন্নিব মেদিনীম্ ॥৩৫॥
অর্জ্জুনঃ শকুনেশ্চাপং সায়কৈরচ্ছিনদ্রণে।
নিন্যে চ চতুরো বাহান্ যমস্য সদনং প্রতি ॥৩৬॥

ভারতকৌমুদী

ভুজৈরিতি। হস্তিহস্তোপমৈর্হস্তিশুণ্ডাতুল্যৈঃ। পঞ্চাস্যৈঃ পঞ্চমুখৈঃ ॥৩১॥

শিরোভিরিতি। সুনসৈঃ সুন্দরনাসিকাযুক্তৈঃ। সন্দষ্টৌষ্ঠপুটৈর্দন্তাক্রান্তাধরপুটৈঃ, উদ্বৃত্তলোচনৈরুত্তোলিতনয়নৈঃ। নিষ্কান্ বক্ষোভূষণানি চূড়ামণীংশ্চ ধরন্তীতি তৈঃ ॥৩২—৩৩॥

কৃত্বেতি। বীভৎসুরর্জ্জুনঃ। নতপর্ব্বভির্বক্রোপাঙ্গৈর্বাণৈঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৪॥

উলূক ইতি। ননাদ চকার। মেদিনীং সমরভূমিম্ ॥৩৫॥

মহারাজ! ক্রমে হস্তিশুণ্ডের তুল্য এবং পঞ্চমুখ সর্পের ন্যায় ছিন্ন বাণসমূহে সমরভূমি ব্যাপ্ত হইয়া গেল ॥৩১॥

আর মুকুটশোভিত, সুন্দরনাসিকাযুক্ত, মনোহরকুণ্ডলসমন্বিত, ক্রোধে ওষ্ঠদংশনকারী, উন্মীলিতনয়ন, বক্ষোভূষণ ও চূড়ামণিধারী, প্রিয়ভাষী এবং স্থাপিত পদ্মসমূহের তুল্য মনোহর ক্ষত্রিয়গণের মস্তক সকল পতিত হওয়ায় সমরভূমি বিশেষ শোভা পাইতে লাগিল ॥৩২—৩৩॥

ভীষণপরাক্রমশালী অর্জ্জুন সেই ভীষণ কার্য্য করিয়া পুনরায় নতপর্ব্ব পাঁচটা বাণদ্বারা শকুনিকে বিদ্ধ করিলেন এবং সেইরূপ তিনটা বাণদ্বারা শকুনির পুত্র উলূককে তাড়ন করিলেন ॥৩৪॥

কিন্তু উলূক সেইভাবে বিদ্ধ হইয়া কৃষ্ণকে তাড়ন করিলেন এবং সমরভূমি পূর্ণ করতই যেন বিশাল সিংহনাদ করিয়া উঠিলেন ॥৩৫॥

(৩২)…পর্ব্বতৈর্বিবভৌ মহী—বা নি।

ততো রথাদবপ্লুত্য সৌবলো ভরতর্ষভ ! ।
উলূকস্য রথং তূর্ণমারুরোহ বিশাংপতে ! ॥৩৭॥
তাবেকরথমারূঢ়ৌ পিতাপুত্রৌ মহারথৌ ।
পার্থং সিষিচতুর্বাণৈর্গিরিং মেঘাবিবাম্বুভিঃ ॥৩৮॥
তৌ তু বিদ্ধা মহারাজ ! পাণ্ডবো নিশিতৈঃ শরৈঃ ।
বিদ্রাবয়ংস্তব চমূং শতশো ব্যধমচ্ছরৈঃ ॥৩৯॥
অনিলেন যথাভ্রাণি বিচ্ছিন্নানি সমন্ততঃ ।
বিচ্ছিন্নানি তথা রাজন্ ! বলান্যাসন্ বিশাংপতে ! ॥৪০॥
তদ্বলং ভরতশ্রেষ্ঠ ! বধ্যমানং তথা নিশি ।
প্রদুদ্রাব দিশঃ সর্ব্বা বীক্ষমাণং ভয়ার্দ্দিতম্ ॥৪১॥

ভারতকৌমুদী

অর্জ্জুন ইতি। চতুরশ্চতুঃসংখ্যকান্, বাহান্ অশ্বান্ ॥৩৬॥
তত ইতি। অবপ্লুত্য লম্ফেনাবতীর্য্য, সৌবলঃ শকুনিঃ ॥৩৭॥
তাবিতি। পার্থমর্জ্জুনম্, সিষিচতুর্ববৃষতুঃ ॥৩৮॥
তাবিতি। পাণ্ডবোঽর্জ্জুনঃ। বিদ্রাবয়ন্ নিপীড়য়ন্। ব্যধমদ্বানাশয়ৎ ॥৩৯॥
অনিলেনেতি। অভ্রাণি মেঘাঃ, বিচ্ছিন্নানি ভবন্তি। বলানি কুরুসৈন্যানি ॥৪০॥
তদিতি। প্রদুদ্রাব দ্রুতং পলায়াঞ্চক্রে ॥৪১॥

তখন অর্জ্জুন বাণদ্বারা শকুনির ধনু ছেদন করিলেন এবং তাঁহার চারিটা ঘোড়াকেই যমালয়ে পাঠাইলেন ॥৩৬॥

ভরতশ্রেষ্ঠ নরনাথ! তাহার পর শকুনি নিজের রথ হইতে লাফাইয়া পড়িয়া সত্বর যাইয়া উলূকের রথে আরোহণ করিলেন ॥৩৭॥

পরে একরথারূঢ় পিতা ও পুত্র মহারথ শকুনি ও উলূক—দুইটা মেঘ যেমন পর্ব্বতের উপরে জল বর্ষণ করে, সেইরূপ অর্জ্জুনের উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥৩৮॥

মহারাজ! তখন অর্জ্জুন সুধার বাণসমূহদ্বারা তাঁহাদিগকে বিদ্ধ করিয়া আপনার সৈন্য পীড়ন করতঃ বাণে বাণে শত শত সৈন্য বিনাশ করিতে থাকিলেন ॥৩৯॥

নরনাথ রাজা! ক্রমে মেঘ যেমন বায়ুবেগে সকল দিকে বিচ্ছিন্ন হইয়া যায়, সেইরূপ আপনার সৈন্য অর্জ্জুনের বাণবেগে সকল দিকে বিচ্ছিন্ন হইয়া যাইতে লাগিল ॥৪০॥

(৪১)…বধ্যমানং তদা নিশি…বা নি।

উৎসৃজ্য বাহান্ সমরে চোদয়ন্তস্তথা পরে।
সংভ্রান্তাঃ পর্য্যধাবন্ত তস্মিংস্তমসি দারুণে ॥৪২॥
বিজিত্য সমরে যোধাংস্তাবকান্ ভরতর্ষভ !।
দধ্মতুর্মুদিতৌ শঙ্খৌ বাসুদেবধনঞ্জয়ৌ ॥৪৩॥
ধৃষ্টদ্যুম্নো মহারাজ ! দ্রোণং বিদ্ধ্বা ত্রিভিঃ শরৈঃ।
চিচ্ছেদ ধনুষস্তূর্ণং জ্যাং শরেণ শিতেন হ ॥৪৪॥
তন্নিধায় ধনুর্ভূমৌ দ্রোণঃ ক্ষত্রিয়মর্দ্দনঃ।
আদদেঽন্যদ্ধনুঃ শূরো বেগবৎসারবত্তরম্ ॥৪৫॥
ধৃষ্টদ্যুম্নং ততো দ্রোণো বিদ্ধ্বা সপ্তভিরাশুগৈঃ।
সারথিং পঞ্চভির্বাণৈ রাজন্ ! বিব্যাধ সংযুগে ॥৪৬॥

## ভারতকৌমুদী

উদিতি। বাহান্ যানানি। তমসি দূরান্ধকারে, তত্র প্রদীপালোকাগমনাৎ ॥৪২॥

বিজিত্যেতি। দধ্মতুর্বাদয়ামাসতুঃ, শঙ্খৌ পাঞ্চজন্যদেবদত্তনামানৌ ॥৪৩॥

উক্তং যুদ্ধং সমাপ্য যুদ্ধান্তরমাহ ধৃষ্টেতি। জ্যাং গুণম্, শিতেন সুধারেণ ॥৪৪॥

তদিতি। নিধায় নিক্ষিপ্য। বেগবত্তরং বাণানাং মহাবেগজনকম্, সারবত্তরং সুদৃঢ়ম্ ॥৪৫॥

ধৃষ্টেতি। আশুগৈর্বাণৈঃ। সারথিং ধৃষ্টদ্যুম্নস্যৈব ॥৪৬॥

---

ভরতশ্রেষ্ঠ ! রাত্রিতে অর্জ্জুন সেইভাবে বধ করিতে থাকিলে, সেই কৌরবসৈন্য ভয়ার্ত্ত হইয়া স্থান দেখিতে থাকিয়া সকল দিকে পলায়ন করিতে থাকিল ॥৪১॥

ভয়বিচলিত কতকগুলি সৈন্য যান-বাহন ত্যাগ করিয়া এবং অপর কতকগুলি সৈন্য বেগে যান-বাহন চালাইতে থাকিয়া সেই দারুণ অন্ধকারে সকল দিকে ধাবিত হইতে লাগিল ॥৪২॥

ভরতশ্রেষ্ঠ ! কৃষ্ণ ও অর্জ্জুন যুদ্ধে আপনার যোদ্ধাদিগকে জয় করিয়া আনন্দিত হইয়া শঙ্খধ্বনি করিতে লাগিলেন ॥৪৩॥

মহারাজ ! ওদিকে ধৃষ্টদ্যুম্ন তিনটা বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিয়া সত্বর একটা সুধার বাণে তাঁহার ধনুর গুণ ছেদন করিয়া ফেলিলেন ॥৪৪॥

তখন বীর ও ক্ষত্রিয়মর্দ্দন দ্রোণ সেই ধনুখানা ভূতলে নিক্ষেপ করিয়া বিশেষ বেগবান্ ও সুদৃঢ় অন্য একখানা ধনু গ্রহণ করিলেন ॥৪৫॥

---

(৪৫) তন্নিধায় ধনুর্নীড়ে ··পি বঙ্গ বর্দ্ধ।

তং নিবার্য্য শরৈস্তূর্ণং ধৃষ্টদ্যুম্নো মহারথঃ।
ব্যধমৎ কৌরবীং সেনামাসুরীং মঘবানিব ॥৪৭॥
বধ্যমানে বলে তস্মিংস্তব পুত্রস্য মারিষ!।
প্রাবর্ত্তত নদী ঘোরা শোণিতৌঘতরঙ্গিণী ॥৪৮॥
উভয়োঃ সেনয়োর্মধ্যে রথাশ্বদ্বিপবাহিনী।
যথা বৈতরণী রাজন্! যমরাজপুরং প্রতি ॥৪৯॥ (যুগ্মকম্)
দ্রাবয়িত্বা তু তৎ সৈন্যং ধৃষ্টদ্যুম্নঃ প্রতাপবান্।
অভ্যরাজত তেজস্বী শক্রো দেবগণেষ্বিব ॥৫০॥
অথ দধ্মুর্মহাশঙ্খান্ ধৃষ্টদ্যুম্নশিখণ্ডিনৌ।
যমৌ চ যুযুধানশ্চ পাণ্ডবশ্চ বৃকোদরঃ ॥৫১॥

ভারতকৌমুদী

তমিতি। ব্যধমৎ ব্যনাশয়ৎ। মঘবান্ ইন্দ্রঃ ॥৪৭॥

বধ্যেতি। প্রাবর্ত্তত অজায়ত। রথানশ্বান্ দ্বিপান্ গজাংশ্চ বহতীতি সা ॥৪৮—৪৯॥

দ্রাবয়িত্বেতি। দ্রাবয়িত্বা নিপীড্য, তৎ কৌরবীয়ম্ ॥৫০॥

অথেতি। যমৌ নকুলসহদেবৌ, যুযুধানঃ সাত্যকিঃ ॥৫১॥

---

রাজা! তাহার পর দ্রোণ সাতটা বাণদ্বারা ধৃষ্টদ্যুম্নকে বিদ্ধ করিয়া পাঁচটা বাণদ্বারা তাঁহার সারথিকে বিদ্ধ করিলেন ॥৪৬॥

কিন্তু মহারথ ধৃষ্টদ্যুম্ন বাণদ্বারা সত্বর দ্রোণকে নিবারণ করিয়া—ইন্দ্র যেমন অসুরসৈন্য সংহার করিতেন, সেইরূপ কৌরবসৈন্য সংহার করিতে লাগিলেন ॥৪৭॥

মাননীয় রাজা! ধৃষ্টদ্যুম্ন আপনার পুত্রের সৈন্য সংহার করিতে লাগিলে, যমরাজপুরগামিনী বৈতরণী নদীর ন্যায় উভয় সৈন্যের মধ্যস্থানে একটা ভয়ঙ্কর রক্তের নদী বহিত হইল; তাহাতে রক্তেরই প্রবাহ এবং রক্তেরই তরঙ্গ চলিতে লাগিল এবং সে নদীটা হস্তী, অশ্ব ও রথ বহন করিতে থাকিল ॥৪৮—৪৯॥

প্রতাপশালী ও বলবান্ ধৃষ্টদ্যুম্ন সেই কৌরবসৈন্য পীড়ন করিয়া দেবগণমধ্যে ইন্দ্রের ন্যায় পাণ্ডবসৈন্যমধ্যে শোভা পাইতে লাগিলেন ॥৫০॥

তাহার পর ধৃষ্টদ্যুম্ন, শিখণ্ডী, নকুল, সহদেব, সাত্যকি ও ভীমসেন মহাশঙ্খ-ধ্বনি করিতে থাকিলেন ॥৫১॥

(৪৯)···নরাশ্বদ্বিপবাহিনী···নি।

জিত্বা রথসহস্রাণি তাবকানাং মহারথাঃ।
সিংহনাদরবাংশ্চক্রুঃ পাণ্ডবা জিতকাশিনঃ ॥৫২॥
পশ্যতস্তব পুত্রস্য কর্ণস্য চ রণোৎকটাঃ।
তথা দ্রোণস্য শূরস্য দ্রৌণেশ্চৈব বিশাংপতে! ॥৫৩॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে সঙ্কুলযুদ্ধে অষ্টচত্বারিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(:*:)———

## ঊনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

বিদ্রুতং স্ববলং দৃষ্ট্বা বধ্যমানং মহাত্মভিঃ।
ক্রোধেন মহতাবিষ্টঃ পুত্রস্তব বিশাংপতে! ॥১॥
অভ্যেত্য সহসা কর্ণং দ্রোণঞ্চ জয়তাং বরম্।
অমর্ষবশমাপন্নো বাক্যজ্ঞো বাক্যমব্রবীৎ ॥২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

জিত্বেতি। মহারথাঃ পাণ্ডবা ইতি সম্বন্ধঃ। জিতমিতি ভাবে ক্তঃ। ততশ্চ জিতেন জয়েন কাশন্তে দীপ্যন্ত ইতি জিতকাশিনঃ। পুত্রস্য দুর্য্যোধনস্য, রণে উৎকটা মত্তাঃ ॥৫২—৫৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে অষ্টচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

বিদ্রুতমিতি। বিদ্রুতং পলায়িতম্। মহাত্মভিঃ পাণ্ডবৈঃ। জয়তাং বীরাণাম্ ॥১—২॥

নরনাথ! পরে মহারথ, বিজয়শোভী ও রণমত্ত পাণ্ডবেরা আপনার পক্ষের সহস্র সহস্র রথীকে জয় করিয়া আপনার পুত্র দুর্য্যোধন, কর্ণ, মহাবীর দ্রোণ এবং অশ্বত্থামার সমক্ষেই সিংহনাদ করিতে লাগিলেন' ॥৫২—৫৩॥

———:*:———

সঞ্জয় বলিলেন—'নরনাথ! পাণ্ডবেরা বধ করিতে থাকায় কৌরবসৈন্যেরা পলায়ন করিতেছে দেখিয়া আপনার পুত্র, অসহিষ্ণুস্বভাব ও বাক্‌পটু দুর্য্যোধন

* '...একোনসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '...দ্বিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

ভবদ্ভ্যামিহ সংগ্রামঃ ক্রুদ্ধাভ্যাং সংপ্রবর্ত্তিতঃ।
আহবে নিহতং দৃষ্ট্বা সৈন্ধবং সব্যসাচিনা ॥৩॥
নিহন্যমানাং পাণ্ডূনাং বলেন মম বাহিনীম্।
ভূত্বা তদ্বিজয়ে শক্তাবশক্তাবিব পশ্যতঃ ॥৪॥
যদ্যহং ভবতোস্ত্যাজ্যো ন বাচ্যোঽস্মি তদৈব হি।
আবাং পাণ্ডুসুতান্ সংখ্যে জেষ্যাব ইতি মানদৌ ! ॥৫॥
তদৈবাহং বচঃ শ্রুত্বা ভবদ্ভ্যামনুসম্মতম্।
নাকরিষ্যমিদং পার্থৈর্বৈরং যোধবিনাশনম্ ॥৬॥
যদি নাহং পরিত্যাজ্যো ভবদ্ভ্যাং পুরুষর্ষভৌ !।
যুধ্যতামনুরূপেণ বিক্রমেণ সুবিক্রমৌ ! ॥৭॥

## ভারতকৌমুদী

ভবদ্ভ্যামিতি। সংপ্রবর্ত্তিত আরব্ধঃ। সৈন্ধবং জয়দ্রথম্ ॥৩॥
নিহন্যেতি। পাণ্ডূনাং পাণ্ডবানাম্। পশ্যতো ভবন্তাবিতি শেষঃ ॥৪॥
যদীতি। ত্যাজ্য এবাভবিষ্যম্। তদা তদৈব এতদ্‌যুদ্ধারম্ভাৎ প্রাক্, ইত্যহং ন বাচ্যঃ ।৫॥
তদেতি। অনুসম্মতমভিপ্রেতম্। বৈরং বৈরনিবন্ধনং যুদ্ধম্ ॥৬॥
যদীতি। পরিত্যাজ্যো ন ভবামি, তদেতি শেষঃ। যুধ্যতাং ভবদ্ভ্যামিত্যনুষঙ্গঃ ॥৭॥

অত্যন্ত ক্রোধাবিষ্ট হইয়া সত্বর বীরশ্রেষ্ঠ কর্ণ ও দ্রোণের নিকট যাইয়া এই কথা কহিলেন—॥১—২॥

'অর্জ্জুন যুদ্ধে জয়দ্রথকে বধ করিয়াছে দেখিয়া আপনারাই ক্রুদ্ধ হইয়া এই রাত্রিযুদ্ধ আরম্ভ করিয়াছিলেন ॥৩॥

কিন্তু আপনারা তাহাদিগকে জয় করিতে সমর্থ হইয়াও অসমর্থের ন্যায়ই যেন এখন দাঁড়াইয়া দাঁড়াইয়া দেখিতেছেন; অথ চ পাণ্ডবযোদ্ধারা আমার সৈন্য সংহার করিতেছে! ॥৪॥

হে মানী জনের সম্মানকারক বীরযুগল! আমাকে ত্যাগ করাই যদি আপনাদের অভিপ্রেত ছিল, তবে তখন আপনাদের এরূপ বলা উচিত হয় নাই যে, 'আমরা দুই জনই যুদ্ধে পাণ্ডবগণকে জয় করিব' ॥৫॥

এবং তাহা হইলে আপনাদের অভিপ্রায়ানুযায়ী সেই বাক্য শুনিয়া আমি পাণ্ডবগণের সহিত এই সৈন্যক্ষয়জনক রাত্রিযুদ্ধ আরম্ভ করিতাম না ॥৬॥

সে যাহা হউক, হে মহাবিক্রমশালী পুরুষশ্রেষ্ঠদ্বয়! আমি যদি আপনাদের

(৪)···অশক্তাবিব পশ্যথঃ—পি।

বাক্প্রতোদেন তৌ বীরৌ প্রণুন্নৌ তনয়েন তে।
প্রাবর্ত্তয়েতাং সংগ্রামং ঘট্টিতাবিব পন্নগৌ ॥৮॥
ততস্তৌ রথিনাং শ্রেষ্ঠৌ সর্ব্বলোকধনুর্দ্ধরৌ।
শৈনেয়প্রমুখান্ পার্থানভিদুদ্রুবতূ রণে ॥৯॥
তথৈব সহিতাঃ পার্থাঃ স্বেন সৈন্যেন সংবৃতাঃ।
অভ্যবর্ত্তন্ত তৌ বীরৌ নর্দ্দমানৌ মুহুর্মুহুঃ ॥১০॥
অথ দ্রোণো মহেষ্বাসো দশভিঃ শিনিপুঙ্গবম্।
অবিধ্যত্ত্বরিতং ক্রুদ্ধঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ ॥১১॥
কর্ণশ্চ দশভির্বাণৈঃ পুত্রশ্চ তব সপ্তভিঃ।
দশভির্বৃষসেনশ্চ সৌবলশ্চাপি সপ্তভিঃ।
এতে কৌরব! সংক্রন্দে শৈনেয়ং পর্য্যবাকিরন্ ॥১২॥

## ভারতকৌমুদী

বাগিতি। বাক্প্রতোদেন বাক্যকশয়া, প্রণুন্নৌ প্রেরিতৌ। ঘট্টিতৌ পাদেন চালিতৌ ॥৮॥
তত ইতি। শৈনেয়প্রমুখান্ সাত্যকিপ্রভৃতীন্, পার্থান্ পাণ্ডবযোধান্ ॥৯॥
তথেতি। সহিতা মিলিতাঃ। নর্দ্দমানৌ গর্জন্তৌ ॥১০॥
অথেতি। মহানিষ্বাসো ধনুর্যস্য সঃ, দশভিঃ শরৈরিতি শেষঃ ॥১১॥
কর্ণ ইতি। সংক্রন্দন্তি আহতা রুদন্ত্যস্মিন্নিতি সংক্রন্দো যুদ্ধং তস্মিন্। ষট্পাদঃ ॥১২॥

পরিত্যাজ্য না হই, তবে আপনারা অনুরূপ বিক্রমসহকারে এখন যুদ্ধ করুন' ॥৭॥

রাজা! আপনার পুত্র দুর্য্যোধন বাক্যরূপ কশাদ্বারা তাড়ন করিলে, বীর দ্রোণ ও কর্ণ চরণচালিত দুইটা সর্পের ন্যায় উত্তেজিত হইয়া পুনরায় যুদ্ধারম্ভ করিলেন ॥৮॥

তাহার পর রথিশ্রেষ্ঠ ও সর্ব্বলোকধনুর্দ্ধর দ্রোণ ও কর্ণ সমরাঙ্গনে সাত্যকি-প্রভৃতি পাণ্ডবযোদ্ধাদের দিকে ধাবিত হইলেন ॥৯॥

আবার পাণ্ডবেরাও সম্মিলিত এবং আপন সৈন্যে পরিবেষ্টিত হইয়া মুহুর্মুহু গর্জনকারী সেই দ্রোণ ও কর্ণের প্রতি আগমন করিতে লাগিলেন ॥১০॥

তদনন্তর মহাধনুর্দ্ধর ও সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণ ক্রুদ্ধ হইয়া সত্বর দশটা বাণদ্বারা সাত্যকিকে বিদ্ধ করিলেন ॥১১॥

এবং কৌরবনন্দন! কর্ণ দশটা, দুর্য্যোধন সাতটা, বৃষসেন দশটা, আর শকুনিও সাতটা বাণদ্বারা সেই যুদ্ধে সাত্যকিকে পীড়ন করিলেন ॥১২॥

(১২)···এতে কৌরব্য! সংক্রন্দে শৈনেয়ং পর্য্যবারয়ন্—পি বঙ্গ বর্দ্ধ।

দৃষ্ট্বা চ সমরে দ্রোণং নিঘ্নন্তং পাণ্ডবীং চমূম্।
বিব্যধুঃ সোমকাস্তূর্ণং সমন্তাচ্ছরবৃষ্টিভিঃ ॥১৩॥
তত্র দ্রোণোঽহরৎ প্রাণান্ ক্ষত্রিয়াণাং বিশাংপতে!।
রশ্মিভির্ভাস্করো রাজংস্তমাংসীব সমন্ততঃ ॥১৪॥
দ্রোণেন বধ্যমানানাং পাঞ্চালানাং বিশাংপতে!।
শুশ্রুবে তুমুলঃ শব্দঃ ক্রোশতামিতরেতরম্ ॥১৫॥
পুত্রানন্যে পিতৄনন্যে ভ্রাতৄনন্যে চ মাতুলান্।
ভাগিনেয়ান্ বয়স্যাংশ্চ তথা সম্বন্ধিবান্ধবান্।
উৎসৃজ্যোৎসৃজ্য গচ্ছন্তি ত্বরিতা জীবিতেপ্সবঃ ॥১৬॥
অপরে মোহিতা মোহাত্তমেবাভিমুখা যযুঃ।
পাণ্ডবানাং রণে যোধাঃ পরলোকং তথা পরে ॥১৭॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। সমন্তাৎ সর্ব্বাভ্য এব দিগ্‌ভ্যঃ ॥১৩॥
তত্রেতি। রশ্মিভিঃ কিরণৈঃ। তমাংসি অন্ধকারান্ ॥১৪॥
দ্রোণেনেতি। ক্রোশতাম্ 'তাত! আগচ্ছ, মাং ত্রায়স্ব' ইত্থমাহ্বয়তাম্ ॥১৫॥
পুত্রানিতি। সম্বন্ধিনঃ শ্যালাদয়ঃ বান্ধবাশ্চ মাতুলপুত্রাদয়স্তান্। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৬॥
অপর ইতি। মোহাৎ প্রমাদাৎ, তং দ্রোণম্ ॥১৭॥

তখন দ্রোণ যুদ্ধে পাণ্ডবসৈন্য সংহার করিতেছেন দেখিয়া সোমকেরা বাণবর্ষণ করিয়া সকল দিক্ হইতেই দ্রোণকে বিদ্ধ করিতে লাগিল ॥১৩॥

নরনাথ রাজা! সূর্য্য যেমন কিরণদ্বারা অন্ধকার বিনাশ করেন, সেইরূপ দ্রোণ ক্রমে বাণদ্বারা সকল দিকের ক্ষত্রিয়গণের প্রাণ বিনাশ করিতে লাগিলেন ॥১৪॥

নরনাথ! দ্রোণ বধ করিতে লাগিলে, পাঞ্চালেরা পরস্পর আহ্বান করিতে লাগিল; তখন তাহাদের তুমুল কোলাহল শুনা যাইতে থাকিল ॥১৫॥

ক্রমে পিতারা পুত্রদিগকে, পুত্রেরা পিতৃগণকে, ভ্রাতারা ভ্রাতৃদিগকে, ভাগিনেয়েরা মাতুলগণকে, মাতুলেরা ভাগিনেয়দিগকে, সখারা সখিগণকে, সম্বন্ধীরা সম্বন্ধীদিগকে এবং বান্ধবেরা বান্ধবগণকে পরিত্যাগ করিয়া করিয়া জীবনার্থী হইয়া সত্বর পলায়ন করিতে লাগিল ॥১৬॥

পাণ্ডবপক্ষের যোদ্ধাদের মধ্যে অনেকে প্রমাদবশতঃ মুগ্ধ হইয়া দ্রোণের দিকেই যাইতে থাকিল এবং অন্য অনেকে দ্রোণের প্রহারে পরলোকেই গমন করিতে লাগিল ॥১৭॥

সা তথা পাণ্ডবী সেনা পীড্যমানা মহাত্মনা।
নিশি সংপ্রাদ্রবদ্রাজন্নুৎসৃজ্যোল্কাঃ সহস্রশঃ ॥১৮॥
পশ্যতো ভীমসেনস্য বিজয়স্যাচ্যুতস্য চ।
যময়োর্ধর্ম্মপুত্রস্য পার্ষতস্য চ পশ্যতঃ ॥১৯॥ (যুগ্মকম্)
তমসা সংবৃতে লোকে ন প্রাজ্ঞায়ত কিঞ্চন।
কৌরবাণাং প্রকাশেন দৃশ্যন্তে বিদ্রুতাঃ পরে ॥২০॥
দ্রবমাণন্তু তৎ সৈন্যং দ্রোণকর্ণৌ মহারথৌ।
জঘ্নতুঃ পৃষ্ঠতো রাজন্! কিরন্তৌ সায়কান্ বহূন্ ॥২১॥
পাঞ্চালেষু চ ভগ্নেষু ক্ষীয়মাণেষু সর্ব্বতঃ।
জনার্দ্দনো দীনমনাঃ প্রত্যভাষত ফাল্গুনম্ ॥২২॥
দ্রোণকর্ণৌ মহেম্বাসাবেতৌ পার্ষতসাত্যকী।
পাঞ্চালাংশ্চৈব সহিতৌ জঘ্নতুঃ সায়কৈর্ভৃশম্ ॥২৩॥

ভারতকৌমুদী

সেতি। মহাত্মনা দ্রোণেন। সংপ্রাদ্রবৎ পলায়ত। উল্কা দীপবিশেষান্। বিজয়স্য অর্জ্জুনস্য, অচ্যুতস্য কৃষ্ণস্য। যময়োর্নকুলসহদেবয়োঃ, পার্ষতস্য ধৃষ্টদ্যুম্নস্য ॥১৮—১৯॥

তমসেতি। তমসা দীপত্যাগাদন্ধকারেণ, লোকে পাণ্ডবপক্ষে। প্রকাশেনালোকেন ॥২০॥

দ্রবেতি। দ্রবমাণং পলায়মানম্, তৎ পাণ্ডবীয়ম্। কিরন্তৌ নিক্ষিপন্তৌ ॥২১॥

পাঞ্চালেম্বিতি। ভগ্নেষু সংঘচ্যুতেষু। দীনমনা বিষণ্ণচিত্তঃ, ফাল্গুনমর্জ্জুনম্ ॥২২॥

দ্রোণেতি। মহেম্বাসৌ মহাধনুর্দ্ধরৌ, পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ। সহিতৌ মিলিতৌ ॥২৩॥

---

রাজা! মহাবীর দ্রোণ পীড়ন করিতে লাগিলে, সেই পাণ্ডবসৈন্যেরা রাত্রিতে সহস্র সহস্র উল্কা (মশাল) পরিত্যাগ করিয়া যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল, সহদেব, কৃষ্ণ ও ধৃষ্টদ্যুম্নের সমক্ষেই পলায়ন করিতে থাকিল ॥১৮—১৯॥

তখন পাণ্ডবপক্ষ অন্ধকারে আবৃত হইলে, সে পক্ষে আর কিছুই জানা গেল না; তবে কৌরবপক্ষের দীপালোকে পাণ্ডবসৈন্যগণকে পলায়ন করিতে দেখা গেল ॥২০॥

রাজা! পাণ্ডবসৈন্যেরা পলায়ন করিতে লাগিলে, মহারথ দ্রোণ ও কর্ণ তাহাদের পশ্চাৎ পশ্চাৎ ধাবিত হইয়া বহুতর বাণক্ষেপ করতঃ তাহাদিগকে বধ করিতে লাগিলেন ॥২১॥

পাঞ্চালসৈন্যেরা সর্ব্বপ্রকারে ক্ষয়প্রাপ্ত হইতে থাকিয়া বিশ্লিষ্ট হইয়া পড়িলে, কৃষ্ণ বিষণ্ণচিত্তে অর্জ্জুনকে বলিলেন—॥২২॥

---

(২০)…দৃশ্যন্তে কৌরবাঃ পরে—বা।

এতয়োঃ শরবর্ষেণ প্রভগ্না নো মনোরথাঃ।
বার্য্যমাণাপি কৌন্তেয়! পৃতনা নাবতিষ্ঠতে ॥২৪॥
তাবাবাং সর্ব্বসৈন্যৈশ্চ ব্যূঢ়ৈঃ সম্যগুদায়ুধৈঃ।
দ্রোণঞ্চ সূতপুত্রঞ্চ প্রয়তাবঃ প্রবাধিতুম্ ॥২৫॥
এতৌ হি বলিনৌ শূরৌ কৃতাস্ত্রৌ জিতকাশিনৌ।
উপেক্ষিতৌ তব বলং নাশয়েতাং নিশামিমাম্ ॥২৬॥
তয়োঃ সংবদতোরেবং ভীমকর্ম্মা মহাবলঃ।
আয়াদ্‌বৃকোদরঃ শীঘ্রং পুনরাবর্ত্ত্য বাহিনীম্ ॥২৭॥
বৃকোদরমথায়ান্তং দৃষ্ট্বা তত্র জনার্দ্দনঃ।
পুনরেবাব্রবীদ্রাজন্! হর্ষয়ন্নিব পাণ্ডবম্ ॥২৮॥

ভারতকৌমুদী

এতয়োরিতি। নঃ অস্মাকম্, মনোরথা জয়াশাঃ। পৃতনা অস্মাকং সেনা ॥২৪॥
তাবিতি। ব্যূঢ়ৈঃ পুনরপি ব্যূহরূপেণ নিবেশিতৈঃ। প্রয়তাবঃ প্রয়তাবহে ॥২৫॥
এতাবিতি। কৃতাস্ত্রৌ শিক্ষিতসর্ব্বাস্ত্রৌ, জিতকাশিনৌ বিজয়শোভিনৌ ॥২৬॥
তয়োরিতি। আবর্ত্ত্য সন্নিবর্ত্ত্য, বাহিনীং পলায়মানাং পাণ্ডবসেনাম্ ॥২৭॥
বৃকোদরমিতি। হর্ষয়ন্নিব বৃকোদরস্য প্রদর্শনেনেত্যাশয়ঃ, পাণ্ডবমর্জ্জুনম্ ॥২৮॥

'অর্জ্জুন! মহাধনুর্দ্ধর দ্রোণ ও কর্ণ বাণদ্বারা এই ধৃষ্টদ্যুম্ন ও সাত্যকির সহিতই পাঞ্চালসৈন্যদিগকে গুরুতর আঘাত করিতেছেন ॥২৩॥

কুন্তীনন্দন! ইঁহাদের বাণবর্ষণে আমাদের সমস্ত আশা বিনষ্ট হইয়াছে; বারণ করিতে থাকিলেও সৈন্যেরা দাঁড়াইতেছে না ॥২৪॥

অতএব আমরা পুনরায় সমস্ত সৈন্যকে সমীচীনভাবে সজ্জিত ও সশস্ত্র করিয়া দ্রোণ ও কর্ণকে পীড়ন করিতে যত্নবান্ হইব ॥২৫॥

পক্ষান্তরে আমরা উঁহাদিগকে উপেক্ষা করিলে, বলবান্, বীর, সমস্ত অস্ত্রে সুশিক্ষিত এবং বিজয়শোভী এই দ্রোণ ও কর্ণ এই রাত্রিমধ্যেই তোমাদের সৈন্য সম্পূর্ণ বিনষ্ট করিবেন' ॥২৬॥

তাঁহারা এইরূপ বলিতেছিলেন, এমন সময়ে মহাবল ও ভীমকর্ম্মা ভীমসেন পুনরায় পাণ্ডবসৈন্য ফিরাইয়া সত্বর আসিতে লাগিলেন ॥২৭॥

রাজা! তখন ভীমসেন আসিতেছেন দেখিয়া কৃষ্ণ হর্ষ উৎপাদন করতই যেন পুনরায় অর্জ্জুনকে বলিলেন—॥২৮॥

(২৫)…ব্যূহৈঃ সম্যগুদায়ুধৈঃ…বা নি। (২৬)…বলং তূর্ণম্…নি। (২৮)…দর্শয়ন্নিব পাণ্ডবম্—পি বঙ্গ বর্দ্ধ।

এষ ভীমো রণশ্লাঘী বৃতঃ সোমকপাণ্ডবৈঃ।
রুষিতোঽভ্যেতি বেগেন দ্রোণকর্ণৌ মহারথৌ ॥২৯॥
এতেন সহিতো যুধ্য পাঞ্চালৈশ্চ মহারথৈঃ।
আশ্বাসনার্থং সৈন্যানাং সর্ব্বেষাং পাণ্ডুনন্দন ! ॥৩০॥
ততস্তৌ পুরুষব্যাঘ্রাবুভৌ মাধবপাণ্ডবৌ।
দ্রোণকর্ণৌ সমাসাদ্যাধিষ্ঠিতৌ রণমূর্দ্ধনি ॥৩১॥
ততস্তৎ পুনরাবৃত্তং যুধিষ্ঠিরবলং মহৎ।
যতো দ্রোণশ্চ কর্ণশ্চ পরান্ মমৃদতুর্যুধি ॥৩২॥
স সম্প্রহারস্তুমুলো নিশি প্রত্যভবন্মহান্।
যথা সাগরয়ো রাজন্ ! চন্দ্রোদয়বিবৃদ্ধয়োঃ ॥৩৩॥
তত উৎসৃজ্য পাণিভ্যাং প্রদীপাংস্তব বাহিনী।
যুযুধে পাণ্ডবৈঃ সার্দ্ধমুন্মত্তবদসংভ্রমম্ ॥৩৪॥

ভারতকৌমুদী

এষ ইতি। বৃতঃ পরিবেষ্টিতঃ। রুষিতঃ ক্রুদ্ধঃ, দ্রোণকর্ণাবভ্যেতি ॥২৯॥
এতেনেতি। সহিতো মিলিতঃ সন্, যুধ্য যুধ্যস্ব ॥৩০॥
তত ইতি। মাধবপাণ্ডবৌ কৃষ্ণার্জ্জুনৌ। রণমূর্দ্ধনি রণাঙ্গনাগ্রদেশে ॥৩১॥
তত ইতি। আবৃত্তং প্রতিনিবৃত্তম্। যতো যত্র। মমৃদতুঃ পীড়য়ামাসতুঃ ॥৩২॥
স ইতি। সম্প্রহারো যুদ্ধম্। চন্দ্রোদয়েন বিবৃদ্ধয়োঃ পূরাগমাৎ ॥৩৩॥

'এই রণশ্লাঘী ও ক্রুদ্ধ ভীমসেন সোমক ও পাণ্ডবসৈন্যে পরিবেষ্টিত হইয়া বেগে মহারথ দ্রোণ ও কর্ণের দিকে আসিতেছেন ॥২৯॥

পাণ্ডুনন্দন অর্জ্জুন ! তুমি এই ভীমসেন ও মহারথ পাঞ্চালগণের সহিত মিলিত হইয়া সমস্ত পাণ্ডবসৈন্যের আশ্বাসের জন্য যুদ্ধ কর' ॥৩০॥

তাহার পর পুরুষশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুন দ্রোণ ও কর্ণের সম্মুখে উপস্থিত হইয়া রণাঙ্গনের অগ্রভাগে অধিষ্ঠান করিলেন ॥৩১॥

তৎপরে যেখানে থাকিয়া দ্রোণ ও কর্ণ শত্রুগণকে পীড়ন করিতেছিলেন, যুধিষ্ঠিরের সেই বিশাল সৈন্য পুনরায় সেইখানে ফিরিয়া আসিল ॥৩২॥

রাজা ! তখন—চন্দ্রোদয়ে বৃদ্ধিপ্রাপ্ত দুইটা সমুদ্রের যেমন সংঘর্ষ হয়, সেইরূপ সেই রাত্রিতে উভয় সৈন্যের তুমুল মহাযুদ্ধ হইতে লাগিল ॥৩৩॥

(২৯)…অভ্যবর্ত্তত বেগেন…বা নি। (৩১)…পাণ্ডবমাধবৌ ..পি বঙ্গ বর্দ্ধ,…সমাসাদ্য ধিষ্ঠিতৌ…বঙ্গ বর্দ্ধ বা নি। (৩২)…ততো দ্রোণশ্চ কর্ণশ্চ…বা নি। (৩৪)…উন্মত্তবদসঙ্কুলা—বা নি।

রজসা তমসা চৈব সংবৃতে ভৃশদারুণে।
কেবলং নামগোত্রেণ প্রাযুধ্যন্ত জয়ৈষিণঃ ॥৩৫॥
অশ্রূয়ন্ত হি নামানি শ্রাব্যমাণানি পার্থিবৈঃ।
প্রহরদ্ভির্মহারাজ! স্বয়ম্বর ইবাহবে ॥৩৬॥
নিঃশব্দমাসীৎ সহসা পুনঃ শব্দো মহানভূৎ।
ক্রুদ্ধানাং যুধ্যমানানাং জীয়তাং জয়তামপি ॥৩৭॥
যত্র যত্র স্ম দৃশ্যন্তে প্রদীপাঃ কুরুসত্তম!।
তত্র তত্র স্ম তে শূরা নিপতন্তি পতঙ্গবৎ ॥৩৮॥

ভারতকৌমুদী

তত ইতি। বাহিনী সেনা। অসম্ভ্রমম্ অবিচলিতচিত্তং যথা স্যাত্তথা ॥৩৪॥

রজসেতি। রজসা ধূল্যা, তমসা দীপত্যাগাদন্ধকারেণ। ভৃশদারুণে রণাঙ্গনে ॥৩৫॥

অশ্রূয়ন্তেতি। স্বয়ম্বরে যথা:পরিণিনীষূণাং নামান্যন্যৈঃ শ্রাব্যন্তে তদ্বৎ ॥৩৬॥

নিরিতি। পূর্ব্বার্দ্ধেন যুদ্ধরীতিরুক্তা। শব্দানামভাব ইতি নিঃশব্দং নির্মক্ষিকাদিব-দভাবার্থেঽব্যয়ীভাবঃ। বহুব্রীহিণা যুদ্ধবিশেষণং বা। জীয়তাং জীয়মানানাম্ ॥৩৭॥

যত্রেতি। পতঙ্গা যথা প্রদীপং দৃষ্ট্বৈব তত্র নিপতন্তি তদ্বদিতি ভাবঃ ॥৩৮॥

মহারাজ! তদনন্তর আপনার সৈন্যেরা হস্ত হইতে প্রদীপ পরিত্যাগ করিয়া অবিচলিতচিত্তে উন্মত্তের ন্যায় পাণ্ডবসৈন্যের সহিত যুদ্ধ করিতে থাকিল ॥৩৪॥

তখন রণস্থলটা ধূলি ও অন্ধকারে আবৃত হইয়া অতিদারুণ হইয়া উঠিল; তথাপি জয়াভিলাষী যোদ্ধারা কেবল নাম ও গোত্র উল্লেখ করিয়া যুদ্ধ করিতে লাগিলেন ॥৩৫॥

মহারাজ! স্বয়ম্বরে যেমন পরিণয়ার্থী লোকদিগের নাম সকল অন্যে শুনাইয়া থাকে, সেইরূপ তখন প্রহারপ্রবৃত্ত রাজারা অন্যান্যের নাম শুনাইতে লাগিলেন; তাহাই শুনা যাইতে লাগিল ॥৩৬॥

ক্রুদ্ধ হইয়া যাহারা যুদ্ধ করিতেছিল, যাহারা পরাজিত হইতেছিল এবং যাহারা জয় করিতেছিল, তাহারা কখনও কখনও নিঃশব্দ ছিল, আবার তৎক্ষণাৎ তাহাদের বিশাল কোলাহল হইতেছিল ॥৩৭॥

কৌরবশ্রেষ্ঠ! যেখানে যেখানে প্রদীপ দেখা যাইতেছিল, সেইখানে সেই-খানেই সেই বীরেরা পতঙ্গের ন্যায় পতিত হইতেছিলেন ॥৩৮॥

তথা সা যুধ্যমানানাং বিগাঢ়াসীন্মহানিশা।
পাণ্ডবানাঞ্চ রাজেন্দ্র! কৌরবাণাঞ্চ সর্ব্বশঃ ॥৩৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে সঙ্কুলযুদ্ধে ঊনপঞ্চাশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(:*:)———

# পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ।

———:*:———

সঞ্জয় উবাচ।
ততঃ কর্ণো রণে দৃষ্ট্বা পার্ষতং পরবীরহা।
আজঘানোরসি শরৈর্দশভির্মর্ম্মভেদিভিঃ ॥১॥

ভারতকৌমুদী

তথেতি। বিগাঢ়া গভীরা অধিকেত্যর্থঃ, মহানিশা মধ্যভাগমাপন্না ॥৩৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে ঊনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

তত ইতি। পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্, পরবীরহা বিপক্ষবীরহন্তা। উরসি বক্ষসি ॥১॥

ভারতভাবদীপঃ

বিক্রুত ইতি ॥১—২॥ ইহ রাত্রৌ ।৩—৩৯॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৯॥

———০*০———

রাজশ্রেষ্ঠ! সমস্ত পাণ্ডব ও কৌরবপক্ষ সেইভাবে যুদ্ধ করিতে লাগিলে, ক্রমে সেই রাত্রি অধিক হইয়া মহানিশায় পরিণত হইল' ॥৩৯॥

———:০:———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর বিপক্ষবীরহন্তা কর্ণ রণস্থলে ধৃষ্টদ্যুম্নকে দেখিয়া মর্ম্মভেদী দশটা বাণদ্বারা তাঁহার বক্ষোদেশে আঘাত করিলেন ॥১॥

(৩৯) তথা সংযুধ্যমানানাম্…বা নি। * '…সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '…ত্রিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

প্রতিবিব্যাধ তং কর্ণং ধৃষ্টদ্যুম্নোঽপি মারিষ ! ।
দশভিঃ সায়কৈর্হৃষ্টস্তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥২॥
তাবন্যোন্যং শরৈঃ সংখ্যে সংছাদ্য সুমহারথৌ ।
পুনঃ পূর্ণায়তোৎসৃষ্টৈর্বিব্যধাতে পরস্পরম্ ॥৩॥
ততঃ পাঞ্চালমুখ্যস্য ধৃষ্টদ্যুম্নস্য সংযুগে ।
সারথিং চতুরশ্চাশ্বান্ কর্ণো বিব্যাধ সায়কৈঃ ॥৪॥
কার্ম্মুকপ্রবরঞ্চাপি প্রচিচ্ছেদ শিতৈঃ শরৈঃ ।
সারথিঞ্চাস্য ভল্লেন রথনীড়াদপাতয়ৎ ॥৫॥
ধৃষ্টদ্যুম্নস্তু বিরথো হতাশ্বো হতসারথিঃ ।
গৃহীত্বা পরিঘং ঘোরং কর্ণস্যাশ্বানপীপিষৎ ॥৬॥
বিদ্ধশ্চ বহুভিস্তেন শরৈরাশীবিষোপমৈঃ ।
ততো যুধিষ্ঠিরানীকং পদ্ভ্যামেবান্বপদ্যত ।
আরুরোহ রথঞ্চাপি সহদেবস্য মারিষ ! ॥৭॥

## ভারতকৌমুদী

প্রতীতি। হে মারিষ ! আর্য্য ! মাননীয় ! "আর্য্যস্তু মারিষঃ" ইত্যমরঃ ॥২॥
তাবিতি। পূর্ণম্ আয়তে আকৃষ্টে যে ধনুষী তাভ্যামুৎসৃষ্টৈর্নিক্ষিপ্তৈঃ ॥৩॥
তত ইতি। সংযুগে যুদ্ধে। চতুরঃ চতুঃসংখ্যকান্ ॥৪॥
কার্ম্মুকেতি। শিতৈঃ সুধারৈঃ। রথস্য নীড়াৎ সারথেরুপবেশনস্থানাৎ ॥৫॥
ধৃষ্টেতি। পরিঘমস্ত্রবিশেষম্। অপীপিষৎ চূর্ণিতবান্। স্বার্থে ইন্ ॥৬॥

মাননীয় রাজা ! হৃষ্টচিত্ত ধৃষ্টদ্যুম্নও দশটা বাণে কর্ণকে প্রতিবিদ্ধ করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥২॥

ক্রমে অতিমহারথ কর্ণ ও ধৃষ্টদ্যুম্ন বাণে বাণে পরস্পর আবৃত করিয়া পুনরায় ধনু দুইখানা পূর্ণ আকর্ষণপূর্ব্বক বাণদ্বারা পরস্পরকে বিদ্ধ করিতে লাগিলেন ॥৩॥

তদনন্তর কর্ণ বাণদ্বারা পাঞ্চালশ্রেষ্ঠ ধৃষ্টদ্যুম্নের সারথিকে এবং চারিটা অশ্বকে তাড়ন করিলেন ॥৪॥

আর সুধার বাণদ্বারা ধৃষ্টদ্যুম্নের উত্তম ধনুখানা কাটিয়া ফেলিলেন এবং একটা ভল্লদ্বারা উঁহার সারথিকে রথ হইতে নিপাতিত করিলেন ॥৫॥

অশ্ব ও সারথি নিহত হইলে রথবিহীন ধৃষ্টদ্যুম্ন একটা ভয়ঙ্কর পরিঘ ধারণ করিয়া তাহাদ্বারা কর্ণের অশ্বগুলিকে নিষ্পেষণ করিলেন ॥৬॥

(২)···তং তূর্ণম্··বা নি। (৬)···কর্ণস্যাশ্বানপীড়য়ৎ—নি।

কর্ণস্যাপি রথে বাহানন্যান্ সূতো ন্যযোজয়ৎ।
শঙ্খবর্ণান্ মহাবেগান্ সৈন্ধবান্ সাধুবাহিনঃ ॥৮॥
লব্ধলক্ষস্তু রাধেয়ঃ পাঞ্চালানাং মহারথান্।
অভ্যপীড়য়দায়স্তঃ শরৈর্মেঘ ইবাচলান্ ॥৯॥
সা পীড্যমানা কর্ণেন পাঞ্চালানাং মহাচমূঃ।
সংপ্রাদ্রবৎ সুসংত্রস্তা সিংহেনেবার্দ্দিতা মৃগী ॥১০॥
পতিতাস্তুরগেভ্যশ্চ গজেভ্যশ্চ মহীতলে।
রথেভ্যশ্চ নরাস্তূর্ণমদৃশ্যন্ত ততস্ততঃ ॥১১॥
ধাবমানস্য যোধস্য ক্ষুরপ্রৈঃ স মহামৃধে।
বাহূ চিচ্ছেদ বৈ কর্ণঃ শিরশ্চৈব সকুণ্ডলম্ ॥১২॥

## ভারতকৌমুদী

বিদ্ধ ইতি। বিদ্ধো ধৃষ্টদ্যুম্নঃ, তেন কর্ণেন। অন্বপদ্যত অগচ্ছৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥

কর্ণস্যেতি। বাহান্ অশ্বান্, সূতঃ সারথিঃ। সৈন্ধবান্ সিন্ধুদেশীয়ান্ ॥৮॥

লব্ধেতি। লব্ধানি লক্ষ্যাণি শরব্যাণি যেন সঃ। আয়স্তঃ শ্রান্তোঽপি। অচলান্ গিরীন্ ॥৯॥

সেতি। সংপ্রাদ্রবৎ সমন্ততো দ্রুতং পলায়ত ॥১০॥

পতিতা ইতি। পতিতাঃ কর্ণস্য প্রহারাতিশয়েনেতি ভাবঃ ॥১১॥

ধাবেতি। ধাবমানস্য বেগেন পলায়মানস্য। মহামৃধে মহাযুদ্ধে ॥১২॥

মাননীয় রাজা! তখন কর্ণ সর্পতুল্য বহুতর বাণদ্বারা ধৃষ্টদ্যুম্নকে বিদ্ধ করিলেন। পরে ধৃষ্টদ্যুম্ন চরণদ্বারাই যুধিষ্ঠিরের সৈন্যের দিকে গমন করিলেন এবং সহদেবের রথে যাইয়া উঠিলেন ॥৭॥

কর্ণের সারথি তাঁহার রথেও শঙ্খের ন্যায় শুভ্রবর্ণ, মহাবেগশালী, সিন্ধুদেশীয় এবং সুন্দর রথচালক অন্য চারিটা অশ্ব আনিয়া সংযুক্ত করিল ॥৮॥

এই সময়ে কর্ণ পরিশ্রান্ত হইয়াও লক্ষ্য পাইয়া—মেঘ যেমন জলদ্বারা পর্ব্বতগণকে পীড়ন করে, সেইরূপ বাণদ্বারা পাঞ্চালদেশীয় মহারথগণকে পীড়ন করিতে লাগিলেন ॥৯॥

কর্ণ পীড়ন করিতে লাগিলে, পাঞ্চালদেশীয় সেই মহাসেনা সিংহপীড়িতা হরিণীর ন্যায় অত্যন্তভীত হইয়া পলায়ন করিতে লাগিল ॥১০॥

কর্ণের পীড়নে নানাদিকে সৈন্যগণকে হস্তী, অশ্ব ও রথ হইতে ভূতলে নিপতিত হইতে দেখা যাইতে থাকিল ॥১১॥

(৮)···সূতোঽভ্যযোজয়ৎ···বা নি। (৯)···ইবাচলম্—বা নি।

উরূ চিচ্ছেদ চান্যস্য গজস্থস্য বিশাংপতে ! ।
বাজিপৃষ্ঠগতস্যাপি ভূমিষ্ঠস্য চ মারিষ ! ॥১৩॥
নাজ্ঞাসিষুর্ধাবমানা বহবশ্চ মহারথাঃ ।
সংছিন্নান্যাত্মগাত্রাণি বাহনানি চ সংযুগে ॥১৪॥
তে বধ্যমানাঃ সমরে পাঞ্চালাঃ সৃঞ্জয়ৈঃ সহ ।
তৃণপ্রস্পন্দনাচ্চাপি সূতপুত্রং স্ম মেনিরে ॥১৫॥
অপি স্বং সমরে যোধং ধাবমানং বিচেতসঃ ।
কর্ণমেবাভ্যমন্যন্ত ততো ভীতা দ্রবন্তি তে ॥১৬॥
তান্যনীকানি ভগ্নানি দ্রবমাণানি ভারত ! ।
অভ্যদ্রবদ্দ্রুতং কর্ণঃ পৃষ্ঠতো বিকিরন্ শরান্ ॥১৭॥

ভারতকৌমুদী

উরূ ইতি। চিচ্ছেদ কর্ণ ইত্যনুবৃত্তিঃ। হে মারিষ! আর্য্য! ॥১৩॥
নেতি। নাজ্ঞাসিষুর্ন জ্ঞাতবন্তঃ বেগাতিরেকাত্তদানীমিতি ভাবঃ ॥১৪॥
ত ইতি। স্মশব্দঃ পাদপূরণে। এতেন ভয়াতিশয়ো ব্যজ্যতে ॥১৫॥
অপীতি। স্বং স্বপক্ষীয়মপি। বিচেতসো ভ্রান্তচিত্তাঃ। দ্রবন্তি পলায়ন্তে স্ম ॥১৬॥
তানীতি। দ্রবমাণানি পলায়মানানি। অভ্যদ্রবং অভ্যধাবং। বিকিরন্ নিক্ষিপন্ ॥১৭॥

পাণ্ডবপক্ষের যোদ্ধারা বেগে পলায়ন করিতে থাকিলে, কর্ণ ক্ষুরপ্রদ্বারা তাহাদের বাহুযুগল ও কুণ্ডলযুক্ত মস্তক সকল ছেদন করিতে লাগিলেন ॥১২॥

এবং মাননীয় নরনাথ! হস্তিস্থিত, অশ্বপৃষ্ঠগত ও ভূতলবর্ত্তী অন্যান্য সৈন্যেরও উরুযুগল তিনি ছেদন করিতে থাকিলেন ॥১৩॥

তখন বহু মহারথই বেগে পলায়ন করিবার সময়ে আপনাদের অঙ্গ ও বাহন যে ছিন্ন হইতেছিল, তাহা বুঝিতে পারেন নাই ॥১৪॥

কর্ণ যুদ্ধে বধ করিতে লাগিলে, সৃঞ্জয়দের সহিত পাঞ্চালেরা একটী তৃণ-স্পন্দন হইলেও কর্ণ আসিয়াছেন বলিয়া মনে করিতে লাগিল ॥১৫॥

স্বপক্ষের কোন যোদ্ধাও সমরাঙ্গনে বেগে আসিতে লাগিলে, ভ্রান্তচিত্ত পাঞ্চালেরা তাঁহাকেও কর্ণ বলিয়াই মনে করিতে লাগিল। সুতরাং তাহারা সে স্থান হইতেও ভয়ে পলায়ন করিতে থাকিল ॥১৬॥

ভরতনন্দন! সেই পাঞ্চালসৈন্যেরা বিশ্লিষ্ট হইয়া পলায়ন করিতে লাগিলে, কর্ণ বাণক্ষেপ করিতে করিতে তাহাদের পশ্চাতে পশ্চাতে বেগে যাইতে লাগিলেন ॥১৭॥

(১৬)·· ধাবমানং বিচেতসম্···বা নি।

অবেক্ষমাণাস্ত্বন্যোন্যং সুসংমূঢ়া বিচেতসঃ।
নাশক্নু বন্নবস্থাতুং কাল্যমানা মহাত্মনা ॥১৮॥
কর্ণেনাভ্যাহতা রাজন্! পাঞ্চালাঃ পরমেষুভিঃ।
দ্রোণেন চ দিশঃ সর্ব্বা বীক্ষমাণাঃ প্রদুদ্রুবুঃ ॥১৯॥
ততো যুধিষ্ঠিরো রাজা স্বসৈন্যং প্রেক্ষ্য বিদ্রুতম্।
অপযানে মনঃ কৃত্বা ফাল্গুনং বাক্যমব্রবীৎ ॥২০॥
পশ্য কর্ণং মহেষ্বাসং ধনুষ্পাণিমবস্থিতম্।
নিশীথে দারুণে কালে তপন্তমিব ভাস্করম্ ॥২১॥
কর্ণসায়কনুন্নানাং ক্রোশতামেষ নিস্বনঃ।
অনিশং শ্রূয়তে পার্থ! ত্বদ্বন্ধূনামনাথবৎ ॥২২॥
যথা বিসৃজতশ্চাস্য সন্দধানস্য চাশুগান্।
পশ্যামি নান্তরং পার্থ! ক্ষপয়িষ্যতি নো ধ্রুবম্ ॥২৩॥

## ভারতকৌমুদী

অবেক্ষেতি। কাল্যমানা মর্দ্দ্যমানাঃ, মহাত্মনা কর্ণেন ॥১৮॥
কর্ণেনেতি। পরমেষুভিঃ উত্তমবাণৈঃ। প্রদুদ্রুবুঃ পলায়াঞ্চক্রিরে ॥১৯॥
তত ইতি। বিদ্রুতং পলায়মানম্। অপযানে অপসরণে। ফাল্গুনমর্জ্জুনম্ ॥২০॥
পশ্যেতি। মহেষ্বাসং মহাধনুর্দ্ধরম্। নিশীথে অর্দ্ধরাত্ররূপে ॥২১॥
কর্ণেতি। কর্ণস্য সায়কৈর্নুন্নানাং তাড়িতানাম্, ক্রোশতাং বন্ধূনাহ্বয়তাম্ ॥২২॥
যথেতি। আশুগান্ বাণান্। অন্তরমবকাশম্। নঃ অস্মান্ ॥২৩॥

মহাত্মা কর্ণ সেইভাবে পীড়ন করিতে থাকিলে, পাঞ্চালেরা মুগ্ধ ও বিষণ্ণচিত্ত হইয়া কোথাও অবস্থান করিতে পারিল না ॥১৮॥

রাজা! কর্ণ ও দ্রোণ উত্তম উত্তম বাণদ্বারা আঘাত করিতে লাগিলে, পাঞ্চালেরা সকল দিকে দৃষ্টিপাত করতঃ পলায়ন করিতে লাগিল ॥১৯॥

তাহার পর রাজা যুধিষ্ঠির নিজের সৈন্যগণকে পলায়ন করিতে দেখিয়া নিজেও পলায়ন করিবার ইচ্ছা করিয়া অর্জ্জুনকে এই কথা বলিলেন—॥২০॥

'অর্জ্জুন! দেখ—মহাধনুর্দ্ধর কর্ণ ধনুর্হস্তে অবস্থান করিতেছেন; ইহাতে ধারণা হইতেছে—এই দারুণ নিশীথসময়েও যেন সূর্য্য সন্তাপ জন্মাইতেছেন ॥২১॥

অর্জ্জুন! তোমার বন্ধুগণ কর্ণের বাণে তাড়িত হইয়া অনাথের ন্যায় বন্ধুবর্গকে আহ্বান করিতেছেন; তাঁহাদেরই এই শব্দ অনবরত শুনা যাইতেছে ॥২২॥

(২৩)···ক্ষয়য়িষ্যতি নো ধ্রুবম্—পি বা বঙ্গ বর্দ্ধ।

যদত্রানন্তরং কার্য্যং প্রাপ্তকালঞ্চ পশ্যসি।
কর্ণস্য বধসংযুক্তং তৎ কুরুষ্ব ধনঞ্জয়! ॥২৪॥
এবমুক্তো মহারাজ! পার্থঃ কৃষ্ণমথাব্রবীৎ।
ভীতঃ কুন্তীসুতো রাজা রাধেয়স্যাদ্য বিক্রমাৎ ॥২৫॥
এবং গতে প্রাপ্তকালং কর্ণানীকে পুনঃ পুনঃ।
ভবান্ ব্যবস্যতু ক্ষিপ্রং দ্রবতে হি বরূথিনী ॥২৬॥
দ্রোণসায়কনুন্নানাং ভগ্নানাং মধুসূদন!।
কর্ণেন ত্রাস্যমানানামবস্থানং ন বিদ্যতে ॥২৭॥
পশ্যামি চ তথা কর্ণং বিচরন্তমভীতবৎ।
দ্রবমাণান্ রথোদারান্ কিরন্তং নিশিতৈঃ শরৈঃ ॥২৮॥

ভারতকৌমুদী

যদিতি। কার্য্যং কর্ত্তব্যম্, প্রাপ্তকালং কালোচিতম্। বধসংযুক্তং বধবিষয়কম্ ॥২৪॥
এবমিতি। পার্থোঽর্জ্জুনঃ। রাধেয়স্য কর্ণস্য ॥২৫॥
এবমিতি। গতে স্থিতে। ব্যবস্যতু নির্দ্ধারয়তু, দ্রবতে পলায়তে, বরূথিনী সেনা ॥২৬॥
দ্রোণেতি। দ্রোণস্য সায়কৈর্নুন্নানাং তাড়িতানাম্, অস্মৎসৈন্যানামিতি শেষঃ ॥২৭॥
পশ্যামীতি। দ্রবমাণান্ পলায়মানান্, রথোদারান্ অস্মাকং প্রধানরথিনঃ ॥২৮॥

পৃথানন্দন! কর্ণ যে বাণক্ষেপ করিতেছেন এবং তাহা সন্ধান করিতেছেন, তাহার ফাঁক্ দেখিতেছি না। সুতরাং নিশ্চয়ই ইনি আজ আমাদের ধ্বংস করিবেন ॥২৩॥

অতএব ধনঞ্জয়! কর্ণের বধবিষয়ে এখন যাহা কর্ত্তব্য এবং কালোচিত বলিয়া মনে কর, তাহা সত্বর কর' ॥২৪॥

মহারাজ! যুধিষ্ঠির এইরূপ বলিলে, অর্জ্জুন কৃষ্ণকে বলিলেন—'রাজা আজ কর্ণের বিক্রম দেখিয়া ভীত হইয়াছেন ॥২৫॥

কৃষ্ণ! এই অবস্থায় কর্ণসৈন্যের বিষয়ে আমাদের কালোচিত যাহা বার বার কর্ত্তব্য, তাহা তুমি সত্বর নির্দ্ধারণ কর। কেন না, আমাদের সৈন্যেরা পলায়ন করিতেছে ॥২৬॥

মধুসূদন! আমাদের সৈন্যেরা দ্রোণের বাণে তাড়িত হইয়া বিশ্লিষ্ট হইয়া পড়িয়াছে এবং কর্ণও উহাদের ত্রাস জন্মাইতেছেন। সুতরাং উহারা থাকিতেই পারিতেছে না ॥২৭॥

(২৪)···প্রাপ্তকালং প্রপশ্যসি···পি বঙ্গ বর্দ্ধ।

নৈতদস্যোৎসহে সোঢ়ুং চরিতং রণমূর্দ্ধনি।
প্রত্যক্ষং বৃষ্ণিশার্দ্দূল! পাদস্পর্শমিবোরগঃ ॥২৯॥
স ভবাংস্তত্র যাত্বাশু যত্র কর্ণো মহারথঃ।
অহমেনং হনিষ্যামি মাং বৈষ মধুসূদন! ॥৩০॥

বাসুদেব উবাচ।

পশ্যামি কর্ণং কৌন্তেয়! দেবরাজমিবাহবে।
বিচরন্তং নরব্যাঘ্রমতিমানুষবিক্রমম্ ॥৩১॥
নৈতস্যান্যোঽস্তি সংগ্রামে প্রত্যুদ্যাতা ধনঞ্জয়!।
ঋতে ত্বাং পুরুষব্যাঘ্র! রাক্ষসাদ্বা ঘটোৎকচাৎ ॥৩২॥
ন তু তাবদহং মন্যে প্রাপ্তকালং তবানঘ!।
সমাগমং মহাবাহো! সূতপুত্রেণ সংযুগে ॥৩৩॥

ভারতকৌমুদী

নেতি। নোৎসহে ন শক্নোমি প্রতিরোধে শক্তিমত্ত্বাদিতি ভাবঃ ॥২৯॥
স ইতি। আশু শীঘ্রম্। এষ বা মাং হনিষ্যতীত্যর্থঃ ॥৩০॥
পশ্যামীতি। অতিমানুষঃ অলৌকিকো বিক্রমো যস্য তম্ ॥৩১॥
নেতি। প্রত্যুদ্যাতা অভিমুখং গন্তা। ঋতে বিনা। ঘটোৎকচাদ্বা ঋতে ॥৩২॥
নেতি। প্রাপ্তকালং কালোচিতম্। সমাগমং মেলনম্, সূতপুত্রেণ সহ ॥৩৩॥

আবার কর্ণ নির্ভয়ের ন্যায় বিচরণ করিতে থাকিয়া সুধার বাণসমূহদ্বারা আমাদের পলায়মান প্রধান রথীদিগকে আঘাত করিতেছেন দেখিতেছি ॥২৮॥

বৃষ্ণিবংশশ্রেষ্ঠ! সর্প যেমন পদাঘাত সহ্য করিতে পারে না, আমিও সেইরূপ সমরাঙ্গনে প্রত্যক্ষে ইহার এই ব্যবহার সহ্য করিতে পারিতেছি না ॥২৯॥

অতএব মধুসূদন! মহারথ কর্ণ যেখানে রহিয়াছে, তুমি সত্বর সেইখানে যাও। হয়—আমি উহাকে বধ করিব, না হয়—ও আমাকে বধ করিবে' ॥৩০॥

কৃষ্ণ বলিলেন—'কুন্তীনন্দন! নরশ্রেষ্ঠ ও অলৌকিকবিক্রমশালী কর্ণকে আমি যুদ্ধে দেবরাজের ন্যায় বিচরণ করিতে দেখিতেছি ॥৩১॥

অতএব পুরুষশ্রেষ্ঠ ধনঞ্জয়! তুমি বা রাক্ষস ঘটোৎকচ ব্যতীত অন্য কেহই উঁহার সম্মুখে যাইতে সমর্থ নহে ॥৩২॥

কিন্তু নিষ্পাপ মহাবাহু! কর্ণের সহিত তোমার এখন সম্মেলন আমি সঙ্গত বলিয়া মনে করি না ॥৩৩॥

(২৯) নৈনং শক্ষ্যামি সংসোঢ়ুং চরন্তং রণমূর্দ্ধনি…বা নি।

দীপ্যমানা মহোল্কেব তিষ্ঠত্যস্য হি বাসবী।
ত্বদর্থং হি মহাবাহো! সূতপুত্রেণ সংযুগে ॥৩৪॥
রক্ষ্যতে শক্তিরেষা হি রৌদ্রং রূপং বিভর্ত্তি চ।
ঘটোৎকচস্তু রাধেয়ং প্রত্যুদ্‌যাতু মহাবলঃ ॥৩৫॥ (যুগ্মকম্)
স হি ভীমেন বলিনা জাতঃ সুরপরাক্রমঃ।
তস্মিন্নস্ত্রাণি দিব্যানি রাক্ষসান্যাসুরাণি চ ॥৩৬॥
সততং চানুরক্তো বো হিতৈষী চ ঘটোৎকচঃ।
বিজেষ্যতি রণে কর্ণমিতি মে নাত্র সংশয়ঃ ॥৩৭॥
এবমুক্ত্বা মহাবাহুঃ পার্থং পুষ্করলোচনঃ।
আজুহাবাথ তদ্রক্ষস্তচ্চাসীৎ প্রাদুরগ্রতঃ ॥৩৮॥

ভারতকৌমুদী

দীপ্যেতি। বাসবী ইন্দ্রদত্তা। ত্বদর্থং ত্বদ্বধার্থং রক্ষ্যত ইতি সম্বন্ধঃ ॥৩৪—৩৫॥
স ইতি। সুরাণাং দেবানামিব পরাক্রমো যস্য সঃ। অস্ত্রাণি সন্তীতি শেষঃ ॥৩৬॥
সততমিতি। বো যুষ্মাকম্। বিজেষ্যতীতি রুচাদিত্বেঽপি পরস্মৈপদমার্ষম্ ॥৩৭॥
এবমিতি। পুষ্করলোচনঃ পদ্মনয়নঃ কৃষ্ণঃ। তদ্রক্ষো ঘটোৎকচম্, প্রাদুঃ প্রকাশম্ ॥৩৮॥

যেহেতু, উজ্জ্বল ও বিশাল উল্কার ন্যায় সেই ইন্দ্রদত্তা শক্তি উঁহার নিকট রহিয়াছে। কারণ, মহাবাহু! তোমাকে বধ করিবার জন্যই কর্ণ সেই শক্তিটাকে সর্ব্বদাই যুদ্ধে সঙ্গে রাখিয়া থাকেন। এই শক্তিটা ভীষণ মূর্ত্তি ধারণ করে। অতএব মহাবল ঘটোৎকচই এখন কর্ণের অভিমুখে গমন করুক ॥৩৪—৩৫॥

কারণ, ঘটোৎকচ—বলবান্ ভীমসেনের পুত্র এবং দেবতার তুল্য পরাক্রমশালী; বিশেষতঃ তাহার নিকটে দেবতা, রাক্ষস ও অসুরগণের সমস্ত অস্ত্রই রহিয়াছে ॥৩৬॥

আর, ঘটোৎকচ সর্ব্বদাই তোমাদের অনুরক্ত ও হিতৈষী। সুতরাং সে যুদ্ধে কর্ণকে জয় করিবে, এবিষয়ে আমার সন্দেহ নাই' ॥৩৭॥

মহাবাহু কৃষ্ণ অর্জ্জুনকে এইরূপ বলিয়া ঘটোৎকচকে আহ্বান করিলেন; তখন ঘটোৎকচ তাঁহার সম্মুখে উপস্থিত হইল ॥৩৮॥

(৩৭) ইতঃ পরং 'সঞ্জয় উবাচ' বঙ্গ বর্দ্ধ নি। (৩৮) এবমুক্তো মহাবাহুঃ পার্থঃ পুষ্করলোচনঃ…বা নি।

কবচী সশরঃ খড়্গী স ধন্বী চ বিশাংপতে ! ।
অভিবাদ্য ততঃ কৃষ্ণং পাণ্ডবঞ্চ ধনঞ্জয়ম্ ।
অব্রবীৎ স তদা কৃষ্ণময়মস্ম্যনুশাধি মাম্ ॥৩৯॥
ততস্তং মেঘসঙ্কাশং দীপ্তাস্যং দীপ্তকুণ্ডলম্ ।
অভ্যভাষত হৈড়িম্বং দাশার্হঃ প্রহসন্নিব ॥৪০॥

বাসুদেব উবাচ ।

ঘটোৎকচ ! বিজানীহি যত্ত্বাং বক্ষ্যামি পুত্রক ! ।
প্রাপ্তো বিক্রমকালোঽয়ং তব নান্যস্য কস্যচিৎ ॥৪১॥
স ভবান্ মজ্জমানানাং বন্ধূনাং ত্বং প্লবো ভব ।
বিবিধানি তবাস্ত্রাণি সন্তি মায়া চ রাক্ষসী ॥৪২॥
পশ্য কর্ণেন হৈড়িম্ব ! পাণ্ডবানামনীকিনীম্ ।
কাল্যমানাং যথা গাস্ত পালেন রণমূর্দ্ধনি ॥৪৩॥

ভারতকৌমুদী

অথ কীদৃগবস্থয়া প্রাদুরাসীদিত্যাহ কবচীতি। অনুশাধি উপদিশ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩৯॥
তত ইতি। মেঘসঙ্কাশং বর্ণে। হৈড়িম্বং হিড়িম্বায়াঃ পুত্রম্, দাশার্হঃ কৃষ্ণঃ ॥৪০॥
ঘটোৎকচেতি। বিজানীহি শৃণু। পুত্রকেত্যনুকম্পায়াং কপ্রত্যয়ঃ ॥৪১॥
স ইতি। ভবান্ মহাবীরত্বেন মান্যঃ, মজ্জমানানাং বিপৎসাগরে, প্লবস্তরণিঃ ॥৪২॥
পশ্যেতি। কাল্যমানাং পীড্যমানাম্, গাং ধেনুম্, পালেন গোরক্ষকেণ ॥৪৩॥

নরনাথ ! কবচ, ধনু, বাণ ও তরবারি ধারণ করিয়া আসিয়া ঘটোৎকচ কৃষ্ণ ও অর্জ্জুনকে অভিবাদনপূর্ব্বক কৃষ্ণকে বলিল—'এই আমি আসিয়াছি, আমাকে উপদেশ করুন' ॥৩৯॥

তাহার পর কৃষ্ণ হাসিতে হাসিতেই যেন সেই মেঘের তুল্য নীলবর্ণ, উজ্জ্বলমুখ ও উজ্জ্বলকুণ্ডলধারী ঘটোৎকচকে বলিতে লাগিলেন ॥৪০॥

কৃষ্ণ বলিলেন—'পুত্র ঘটোৎকচ ! তোমাকে যাহা বলি, তাহা শ্রবণ কর। অন্য কাহারও নহে—তোমারই এই বিক্রমপ্রকাশের সময় উপস্থিত হইয়াছে ॥৪১॥

তোমার বন্ধুগণ বিপৎসাগরে মগ্ন হইতেছেন। সুতরাং তুমি তাঁহাদের নৌকা হও। তোমার নিকটে নানাবিধ অস্ত্র ও রাক্ষসী মায়া রহিয়াছে ॥৪২॥

ঘটোৎকচ ! দেখ—গোপালক যেমন গরু পীড়ন করে, সেইরূপ কর্ণ সমরাঙ্গনে পাণ্ডবসৈন্য পীড়ন করিতেছেন ॥৪৩॥

(৩৯)···সধন্বা চ···নি। ইতঃ পরং বিবিধাঃ পাঠভেদাঃ—নি। (৪৩)···যথা গাস্ত·· বর্দ্ধ।

এষ কর্ণো মহেষ্বাসো মতিমান্ দৃঢ়বিক্রমঃ।
পাণ্ডবানামনীকেষু নিহন্তি ক্ষত্রিয়র্ষভান্ ॥৪৪॥
কিরতঃ শরবর্ষাণি মহান্তি দৃঢ়ধন্বিনঃ।
ন শক্নুবন্ত্যবস্থাতুং পীড্যমানাঃ শরার্চ্চিষা ॥৪৫॥
নিশীথে সূতপুত্রেণ শরবর্ষেণ পীড়িতাঃ।
এতে দ্রবন্তি পাঞ্চালাঃ সিংহস্যেব ভয়ান্মৃগাঃ ॥৪৬॥
এতস্যৈবং প্রবৃদ্ধস্য সূতপুত্রস্য সংযুগে।
নিষেদ্ধা বিদ্যতে নান্যস্ত্বামৃতে ভীমবিক্রম ! ॥৪৭॥
স ত্বং কুরু মহাবাহো ! কর্ম্ম যুক্তমিহাত্মনঃ।
মাতুলানাং পিতৃণাঞ্চ তেজসোঽস্ত্রবলস্য চ ॥৪৮॥
এতদর্থং হি হৈড়িম্ব ! পুত্রানিচ্ছন্তি মানবাঃ।
কথং নস্তারয়েদ্দুঃখাৎ স ত্বং তারয় বান্ধবান্ ॥৪৯॥

ভারতকৌমুদী

এষ ইতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। অনীকেষু সৈন্যেষু ॥৪৪॥
কিরত ইতি। কিরতো নিক্ষিপতঃ কর্ণস্য সমীপে। শরার্চ্চিষা বাণতেজসা ॥৪৫॥
নিশীথ ইতি। নিশীথে অস্মিন্নর্দ্ধরাত্রসময়ে। দ্রবন্তি পলায়ন্তে ॥৪৬॥
এতস্যেতি। প্রবৃদ্ধস্য ক্রমেণ প্রবলীভূতস্য। নিষেদ্ধা নিবারয়িতা। ঋতে বিনা ॥৪৭॥
স ইতি। যুক্তমনুরূপম্। তেজসো দৈহিকবলস্য ॥৪৮॥
এতদিতি। নঃ অস্মান্ কথং দুঃখাত্তারয়েদেতদর্থং তদ্দুঃখতারণার্থম্ ॥৪৯॥

মহাধনুর্দ্ধর, বুদ্ধিমান্ ও দৃঢ়বিক্রমশালী কর্ণ এই পাণ্ডবসৈন্যমধ্যে ক্ষত্রিয়শ্রেষ্ঠগণকে সংহার করিতেছেন ॥৪৪॥

দৃঢ়ধনুর্দ্ধর কর্ণ বিশাল শরবর্ষণ করিতেছেন; সুতরাং উঁহার শরতেজে পীড়িত হইতে থাকিয়া পাণ্ডবসৈন্যেরা রণস্থলে থাকিতেই পারিতেছে না ॥৪৫॥

এই অর্দ্ধরাত্রসময়ে পাঞ্চালেরা কর্ণের বাণবর্ষণে পীড়িত হইতে থাকিয়া সিংহের ভয়ে হরিণগণের ন্যায় এই পলায়ন করিতেছে ॥৪৬॥

ভয়ঙ্করবিক্রমশালী ঘটোৎকচ ! কর্ণ যুদ্ধে এইরূপ প্রবল হইয়া উঠিয়াছেন। সুতরাং তুমি ভিন্ন অপর কেহই উঁহাকে বারণ করিতে পারিবে না ॥৪৭॥

অতএব মহাবাহু ! তুমি এখন নিজের, মাতুলগণের, পিতৃপক্ষের, দৈহিকবলের ও অস্ত্রবলের অনুরূপ কার্য্য কর ॥৪৮॥

(৪৫) কিরন্তঃ···বঙ্গ বর্দ্ধ। (৪৬) ··সিংহেনেবার্দিতা মৃগাঃ—বা নি। (৪৭)···ভীমবিক্রমম্—পি।

তদাসীত্তুমুলং যুদ্ধং সর্ব্বদোষবিবর্জ্জিতম্।
চতুর্ণাং তব যোধানাং তৈস্ত্রিভিঃ পাণ্ডবৈঃ সহ ॥১৪॥
ধৃষ্টদ্যুম্নস্তু তান্ দৃষ্ট্বা তব রাজন্! রথর্ষভান্।
যমাভ্যাং বারিতান্ বীরান্ শীঘ্রাস্ত্রো দ্রোণমভ্যয়াৎ ॥১৫॥
নিবারিতাস্তু তে বীরাস্তয়োঃ পুরুষসিংহয়োঃ।
সমসজ্জন্ত চত্বারো বাতাঃ পর্ব্বতয়োরিব ॥১৬॥
দ্বাভ্যাং দ্বাভ্যাং যমৌ সার্দ্ধং রথাভ্যাং রথপুঙ্গবৌ।
সমাসক্তৌ ততো দ্রোণং ধৃষ্টদ্যুম্নোঽভ্যবর্ত্তত ॥১৭॥
দৃষ্ট্বা দ্রোণায় পাঞ্চাল্যং ব্রজন্তং যুদ্ধদুর্ম্মদম্।
যমাভ্যাং তাংশ্চ সংসক্তাংস্তদন্তরমুপাদ্রবৎ।
দুর্য্যোধনো মহারাজ! কিরন্ শোণিতভোজনান্ ॥১৮॥

ভারতকৌমুদী

ঋজূনীতি। ঋজূনি সরলানি, বিশুদ্ধানি বিষাদিদোষহীনানি, শস্ত্রাণি অপরাণ্যপি ॥১৩॥
তদেতি। চতুর্ণাং ধার্ত্তরাষ্ট্রত্রয়কৃতবর্ম্মণাম্। ত্রিভির্নকুলসহদেবধৃষ্টদ্যুম্নৈঃ ॥১৪॥
ধৃষ্টেতি। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্। দ্রোণমভ্যয়াৎ তস্যৈব প্রধানলক্ষ্যত্বাৎ ॥১৫॥
নিবারিতা ইতি। তে কৃতবর্ম্মাদয়ঃ, তয়োর্যময়োঃ। সমসজ্জন্ত যুদ্ধে মিলিতাঃ ॥১৬॥
দ্বাভ্যামিতি। কুরুপক্ষীয়াণাং চতুর্ণাং মধ্যে দ্বাভ্যাং দ্বাভ্যাং সার্দ্ধমিত্যর্থঃ ॥১৭॥

তাঁহারা সকলেই ধর্ম্মযুদ্ধদ্বারা উত্তম লোক ও কীর্ত্তি লাভ করিবার ইচ্ছা করিয়া সরল ও বিশুদ্ধ অস্ত্রই ধারণ করিয়াছিলেন ॥১৩॥

রাজা! তখন পাণ্ডবপক্ষের সেই তিন জন বীরের সহিত আপনার পক্ষের চারি জন যোদ্ধার সর্ব্বদোষবিবর্জিত তুমুল যুদ্ধ হইতে লাগিল ॥১৪॥

রাজা! নকুল ও সহদেব আপনার পক্ষের সেই রথিশ্রেষ্ঠ চারি জন বীরকে রুদ্ধ করিয়াছেন দেখিয়া দ্রুতাস্ত্রক্ষেপী ধৃষ্টদ্যুম্ন দ্রোণের দিকেই ধাবিত হইলেন ॥১৫॥

আপনার পক্ষের সেই চারি জন বীর নকুল-সহদেবকর্ত্তৃক রুদ্ধ হইয়া বায়ু যেমন দুইটা পর্ব্বতে মিলিত হয়, সেইরূপ সেই পুরুষশ্রেষ্ঠ দুই জনের সহিত যুদ্ধে মিলিত হইলেন ॥১৬॥

রথিশ্রেষ্ঠ নকুল ও সহদেব প্রত্যেকে কুরুপক্ষীয় সেই চারি জন বীরের মধ্যে দুই দুই জনের সহিত মিলিত হইয়াছিলেন। তৎপরে ধৃষ্টদ্যুম্ন দ্রোণের অভিমুখেই চলিলেন ॥১৭॥

(১৭)...রথসত্তমৌ...বর্দ্ধ।

তং সাত্যকিঃ শীঘ্রতরং পুনরেবাভ্যবর্ত্তত।
তৌ পরস্পরমাসাদ্য সমীপে কুরুমাধবৌ।
হসমানৌ নৃশার্দ্দূলাবভীতৌ সমসজ্জতাম্ ॥১৯॥
বাল্যবৃত্তানি সর্বাণি প্রীয়মাণৌ বিচিন্ত্য তৌ।
অন্যোন্যং প্রেক্ষমাণৌ চ স্ময়মানৌ পুনঃ পুনঃ ॥২০॥
অথ দুর্য্যোধনো রাজা সাত্যকিং সমভাষত।
প্রিয়ং সখায়ং সততং গর্হয়ন্ বৃত্তমাত্মনঃ ॥২১॥
ধিক্ ক্রোধং ধিক্ সখে! লোভং ধিঙ্ মোহং ধিগমর্ষিতাম্।
ধিগস্তু ক্ষাত্রমাচারং ধিগস্তু বলপৌরুষম্।
যত্র মামভিসন্ধৎসে ত্বাঞ্চাহং শিনিপুঙ্গব! ॥২২॥

## ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। পাঞ্চাল্যং ধৃষ্টদ্যুম্নম্। তদনন্তরং তদবসরং প্রাপ্য, উপাদ্রবৎ পাঞ্চাল্যমেব বারয়িতুমভ্যধাবৎ। শোণিতানি ভুঞ্জত ইতি তান্ উত্তমবাণানিত্যর্থঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥১৮॥

তমিতি। কুরুমাধবৌ কুরুবংশীয়মধুবংশীয়ৌ দুর্য্যোধনসাত্যকী। ষট্পাদঃ শ্লোকঃ ॥১৯॥

বাল্যেতি। বাল্যবৃত্তানি বাল্যকালব্যবহারান্। স্ময়মানৌ ঈষদ্ধসন্তাবাস্তাম্ ॥২০॥

অথেতি। আত্মনো বৃত্তং ব্যবহারম্। এতেনাস্য সর্বদৈব স্বদোষস্মৃতিরাসীদিতি সূচিতম্ ॥২১॥

ধিগিতি। অমর্ষিতামসহিষ্ণুতাম্। অভি লক্ষ্যীকৃত্য সন্ধৎসে অস্ত্রাণি। ষট্পাদঃ ॥২২॥

---

মহারাজ! তখন যুদ্ধদুর্দ্ধর্ষ ধৃষ্টদ্যুম্ন দ্রোণের দিকে যাইতেছেন এবং নকুল-সহদেবও সেই চারি জন বীরের সহিত যুদ্ধে ব্যাপৃত হইয়াছেন ইহা দেখিয়া দুর্য্যোধন রক্তপায়ী বাণ সকল নিক্ষেপ করিতে করিতে ধৃষ্টদ্যুম্নের দিকে ধাবিত হইলেন ॥১৮॥

এই সময়ে সাত্যকি পুনরায় সত্বর দুর্য্যোধনের অভিমুখবর্ত্তী হইলেন। তখন নরশ্রেষ্ঠ দুর্য্যোধন ও সাত্যকি নিকটে পরস্পরকে পাইয়া নির্ভয়চিত্তে হাসিতে হাসিতে আবার যুদ্ধে মিলিত হইলেন ॥১৯॥

ক্রমে তাঁহারা বাল্যকালের সমস্ত ব্যবহার স্মরণ করিয়া প্রীতিযুক্ত হইয়া পরস্পর দৃষ্টিপাত করিতে থাকিয়া বার বার মৃদু হাস্য করিতে লাগিলেন ॥২০॥

তাহার পর রাজা দুর্য্যোধন নিজ ব্যবহারের নিন্দা করিবার জন্য চিরকালের প্রিয় সখা সাত্যকিকে বলিলেন—॥২১॥

(২০) বাল্যে বৃত্তানি…পি বর্দ্ধ। (২২)…ধিগমর্ষিতম্…বলমৌরসম্…নি।

ত্বং হি প্রাণৈঃ প্রিয়তরো মমাহঞ্চ সদা তব।
স্মরামি তানি সর্বাণি বাল্যে বৃত্তানি যানি নৌ ॥২৩॥
তানি সর্ব্বাণি জীর্ণানি সাম্প্রতং নৌ রণাজিরে।
কিমন্যৎ ক্রোধলোভাভ্যাং যুধ্যামি ত্বাদ্য সাত্বত! ॥২৪॥
তং তথাবাদিনং তত্র সাত্যকিঃ প্রত্যভাষত।
প্রহসন্ বিশিখাংস্তীক্ষ্ণানুদ্যম্য পরমাস্ত্রবিৎ ॥২৫॥
নেয়ং সভা রাজপুত্র! নাচার্য্যস্য নিবেশনম্।
যত্র ক্রীড়িতমস্মাভিস্তদা রাজন্! সমাগতৈঃ ॥২৬॥

দুর্য্যোধন উবাচ।

ক্ব সা ক্রীড়া গতাস্মাকং বাল্যে বৈ শিনিপুঙ্গব!।
ক্ব চ যুদ্ধমিদং ভূয়ঃ কালো হি দুরতিক্রমঃ ॥২৭॥

ভারতকৌমুদী

ত্বমিতি। প্রাণৈঃ প্রাণাপেক্ষয়েত্যর্থঃ। বৃত্তানি ব্যবহারা আসন্, নৌ আবয়োঃ ॥২৩॥
তানীতি। জীর্ণানি গতানি। নৌ আবয়োঃ। ত্বা ত্বাম্ ॥২৪॥
তমিতি। তীক্ষ্ণবিশিখোদ্যমনেনাত্মনো যুদ্ধেচ্ছা জ্ঞাপিতা ॥২৫॥
নেতি। আচার্য্যস্য গুরোঃ, নিবেশনং ভবনম্। সমাগতৈঃ সম্মিলিতৈঃ ॥২৬॥
ক্বেতি। বাল্যে কৃতেতি শেষঃ। ভূয়ঃ পুনঃ। কালাদেবায়ং ব্যত্যয়ঃ ॥২৭॥

'সখে! শিনিবংশশ্রেষ্ঠ! ক্রোধ, লোভ, মোহ, অসহিষ্ণুতা, ক্ষত্রিয়াচার, বল ও পুরুষকারের আমি নিন্দা করি। যে হেতু তুমি আমার প্রতি অস্ত্রসন্ধান কর, আমিও তোমার প্রতি অস্ত্রসন্ধান করিয়া থাকি ॥২২॥

বাল্যকালে আমাদের যে সকল ব্যবহার হইত, সে সমস্তই আমি স্মরণ করিতেছি। তখন সর্ব্বদাই তুমি আমার প্রাণ অপেক্ষাও প্রিয় ছিলে, আমিও তোমার সেইরূপই প্রিয় ছিলাম ॥২৩॥

সাত্বতবংশীয়! বর্ত্তমান সময়ে এই রণস্থলে আমাদের সে সমস্তই জীর্ণ হইয়া গিয়াছে। ক্রোধ ও লোভ ভিন্ন ইহার অন্য কোন্ কারণ হইতে পারে? সে যাহা হউক, আজ আমি তোমার সহিত যুদ্ধ করিব' ॥২৪॥

দুর্য্যোধন সেইরূপ বলিতে লাগিলে, পরমাস্ত্রবিৎ সাত্যকি তখন হাস্য করতঃ তীক্ষ্ণ বাণ উত্তোলন করিয়া প্রত্যুত্তর করিলেন—॥২৫॥

'রাজপুত্র রাজা! সেই সময়ে আমরা মিলিত হইয়া যেখানে খেলা করিতাম, এ সে সভাও নহে, কিংবা গুরুগৃহও নহে ॥২৬॥

(২৪)···যুদ্ধমেবাদ্য সাত্বত!—বা নি।

কিংন্নু নো বিদ্যতে কৃত্যং ধনেন ধনলিপ্সয়া।
যত্র যুধ্যামহে সর্ব্বে ধনলোভাৎ সমাগতাঃ ॥২৮॥

সঞ্জয় উবাচ।

তং তথাবাদিনং তত্র রাজানং মাধবোঽব্রবীৎ।
এবং বৃত্তং সদা ক্ষাত্রং যদ্‌যুধ্যন্তীহ গুরূনপি ॥২৯॥
যদি তেঽহং প্রিয়ো রাজন্! জহি মাং মা চিরং কৃথাঃ।
ত্বৎকৃতে সুকৃতাল্লোঁকান্ গচ্ছেয়ং ভরতর্ষভ! ॥৩০॥
যা তে শক্তির্বলং যচ্চ তৎ ক্ষিপ্রং ময়ি দর্শয়।
নেচ্ছাম্যেতদহং দ্রষ্টুং মিত্রাণাং ব্যসনং মহৎ ॥৩১॥
ইত্যেবং ব্যক্তমাভাষ্য প্রতিভাষ্য চ সাত্যকিঃ।
অভ্যয়াত্তূর্ণমব্যগ্রো দয়াং নাকুরুতাত্মনি ॥৩২॥

ভারতকৌমুদী

কিমিতি। নঃ অস্মাকম্, ধনেন ধনলিপ্সয়া বা কিং কৃত্যং কিমপি ন বিনশ্বরত্বাৎ ॥২৮॥
তমিতি। মাধবো মধুবংশ্যঃ সাত্যকিঃ। এবমিত্থমেব, বৃত্তং চরিত্রম্ ॥২৯॥
যদীতি। চিরং বিলম্বম্। সুকৃতান্ সুকৃতসাধ্যান্, লোকান্ স্বর্গান্ ॥৩০॥
যেতি। শক্তির্দৈহিকী, বলং মানসিকম্। ব্যসনং মরণরূপাং বিপদম্ ॥৩১॥

দুর্য্যোধন বলিলেন—'শিনিবংশশ্রেষ্ঠ! আমাদের সেই বাল্যকালকৃত খেলাই বা কোথায় গেল, আর এই যুদ্ধই বা কোথা হইতে উপস্থিত হইল। কালকে অতিক্রম করা দুষ্করই বটে ॥২৭॥

আমরা সকলে যে ধনলোভে সম্মিলিত হইয়া যুদ্ধ করিতেছি, সেই ধন বা ধনলিপ্সায় আমাদের কোন্ কার্য্য হইবে?' ॥২৮॥

সঞ্জয় কহিলেন—'দুর্য্যোধন সেইরূপ বলিতে লাগিলে, সাত্যকি তাঁহাকে বলিলেন—'ক্ষত্রিয়ের স্বভাব চিরদিনই এইরূপ যে, তাঁহারা গুরুদিগকেও বধ করিয়া থাকেন ॥২৯॥

রাজা! আমি যদি তোমার প্রিয় হই, তবে আমাকে সত্বর বধ কর, বিলম্ব করিও না; ভরতশ্রেষ্ঠ! আমি তোমার জন্য পুণ্যলোকে গমন করিব ॥৩০॥

তোমার যতদূর দৈহিক শক্তি আছে এবং যতবড় মানসিক বল রহিয়াছে, তাহা সত্বর আমার উপরে দর্শন করাও; আমি আর এই মিত্রগণের মহাবিপদ্ দেখিতে ইচ্ছা করি না' ॥৩১॥

(২৯)…যুধ্যন্তীহ গুরূনপি—বা নি। (৩১)…নেচ্ছামি তদহং দ্রষ্টুম্… বা নি।

তমায়ান্তং মহাবাহুং প্রত্যগৃহ্লাত্তবাত্মজঃ।
শরৈশ্চাবাকিরদ্রাজন্! শৈনেয়ং তনয়স্তব ॥৩৩॥
ততঃ প্রববৃতে যুদ্ধং কুরুমাধবসিংহয়োঃ।
অন্যোন্যং ক্রুদ্ধয়োর্ঘোরং যথা দ্বিরদসিংহয়োঃ ॥৩৪॥
ততঃ পূর্ণায়তোৎসৃষ্টৈঃ সাত্বতং যুদ্ধদুর্ম্মদম্।
দুর্য্যোধনঃ প্রত্যবিধ্যৎ কুপিতো দশভিঃ শরৈঃ ॥৩৫॥
তং সাত্যকিঃ প্রত্যবিধ্যত্তথৈবাবাকিরচ্ছরৈঃ।
পঞ্চাশতা পুনশ্চাজৌ ত্রিংশতা দশভিশ্চ হ ॥৩৬॥
সাত্যকিস্তু রণে রাজন্! প্রহসংস্তনয়স্তব।
আকর্ণপূর্ণৈর্নিশিতৈর্বিব্যাধ ত্রিংশতা শরৈঃ।
ততোঽস্য সশরং চাপং ক্ষুরপ্রেণ দ্বিধাচ্ছিনৎ ॥৩৭॥

### ভারতকৌমুদী

ইতীতি। আভাষ্য বন্ধুরূপেণ, প্রতিভাষ্য শত্রুরূপেণ চ। অভ্যয়াদ্দুর্য্যোধনম্ ॥৩২॥
তমিতি। অবাকিরৎ প্রাহরৎ, শৈনেয়ং শিনিপৌত্রং সাত্যকিম্ ॥৩৩॥
তত ইতি। কুরুমাধবসিংহয়োঃ কুরুবংশীয়মধুবংশীয়শ্রেষ্ঠয়োর্দুর্য্যোধনসাত্যক্যোঃ ॥৩৪॥
তত ইতি। পূর্ণমায়তেন আকৃষ্টেন ধনুষা উৎসৃষ্টৈঃ ক্ষিপ্তৈঃ। সাত্বতং সাত্যকিম্ ॥৩৫॥
তমিতি। অবাকিরৎ অবকীর্য্য নিক্ষিপ্য প্রাহরৎ ॥৩৬॥
সাত্যকিমিতি। আকর্ণপূর্ণৈরাকর্ণাকর্ষণেন পূর্ণবেগীকৃতৈঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৭॥

সাত্যকি এইরূপ বন্ধুভাবে স্পষ্ট বলিয়া এবং শত্রুভাবেও স্পষ্ট কহিয়া অনাকুল অবস্থায় সত্বর দুর্য্যোধনের দিকে ধাবিত হইলেন, কিন্তু নিজের উপরে দয়া করিলেন না ॥৩২॥

রাজা! মহাবাহু সাত্যকি আসিতে লাগিলে, আপনার পুত্র দুর্য্যোধন তাঁহাকে গ্রহণ করিলেন এবং তিনি বাণদ্বারা সাত্যকিকে প্রহার করিতে লাগিলেন ॥৩৩॥

তদনন্তর দুইটা হস্তিশ্রেষ্ঠের ন্যায় ক্রুদ্ধ দুর্য্যোধন ও সাত্যকির ভয়ঙ্কর যুদ্ধ লাগিয়া গেল ॥৩৪॥

তৎপরে ক্রুদ্ধ দুর্য্যোধন ধনুখানা পূর্ণ আকর্ষণপূর্ব্বক দশটা বাণ নিক্ষেপ করিয়া যুদ্ধদুর্দ্ধর্ষ সাত্যকিকে বিদ্ধ করিলেন ॥৩৫॥

সাত্যকিও সেইভাবেই দুর্য্যোধনকে প্রতিবিদ্ধ করিলেন; অর্থাৎ তিনি প্রথমে পঞ্চাশটা, পরে আবার ত্রিশটা ও দশটা বাণ নিক্ষেপ করিয়া দুর্য্যোধনকে প্রহার করিলেন ॥৩৬॥

সোঽন্যৎ কার্ম্মুকমাদায় লঘুহস্তস্ততো দৃঢ়ম্।
সাত্যকির্ব্যসৃজচ্চাপি শরশ্রেণীং সুতস্য তে ॥৩৮॥
তামাপতন্তীং সহসা শরশ্রেণীং জিঘাংসয়া।
চিচ্ছেদ বহুধা রাজা তত উচ্চুক্রুশুর্জনাঃ ॥৩৯॥
সাত্যকিঞ্চ ত্রিসপ্তত্যা পীড়য়ামাস বেগিতঃ।
স্বর্ণপুঙ্খৈঃ শিলাধৌতৈরাকর্ণাত্তূর্ণনিঃসৃতৈঃ ॥৪০॥
তস্য সন্দধতশ্চেষুং সংহিতেষুঞ্চ কার্ম্মুকম্।
অচ্ছিনৎ সাত্যকিস্তূর্ণং শরৈশ্চৈবাভ্যবীবিধৎ ॥৪১॥
স গাঢ়বিদ্ধো ব্যথিতঃ প্রত্যপায়াদ্রথান্তরম্।
দুর্য্যোধনো মহারাজ ! দাশার্হশরপীড়িতঃ ॥৪২॥

ভারতকৌমুদী

স ইতি। লঘুহস্তঃ অস্ত্রক্ষেপে শীঘ্রহস্তঃ। সুতস্য উপরি ॥৩৮॥
তামিতি। জিঘাংসয়া হননেচ্ছয়া ক্ষিপ্তামিতি শেষঃ। উচ্চুক্রুশুরুচ্চকোলাহলং চক্রুঃ ॥৩৯॥
সাত্যকিমিতি। শিলাধৌতৈঃ শিলায়াং ঘর্ষণেন পরিস্কৃতৈঃ, আকর্ণাদাকর্ণাকৃষ্টচাপাৎ ॥৪০॥
তস্যেতি। সংহিতেষুং সংযুক্তবাণম্। অভ্যবীবিধদিতি বিধো ধাতোঃ স্বার্থে ইন্ ॥৪১॥

রাজা ! তখন আপনার পুত্র হাস্য করতঃ ধনুখানাকে আকর্ণপর্য্যন্ত আকর্ষণ করিয়া সুধার ত্রিশটা বাণদ্বারা সাত্যকিকে তাড়ন করিলেন; পরে আবার তিনি একটা ক্ষুরপ্রদ্বারা সাত্যকির বাণযুক্ত ধনুখানাকে দুই খণ্ডে ছেদন করিলেন ॥৩৭॥

তাহার পর লঘুহস্ত সাত্যকি অন্য একখানা দৃঢ় ধনু লইয়া আপনার পুত্রের উপরে বাণশ্রেণী নিক্ষেপ করিলেন ॥৩৮॥

জিঘাংসাবশতঃ সাত্যকিনিক্ষিপ্ত সেই বাণশ্রেণী আসিতে লাগিলে, দুর্য্যোধন তাহা বহুখণ্ডে ছেদন করিলেন। তখন কুরুপক্ষের লোকেরা উচ্চস্বরে আনন্দ-কোলাহল করিয়া উঠিল ॥৩৯॥

পরে বেগবান্ দুর্য্যোধন স্বর্ণপুঙ্খ, শিলাশাণিত ও আকর্ণাকৃষ্ট ধনু হইতে সত্বর নির্গত তিয়াত্তরটা বাণদ্বারা সাত্যকিকে পীড়ন করিলেন ॥৪০॥

দুর্য্যোধন যখন আবার বাণসন্ধান করিতেছিলেন, তখন তাঁহার সেই বাণ-যুক্ত ধনুখানাকে সাত্যকি কাটিয়া ফেলিলেন এবং তিনি বহুবাণদ্বারা দুর্য্যোধনকে বিদ্ধও করিলেন ॥৪১॥

(৪০)…আকর্ণং তূর্ণনিঃসৃতৈঃ—বা,…আকর্ণাপূর্ণনিঃসৃতৈঃ—নি। (৪১)…সন্দধতশ্চেষূন্ …বর্দ্ধ,…আচ্ছিনৎ…অপ্যবীবিধৎ—বা নি। (৪২)…প্রত্যপায়াদ্রথান্তরে…বা নি।

সমাশ্বস্থ তু পুত্রস্তে সাত্যকিং পুনরভ্যয়াৎ।
বিস্তজন্নিষুজালানি যুযুধানরথং প্রতি ॥৪৩॥
তথৈব সাত্যকির্বাণান্ দুর্য্যোধনরথং প্রতি।
প্রততং ব্যসৃজদ্রাজংস্তৎ সঙ্কুলমবর্ত্তত ॥৪৪॥
তত্রেষুভিঃ ক্ষিপ্যমাণৈঃ পতদ্ভিশ্চ শরীরিষু।
অগ্নেরিব মহাকক্ষে শব্দঃ সমভবন্মহান্ ॥৪৫॥
তয়োঃ শরসহস্রৈশ্চ সংছন্নং বসুধাতলম্।
অগম্যরূপঞ্চ শরৈরাকাশং সমপদ্যত ॥৪৬॥
তত্রাভ্যধিকমালক্ষ্য মাধবং রথসত্তমম্।
ক্ষিপ্রমভ্যপতৎ কর্ণঃ পরীপ্সংস্তনয়ং তব ॥৪৭॥

ভারতকৌমুদী

স ইতি। প্রত্যপায়াৎ অপাসরৎ, রথস্য অন্তরং মধ্যম্। দাশার্হঃ সাত্যকিঃ ॥৪২॥
সমিতি। সমাশ্বস্য সুস্থীভূয়। যুযুধানস্য সাত্যকে রথম্ ॥৪৩॥
তথেতি। প্রততং বিস্তৃতং যথা স্যাত্তথা। তৎ যুদ্ধম্ ॥৪৪॥
তত্রেতি। মহাকক্ষে শুষ্কবংশাদিতৃণরাশৌ, শব্দঃ চটচটারূপঃ ॥৪৫॥
তয়োরিতি। বসুধাতলমগম্যরূপমিত্যাসত্তিক্রমেণান্বয়াদাকাশং সংছন্নমিত্যবসীয়তে ॥৪৬॥
তত্রেতি। অভ্যধিকং সর্বথা বিজয়িরূপম্, মাধবং সাত্যকিম্। পরীপ্সন্ রক্ষিতুমিচ্ছন্ ॥৪৭॥

মহারাজ! তখন দুর্য্যোধন সাত্যকির বাণে গাঢ়বিদ্ধ, পীড়িত ও ব্যথিত হইয়া রথের ভিতরে সরিয়া গেলেন ॥৪২॥

রাজা! ক্রমে আপনার পুত্র সুস্থ হইয়া সাত্যকির রথের দিকে বাণসমূহ নিক্ষেপ করিতে করিতে পুনরায় তাঁহার দিকে ধাবিত হইলেন ॥৪৩॥

রাজা! সাত্যকিও সেইভাবেই দুর্য্যোধনের রথের দিকে বিস্তৃতভাবে বাণক্ষেপ করিতে লাগিলেন; তখন সেই যুদ্ধ সঙ্কুলরূপে চলিতে লাগিল ॥৪৪॥

তৎকালে উভয়নিক্ষিপ্ত বাণ সকল প্রাণিগণের উপরে পড়িতে লাগিলে, বংশপ্রভৃতি তৃণরাশিদাহকালে অগ্নির শব্দের ন্যায় মহাশব্দ হইতে লাগিল ॥৪৫॥

তাঁহাদের সহস্র সহস্র বাণে ভূতল অগম্য হইয়া উঠিল এবং আকাশও আবৃত হইয়া পড়িল ॥৪৬॥

সেই সময়ে রথিশ্রেষ্ঠ সাত্যকিকে প্রবল দেখিয়া কর্ণ দুর্য্যোধনকে রক্ষা করিবার জন্য সত্বর তাঁহার দিকে আসিতে লাগিলেন ॥৪৭॥

(৪৫)...মহাকক্ষৈঃ...বা নি।

ন তু তং মর্ষয়ামাস ভীমসেনো মহাবলঃ।
সোঽভ্যয়াত্ত্বরিতঃ কর্ণং বিসৃজন্ সায়কান্ বহূন্ ॥৪৮॥
তস্য কর্ণঃ শিতান্ বাণান্ প্রতিহত্য হসন্নিব।
ধনুঃ শরাংশ্চ চিচ্ছেদ সূতঞ্চাভ্যহনচ্ছরৈঃ ॥৪৯॥
ভীমসেনস্তু সংক্রুদ্ধো গদামাদায় পাণ্ডবঃ।
ধ্বজং ধনুশ্চ সূতঞ্চ সংমমর্দ্দাহবে রিপোঃ ॥৫০॥
রথচক্রঞ্চ কর্ণস্য বভঞ্জ স মহাবলঃ।
ভগ্নচক্রে রথেঽতিষ্ঠদকম্পঃ শৈলরাড়িব ॥৫১॥
একচক্রং রথং তস্য তমূহুঃ সুচিরং হয়াঃ।
একচক্রমিবার্কস্য রথং সপ্ত হয়োত্তমাঃ ॥৫২॥
অমৃষ্যমাণঃ কর্ণস্তু ভীমসেনময়ুধ্যত।
বিবিধৈরিষুজালৈশ্চ নানাশস্ত্রৈশ্চ সংযুগে।
ভীমসেনশ্চ সংক্রুদ্ধঃ সূতপুত্রমযোধয়ৎ ॥৫৩॥

## ভারতকৌমুদী

নেতি। তং সাত্যকিবারণায় কর্ণস্য তদ্গমনম্, ন মর্ষয়ামাস ন সেহে ॥৪৮॥

তস্যেতি। শিতান্ সুধারান্। সূতং সারথিম্, অভ্যহনং অভ্যহন্ ॥৪৯॥

ভীমেতি। আহবে যুদ্ধে, রিপোঃ কর্ণস্য ॥৫০॥

রথেতি। স ভীমসেনঃ। অতিষ্ঠৎ কর্ণঃ, শৈলরাট্ পর্ব্বতশ্রেষ্ঠঃ ॥৫১॥

একেতি। উহুর্বহন্তি স্ম। অর্কস্য রথ একচক্র ইতি প্রসিদ্ধিঃ ॥৫২॥

কিন্তু মহাবল ভীমসেন কর্ণের সেই গমন উপেক্ষা করিলেন না; তিনি বহুতর বাণ নিক্ষেপ করিতে করিতে সত্বর কর্ণের দিকে ধাবিত হইলেন ॥৪৮॥

তখন কর্ণ হাসিতে হাসিতেই যেন ভীমের সুধার বাণগুলিকে প্রতিহত করিয়া বাণদ্বারাই তাঁহার ধনু ও বাণ ছেদন করিলেন এবং সারথিকে বধ করিলেন ॥৪৯॥

পরে পাণ্ডুনন্দন ভীমসেন অত্যন্তক্রুদ্ধ হইয়া গদা লইয়া যুদ্ধে কর্ণের ধ্বজ, ধনু ও সারথিকে মর্দ্দন করিলেন ॥৫০॥

আর মহাবল ভীমসেন কর্ণের রথের একটা চক্রও ভগ্ন করিলেন। তখন কর্ণ সেই ভগ্নচক্র রথেই বিশাল পর্ব্বতের ন্যায় অচল রহিলেন ॥৫১॥

তখন উত্তম সাতটা অশ্ব যেমন সূর্য্যের একচক্র রথ বহন করে, সেইরূপ কর্ণের অশ্বগুলিও বহু সময় সেই একচক্র রথ বহন করিল ॥৫২॥

(৪৯)…প্রতিহন্য…বা নি। (৫১)…অকম্প্যঃ…বর্দ্ধ। (৫২)…রথং সপ্ত হয়া যথা—নি।

তস্মিংস্তথা বর্ত্তমানে যুদ্ধে ধর্ম্মসুতোঽব্রবীৎ।
পাঞ্চালানাং নরব্যাঘ্রান্ মৎস্যাংশ্চ পুরুষর্ষভান্ ॥৫৪॥
যে নঃ প্রাণাঃ শিরো যে নো যে নো যোধা মহারথাঃ।
ত এতে ধার্ত্তরাষ্ট্রেণ বিষক্তাঃ পুরুষর্ষভাঃ ॥৫৫॥
কিং তিষ্ঠত যথা মূঢ়াঃ সর্ব্বে বিগতচেতসঃ।
তত্র গচ্ছত যত্রৈতে যুধ্যন্তে মামকা রথাঃ ॥৫৬॥
ক্ষত্রধর্ম্মং পুরস্কৃত্য সর্ব্ব এব গতজ্বরাঃ।
জয়ন্তো বধ্যমানাশ্চ গতিমিষ্টাং গমিষ্যথ ॥৫৭॥

### ভারতকৌমুদী

অমৃষ্যেতি। অমৃষ্যমাণো ভীমসেনপরাক্রমমসহমানঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৩॥
তস্মিন্নিতি। ধর্ম্মসুতো যুধিষ্ঠিরঃ। মৎস্যান্ মৎস্যদেশীয়ান্ ॥৫৪॥
য ইতি। নঃ অস্মাকম্। ধার্ত্তরাষ্ট্রেণ দুর্য্যোধনেন সহ, বিষক্তা যুদ্ধে ব্যাপৃতাঃ ॥৫৫॥
কিমিতি। তিষ্ঠত যূয়ম্। বিগতচেতসশ্চৈতন্যহীনাঃ ॥৫৬॥
ক্ষত্রেতি। গতজ্বরাস্তিরোহিতভয়সন্তাপাঃ। গতিমবস্থাম্ ॥৫৭॥

### ভারতভাবদীপঃ

জিহ্মঃ কুটিলগতিঃ ॥১২—১৬॥ দ্বাভ্যামিতি প্রত্যেকম্ ॥১৭॥ তদন্তরমবসরম্ ॥১৮—৫১॥ সপ্তর্ষয়ঃ শতরশ্ময়ঃ, "ঋষির্বেদে বসিষ্ঠাদৌ দীধিতৌ চ পুমানয়" মিত্যভিধানম্, তে চ "সুপুত্রো হরিকেশশ্চ বিশ্বকর্ম্মা তথৈব চ। বিশ্বভবা তথৈবান্যঃ সংযদ্বৎসুবতঃপরঃ অশ্বাশ্বসুরিতি

ক্রমে কর্ণ অসহিষ্ণু হইয়া নানা বাণ ও নানা অস্ত্রদ্বারা ভীমের সহিত যুদ্ধ করিতে লাগিলেন এবং ভীমসেনও অত্যন্ত ক্রুদ্ধ হইয়া কর্ণের সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥৫৩॥

সেই যুদ্ধ সেইভাবে চলিতে লাগিলে, যুধিষ্ঠির পাঞ্চালদেশীয় নরশ্রেষ্ঠদিগকে এবং মৎস্যদেশীয় পুরুষশ্রেষ্ঠগণকে বলিলেন—॥৫৪॥

'যাঁহারা আমাদের প্রাণতুল্য, যাঁহারা আমাদের মস্তকস্বরূপ এবং যাঁহারা আমাদের মহারথ যোদ্ধা, এই সেই পুরুষশ্রেষ্ঠেরা দুর্য্যোধনের সহিত যুদ্ধে ব্যাপৃত হইয়াছেন ॥৫৫॥

অতএব সৈন্যগণ! তোমরা কর্ত্তব্যমূঢ় বা চৈতন্যহীনের ন্যায় রহিয়াছ কেন? আমার এই রথীরা যেখানে যুদ্ধ করিতেছেন, সেইখানে যাও ॥৫৬॥

তোমরা সকলেই ক্ষত্রিয়ধর্ম্ম অনুসরণপূর্ব্বক ভয়সন্তাপ পরিত্যাগ করিয়া যুদ্ধ কর; তাহাতে জয়ী বা নিহত হইলেও অভীষ্ট গতি লাভ করিবে ॥৫৭॥

(৫৪) তস্মিংস্তথা বর্ত্তমানে ক্রুদ্ধো ধর্ম্মসুতোঽব্রবীৎ—বা নি। (৫৫)…শিরো যে চ… ধার্ত্তরাষ্ট্রেষু…বা নি।

জিত্বা বা বহুভির্যজ্ঞৈর্যজধ্বং ভূরিদক্ষিণৈঃ।
হতা বা দেবসাদ্‌ভূত্বা লোকান্ প্রাপ্স্যথ পুষ্কলান্ ॥৫৮॥
তে রাজ্ঞা চোদিতা বীরা যোৎস্যমানা মহারথাঃ।
ক্ষত্রধর্ম্মং পুরস্কৃত্য ত্বরিতা দ্রোণমভ্যয়ুঃ ॥৫৯॥
পাঞ্চালাস্ত্বেকতো দ্রোণমভ্যঘ্নন্ বহুভিঃ শরৈঃ।
ভীমসেনপুরোগাশ্চাপ্যেকতঃ পর্য্যবারয়ন্ ॥৬০॥
আসংস্তু পাণ্ডুপুত্রাণাং ত্রয়ো জিহ্মা মহারথাঃ।
যমৌ চ ভীমসেনশ্চ প্রাক্রোশংস্তে ধনঞ্জয়ম্ ॥৬১॥
অভিদ্রবার্জ্জুন! ক্ষিপ্রং কুরূন্ দ্রোণাদপানুদ।
তত এনং হনিষ্যন্তি পাঞ্চালা হতরক্ষিণম্ ॥৬২॥

## ভারতকৌমুদী

অথ জয়ে বধে বা কীদৃশী কীদৃশী গতিরিত্যাহ জিত্বেতি। দেবসাৎ দেবাঃ, লোকান্ স্বর্গান্, পুষ্কলান্ প্রচুরান্। উভয়থাপ্যভীষ্টলাভাদ্‌যুধ্যধ্বমেবেত্যাশয়ঃ ॥৫৮॥

ত ইতি। রাজ্ঞা যুধিষ্ঠিরেণ, চোদিতা যুদ্ধায় প্রণোদিতাঃ ॥৫৯॥

পাঞ্চালা ইতি। পর্য্যবারয়ন্ অবারুন্ধন্ দ্রোণরক্ষকান্ কৌরবানিতি শেষঃ ॥৬০॥

আসন্নিতি। জিহ্মাঃ কুটিলাঃ। যমৌ নকুলসহদেবৌ, প্রাক্রোশন্ উচ্চৈরাহূয়াবদন্ ॥৬১॥

অভীতি। অভিদ্রব কৌরবানভিধাব। অপানুদ অপসারয়। অথ রক্ষিণ এব দ্রোণং রক্ষিষ্যন্তীত্যাহ হতেতি। অস্মাভিরেব হতা রক্ষিণো যস্য তম্ ॥৬২॥

## ভারতভাবদীপঃ

প্রোক্তাঃ সপ্তশতৈর্হয়োত্তমাঃ॥" ইত্যুক্ত্বা এষাং চার্করথবাহিত্বং "দেবং বহন্তি কেতবঃ" ইত্যাদি শ্রুতৌ প্রণীতম্ ॥৫২—৫৭॥ দেবসাৎ দেবস্বরূপঃ ॥৫৮—৬৩॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬২॥

জয় করিয়া প্রচুরদক্ষিণাযুক্ত বহুতর যজ্ঞ করিবে, অথবা নিহত হইয়া দেবত্ব লাভ করিয়া যথেষ্ট স্বর্গ ভোগ করিবে' ॥৫৮॥

এইভাবে যুধিষ্ঠির প্রণোদিত করিলে, সেই যুদ্ধার্থী মহারথ বীরেরা ক্ষত্রিয়-ধর্ম্ম অনুসরণ করিয়া সত্বর দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥৫৯॥

তখন একদিকে পাঞ্চালেরা বহুতর বাণদ্বারা দ্রোণকে প্রহার করিতে লাগিল এবং অন্যদিকে ভীমসেনপ্রভৃতি বীরেরা কৌরবগণকে বারণ করিতে থাকিলেন ॥৬০॥

পাণ্ডবগণের মধ্যে ভীম, নকুল ও সহদেব এই তিন জন মহারথের স্বভাবটা কুটিল। সুতরাং তাঁহারা উচ্চস্বরে অর্জ্জুনকে আহ্বান করিয়া বলিলেন—॥৬১॥

(৫৯)·· চতুর্দ্ধা বাহিনীং কৃত্বা ত্বরিতাঃ···নি।

কৌরবেয়াংস্ততঃ পার্থঃ সহসা সমুপাদ্রবৎ।
পাঞ্চালানেব তু দ্রোণো ধৃষ্টদ্যুম্নপুরোগমান্ ॥৬৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি দ্রোণবধে সঙ্কুলযুদ্ধে দ্বিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(ঃ*ঃ)———

## ত্রিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

পাঞ্চালানাং ততো দ্রোণোঽপ্যকরোৎ কদনং মহৎ।
যথা ক্রুদ্ধো রণে শক্রো দানবানাং ক্ষয়ং পুরা ॥১॥

ভারতকৌমুদী

কৌরেতি। পার্থোঽর্জ্জুনঃ, সমুপাদ্রবৎ অপসারয়িতুমভ্যধাবৎ। পাঞ্চালানেব ন ত্বন্যান্, তান্ প্রত্যেব দ্রোণস্য চিরদ্বেষাদিত্যাশয়ঃ।৬৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি দ্রোণবধে দ্বিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———ঃ০ঃ———

পাঞ্চালানামিতি। কদনং সংহারম্। শক্র ইন্দ্রঃ ॥১॥

'অর্জ্জুন! সত্বর ধাবিত হও, দ্রোণের নিকট হইতে কৌরবগণকে অপসারিত কর। তাহার পর পাঞ্চালেরা উঁহাকে বধ করিবেন। আমরা উঁহার রক্ষীদিগকে সংহার করিয়াছি' ॥৬২॥

তদনন্তর অর্জ্জুন বেগে কৌরবগণের দিকে চলিলেন এবং দ্রোণ ধৃষ্টদ্যুম্ন-প্রভৃতি পাঞ্চালদিগের প্রতিই ধাবিত হইলেন' ॥৬৩॥

———ঃ*ঃ———

সঞ্জয় বলিলেন—'রাজা! তদনন্তর—পূর্ব্বকালে ইন্দ্র যেমন যুদ্ধে দানবগণের মহামারী ঘটাইয়াছিলেন, সেইরূপ ক্রুদ্ধ দ্রোণও পাঞ্চালগণের মহামারী ঘটাইতে লাগিলেন ॥১॥

(৬৩) চতুর্থচরণাৎ পরম্ 'মমর্দ্দ শুরসা বীরাঃ পঞ্চমেঽহনি ভারত!' ইত্যর্দ্ধমধিকং বঙ্গ বা নি। * '…সপ্তাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বর্দ্ধ, '…অষ্টাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ, '… নবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

দ্রোণাস্ত্রেণ মহারাজ ! বধ্যমানাঃ পরে যুধি ।
নাত্রসন্ত রণে দ্রোণাৎ সত্ত্ববন্তো মহারথাঃ ॥২॥
বধ্যমানা মহারাজ ! পাঞ্চালাঃ সৃঞ্জয়াস্তথা ।
দ্রোণমেবাভ্যয়ুর্যুদ্ধে মোহয়ন্তো মহারথম্ ॥৩॥
তেষান্তু চ্ছাদ্যমানানাং পাঞ্চালানাং সমন্ততঃ ।
অভবদ্ভৈরবো নাদো বধ্যতাং শরবৃষ্টিভিঃ ॥৪॥
বধ্যমানেষু সংগ্রামে পাঞ্চালেষু মহাত্মনা ।
উদীর্য্যমাণে দ্রোণাস্ত্রে পাণ্ডবান্ ভয়মাবিশৎ ॥৫॥
দৃষ্ট্বাশ্বনরযোধানাং বিপুলঞ্চ ক্ষয়ং যুধি ।
পাণ্ডবেয়া মহারাজ ! নাশশংসুর্জয়ং তদা ॥৬॥
কচ্চিদ্দ্রোণো ন নঃ সর্ব্বান্ ক্ষপয়েৎ পরমাস্ত্রবিৎ ।
সমিদ্ধঃ শিশিরাপায়ে দহন্ কক্ষমিবানলঃ ॥৭॥

ভারতকৌমুদী

দ্রোণেতি। নাত্রসন্ত ন ভীতবন্তঃ। সত্ত্ববন্তঃ অধ্যবসায়শালিনঃ ॥২॥
বধ্যমানা ইতি। অভ্যয়ুরভ্যগচ্ছন্, মোহয়ন্তো যুদ্ধনৈপুণ্যেনৈব ॥৩॥
তেষামিতি। নাদ আর্ত্তরবঃ, বধ্যতাং বধ্যমানানাম্ ॥৪॥
বধ্যেতি। মহাত্মনা দ্রোণেন। উদীর্য্যমাণে নিক্ষিপ্যমাণে ॥৫॥
দৃষ্ট্বেতি। নাশশংসুঃ আশাবিষয়ং ন চক্রুঃ ॥৬॥
কচ্চিদিতি। সমিদ্ধঃ প্রজ্বলিতঃ, শিশিরাপায়ে শীতাপগমে, কক্ষং তৃণরাশিম্ ॥৭॥

মহারাজ ! যুদ্ধে দ্রোণের অস্ত্র সকল বধ করিতে লাগিলেও অধ্যবসায়শীল বিপক্ষ মহারথেরা দ্রোণ হইতে ভীত হইলেন না ॥২॥

মহারাজ ! দ্রোণ বধ করিতে লাগিলেও পাঞ্চালগণ ও সৃঞ্জয়গণ যুদ্ধনৈপুণ্যে মহারথ দ্রোণকে মুগ্ধ করতঃ তাঁহার প্রতি ধাবিতই হইতে লাগিল ॥৩॥

দ্রোণের বাণবৃষ্টিতে পাঞ্চালেরা সকল দিকে আবৃত ও নিহত হইতে লাগিলে, তাহাদের ভয়ঙ্কর আর্ত্তনাদ হইতে থাকিল ॥৪॥

মহাত্মা দ্রোণ যুদ্ধে পাঞ্চালগণকে বধ করিতে লাগিলে এবং তিনি অনবরত অস্ত্রক্ষেপ করিতে থাকিলে, পাণ্ডবেরা ভয়াবিষ্ট হইলেন ॥৫॥

মহারাজ ! এবং পাণ্ডবেরা যুদ্ধে অশ্ব ও মনুষ্যগণের বিশাল ক্ষয় দেখিয়া তখন আর জয়ের আশা করিলেন না ॥৬॥

(৩)···যুদ্ধে যোধয়ন্তো মহারথাঃ—বা নি। (৬) দৃষ্ট্বা চ রথসংঘানাম্···পি, দৃষ্ট্বাশ্বরথসংঘানাম্···বর্দ্ধ। (৭)···ক্ষয়য়েৎ···পি বর্দ্ধ।

ন চৈনং সংযুগে কশ্চিৎ সমর্থঃ প্রতিবীক্ষিতুম্।
ন চৈনমর্জ্জুনো জাতু প্রতিযুধ্যেত ধর্ম্মবিৎ ॥৮॥
ত্রস্তান্ কুন্তীসুতান্ দৃষ্ট্বা দ্রোণসায়কপীড়িতান্।
মতিমান্ শ্রেয়সে যুক্তঃ কেশবোঽর্জ্জুনমব্রবীৎ ॥৯॥
নৈষ যুদ্ধেন সংগ্রামে জেতুং শক্যঃ কথঞ্চন।
সধনুর্ধন্বিনাং শ্রেষ্ঠো দেবৈরপি সবাসবৈঃ।
ন্যস্তশস্ত্রস্তু সংগ্রামে হন্তুং শক্যো ভবেন্নৃভিঃ ॥১০॥
আস্থীয়তাং জয়ে যোগো ধর্ম্মমুৎসৃজ্য পাণ্ডবাঃ!।
যথা বঃ সংযুগে সর্ব্বান্ ন হন্যাদ্রুক্মবাহনঃ ॥১১॥
অশ্বত্থাম্নি হতে নৈষ যুধ্যেদিতি মতির্মম।
তং হতং সংযুগে কশ্চিদস্মৈ শংসতু মানবঃ ॥১২॥

## ভারতকৌমুদী

নেতি। জাতু কদাচিৎ। ধর্ম্মবিত্তয়া ধর্ম্মাতিক্রমভয়াদেব ন প্রতিযুধ্যেতেতি ভাবঃ ॥৮॥
ত্রস্তানিতি। মতিমান্ কূটবুদ্ধিঃ, শ্রেয়সে পাণ্ডবানাং মঙ্গলায়, যুক্তঃ সমাহিতঃ ॥৯॥
নেতি। সংগ্রামে রণস্থলে। সধনুর্ধনুর্যুক্তঃ। সবাসবৈঃ সেন্দ্রৈঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥১০॥
আস্থীয়তামিতি। যোগ উপায়ঃ। রুক্মং স্বর্ণময়ং বাহনং রথো যস্য স দ্রোণঃ ॥১১॥
অশ্বেতি। ন যুধ্যেৎ শোকাতিরেকাদিত্যাশয়ঃ। শংসতু ব্রবীতু ॥১২॥

(ক্রমে পাণ্ডবপক্ষীয়েরা বলিতে লাগিল—) 'শীতকাল অতীত হইলে প্রজ্বলিত অগ্নি যেমন তৃণরাশি দগ্ধ করে, সেইরূপ পরমাস্ত্রজ্ঞ দ্রোণ আমাদের সকলকেই দগ্ধ করিবেন না ত? ॥৭॥

যুদ্ধে কোন ব্যক্তিই ইঁহার প্রতি দৃষ্টিপাত করিতেও সমর্থ হইতেছে না এবং ধর্ম্মজ্ঞ অর্জ্জুনও কখনই ইঁহার প্রতিপক্ষে যুদ্ধ করিবেন না' ॥৮॥

কূটবুদ্ধি ও পাণ্ডবগণের মঙ্গলবিধানে মনোযোগী কৃষ্ণ পাণ্ডবগণকে দ্রোণের বাণে পীড়িত ও ভীত দেখিয়া অর্জ্জুনকে বলিলেন—॥৯॥

'অর্জ্জুন! ধনুর্দ্ধরশ্রেষ্ঠ দ্রোণ ধনুঃসংযুক্ত অবস্থায় থাকিলে, ইন্দ্রের সহিত দেবতারাও কোন প্রকারেই উঁহাকে যুদ্ধে জয় করিতে পারেন না; কিন্তু উনি অস্ত্র ত্যাগ করিলে, মানুষেরাও উঁহাকে বধ করিতে পারে ॥১০॥

অতএব পাণ্ডবগণ! আপনারা ধর্ম্ম ত্যাগ করিয়া জয়ের উপায় অবলম্বন করুন; যাহাতে দ্রোণ যুদ্ধে আপনাদের সকলকে বধ না করেন ॥১১॥

(৯)…শ্রেয়সা যুক্তঃ…বর্দ্ধ। (১১)…যথা ন সংযুগে সর্ব্বান্ নিহন্যাদ্রুক্মবাহনঃ—নি।

এতন্নারোচয়দ্রাজন্ ! কুন্তীপুত্রো ধনঞ্জয়ঃ ।
অন্যে ত্বরোচয়ন্ সর্ব্বে কৃচ্ছ্রেণ তু যুধিষ্ঠিরঃ ॥১৩॥
ততো ভীমো মহাবাহুরনীকে তে মহাগজম্ ।
জঘান গদয়া রাজন্নশ্বত্থামানমিত্যুত ।
পরপ্রমথনং ঘোরং মালবস্যেন্দ্রবর্ম্মণঃ ॥১৪॥
ভীমসেনস্তু সব্রীড়মুপেত্য দ্রোণমাহবে ।
অশ্বত্থামা হত ইতি শব্দমুচ্চৈশ্চকার হ ॥১৫॥
অশ্বত্থামেতি হি গজঃ খ্যাতো নাম্না হতোঽভবৎ ।
কৃত্বা মনসি তং ভীমো মিথ্যা ব্যাহৃতবাংস্তদা ॥১৬॥
ভীমসেনবচঃ শ্রুত্বা দ্রোণস্তৎ পরমাপ্রিয়ম্ ।
মনসা সন্নগাত্রোঽভূদ্‌যথা সৈকতমম্ভসি ॥১৭॥

ভারতকৌমুদী

এতদিতি। নারোচয়ৎ নৈচ্ছৎ। এতেন যুধিষ্ঠিরাদপ্যর্জ্জুনো ধর্ম্মভীরুরিতি সূচিতম্ ॥১৩॥
তত ইতি। অনীকে সৈন্যে স্থিতম্। অশ্বত্থামানং নাম। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥
ভীমেতি। সব্রীড়ং মিথ্যাভাষণোপক্রমাৎ সলজ্জম্। চকার উবাচ ॥১৫॥
অশ্বেতি। ব্যাহৃতবান্ উক্তবান্। দ্রোণায় তৎপুত্রোদ্দেশেনোক্তত্বান্মিথ্যাত্বম্ ॥১৬॥
ভীমেতি। সন্নগাত্রঃ শোকেন গলিতাঙ্গ ইব। সৈকতং বালুকা ॥১৭॥

---

আমার ধারণা—অশ্বত্থামা নিহত হইলে উনি আর যুদ্ধ করিবেন না। সুতরাং 'অশ্বত্থামা যুদ্ধে নিহত হইয়াছেন' এই কথা কোন লোক উঁহার নিকট বলুক' ॥১২॥

রাজা! এই পরামর্শ অর্জ্জুনের সঙ্গত বলিয়া মনে হইল না, অন্য সকলেই উহা অনুমোদন করিলেন, কিন্তু যুধিষ্ঠির অতিকষ্টে স্বীকার করিলেন ॥১৩॥

রাজা! তাহার পর মহাবাহু ভীমসেন গদাদ্বারা আপনার সৈন্যস্থিত মালবরাজ ইন্দ্রবর্ম্মার বিশাল হাতীটাকে বধ করিলেন; সেটার নাম ছিল—'অশ্বত্থামা' এবং সেই হাতীটা শত্রুমর্দ্দন করিত ও ভয়ঙ্করমূর্ত্তি ছিল ॥১৪॥

তৎপরে ভীমসেন লজ্জিতভাবে দ্রোণের নিকটে যাইয়া 'অশ্বত্থামা নিহত হইয়াছে' এই কথা উচ্চস্বরে বলিলেন ॥১৫॥

'অশ্বত্থামা-'নামে হস্তীই নিহত হইয়াছে ইহা মনে রাখিয়া ভীম দ্রোণের প্রতি তখন মিথ্যাই বলিলেন ॥১৬॥

(১৪)…অনীকে স্বে মহাগজম্…বঙ্গ,…অনীকেষু মহাগজম্…নি।

শঙ্কমানঃ স তন্মিথ্যা বীর্য্যজ্ঞঃ স্বসুতস্য তু।
হতঃ স ইতি চ শ্রুত্বা নৈব ধৈর্য্যাদকম্পত ॥১৮॥
স লব্ধ্বা চেতনাং দ্রোণঃ ক্ষণেনৈব সমাশ্বসৎ।
অনুচিন্ত্যাত্মনঃ পুত্রমবিষহ্যমরাতিভিঃ ॥১৯॥
স পার্ষতমভিদ্রুত্য জিঘাংসুর্মৃত্যুমাত্মনঃ।
অবাকিরৎ সহস্রেণ তীক্ষ্ণানাং কঙ্কপত্রিণাম্ ॥২০॥
ভূয়শ্চান্যৎ সমাদায় দিব্যমাঙ্গিরসং ধনুঃ।
শরাংশ্চ ব্রহ্মদণ্ডাভান্ ধৃষ্টদ্যুম্নমযোধয়ৎ ॥২১॥
ততস্তং শরবর্ষেণ মহতা সমবাকিরৎ।
ব্যশাতয়চ্চ সংক্রুদ্ধো ধৃষ্টদ্যুম্নমমর্ষণম্ ॥২২॥

ভারতকৌমুদী

শঙ্কেতি। শ্রুত্বা চ শ্রুত্বাপি। অকম্পত অভ্রশ্যৎ ॥১৮॥
স ইতি। চেতনাং শুদ্ধচেতনানিবন্ধনং ধৈর্য্যম্। অবিষহ্যং সোঢ়ুমশক্যম্ ॥১৯॥
স ইতি। পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্, জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ, মৃত্যুং মৃত্যুজনকম্ ॥২০॥
ভূয় ইতি। আঙ্গিরসমঙ্গিরসাবিষ্কৃতম্। ব্রহ্মদণ্ডাভান্ ব্রহ্মদণ্ডতুল্যানব্যর্থান্ ॥২১॥
তত ইতি। ব্যশাতয়ৎ ক্ষতবিক্ষতমকরোৎ। অমর্ষণমসহিষ্ণুম্ ॥২২॥

ভীমের মুখে সেই অত্যন্ত অপ্রিয় বাক্য শুনিয়া—জলে যেমন বালি গলিয়া যায়, সেইরূপ মনের শোকে দ্রোণের অঙ্গ যেন গলিয়া গেল ॥১৭॥

কিন্তু দ্রোণ আপন পুত্র অশ্বত্থামার বীরত্ব জানিতেন বলিয়াই ভীমের মুখে 'অশ্বত্থামা হত হইয়াছে' ইহা শুনিয়াও তাহা মিথ্যা বলিয়া ধারণা করিয়া ধৈর্য্যচ্যুত হইলেন না ॥১৮॥

আপন পুত্র অশ্বত্থামা শত্রুগণের অসহ্য ইহা ভাবিয়া বিশেষ ধৈর্য্যলাভ করিয়া দ্রোণ ক্ষণকালমধ্যেই আশ্বস্ত হইলেন ॥১৯॥

তাহার পর দ্রোণ নিজের ভাবী মৃত্যুর কারণ ধৃষ্টদ্যুম্নকে বধ করিবার ইচ্ছা করিয়া তাঁহার উপরে তীক্ষ্ণ বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন ॥২০॥

পরে দ্রোণ (হস্তস্থিত সাধারণ ধনু পরিত্যাগ করিয়া) অঙ্গিরার আবিষ্কৃত অন্য অলৌকিক ধনু ও ব্রহ্মদণ্ডতুল্য বাণ সকল লইয়া ধৃষ্টদ্যুম্নকে প্রহার করিতে থাকিলেন ॥২১॥

তাহার পর অত্যন্তক্রুদ্ধ দ্রোণ ধৃষ্টদ্যুম্নের উপরে বিশাল বাণবর্ষণ করিতে লাগিলেন এবং অসহিষ্ণু ধৃষ্টদ্যুম্নকে ক্ষতবিক্ষত করিতে থাকিলেন ॥২২॥

(২০) ইতঃ পরং নির্ণয়সাগরপুস্তকাদৌ মহদেব শ্লোকবিন্যাসবৈষম্যং দৃশ্যতে।

শরাংশ্চ শতধা তস্য দ্রোণশ্চিচ্ছেদ সায়কৈঃ।
ধ্বজং ধনুশ্চ নিশিতৈঃ সারথিঞ্চাপ্যপাতয়ৎ ॥২৩॥
ধৃষ্টদ্যুম্নঃ প্রহস্যান্যৎ পুনরাদায় কার্ম্মুকম্।
শিতেন চৈনং বাণেন প্রত্যবিধ্যৎ স্তনান্তরে ॥২৪॥
সোঽতিবিদ্ধো মহেষ্বাসঃ সংভ্রান্ত ইব সংযুগে।
ভল্লেন শিতধারেণ চিচ্ছেদাস্য পুনর্ধনুঃ ॥২৫॥
যচ্চাস্য বাণবিকৃতং ধনূংষি চ বিশাংপতে!।
সর্ব্বং চিচ্ছেদ দুর্দ্ধর্ষো গদাং খড়্গঞ্চ বর্জয়ন্ ॥২৬॥
ধৃষ্টদ্যুম্নঞ্চ বিব্যাধ নবভির্নিশিতৈঃ শরৈঃ।
জীবিতান্তকরৈঃ ক্রুদ্ধঃ ক্রুদ্ধরূপং পরন্তপঃ ॥২৭॥

## ভারতকৌমুদী

শরানিতি। নিশিতৈঃ শিলাঘর্ষণাদিনা সুধারীকৃতৈঃ ॥২৩॥
ধৃষ্টেতি। শিতেন সুধারেণ। স্তনয়োরন্তরে মধ্যে বক্ষসি ॥২৪॥
স ইতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, সংভ্রান্তো বিচলিতঃ ॥২৫॥
যদিতি। বাণৈর্বিকৃতং পূর্ণতয়া অন্যথা কৃতং তূণম্। বর্জয়ন্ দৃঢ়ত্বাৎ ॥২৬॥
ধৃষ্টেতি। জীবিতান্তকরৈঃ প্রাণনাশকৈঃ। পরন্তপো দ্রোণঃ ॥২৭॥

## ভারতভাবদীপঃ

পাঞ্চালানামিতি ॥১—১৬॥ তৎ অত্যর্থে সন্নগাত্রো নিষ্প্রযত্নাঙ্গশ্চ, সৈকতং বালুকাময়ং তটম্ ॥১৭—২০॥ আঙ্গিরসম্ অঙ্গিরস উপাত্তম্ ॥২১॥ ব্যশাতয়ৎ অবসাদিতবান্ ॥২২—২৫॥

আর তিনি সুধার বাণসমূহদ্বারা ধৃষ্টদ্যুম্নের বাণ, ধ্বজ ও ধনু শতখণ্ডে ছেদন করিলেন এবং তাঁহার সারথিকেও নিপাতিত করিলেন ॥২৩॥

তখন ধৃষ্টদ্যুম্ন হাস্য করিয়া অন্য ধনু লইয়া একটা সুধার বাণদ্বারা দ্রোণের বক্ষস্থল প্রতিবিদ্ধ করিলেন ॥২৪॥

সেই সময়ে মহাধনুর্দ্ধর দ্রোণ অত্যন্তবিদ্ধ ও বিচলিতের ন্যায় হইয়া একটা সুধার ভল্লদ্বারা পুনরায় ধৃষ্টদ্যুম্নের ধনু ছেদন করিলেন ॥২৫॥

নরনাথ! আর ধৃষ্টদ্যুম্নের যে সকল তূণ ও ধনু ছিল, সে সমস্তই দুর্দ্ধর্ষ দ্রোণ ছেদন করিলেন, কিন্তু গদা ও খড়্গ ছেদন করিলেন না ॥২৬॥

ক্রমে ক্রুদ্ধ ও পরন্তপ দ্রোণ জীবনান্তকারী নয়টা সুধার বাণদ্বারা ক্রুদ্ধ ধৃষ্টদ্যুম্নকে বিদ্ধ করিলেন ॥২৭॥

---

(২৭)···জীবিতান্তকরঃ ক্রুদ্ধঃ ক্রুদ্ধরূপঃ পরন্তপঃ—বা।

ধৃষ্টদ্যুম্নরথস্যাশ্বান্ স্বরথাশ্বৈর্মহারথঃ।
ব্যামিশ্রয়দমেয়াত্মা ব্রাহ্মমস্ত্রমুদীরয়ন্ ॥২৮॥
তে মিশ্রা বহ্বশোভন্ত জবনা বাতরংহসঃ।
পারাবতসবর্ণাশ্চ শোণাশ্চ ভরতর্ষভ ! ॥২৯॥
যথা সবিদ্যুতো মেঘা নদন্তো জলদাগমে।
তথা রেজুর্মহারাজ ! মিশ্রিতা রণমূর্দ্ধনি ॥৩০॥
ঈশাবন্ধং চক্রবন্ধং রথবন্ধং তথৈব চ।
প্রাণাশয়দমেয়াত্মা ধৃষ্টদ্যুম্নস্য স দ্বিজঃ ॥৩১॥
স ছিন্নধন্বা পাঞ্চাল্যো নিকৃত্তধ্বজসারথিঃ।
উত্তমামাপদং প্রাপ্য গদাং বীরঃ পরামৃষৎ ॥৩২॥

## ভারতকৌমুদী

ধৃষ্টেতি। ব্যামিশ্রয়ৎ মিলিতানকরোৎ, অমেয়াত্মা অজ্ঞেয়স্বভাবঃ, উদীরয়ন্নাবিষ্কুর্বন্ ॥২৮॥

ত ইতি। জবনা বেগবন্তঃ। অথাসৌ কীদৃশো বেগ ইত্যাহ বাতেতি। বাতস্য বায়োরিব রংহো বেগো যেষাং তে। পারাবতসবর্ণা ধৃষ্টদ্যুম্নস্য গৃহকপোততুল্যধূম্রবর্ণাঃ, শোণা রক্তাশ্চ দ্রোণস্য ॥২৯॥

অতএবোপমীয়তে যথেতি। নদন্ত ইত্যনেনাশ্বানামপি গর্জনমাক্ষিপ্যতে ॥৩০॥

ঈশেতি। ঈশায়া দীর্ঘদারুবিশেষস্য বন্ধং যুগাদিনা বন্ধনম্। এবমন্যত্র ॥৩১॥

স ইতি। নিকৃত্তৌ ছিন্নৌ ধ্বজসারথী যস্য সঃ। পরামৃষৎ অগৃহ্লাৎ ॥৩২॥

মহারথ ও অজ্ঞেয়স্বভাব দ্রোণ ব্রহ্মাস্ত্র আবিষ্কার করিবেন বলিয়া স্বকীয় রথের অশ্বগুলির সহিত ধৃষ্টদ্যুম্নরথের অশ্বগুলিকে সম্মিলিত করিলেন ॥২৮॥

ভরতশ্রেষ্ঠ! তখন বায়ুর ন্যায় বেগবান্ এবং গৃহকপোতের তুল্য ধূম্রবর্ণ ও রক্তবর্ণ সেই অশ্বগুলি পরস্পর মিলিত হইয়া বিশেষ শোভা পাইতে লাগিল ॥২৯॥

মহারাজ! বর্ষাকালে বিদ্যুৎসমন্বিত ও গর্জনকারী মেঘ সকল যেমন প্রকাশ পায়, সেইরূপ সমরাঙ্গনসম্মুখে সম্মিলিত সেই অশ্বগুলি প্রকাশ পাইতে থাকিল ॥৩০॥

পরে অজ্ঞেয়স্বভাব দ্রোণ ধৃষ্টদ্যুম্নের ঈশাবন্ধন, চক্রবন্ধন ও রথবন্ধন বিনষ্ট করিয়া ফেলিলেন ॥৩১॥

ধনু ও ধ্বজ ছিন্ন এবং সারথি বিনষ্ট হইলে, বীর ধৃষ্টদ্যুম্ন গুরুতর বিপদে পতিত হইয়া গদা গ্রহণ করিলেন ॥৩২॥

(৩১)···প্রণাশয়দমেয়াত্মা···পি বা।

তামস্য বিশিখৈস্তীক্ষ্ণৈঃ ক্ষিপ্যমাণাং মহারথঃ।
নিজঘান শরৈর্দ্রোণঃ ক্রুদ্ধঃ সত্যপরাক্রমঃ ॥৩৩॥
তাং দৃষ্ট্বা তু নরব্যাঘ্রো দ্রোণেন নিহতাং শরৈঃ।
বিমলং খড়্গমাদত্ত শতচন্দ্রঞ্চ ভানুমৎ ॥৩৪॥
অসংশয়ং তথাভূতে পাঞ্চাল্যঃ সাধ্বমন্যত।
বধমাচার্য্যমুখ্যস্য প্রাপ্তকালং মহাত্মনঃ ॥৩৫॥
ততঃ স্বরথনীড়স্থং স্বরথস্য রথেশয়া।
আগচ্ছদসিমুদ্যম্য শতচন্দ্রঞ্চ ভানুমৎ ॥৩৬॥
চিকীর্ষুর্দুষ্করং কর্ম্ম ধৃষ্টদ্যুম্নো মহারথঃ।
ইয়েষ বক্ষো ভেত্তুং স ভারদ্বাজস্য সংযুগে ॥৩৭॥ (যুগ্মকম্)

---

## ভারতকৌমুদী

তামিতি। বিশিখৈঃ শিখাশূন্যৈঃ। নিজঘান বিনাশয়ামাস ক্ষেপণাযোগ্যাং চকারেত্যর্থঃ ॥৩৩॥

তামিতি। শতং চন্দ্রাশ্চন্দ্রাকাররৌপ্যখণ্ডানি যত্র তৎ, ভানুমৎ দীপ্তিমৎ চর্ম্ম ॥৩৪॥

অসংশয়মিতি। তথাভূতে তাদৃগ্‌ভাবে সতি, পাঞ্চাল্যো ধৃষ্টদ্যুম্নঃ, মহাত্মন আচার্য্যমুখ্যস্য দ্রোণস্য বধম্, প্রাপ্তকালমুপস্থিতসময়ম্, অসংশয়ঞ্চ, সাধু সম্যগমন্যত ॥৩৫॥

তত ইতি। ততো মহারথো ধৃষ্টদ্যুম্নঃ, দুষ্করং কর্ম্ম দ্রোণবধম্, চিকীর্ষুঃ কর্ত্তুমিচ্ছুঃ সন্, অসিম্, ভানুমৎ দীপ্তিমৎ, শতচন্দ্রং চর্ম্ম চ, উদ্যম্য উত্তোল্য, স্বরথস্য রথেশয়া রথলগ্নতির্য্যক্‌কাষ্ঠেন তত্র পাদক্ষেপেণেত্যর্থঃ, স্বরথস্য নীড়স্থং মধ্যবর্ত্তিনং দ্রোণং প্রতি আগচ্ছৎ। পরঞ্চ স সংযুগে ভারদ্বাজস্য দ্রোণস্য বক্ষো ভেত্তুং বিদারয়িতুমিয়েষ ॥৩৬—৩৭॥

---

এবং তিনি সে গদা নিক্ষেপ করিবার উপক্রম করিলেন; তখন মহারথ ও যথার্থবিক্রমশালী দ্রোণ ক্রুদ্ধ হইয়া তীক্ষ্ণ ও শিখাশূন্য বাণসমূহদ্বারা সে গদাটা বিনষ্ট করিলেন ॥৩৩॥

দ্রোণ বাণদ্বারা গদাটা বিনষ্ট করিলেন দেখিয়া নরশ্রেষ্ঠ ধৃষ্টদ্যুম্ন নির্ম্মল তরবারি এবং শতচন্দ্র ও উজ্জ্বল চর্ম্ম (ঢাল) গ্রহণ করিলেন ॥৩৪॥

সেইরূপ অবস্থা হইলে, মহাত্মা দ্রোণের বধের সময় উপস্থিত হইয়াছে, তাহাতে কোন সন্দেহ নাই ইহা ধৃষ্টদ্যুম্ন নিশ্চিতভাবে মনে করিলেন ॥৩৫॥

তাহার পর মহারথ ধৃষ্টদ্যুম্ন দুষ্কর কার্য্য করিবার ইচ্ছা করিয়া তরবারি এবং উজ্জ্বল ও শতচন্দ্রচিহ্নযুক্ত চর্ম্ম উত্তোলনপূর্ব্বক আপন রথের তেরচা কাঠের উপরে পা রাখিয়া রথস্থিত দ্রোণের দিকে আসিলেন এবং তাঁহার বক্ষ বিদারণ করিবার ইচ্ছা করিলেন ॥৩৬—৩৭॥

সোঽতিষ্ঠদ্‌যুগমধ্যে বৈ যুগসন্নহনেষু চ।
জঘনার্দ্ধেষু চাশ্বানাং তৎ সৈন্যাঃ সমপূজয়ন্ ॥৩৮॥
তিষ্ঠতো যুগপালীষু শোণানপ্যধিতিষ্ঠতঃ।
নাপশ্যদন্তরং দ্রোণস্তদদ্ভুতমিবাভবৎ ॥৩৯॥
ক্ষিপ্রং শ্যেনস্য চরতো যথৈবামিষগৃদ্ধিনঃ।
তদ্বদাসীদভীসারো দ্রোণপার্ষতয়ো রণে ॥৪০॥
তস্য পারাবতানশ্বান্ রথশক্ত্যা পরাভিনৎ।
সর্ব্বানেকৈকশো দ্রোণো রক্তানশ্বান্ বিবর্জয়ন্ ॥৪১॥
তে হতা ন্যপতন্ ভূমৌ ধৃষ্টদ্যুম্নস্য বাজিনঃ।
শোণাস্তু পর্য্যমুচ্যন্ত রথবন্ধাদ্বিশাংপতে ! ॥৪২॥

ভারতকৌমুদী

স ইতি। স ধৃষ্টদ্যুম্নঃ, যুগমধ্যে দ্রোণরথীয়তির্য্যগ্‌লম্বিতদারুমধ্যদেশে, তথান্তে চ দ্রোণস্যাশ্বানাং জঘনার্দ্ধেষু তৎসমসূত্রপাতস্থানে একপাদার্পণেনেত্যর্থঃ, তথা যুগসন্নহনেষু স্বরথতৎকাষ্ঠাশ্বঘটাবন্ধনদেশেষু দ্বিতীয়পাদার্পণেনেতি তাৎপর্য্যম্, অতিষ্ঠৎ। উভয় এব সৈন্যাঃ, তৎ তস্য কার্য্যম্, সমপূজয়ন্ প্রাশংসন্ ॥৩৮॥

তিষ্ঠত ইতি। দ্রোণঃ, যুগপালীষু স্বরথতির্য্যগ্‌লম্বিতকাষ্ঠাগ্রদেশেষু তিষ্ঠতঃ, শোণান্ রক্তবর্ণান্ দ্রোণাশ্বানপ্যধিতিষ্ঠত আশ্রয়তো ধৃষ্টদ্যুম্নস্য, অন্তরং প্রহারাবসরং নাপশ্যৎ ॥৩৯॥

ক্ষিপ্রমিতি। আমিষগৃদ্ধিনো মাংসগ্রহণৈষিণঃ। অভীসারো দ্রুতাক্রমণম্ ॥৪০॥

তস্যেতি। পারাবতান গৃহকপোতবর্ণান্। পরাভিনৎ ব্যদারয়ৎ। অশ্বান্ স্বকীয়ান্ ॥৪১॥

ক্রমে তিনি দ্রোণের ঘোড়াগুলির পিছনের সমসূত্রপাতে তাঁহার রথের তেরচা কাঠের মধ্যদেশে এক পা এবং নিজরথের তেরচাকাঠের অগ্রদেশে অপর পা রাখিয়া দাঁড়াইলেন। তখন দুই পক্ষের সৈন্যেরাই তাঁহার সেই কার্য্যের প্রশংসা করিতে লাগিল ॥৩৮॥

ধৃষ্টদ্যুম্ন আপন রথের তেরচা কাঠের আগায় এবং দ্রোণের ঘোড়াগুলির পিঠের উপরে দাঁড়াইলেও, দ্রোণ তাঁহাকে প্রহার করিবার অবসর দেখিতে পাইলেন না ; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৩৯॥

তৎকালে মাংসলোভে দ্রুতচারী দুইটা শ্যেনপক্ষীর ন্যায় দ্রোণ ও ধৃষ্টদ্যুম্নের পরস্পর দ্রুত আক্রমণ চলিল ॥৪০॥

দ্রোণ নিজের রক্তবর্ণ অশ্বগুলিকে পরিত্যাগপূর্ব্বক রথশক্তিদ্বারা এক একটা করিয়া ধৃষ্টদ্যুম্নের ধূম্রবর্ণ সকল অশ্বকে বিদীর্ণ করিলেন ॥৪১॥

(৪১)...রথশক্ত্যা পরামৃষৎ—বর্দ্ধ।

তান্ হয়ান্ নিহতান্ দৃষ্ট্বা দ্বিজাগ্র্যেণ স পার্ষতঃ।
নামৃষ্যত যুধাংশ্রেষ্ঠো যাজ্ঞসেনির্মহারথঃ ॥৪৩॥
বিরথঃ স গৃহীত্বা তু খড়্গং খড়্গভৃতাং বরঃ।
দ্রোণমভ্যদ্রবদ্রাজন্! বৈনতেয় ইবোরগম্ ॥৪৪॥
তস্য রূপং বভৌ রাজন্! ভারদ্বাজং জিঘাংসতঃ।
যথা রূপং পুরা বিষ্ণোর্হিরণ্যকশিপোর্বধে ॥৪৫॥
স তদা বিবিধান্ মার্গান্ প্রবরাংশ্চৈকবিংশতিম্।
দর্শয়ামাস কৌরব্য! পার্ষতো বিচরন্ রণে ॥৪৬॥
ভ্রান্তমুদ্ভ্রান্তমাবিদ্ধমাপ্লুতং প্রসৃতং সৃতম্।
পরিবৃত্তং নিবৃত্তঞ্চ খড়্গং চর্ম্ম চ ধারয়ন্।
সম্পাতং সমুদীর্ণঞ্চ দর্শয়ামাস পার্ষতঃ ॥৪৭॥

ভারতকৌমুদী

ত ইতি। শোণা রক্তবর্ণা দ্রোণাশ্বাঃ, রথবন্ধাৎ ধৃষ্টদ্যুম্নরথসংশ্লেষাৎ। তদানীমশ্বানাং ভূমৌ পতনেন তদ্যুগকাষ্ঠানামপি পতনাদ্ধৃষ্টদ্যুম্নোঽপি ভূমাবপতদিতি বোধ্যম্ ॥৪২॥

তানিতি। দ্বিজাগ্র্যেণ ব্রাহ্মণশ্রেষ্ঠেন দ্রোণেন, পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ। নামৃষ্যত নাসহত ॥৪৩॥

বিরথ ইতি। বিরথঃ অশ্বনাশাদক্ষমরথতয়া পরিত্যক্তরথঃ। বৈনতেয়ো গরুড়ঃ ॥৪৪॥

তস্যেতি। ভারদ্বাজং দ্রোণম্, জিঘাংসতো হন্তুমিচ্ছতঃ ॥৪৫॥

স ইতি। মার্গান্ খড়্গযুদ্ধস্য, একবিংশতিম্ একবিংশত্যন্তর্গতত্রয়োদশপ্রকারান্ ॥৪৬॥

নরনাথ! তখন ধৃষ্টদ্যুম্নের সেই অশ্বগুলি নিহত হইয়া ভূতলে পতিত হইল এবং দ্রোণের রক্তবর্ণ অশ্বগুলি ধৃষ্টদ্যুম্নের রথবন্ধন হইতে মুক্ত হইয়া আসিল ॥৪২॥

দ্রোণ সেই অশ্বগুলিকে বধ করিলেন দেখিয়া যোদ্ধৃশ্রেষ্ঠ যজ্ঞসেননন্দন মহারথ ধৃষ্টদ্যুম্ন সহ্য করিলেন না ॥৪৩॥

রাজা! তখন খড়্গধারিশ্রেষ্ঠ ধৃষ্টদ্যুম্ন রথ ছাড়িয়া খড়্গ লইয়া গরুড় যেমন সর্পের দিকে ধাবিত হন, সেইরূপ দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥৪৪॥

রাজা! পূর্ব্বকালে হিরণ্যকশিপুকে বধ করিবার সময়ে বিষ্ণুর যেপ্রকার রূপ হইয়াছিল, তৎকালে দ্রোণবধার্থী ধৃষ্টদ্যুম্নেরও সেইপ্রকার রূপ হইল ॥৪৫॥

কৌরবনন্দন! তখন ধৃষ্টদ্যুম্ন যুদ্ধে বিচরণ করিতে থাকিয়া একবিংশতি-প্রকার খড়্গযুদ্ধের পথের মধ্যে উত্তম ত্রয়োদশপ্রকার পথ দেখাইতে লাগিলেন ॥৪৬॥

(৪৪)···দ্রোণমভ্যপতৎ···পি।

ভারতং কৌশিকঞ্চৈব সাত্বতঞ্চৈব শিক্ষয়া।
দর্শয়ন্ ব্যচরদ্‌যুদ্ধে দ্রোণস্যান্তচিকীর্ষয়া ॥৪৮॥
চরতস্তস্য তান্ মার্গান্ বিচিত্রান্ খড়্‌গচর্ম্মিণঃ।
ব্যস্ময়ন্ত রণে যোধা দেবতাশ্চ সমাগতাঃ ॥৪৯॥
ততঃ শরসহস্রেণ শতচন্দ্রমপাতয়ৎ।
চর্ম্ম খড়্‌গঞ্চ সংবাধে ধৃষ্টদ্যুম্নস্য স দ্বিজঃ ॥৫০॥
তে তু বৈতস্তিকা নাম শরা আসন্নযোধিনঃ।
নিকৃষ্টযুদ্ধে দ্রোণস্য নান্যেষাং সন্তি তে শরাঃ ॥৫১॥

ভারতকৌমুদী

ভ্রান্তমিতি। ভ্রান্তাদীনাং প্রকারাঃ প্রাগুক্তাঃ। পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৪৭॥
ভারতমিতি। এতে ত্রয়োঽপি তন্মার্গপ্রকারবিশেষাঃ। ব্যচরৎ পার্ষত এব ॥৪৮॥
চরত ইতি। তস্য ধৃষ্টদ্যুম্নস্য সম্বন্ধে। ব্যস্ময়ন্ত বিস্মিতা অভবন্ ॥৪৯॥
তত ইতি। শতং চন্দ্রাশ্চন্দ্রাকাররৌপ্যখণ্ডানি যত্র তত্তাদৃশং চর্ম্ম। সংবাধে সংঘর্ষে ॥৫০॥

ভারতভাবদীপঃ

বাণবিকৃতং শরবিষয়কৃতম্ ॥২৬—৩৪॥ অসংশয়ং বধমিত্যন্বয়ঃ ॥৩৫—৩৮॥ যুগপালীষু যুগকোটিষু ॥৩৯—৪৫॥ একবিংশতিমিতি ॥৪৬॥ ভ্রান্তং ভ্রামণমপ্যাস্তেতদ্দ্বিধা। সব্যদক্ষিণং "তদেবোৎপ্লুতিসম্বন্ধমুদ্‌ভ্রান্তে তদপি দ্বিধা। খড়্‌গস্য চর্ম্মণঃ স্যাচ্চ স্ফালমাবিদ্ধমিষ্যতে। কম্পনং স্যাৎ প্লুতং দ্বেধা সম্মুখং বিমুখঞ্চ যৎ। প্রসৃতং স্যাৎ প্রসরণং তদ্বক্রমৃজু তদ্দ্বিধা॥ স্থিতং চাবষ্টম্ভকঞ্চ চলনং পরকীর্ত্তিতং পরিবৃত্তকং সব্যাপসব্যং তদ্বদ্দ্বেধা নিবৃত্তং বিনিবর্ত্তনম্॥ সম্পাতঃ স্যাৎ প্রসরণং তচ্চতুর্দ্ধাপদিশ্যতে। প্রহস্তশ্চাপহস্তশ্চ স্ফাটনঞ্চেতি ভেদতঃ॥ সমুদীর্ণামুপক্রান্তং সাটোপং ভারতং মতম্। কৌশিকং সর্ব্বতোভদ্রং সাত্বতং সত্ত্বসংশ্রিতম্॥"

তিনি খড়্গ ও চর্ম্ম ধারণ করিয়া প্রথমে ভ্রান্ত, উদ্‌ভ্রান্ত, আবিদ্ধ, আপ্লুত, প্রসৃত, সৃত, পরিবৃত্ত, নিবৃত্ত, সম্পাত ও সমুদীর্ণ এই দশপ্রকার পথ দেখাইলেন ॥৪৭॥

পরে আবার দ্রোণকে বধ করিবার ইচ্ছা করিয়া শিক্ষার গুণে ভারত, কৌশিক ও সাত্বত এই তিনপ্রকার পথ দেখাইতে থাকিয়া রণস্থলে বিচরণ করিতে থাকিলেন ॥৪৮॥

খড়্গ-চর্ম্মধারী ধৃষ্টদ্যুম্ন সেই সকল বিচিত্র পথে বিচরণ করিতে লাগিলে, যোদ্ধারা ও সমাগত দেবতারা বিস্ময়াপন্ন হইলেন ॥৪৯॥

তদনন্তর দ্রোণ বহুতর বাণের আঘাতে সেই আসন্ন সংঘর্ষে ধৃষ্টদ্যুম্নের হস্ত হইতে শতচন্দ্র চর্ম্ম ও তরবারি নিপাতিত করিলেন ॥৫০॥

ঋতে শারদ্বতাৎ পার্থাদ্‌দ্রৌণের্বৈকর্ত্তনাত্তথা।
প্রদ্যুম্নযুযুধানাভ্যামভিমন্যোশ্চ ভারত! ॥৫২॥ (যুগ্মকম্)
অথান্যেষুং সমাধত্ত দৃঢ়ং পরমসম্মতম্।
অন্তেবাসিনমাচার্য্যো জিঘাংসুঃ পুত্রসম্মিতম্ ॥৫৩॥
তং শরৈর্দশভিস্তীক্ষ্ণৈশ্চিচ্ছেদ শিনিপুঙ্গবঃ।
পশ্যতস্তব পুত্রস্য কর্ণস্য চ মহাত্মনঃ।
গ্রস্তমাচার্য্যমুখ্যেন ধৃষ্টদ্যুম্নমমোচয়ৎ ॥৫৪॥
চরন্তং রথমার্গেষু সাত্যকিং সত্যবিক্রমম্।
দ্রোণকর্ণান্তরগতং কৃপস্যাপি চ ভারত!।
অপশ্যেতাং মহাত্মানৌ বিষ্বক্‌সেনধনঞ্জয়ৌ ॥৫৫॥

## ভারতকৌমুদী

ত ইতি। বৈতস্তিকা নাম বিতস্তিপ্রমাণত্বাৎ। নিকৃষ্টযুদ্ধে সন্নিহিতযুদ্ধে। ঋতে বিনা ॥৫১—৫২॥

অথেতি। ইষুং বাণম্, সমাধত্ত সন্ধায় ন্যক্ষিপৎ। অন্তেবাসিনং ধৃষ্টদ্যুম্নম্ ॥৫৩॥

তমিতি। শিনিপুঙ্গবঃ সাত্যকিঃ। গ্রস্তমাক্রান্তম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৪॥

চরন্তমিতি। কৃপস্যাপ্যন্তরগতম্। বিষ্বক্‌সেনধনঞ্জয়ৌ কৃষ্ণার্জ্জুনৌ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৫৫॥

আসন্নযোধী দ্রোণের সেই বাণগুলির নাম ছিল—'বৈতস্তিক' সন্নিহিত-যুদ্ধেই সেগুলির ব্যবহার হয়। দ্রোণ, কৃপ, অর্জ্জুন, অশ্বত্থামা, কর্ণ, প্রদ্যুম্ন, সাত্যকি ও অভিমন্যু ব্যতীত অন্য কাহারই সে বাণ অভ্যস্ত নাই বা ছিল না ॥৫১—৫২॥

তাহার পর দ্রোণ পুত্রতুল্য শিষ্য ধৃষ্টদ্যুম্নকে বধ করিবার ইচ্ছা করিয়া দৃঢ় ও পরমসম্মত অন্য একটা বাণ সন্ধান করিয়া নিক্ষেপ করিলেন ॥৫৩॥

রাজা! তখন আপনার পুত্র দুর্য্যোধন ও মহাত্মা কর্ণের সমক্ষেই সাত্যকি দশটা তীক্ষ্ণ বাণদ্বারা সেই বাণটাকে ছেদন করিলেন এবং দ্রোণকর্ত্তৃক আক্রান্ত ধৃষ্টদ্যুম্নকে মুক্ত করিলেন ॥৫৪॥

ভরতনন্দন! এই সময়ে যথার্থবিক্রমশালী সাত্যকি—দ্রোণ, কর্ণ ও কৃপের মধ্য দিয়া রথপথে বিচরণ করিতে লাগিলে, মহাত্মা কৃষ্ণ ও অর্জ্জুন তাঁহাকে দেখিতে পাইলেন ॥৫৫॥

(৫৩) অথান্যেষুং সমাদত্ত···বর্দ্ধ।

অপূজয়েতাং বার্ষ্ণেয়ং ব্রুবাণৌ সাধু সাধ্বিতি।
দিব্যান্যস্ত্রাণি সর্ব্বেষাং যুধি নিঘ্নন্তমচ্যুতম্ ॥৫৬॥
ধনঞ্জয়স্ততঃ কৃষ্ণমব্রবীৎ পশ্য কেশব!।
আচার্য্যরথমুখ্যানাং মধ্যে ক্রীড়ন্ মধূদ্বহঃ ॥৫৭॥
আনন্দয়তি মাং ভূয়ঃ সাত্যকিঃ পরবীরহা।
মাদ্রীপুত্রৌ চ ভীমঞ্চ রাজানঞ্চ যুধিষ্ঠিরম্ ॥৫৮॥ (যুগ্মকম্)
যঃ শিক্ষয়ানুদ্ধতঃ সন্ রণে চরতি সাত্যকিঃ।
মহারথানুপক্রীড়ন্ বৃষ্ণীনাং কীর্ত্তিবর্দ্ধনঃ।
তমেতে প্রতিনন্দন্তি সিদ্ধাঃ সৈন্যাশ্চ বিস্মিতাঃ ॥৫৯॥

## ভারতকৌমুদী

অপূজয়েতামিতি। অপূজয়েতাং বীরত্বদর্শনাৎ প্রাশংসতাং বিষ্বক্সেনধনঞ্জয়াবিত্যনুবৃত্তিঃ, বার্ষ্ণেয়ং সাত্যকিম্। সর্বেষাং দ্রোণাদীনাম্। অচ্যুতং বীরধর্ম্মাদভ্রষ্টম্ ॥৫৬॥

ধনঞ্জয় ইতি। আচার্য্যৌ দ্রোণকৃপৌ রথমুখ্যাশ্চ কর্ণাদয়স্তেষাম্, ক্রীড়ন্নিব, মধূদ্বহো মধুবংশশ্রেষ্ঠঃ। পরবীরহা বিপক্ষবীরহন্তা। মাদ্রীপুত্রৌ নকুলসহদেবৌ ॥৫৭—৫৮॥

য ইতি। অনুদ্ধতঃ অগর্বিতঃ। উপ লক্ষ্যীকৃত্য ক্রীড়ন্নিব। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৯॥

## ভারতভাবদীপঃ

ইত্যাদি ॥৩৭—৫৫॥ অপূজয়েতামিতি পরেণান্বয়ঃ। অভিপত্যাভিগম্য, তেষাং সর্ব্বেষামিত্যন্বয়ঃ ॥৫৬॥ আচার্য্যরথমুখ্যানাং দ্রোণাদীনাং রথপ্রধানানাম্ ॥৫৭॥ ভূয়োঽধিকম্, মাদ্রীপুত্রাদীন্ মহারথানিত্যনুষঙ্গঃ ॥৫৮—৬০॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬৩॥

---

তৎকালে সাত্যকি বীরধর্ম্ম হইতে অভ্রষ্ট থাকিয়া যুদ্ধে দ্রোণপ্রভৃতি সমস্ত বিপক্ষগণের দিব্য অস্ত্র সকল প্রতিহত করিতেছেন দেখিয়া—কৃষ্ণ ও অর্জ্জুন 'সাধু সাধু' বলিয়া তাঁহার প্রশংসা করিতে লাগিলেন ॥৫৬॥

তাহার পর অর্জ্জুন কৃষ্ণকে বলিলেন—'কৃষ্ণ! দেখ—মধুবংশশ্রেষ্ঠ ও বিপক্ষবীরহন্তা সাত্যকি—দ্রোণ, কৃপ ও অন্যান্য রথিশ্রেষ্ঠগণের মধ্যে যেন ক্রীড়া করিতে থাকিয়া রাজা যুধিষ্ঠির, ভীম, নকুল ও সহদেবকে এবং আমাকে বিশেষ আনন্দিত করিতেছেন ॥৫৭—৫৮॥

বৃষ্ণিবংশের কীর্ত্তিবর্দ্ধক যে সাত্যকি অগর্বিত থাকিয়া শিক্ষার গুণে মহারথগণের মধ্যে যেন ক্রীড়া করিতে থাকিয়া যুদ্ধে বিচরণ করিতেছেন, এই সিদ্ধগণ ও সৈন্যগণ বিস্ময়াপন্ন হইয়া তাঁহার প্রশংসা করিতেছেন ॥৫৯॥

---

(৫৬) ইতঃ পরম্ 'অভিপত্য ততস্তেষাং বিষ্বক্সেনধনঞ্জয়ৌ' ইতি পাদদ্বয়মধিকং পি বর্দ্ধ বা। (৫৯) যচ্ছিক্ষয়ানুদ্ধতঃ সন্...বা নি, যচ্ছিক্ষয়া চোদ্ধতঃ সন্...পি।

অজয্যং সমরে দৃষ্ট্বা সাধু সাধ্বিতি সাত্যকিম্ ।
যোধাশ্চোভয়তঃ সর্ব্বে কর্ম্মভিঃ সমপূজয়ন্ ॥৬০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি দ্রোণবধে দ্রোণধৃষ্টদ্যুম্নযুদ্ধে ত্রিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(:*:)——

## চতুঃষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ।

———:-০-:———

সঞ্জয় উবাচ । †

ততশ্চতুর্দ্দিশং সৈন্যৈদ্রু পদস্যাভিসংবৃতঃ ।
নির্দ্দহন্ ক্ষত্রিয়ব্রাতান্ দ্রোণঃ পর্য্যচরদ্রণে ॥১॥

### ভারতকৌমুদী

অজয্যমিতি । অজয্যং জেতুমশক্যম্ । উভয়ত উভয়পক্ষস্য ॥৬০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি দ্রোণবধে ত্রিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

আর উভয়পক্ষের যোদ্ধারাই সাত্যকিকে যুদ্ধে অজেয় দেখিয়া উঁহার কর্ম্ম অনুসারে 'সাধু সাধু' বলিয়া প্রশংসা করিতেছেন' ॥৬০॥

* '.. অষ্টাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বর্দ্ধ, '...নবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ, '...একনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা, '... দ্বিনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' নি । † ইতঃ পরং সাত্যকিযুদ্ধবিষয়া দ্বাবিংশতিঃ শ্লোকা অধিকাঃ পূর্ব্বাধ্যায় এব তৎপ্রসঙ্গশেষাৎ বহুষু পুস্তকেষু স্থিতেশ্চ । তে চ পি বর্দ্ধ বঙ্গ বা যথা—

সাত্বতস্য তু তৎ কর্ম্ম দৃষ্ট্বা দুর্য্যোধনাদয়ঃ । শৈনেয়ং সর্ব্বতঃ ক্রুদ্ধা বারয়ামাসুরঞ্জসা ॥১॥
কৃপকর্ণৌ চ সমরে পুত্রাশ্চ তব মারিষ ! । শৈনেয়ং ত্বরয়াভ্যেত্য বিনিঘ্নন্নিশিতৈঃ শরৈঃ ॥২॥
যুধিষ্ঠিরস্ততো রাজা মাদ্রীপুত্রৌ চ পাণ্ডবৌ । ভীমসেনশ্চ বলবান্ সাত্যকিং পর্য্যবারয়ন্ ॥৩॥
কর্ণশ্চ শরবর্ষেণ গৌতমশ্চ মহারথঃ । দুর্য্যোধনাদয়স্তে চ শৈনেয়ং পর্য্যবারয়ন্ ॥৪॥
তাং বৃষ্টিং সহসা রাজন্নুত্থিতাং ঘোররূপিণীম্ । বারয়ামাস শৈনেয়ো যোধয়ংস্তান্ মহারথান্ ॥
তেষামস্ত্রাণি দিব্যানি সংহিতানি মহাত্মনাম্ । বারয়ামাস বিধিবদ্দিব্যৈরস্ত্রৈর্মহামৃধে ॥৬॥
ক্রূরমায়োধনং জজ্ঞে তস্মিন্ রাজসমাগমে । রুদ্রস্যেব হি ক্রুদ্ধস্য নিঘ্নতস্তান্ পশূন্ পুরা ॥৭॥
হস্তানামুত্তমাঙ্গানাং কার্ম্মুকাণাঞ্চ ভারত ! । ছত্রাণাঞ্চাপবিদ্ধানাং চামরাণাঞ্চ সঞ্চয়ৈঃ ॥৮॥

হত্বা বিংশতিসাহস্রান্ ক্ষত্রিয়ানরিমর্দ্দনঃ।
দশাযুতানি করিণামবধীদ্বিশিখৈঃ শিতৈঃ ॥২॥
সোঽতিষ্ঠদাহবে যত্তো বিধূমোঽগ্নিরিব জ্বলন্।
ক্ষত্রিয়াণামভাবায় ব্রাহ্মমস্ত্রং সমাস্থিতঃ ॥৩॥

ভারতকৌমুদী

তত ইতি। দ্রুপদস্য সৈন্যৈঃ পাঞ্চালৈঃ। ক্ষত্রিয়াণাং ব্রাতান্ সমূহান্ ॥১॥
হত্বেতি। সংখ্যানির্দ্দেশো বহুত্বমাত্রজ্ঞাপনার্থঃ। অরিমর্দ্দনো দ্রোণঃ ॥২॥
স ইতি। যত্তো জয়ায় যত্নবান্। অভাবায় নাশায়, সমাস্থিত আবিষ্কারায়াশ্রিতঃ ॥৩॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর দ্রোণ চতুর্দ্দিকে পাঞ্চালসৈন্যে পরিবেষ্টিত হইয়া ক্ষত্রিয়গণকে দগ্ধ করিতে থাকিয়া যুদ্ধে বিচরণ করিতে লাগিলেন ॥১॥

ক্রমে শত্রুমর্দ্দন দ্রোণ সুধার বাণসমূহদ্বারা বিংশতিসহস্র ক্ষত্রিয় বধ করিয়া লক্ষ হস্তী বধ করিলেন ॥২॥

পরে তিনি জয়ে যত্নবান্ হইয়া ক্ষত্রিয়গণকে ধ্বংস করিবার জন্য ব্রহ্মাস্ত্র ধারণ করিয়া ধূমশূন্য অগ্নির ন্যায় জ্বলিতে থাকিয়া যুদ্ধে অবস্থান করিতে লাগিলেন ॥৩॥

রাশয়ঃ স্ম ব্যদৃশ্যন্ত তত্র তত্র রণাজিরে। ভগ্নচক্রৈ রথৈশ্চাপি পাতিতৈশ্চ মহাধ্বজৈঃ ॥৯॥
সাদিভিশ্চ হতৈঃ শূরৈঃ সঙ্কীর্ণা বসুধাভবৎ। বাণপাতনিকৃত্তাস্তু যোধাস্তে কুরুসত্তম! ॥১০॥
চেষ্টন্তো বিবিধাশ্চেষ্টা ব্যদৃশ্যন্ত মহাহবে। বর্ত্তমানে তথা যুদ্ধে ঘোরে দেবাসুরোপমে ॥১১॥
অব্রবীৎ ক্ষত্রিয়াংস্তত্র ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ। অভিদ্রবত সংযত্তাঃ কুম্ভযোনিং মহারথাঃ ॥১২॥
এষো হি পার্ষতো বীরো ভারদ্বাজেন সঙ্গতঃ। ঘটতে চ যথাশক্তি ভারদ্বাজস্য নাশনে ॥১৩॥
যাদৃশানি হি রূপাণি দৃশ্যন্তেঽস্য মহারণে। অদ্য দ্রোণং রণে ক্রুদ্ধো ঘাতয়িষ্যতি পার্ষতঃ ॥১৪॥
তে যূয়ং সহিতা ভূত্বা যুধ্যধ্বং কুম্ভসম্ভবম্। যুধিষ্ঠিরসমাজ্ঞপ্তাঃ সৃঞ্জয়ানাং মহারথাঃ ॥১৫॥
অভ্যদ্রবন্ত সংযত্তা ভারদ্বাজজিঘাংসবঃ। তান্ সমাপততঃ সর্বান্ ভারদ্বাজো মহারথঃ ॥১৬॥
অভ্যবর্ত্তত বেগেন মর্ত্তব্যমিতি নিশ্চিতঃ। প্রয়াতে সত্যসন্ধে তু সমকম্পত মেদিনী ॥১৭॥
ববুর্ব্বাতাঃ সনির্ঘাতাস্ত্রাসয়ানা বরূথিনীম্। পপাত মহতী চোল্কা আদিত্যান্নিশ্চরন্ত্যত ॥১৮॥
দীপয়ন্তী উভে সেনে শংসন্তীব মহদ্ভয়ম্। জজ্বলুশ্চৈব শস্ত্রাণি ভারদ্বাজস্য মারিষ! ॥১৯॥
রথাঃ স্বনন্তি চাত্যর্থং হয়াশ্চাশ্রূণ্যবাসৃজন্। হতৌজা ইব চাপ্যাসীদ্ভারদ্বাজো মহারথঃ ॥২০॥
প্রাস্ফুরন্নয়নঞ্চাস্য বামং বাহুস্তথৈব চ। বিমনাশ্চাভবদ্যুদ্ধে দৃষ্ট্বা পার্ষতমগ্রতঃ ॥২১॥
ঋষীণাং ব্রহ্মবাদানাং স্বর্গস্য গমনং প্রতি। সুযুদ্ধেন ততঃ প্রাণানুৎস্রষ্টুমুপচক্রমে ॥২২॥

(২)…দশাযুতানি তীক্ষাগ্রৈঃ…পি বর্দ্ধ।

পাঞ্চাল্যং বিরথং ভীমো হতসর্বায়ুধং বলী।
সুবিষণ্ণং মহাত্মানং ত্বরমাণঃ সমভ্যয়াৎ ॥৪॥
ততঃ স্বরথমারোপ্য পাঞ্চাল্যমরিমর্দ্দনঃ।
অব্রবীদভিসংপ্রেক্ষ্য দ্রোণমস্যন্তমন্তিকাৎ ॥৫॥
ন ত্বদন্য ইহাচার্য্যং যোদ্ধুমুৎসহতে পুমান্।
ত্বরস্ব প্রাগ্‌বধায়ৈব ত্বয়ি ভারঃ সমাহিতঃ ॥৬॥
স তথোক্তো মহাবাহুঃ সর্ব্বভারসহং ধনুঃ।
অভিপত্যাদদে ক্ষিপ্রমায়ুধপ্রবরং দৃঢ়ম্ ॥৭॥
সংরব্ধশ্চ শরানস্যন্ দ্রোণং দুর্বারণং রণে।
বিবারয়িষুরাচার্য্যং শরবর্ষৈরবাকিরৎ ॥৮॥

ভারতকৌমুদী

পাঞ্চাল্যমিতি। পাঞ্চাল্যং ধৃষ্টদ্যুম্নম্। হতানি সর্ব্বাণ্যায়ুধানি যস্য তম্ ॥৪॥
তত ইতি। অরিমর্দ্দনো ভীমঃ। অস্যন্তং বাণান্ ক্ষিপন্তম্ ॥৫॥
নেতি। উৎসহতে শক্নোতি। বধায় দ্রোণস্য। সমাহিতঃ স্থাপিতঃ ॥৬॥
স ইতি। সর্বভারসহং সর্ববিধাকর্ষণসহম্। আদদে পুনর্জগ্রাহ ॥৭॥
সমিতি। সংরব্ধঃ ক্রুদ্ধঃ, অস্যন্ ক্ষিপন্। বিবারয়িষুর্বারয়িতুমিচ্ছুঃ ॥৮॥

ওদিকে রথ ও সমস্ত অস্ত্র বিনষ্ট হইলে, মহাত্মা ধৃষ্টদ্যুম্ন অতিবিষণ্ণ হইয়া অবস্থান করিতেছিলেন; তখন বলবান্ ভীমসেন তাঁহার নিকট গমন করিলেন ॥৪॥

তৎপর শত্রুমর্দ্দন ভীমসেন ধৃষ্টদ্যুম্নকে আপন রথে তুলিয়া লইয়া এবং দ্রোণ নিকট হইতে অস্ত্রক্ষেপ করিতেছেন দেখিয়া ধৃষ্টদ্যুম্নকে বলিলেন—॥৫॥

'পাঞ্চালরাজপুত্র! আপনি ভিন্ন অন্য কোন পুরুষই দ্রোণের সহিত যুদ্ধ করিতে সমর্থ হইবে না। অতএব আপনি উঁহাকে বধ করিবার জন্য ত্বরান্বিত হউন; পূর্ব্বেই আপনার উপরে এ ভার স্থাপিত হইয়াছে' ॥৬॥

ভীমসেন সেইরূপ বলিলে, মহাবাহু ধৃষ্টদ্যুম্ন দ্রুত যাইয়া সত্বর সর্বভারসহ, দৃঢ় ও অস্ত্রশ্রেষ্ঠ একখানা ধনু গ্রহণ করিলেন ॥৭॥

পরে ধৃষ্টদ্যুম্ন ক্রুদ্ধ হইয়া বাণক্ষেপ করিতে থাকিয়া যুদ্ধে দুর্নিবার দ্রোণাচার্য্যকে বারণ করিবার ইচ্ছা করিয়া তাঁহার উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥৮॥

(৬)···ত্বরস্ব প্রাগ্‌বধাদস্য···পি বর্দ্ধ। (৭)···সর্ব্বভারসহং নবম্···পি বঙ্গ বর্দ্ধ

তৌ ন্যবারয়তাং শ্রেষ্ঠৌ সংরব্ধৌ রণশোভিনৌ।
উদীরয়েতাং ব্রাহ্মাণি দিব্যান্যস্ত্রাণ্যনেকশঃ ॥৯॥
স মহাস্ত্রৈর্মহারাজ! দ্রোণমাচ্ছাদয়দ্রণে।
নিহত্য সর্ব্বাণ্যস্ত্রাণি ভারদ্বাজস্য পার্ষতঃ ॥১০॥
স বশাতীন্ শিবীংশ্চৈব বাহ্লীকান্ কৌরবানপি।
রক্ষিষ্যমাণান্ সংগ্রামে দ্রোণং ব্যধমদচ্যুতঃ ॥১১॥
ধৃষ্টদ্যুম্নস্তথা রাজন্! গভস্তিভিরিবাংশুমান্।
বভৌ প্রচ্ছাদয়ন্নাশাঃ শরজালৈঃ সমন্ততঃ ॥১২॥
তস্য দ্রোণো ধনুশ্ছিত্ত্বা বিদ্ধ্বা চৈনং শিলীমুখৈঃ।
মর্ম্মাণ্যভ্যহনদ্ভূয়ঃ স ব্যথাং পরমামগাৎ ॥১৩॥
তং বিংশতিসহস্রাণি পাঞ্চালানাং রথর্ষভাঃ।
তথা চরন্তং সংগ্রামে সর্ব্বতোঽবাকিরন্ শরৈঃ ॥১৪॥

ভারতকৌমুদী

তাবিতি। ন্যবারয়তাং পরস্পরম্। উদীরয়েতাং ন্যক্ষিপতাম্। বৃদ্ধ্যভাব আর্ষঃ ॥৯॥
স ইতি। ভারদ্বাজস্য দ্রোণস্য, পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ ॥১০॥
স ইতি। দ্রোণং রক্ষিষ্যমাণানিতি সম্বন্ধঃ। ব্যধমৎ ন্যপীড়য়ৎ, অচ্যুতো বীরধর্ম্মাৎ ॥১১॥
ধৃষ্টেতি। গভস্তিভিঃ কিরণৈঃ, অংশুমান্ সূর্য্যঃ। আশা দিশঃ ॥১২॥
তস্যেতি। অভ্যহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ। অগাৎ প্রাপৎ ॥১৩॥
তমিতি। রথর্ষভা রথিশ্রেষ্ঠাঃ। অবাকিরন্ প্রাহরন্ ॥১৪॥

ক্রমে ক্রুদ্ধ, সমরশোভী ও ধনুর্দ্ধরশ্রেষ্ঠ দ্রোণ ও ধৃষ্টদ্যুম্ন ব্রহ্মাস্ত্র ও অন্যান্য অনেক অলৌকিক অস্ত্র নিক্ষেপ করিতে থাকিলেন ও পরস্পর বারণ করিতে লাগিলেন ॥৯॥

মহারাজ! তৎপরে ধৃষ্টদ্যুম্ন দ্রোণের সমস্ত অস্ত্র প্রতিহত করিয়া উত্তম অস্ত্রসমূহে তাঁহাকে আবৃত করিয়া ফেলিলেন ॥১০॥

এবং বীরধর্ম্মান্বিত ধৃষ্টদ্যুম্ন যুদ্ধে দ্রোণের রক্ষক বশাতি, শিবি, বাহ্লীক ও কৌরবদিগকে পীড়ন করিতে থাকিলেন ॥১১॥

রাজা! তৎকালে ধৃষ্টদ্যুম্ন কিরণদ্বারা সূর্য্যের ন্যায় বাণসমূহদ্বারা সমস্ত দিক্ আবৃত করতঃ প্রকাশ পাইতে লাগিলেন ॥১২॥

তখন দ্রোণ বাণদ্বারা তাঁহার ধনু ছেদন ও তাঁহাকে তাড়ন করিয়া পুনরায় মর্ম্মস্থানে আঘাত করিলেন; তাহাতে ধৃষ্টদ্যুম্ন গুরুতর ব্যথা পাইলেন ॥১৩॥

(৯) তৌ নিবারয়তাং শ্রেষ্ঠৌ···বর্দ্ধ।

তৈঃ শরৈরাবৃতং দ্রোণং নাপশ্যাম মহারথম্ ।
ভাস্করং জলদৈ রুদ্ধং বর্ষাস্বিব বিশাংপতে ! ॥১৫॥
বিধূয় তান্ বাণগণান্ পাঞ্চালানাং মহারথঃ ।
ততঃ প্রাদুষ্করোদ্‌দ্রোণো ব্রাহ্মমস্ত্রং পরন্তপঃ ।
বধায় তেষাং শূরাণাং পাঞ্চালানামমর্ষিতঃ ॥১৬॥
ততো ব্যরোচত দ্রোণো বিনিঘ্নন্ সর্ব্বসোমকান্ ।
শিরাংস্যপাতয়চ্চাপি পাঞ্চালানাং মহামৃধে ।
তথৈব পরিঘাকারান্ বাহূন্ কনকভূষণান্ ॥১৭॥
তে বধ্যমানাঃ সমরে ভারদ্বাজেন পার্থিবাঃ ।
মেদিন্যামন্বকীর্য্যন্ত বাতনুন্না ইব দ্রুমাঃ ॥১৮॥
কুঞ্জরাণাঞ্চ পততাং হয়ৌঘানাঞ্চ ভারত ! ।
অগম্যরূপা পৃথিবী মাংসশোণিতকর্দ্দমা ॥১৯॥

ভারতকৌমুদী

তৈরিতি। জলদৈর্মেঘৈঃ, রুদ্ধমাবৃতম্ ॥১৫॥
বিধূয়েতি। বিধূয় প্রতিহত্য। প্রাদুষ্করোদিত্যড়াগমাভাব আর্ষঃ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৬॥
তত ইতি। তথৈব বাহূনপ্যপাতয়দিতি সম্বন্ধঃ। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৭॥
ত ইতি। অন্বকীর্য্যন্ত ব্যক্ষিপ্যন্ত, বাতনুন্না বায়ুভগ্নাঃ ॥১৮॥
কুঞ্জরাণামিতি। অগম্যরূপা অভবৎ, মাংসৈঃ শোণিতৈশ্চ কর্দ্দমো যস্যাং সা ॥১৯॥

দ্রোণ সেইভাবে যুদ্ধে বিচরণ করিতে লাগিলে, পাঞ্চালদেশীয় বিংশতি-সহস্র রথিশ্রেষ্ঠ সকল দিক্ হইতে দ্রোণের উপরে বাণক্ষেপ করিতে লাগিলেন ॥১৪॥

নরনাথ! বর্ষাকালে মেঘাবৃত সূর্য্যের ন্যায় তৎকালে তাহাদের বাণে আবৃত মহারথ দ্রোণকে আমরা দেখিতে পাইলাম না ॥১৫॥

তদনন্তর মহারথ ও শত্রুসন্তাপকারী দ্রোণ ক্রুদ্ধ হইয়া পাঞ্চালগণের সেই বাণগুলিকে প্রতিহত করিয়া সেই পাঞ্চালদেশীয় বীরগণকে বধ করিবার জন্য ব্রহ্মাস্ত্র আবিষ্কার করিলেন ॥১৬॥

তাহার পর দ্রোণ সমস্ত সোমক সংহার করিতে থাকিয়া বীরশোভায় শোভিত হইলেন এবং তিনি মহাযুদ্ধে পাঞ্চালগণের মস্তক, আর স্বর্ণভূষিত পরিঘতুল্য বাহু সকল নিপাতিত করিতে থাকিলেন ॥১৭॥

যুদ্ধে দ্রোণ বধ করিতে লাগিলে, রাজারা বায়ুভগ্ন বৃক্ষসমূহের ন্যায় ভূতলে পতিত হইতে লাগিলেন ॥১৮॥

হত্বা বিংশতিসাহস্রান্ পাঞ্চালানাং রথব্রজান্।
অতিষ্ঠদাহবে দ্রোণো বিধূমোঽগ্নিরিব জ্বলন্ ॥২০॥
তথৈব চ পুনঃ ক্রুদ্ধো ভারদ্বাজঃ প্রতাপবান্।
বসুদানস্য ভল্লেন শিরঃ কায়াদপাহরৎ ॥২১॥
পুনঃ পঞ্চশতান্ মৎস্যান্ ষট্ সহস্রাংশ্চ সৃঞ্জয়ান্।
হস্তিনামযুতং হত্বা জঘানাশ্বাযুতং পুনঃ ॥২২॥
ক্ষত্রিয়াণামভাবায় দৃষ্ট্বা দ্রোণমবস্থিতম্।
ঋষয়োঽভ্যাগমংস্তূর্ণং হব্যবাহপুরোগমাঃ ॥২৩॥
বিশ্বামিত্রো জমদগ্নির্ভরদ্বাজোঽথ গৌতমঃ।
বশিষ্ঠঃ কশ্যপোঽত্রিশ্চ ব্রহ্মলোকং নিনীষবঃ ॥২৪॥
সিকতাঃ পৃশ্নয়ো গর্গা বালখিল্যা মরীচিপাঃ।
ভৃগবোঽঙ্গিরসশ্চৈব সূক্ষ্মাশ্চান্যে মহর্ষয়ঃ ॥২৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

হত্বেতি। রথানাং ব্রজান্ সমূহান্। বিধূমো ধূমশূন্যঃ ॥২০॥

তথেতি। ভারদ্বাজো দ্রোণঃ। বসুদানস্য তদাখ্যস্য বীরস্য ॥২১॥

পুনরিতি। পঞ্চ শতানি যেষাং তান্। এবং ষট্সহস্রানপি ॥২২॥

ক্ষত্রিয়াণামিতি। অভাবায় ধ্বংসায়। হব্যবাহো বহ্নিদেবঃ পুরোগমঃ অগ্রগামী যেষাং তে। নিনীষবো দ্রোণং নেতুমিচ্ছবঃ। সিকতাদীনি তত্তন্মহর্ষিগণনামানি ॥২৩—২৫॥

ভরতনন্দন! ক্রমে পতিত হস্তী ও অশ্বগণের মাংসে ও রক্তে কর্দ্দম হইয়া যাওয়ায় রণভূমি অগম্য হইয়া পড়িল ॥১৯॥

এইভাবে দ্রোণ পাঞ্চালদেশীয় বিংশতিসহস্র রথীকে বধ করিয়া ধূমশূন্য অগ্নির ন্যায় রণস্থলে অবস্থান করিতে লাগিলেন ॥২০॥

সেই ভাবেই প্রতাপশালী দ্রোণ পুনরায় ক্রুদ্ধ হইয়া একটা ভল্লদ্বারা বসুদানের দেহ হইতে মস্তকটা অপহরণ করিলেন ॥২১॥

দ্রোণ পুনরায় পঞ্চশত মৎস্যদেশীয় সৈন্য, ষট্ সহস্র সৃঞ্জয় ও দশসহস্র হস্তী বধ করিয়া আবার দশসহস্র অশ্ব বধ করিলেন ॥২২॥

তখন দ্রোণকে ক্ষত্রিয়ধ্বংসের জন্য অবস্থান করিতে দেখিয়া তাঁহাকে ব্রহ্মলোকে লইয়া যাইবার জন্য বিশ্বামিত্র, জমদগ্নি, ভরদ্বাজ, গৌতম, বশিষ্ঠ, কশ্যপ ও অত্রি ঋষি এবং সিকত, পৃশ্নি, গর্গ, বালখিল্য, মরীচিপ, ভৃগু, অঙ্গিরা

(২৩)···ঋষয়োঽভ্যাগতাস্তর্ণম্··· বা।

ত এনমব্রুবন্ সর্ব্বে দ্রোণমাহবশোভিনম্ ।
অধর্ম্মতঃ কৃতং যুদ্ধং সময়ো নিধনস্য তে ॥২৬॥
ন্যস্যায়ুধং রণে দ্রোণ ! সমীক্ষ্যাস্মানবস্থিতান্ ।
নাতঃ ক্রূরতরং কর্ম্ম পুনঃ কর্ত্তুমিহার্হসি ॥২৭॥
বেদবেদাঙ্গবিদুষঃ সত্যধর্ম্মরতস্য তে ।
ব্রাহ্মণস্য বিশেষেণ তবৈতন্নোপপদ্যতে ॥২৮॥
ত্যজায়ুধমমোঘেষো ! তিষ্ঠ বর্ত্মনি শাশ্বতে ।
পরিপূর্ণশ্চ কালস্তে বস্তুং লোকঽস্য মানুষে ॥২৯॥
ব্রহ্মাস্ত্রেণ ত্বয়া দগ্ধা অনস্ত্রজ্ঞা নরা যুধি ।
যদেতদীদৃশং বিপ্র ! কৃতং কর্ম্ম ন সাধু তৎ ॥৩০॥

ভারতকৌমুদী

ত ইতি। অধর্ম্মতঃ—যো যদস্ত্রং ন জানাতি তং প্রতি তদস্ত্রক্ষেপাদিতি ভাবঃ।২৬॥
ন্যস্যেতি। ন্যস্য নিক্ষিপ। ক্রূরতরম্ অধিকনিষ্ঠুরম্ ॥২৭॥
বেদেতি। বেদান্ ঋগাদীন্ বেদাঙ্গানি শিক্ষাদীনি বেত্তীতি তস্য। এতৎ হিংসনম্ ॥২৮॥
ত্যজেতি। হে অমোঘেষো ! অব্যর্থবাণ ! শাশ্বতে চিরস্থায়িব্রহ্মলোকীয়ে ॥২৯॥
নন্বধর্ম্মতঃ কৃতং যুদ্ধমিতি কথমুক্তমিত্যাহ ব্রহ্মেতি। অনস্ত্রজ্ঞা! ব্রহ্মাস্ত্রানভিজ্ঞাঃ ॥৩০॥

অন্যান্য সূক্ষ্ম মহর্ষিরা অগ্নিদেবকে অগ্রবর্ত্তী করিয়া সত্বর সেস্থানে আগমন করিলেন ॥২৩—২৫॥

পরে তাঁহারা সকলে সমরশোভী দ্রোণকে বলিলেন—'দ্রোণ ! তুমি অধর্ম্ম অনুসারে যুদ্ধ করিয়াছ। সুতরাং তোমার মৃত্যুর সময় হইয়াছে ॥২৬॥

অতএব দ্রোণ ! তুমি আমাদিগকে সম্মুখে অবস্থিত দেখিয়া অস্ত্র ত্যাগ কর ; ইহার পরে আর গুরুতর নিষ্ঠুর কার্য্য করিতে পার না ॥২৭॥

তুমি বেদ-বেদাঙ্গবিৎ এবং সত্যধর্ম্মে নিরত, বিশেষতঃ ব্রাহ্মণ। সুতরাং তোমার পক্ষে এরূপ নিষ্ঠুর কার্য্য সঙ্গত নহে ॥২৮॥

হে অব্যর্থবাণ দ্রোণ ! অস্ত্র ত্যাগ কর, চিরস্থায়ী ব্রহ্মলোকের পথে প্রবৃত্ত হও ; আজ তোমার মনুষ্যলোকে বাস করিবার কাল পূর্ণ হইয়াছে ॥২৯॥

ব্রাহ্মণ ! তুমি ব্রহ্মাস্ত্রদ্বারা ব্রহ্মাস্ত্রানভিজ্ঞ লোকদিগকে যুদ্ধে দগ্ধ করিয়াছ। অতএব তুমি যে এইরূপ কার্য্য করিয়াছ, তাহা ভাল কর নাই ॥৩০॥

(২৯)…বস্তুং লোকে হ্যমানুষে—পি বর্দ্ধ। (৩০)…নরা ভুবি…নি।

ময়ি জীবতি মত্তাতঃ কেশগ্রহমবাপ্তবান্।
কথমন্যে করিষ্যন্তি পুত্রেভ্যঃ পুত্রিণঃ স্পৃহাম্ ॥১০॥
কামাৎ ক্রোধাদবিজ্ঞানাদ্দর্পাদ্বাল্যেন বা পুনঃ।
বৈধর্ম্মিকাণি কুর্ব্বন্তি তথা পরিভবেন চ ॥১১॥
তদিদং পার্ষতেনেহ মহদাধর্ম্মিকং কৃতম্।
অবজ্ঞায় চ মাং নূনং নৃশংসেন দুরাত্মনা।
তস্যানুবন্ধং দ্রষ্টাসৌ ধৃষ্টদ্যুম্নঃ সুদারুণম্ ॥১২॥
অকার্য্যং পরমং কৃত্বা মিথ্যাবাদী চ পাণ্ডবঃ।
যো হ্যসৌ চ্ছদ্মনাচার্য্যং শস্ত্রমত্যাজয়ত্তদা।
তস্যাদ্য ধর্ম্মপুত্রস্য ভূমিঃ পাস্যতি শোণিতম্ ॥১৩॥

ভারতকৌমুদী

ময়ীতি। অন্যে পুত্রিণঃ পুত্রেভ্যঃ কথং স্পৃহাং সম্মানলাভাভিলাষং করিষ্যন্তি ॥১০॥

কামাদিতি। বাল্যেন মূঢ়তয়া। বৈধর্ম্মিকাণি অধর্ম্মকার্য্যাণি, পরিভবেনাবজ্ঞানেন ॥১১॥

তদিতি। পার্ষতেন ধৃষ্টদ্যুম্নেন। আধর্ম্মিকম্ অধর্ম্মকার্য্যম্। অনুবধ্যতে পশ্চাদুৎপাদ্যত ইত্যনুবন্ধঃ ফলং তম্, দ্রষ্টা দ্রক্ষ্যতি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১২॥

অকার্য্যমিতি। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ। ছদ্মনা কাপট্যেন, আচার্য্যং দ্রোণম্। ষট্পাদঃ ॥১৩॥

কিন্তু তিনি ধর্ম্মসাধনায় প্রবৃত্ত হইয়া সমস্ত সৈন্যের সমক্ষে যে কেশাকর্ষণ অনুভব করিয়াছেন, তাহাই আমার মর্ম্মচ্ছেদ করিতেছে ॥৯॥

আমি জীবিত থাকিতেই আমার পিতা যদি কেশাকর্ষণ অনুভব করিলেন, তবে আর অন্য পুত্রবান্ লোকেরা পুত্রগণ হইতে সম্মানের আশা করিবেন কি করিয়া ॥১০॥

কাম, ক্রোধ, অজ্ঞান, দর্প, মূর্খতা ও অপমানবশতঃ মানুষ অধর্ম্মের কার্য্য করিয়া থাকে ॥১১॥

সুতরাং নৃশংস ও দুরাত্মা ধৃষ্টদ্যুম্ন আমাকে অবজ্ঞা করিয়া নিশ্চয়ই এই গুরুতর অধর্ম্মের কার্য্য করিয়াছে। অতএব ঐ ধৃষ্টদ্যুম্ন অচিরকালমধ্যেই তাহার অতিদারুণ ফল দেখিতে পাইবে ॥১২॥

আর ঐ মিথ্যাবাদী যে পাণ্ডব গুরুতর অকার্য্যের অঙ্গীকার করিয়া ছলক্রমে তখন আচার্য্যকে অস্ত্রত্যাগ করাইয়াছে, আজ রণভূমি সেই ধর্ম্মপুত্রের রক্তপান করিবে ॥১৩॥

(১১)…হর্ষাদ্বাল্যেন বা পুনঃ। বিধর্ম্মকাণি কুর্ব্বন্তি তথা পরিভবন্তি চ—নি। (১৩)…শস্ত্রং সন্ন্যাসয়ত্তদা…বা নি।

শপে সত্যেন কৌরব্য ! ইষ্টাপূর্ত্তেন চৈব হ।
অহত্বা সর্ব্বপাঞ্চালান্ যদি জীবেয়মিত্যুত ॥১৪॥
সর্ব্বোপায়ৈর্যতিষ্যামি পাঞ্চালানামহং বধে।
ধৃষ্টদ্যুম্নঞ্চ সমরে হন্তাহং পাপকারিণম্ ॥১৫॥
কর্ম্মণা যেন তেনেহ মৃদুনা দারুণেন বা।
পাঞ্চালানাং বধং কৃত্বা শান্তিং লব্ধাস্মি কৌরব ! ॥১৬॥
যদর্থং পুরুষব্যাঘ্র ! পুত্রানিচ্ছন্তি মানবাঃ।
প্রেত্য চেহ চ সংপ্রাপ্তাত্ত্রায়ন্তে মহতো ভয়াৎ ॥১৭॥
পিত্রা তু মম সাবস্থা প্রাপ্তা নির্ব্বন্ধুনা যথা।
ময়ি শৈলপ্রতীকাশে পুত্রে শিষ্যে চ জীবতি ॥১৮॥

ভারতকৌমুদী

শপ ইতি। ইষ্টমগ্নিহোত্রাদি চ পূর্ত্তং বাপ্যাদি চ তেন। সমাহারদ্বন্দ্বে ৎকবদ্ভাবঃ, "হ্রস্বস্য দীর্ঘতা" ইতি পূর্বপদান্তদীর্ঘতা। অনয়োঃ প্রমাণঞ্চ বহুশঃ পূর্বমুক্তম্ ॥১৪॥

সর্ব্বেতি। সর্বোপায়ৈঃ সদ্ভিরসদ্ভির্বা। যতিষ্যামি যতিষ্যে। হন্তা হনিষ্যামি ॥১৫॥

কর্ম্মণেতি। মৃদুনা কোমলেন। লব্ধাস্মি লপ্স্যে ॥১৬॥

যদিতি। যদর্থং তদ্‌ব্রবীমীতি শেষঃ। প্রেত্য পরলোকে, সংপ্রাপ্তাদুপস্থিতাৎ ॥১৭॥

পিত্রেতি। নির্বন্ধুনা বান্ধবশূন্যেন। শৈলপ্রতীকাশে পর্বততুল্যে ॥১৮॥

কৌরবনন্দন ! আমি শপথ করিতেছি—যদি সমস্ত পাঞ্চাল বধ না করিয়া জীবিত থাকি, তবে যেন সত্য, অগ্নিহোত্রাদিধর্ম্ম ও বাপীকূপাদিনির্ম্মাণধর্ম্ম হইতে ভ্রষ্ট হই ॥১৪॥

আমি সমস্ত উপায়ে পাঞ্চালগণকে বধ করিবার জন্য চেষ্টা করিব এবং যুদ্ধে পাপকারী ধৃষ্টদ্যুম্নকে বধ করিব ॥১৫॥

কুরুনন্দন ! আমি—কোমল বা নিষ্ঠুর যে কোন কর্ম্মদ্বারা পাঞ্চালগণকে বধ করিয়া শান্তিলাভ করিব ॥১৬॥

পুরুষশ্রেষ্ঠ ! মানুষ যে জন্য পুত্র ইচ্ছা করে, তাহা বলিতেছি—ইহলোকে বা পরলোকে গুরুতর ভয় উপস্থিত হইলে পুত্রেরা পিতৃগণকে রক্ষা করে ॥১৭॥

হায় ! বন্ধুহীন মানুষ যে অবস্থা প্রাপ্ত হয়, আমি পর্ব্বতপ্রমাণ পুত্র ও শিষ্য জীবিত থাকিতে, আমার পিতা সেই অবস্থা প্রাপ্ত হইয়াছেন ॥১৮॥

(১৪)⋯জীবেয়ং ন কথঞ্চন—বা নি। (১৭)⋯সংপ্রাপ্তাস্ত্রায়ন্তে⋯পি বঙ্গ বর্দ্ধ বা।

ধিঙ্মমাস্ত্রাণি দিব্যানি ধিগ্‌বাহূ ধিক্ পরাক্রমম্ ।
যস্মাং দ্রোণঃ সুতং প্রাপ্য কেশগ্রহমবাপ্তবান্ ॥১৯॥
স তথাহং করিষ্যামি যথা ভরতসত্তম ! ।
পরলোকগতস্যাপি ভবিষ্যাম্যনৃণঃ পিতুঃ ॥২০॥
আর্য্যেণ হি ন বক্তব্যা কদাচিৎ স্তুতিরাত্মনঃ ।
পিতুর্বধমমৃষ্যংস্তু বক্ষ্যাম্যদ্যেহ পৌরুষম্ ॥২১॥
অদ্য পশ্যন্তু মে বীর্য্যং পাণ্ডবাঃ সজনার্দ্দনাঃ ।
মৃদ্নতঃ সর্ব্বসৈন্যানি যুগান্তমিব কুর্ব্বতঃ ॥২২॥
নহি দেবা ন গন্ধর্বা নাসুরা ন চ রাক্ষসাঃ ।
অদ্য শক্তা রণে জেতুং রথস্থং মাং নরর্ষভ ! ॥২৩॥
মদন্যো নাস্তি লোকেঽস্মিন্নর্জুনাদ্বাস্ত্রবিৎ ক্বচিৎ ।
অহং হি জ্বলতাং মধ্যে ময়ূখানামিবাংশুমান্ ।
প্রয়োক্তা দেবসৃষ্টানামস্ত্রাণাং পৃতনাগতঃ ॥২৪॥

ভারতকৌমুদী

অতএবাহ ধিগিতি। দিব্যানি অলৌকিকানি। কেশগ্রহং কেশাকর্ষণম্ ॥১৯॥
স ইতি। অনৃণঃ সর্বশত্রুসংহাররূপনিষ্ক্রয়েণেত্যাশয়ঃ ॥২০॥
আর্য্যেণেতি। আর্য্যেণ সজ্জনেন। স্তুতিঃ প্রশংসা। অমৃষ্যন্ অসহমানঃ ॥২১॥
অদ্যেতি। জনার্দ্দনেন কৃষ্ণেণ সহেতি সজনার্দ্দনাঃ। মৃদ্নতো মর্দ্দয়তঃ ॥২২॥
নহীতি: অদ্যেত্যনেন পিতৃবধামর্ষেণ মহত্যুত্তেজনা সূচিতা ॥২৩॥

আমার অলৌকিক অস্ত্র সকলে ধিক্, বাহুযুগলে ধিক্ এবং পরাক্রমেও ধিক্। যে হেতু দ্রোণ আমাকে পুত্র পাইয়া কেশাকর্ষণ অনুভব করিয়াছেন ॥১৯॥

অতএব ভরতশ্রেষ্ঠ! আমি সেইরূপ কার্য্য করিব, যাহাতে পরলোকগত পিতার সম্বন্ধেও অনৃণী হইতে পারি ॥২০॥

সজ্জনের কখনও আত্মপ্রশংসা করা উচিত নহে বটে; কিন্তু পিতৃবধ সহ্য করিতে না পারিয়া আজ আমি নিজ পুরুষকারের প্রশংসা করিব ॥২১॥

আজ কৃষ্ণের সহিত পাণ্ডবেরা আমার শক্তি দর্শন করুক; আমি আজ প্রলয় করিতে থাকিয়াই যেন তাহাদের সমস্ত সৈন্য মর্দ্দন করিব ॥২২॥

নরশ্রেষ্ঠ! আমি রথারূঢ় হইলে, আজ যুদ্ধে দেব, দানব, গন্ধর্ব্ব এবং রাক্ষসেরাও আমাকে জয় করিতে সমর্থ হইবেন না ॥২৩॥

(১৯)…যং স্ম দ্রোণঃ…নি, যস্মাদ্‌দ্রোণঃ…বা। (২১) আচার্য্যেণ হি বক্তব্যা…বর্দ্ধ। (২৩)…মাং নরর্ষভাঃ—বা নি।

ভৃশমিষ্বসনাদস্য মৎপ্রযুক্তা মহাহবে।
দর্শয়ন্তঃ শরা বীর্য্যং প্রমথিষ্যন্তি পাণ্ডবান্ ॥২৫॥
অদ্য সর্ব্বা দিশো রাজন্! ধারাভিরিব সঙ্কুলাঃ।
আবৃতাঃ পত্রিভিস্তীক্ষ্ণৈর্দ্রষ্টারো মামকৈরিহ ॥২৬॥
বিকিরন্ শরজালানি সর্ব্বতো ভৈরবস্বনান্।
শত্রূন্ নিপাতয়িষ্যামি মহাবাত ইব দ্রুমান্ ॥২৭॥
নহি জানাতি বীভৎসুস্তদস্ত্রং ন জনার্দ্দনঃ।
ন ভীমসেনো ন যমৌ ন চ রাজা যুধিষ্ঠিরঃ ॥২৮॥
ন পার্ষতো দুরাত্মাসৌ ন শিখণ্ডী ন সাত্যকিঃ।
যদিদং ময়ি কৌরব্য! সকল্যং সনিবর্ত্তনম্ ॥২৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

মদিতি। জ্বলতাং প্রতাপিনাম্, ময়ূখানাং ময়ূখবতাম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪॥
ভৃশমিতি। ইষূন্ বাণান্ অস্যতি ক্ষিপত্যনেনেতি ইষ্বসনং ধনুস্তস্মাৎ ॥২৫॥
অদ্যেতি। ধারাভির্মেঘজলানাম্, সঙ্কুলা ব্যাপ্তাঃ। দ্রষ্টারো দ্রক্ষ্যন্তি ॥২৬॥
বিকিরন্নিতি। ভৈরবঃ স্বনো বীরনাদো যেষাং তান্ ॥২৭॥
নহীতি। বীভৎসুরর্জ্জুনঃ। যমৌ নকুলসহদেবৌ। পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ। ময়ি বিদ্যত ইতি শেষঃ। কল্যেন প্রয়োগেণ সহেতি সকল্যম্, নিবর্ত্তনেনোপসংহারেণ চ সহেতি তৎ ॥২৮—২৯॥

এই জগতে কোথাও আমি বা অর্জ্জুন ভিন্ন অন্য কেহ অস্ত্রবিৎ নাই; কিরণশালীদের মধ্যে সূর্য্যের ন্যায় আমি প্রতাপশালীদের মধ্যে প্রধান এবং আমি সৈন্যমধ্যে থাকিয়া দেবনির্ম্মিত অস্ত্রসমূহ প্রয়োগ করিয়া থাকি ॥২৪॥

আজ মহাযুদ্ধে আমার ধনু হইতে নির্গত বাণ সকল আমার শক্তি দেখাইতে থাকিয়া পাণ্ডবগণকে অত্যন্ত মথিত করিবে ॥২৫॥

রাজা! আজ আমাদের পক্ষের লোকেরা দেখিবে—মেঘ জলধারার ন্যায় আমার তীক্ষ্ণ বাণধারায় সমস্ত দিক্ ব্যাপ্ত ও আবৃত হইয়া যাইবে ॥২৬॥

মহাবায়ু যেমন বৃক্ষসমূহ নিপাতিত করে, সেইরূপ আমি আজ বাণসমূহ নিক্ষেপ করিতে থাকিয়া সকল দিকের ভীষণগর্জনকারী শত্রুগণকে নিপাতিত করিব ॥২৭॥

কুরুনন্দন! প্রয়োগ ও উপসংহারের সহিত এই যে অস্ত্র আমার নিকট রহিয়াছে, সে অস্ত্র—অর্জ্জুন, কৃষ্ণ, ভীম, নকুল, সহদেব, যুধিষ্ঠির, দুরাত্মা ধৃষ্টদ্যুম্ন, শিখণ্ডী কিংবা সাত্যকি জানে না ॥২৮—২৯॥

(২৭) কিরন্ হি শরজালানি···বর্দ্ধ। (২৯)·· সকল্পং সনিবর্ত্তনম্,—পি বর্দ্ধ,···সকল্যমনিবর্ত্তনম্—বা।

নারায়ণায় মে পিত্রা প্রণম্য বিধিপূর্ব্বকম্ ।
উপহারঃ পুরা দত্তো ব্রহ্মরূপ উপস্থিতঃ ॥৩০॥
তং স্বয়ং প্রতিগৃহ্যাথ ভগবান্ স বরং দদৌ ।
বব্রে পিতা মে পরমমস্ত্রং নারায়ণং ততঃ ॥৩১॥
অথৈনমব্রবীদ্রাজন্ ! ভগবান্ দেবসত্তমঃ ।
ভবিতা ত্বৎসমো নান্যঃ কশ্চিদ্‌যুধি নরঃ ক্বচিৎ ॥৩২॥
ন ত্বিদং সহসা ব্রহ্মন্ ! প্রয়োক্তব্যং কথঞ্চন ।
ন হ্যেতদস্ত্রমন্যত্র বধাচ্ছত্রোর্নিবর্ত্ততে ॥৩৩॥
ন চৈতচ্ছক্যতে জ্ঞাতুং কং ন বধ্যেদিতি প্রভো ! ।
অবধ্যমপি হন্যাদ্ধি তস্মান্নৈতৎ প্রযোজয়েৎ ॥৩৪॥

---

## ভারতকৌমুদী

অথ ত্বয়েদং কুতঃ প্রাপ্তমিত্যাহ নারেত্যাদি। উপস্থিতঃ স্মৃতিপথোদিতঃ, ব্রহ্মরূপো বেদস্তুতিরূপঃ। "বেদস্তত্ত্বং তপো ব্রহ্ম ব্রহ্মা বিপ্রঃ প্রজাপতিঃ" ইত্যমরঃ ॥৩০॥

তমিতি। স্বয়মিত্যনেন সাক্ষাৎকারঃ সূচিতঃ। দদৌ দাতুমভ্যর্থয়ামাস ॥৩১॥

অথেতি। ত্বৎসমো নান্যো ভবিতা, এতদস্ত্রপ্রভাবাদিতি ভাবঃ ॥৩২॥

নেতি। হি যস্মাৎ, অন্যত্র বিনেত্যর্থঃ ॥৩৩॥

নেতি। হে প্রভো! তপঃপ্রভাবশালিন্!। ন প্রযোজয়েৎ যত্র কুত্র কোঽপি ॥৩৪॥

---

পূর্ব্বে আমার পিতৃদেব যথাবিধানে নমস্কার করিয়া নারায়ণকে বেদস্তুতিরূপ উপহার দিয়াছিলেন (বেদবিধানে স্তব করিয়াছিলেন) ॥৩০॥

তাহার পর ভগবান্ নারায়ণ নিজে সেই স্তব গ্রহণ করিয়া পিতৃদেবকে বর দিতে চাহিলেন ; তৎপরে পিতৃদেব উত্তম নারায়ণাস্ত্রলাভের বর গ্রহণ করিবার ইচ্ছা জানাইলেন ॥৩১॥

রাজা! তদনন্তর দেবশ্রেষ্ঠ ভগবান্ নারায়ণ পিতৃদেবকে বলিলেন—'ব্রাহ্মণ! এই অস্ত্রের প্রভাবে অপর কোন মানুষই যুদ্ধে কখনও তোমার তুল্য হইবে না ॥৩২॥

কিন্তু ব্রাহ্মণ! এ অস্ত্র কোন কারণেই সহসা প্রয়োগ করিও না। কারণ, এ অস্ত্র শত্রুবধ না করিয়া নিবৃত্তি পায় না ॥৩৩॥

প্রভাবশালী ব্রাহ্মণ! এ অস্ত্র কাহাকে বধ করিবে না, ইহা পূর্ব্বে বুঝিতে পারা যায় না ; এ অস্ত্র অবধ্যকেও বধ করে। সুতরাং এ অস্ত্র যেখানে সেখানে প্রয়োগ করিবে না ॥৩৪॥

---

(৩৪)…কেন বধ্যেদিতি প্রভো !…পি, ন চৈতচ্ছক্যতে জেতুম্…নি।

অথ সংখ্যে রথস্যৈব শস্ত্রাণাঞ্চ বিসর্জনম্।
প্রযাচনঞ্চ শত্রূণাং গমনং শরণস্য চ।
এতে প্রশমনে যোগা মহাস্ত্রস্য পরন্তপ ! ॥৩৫॥
সর্ব্বথা পীড়িতো হি স্যাদবধ্যান্ পীড়য়ন্ রণে।
তজ্জগ্রাহ পিতা মহ্যমব্রবীচ্চৈব স প্রভুঃ ॥৩৬॥
ত্বং বর্ষিষ্যসি সর্ব্বাণি শস্ত্রবর্ষাণ্যনেকশঃ।
অনেনাস্ত্রেণ সংগ্রামে তেজসা চ জ্বলিষ্যসি ॥৩৭॥
এবমুক্ত্বা স ভগবান্ দিবমাচক্রমে ততঃ।
এতন্নারায়ণাদস্ত্রং তৎ প্রাপ্তং মম বন্ধুনা ॥৩৮॥
তেনাহং পাণ্ডবাংশ্চৈব পাঞ্চালান্ মৎস্যকেকয়ান্।
বিদ্রাবয়িষ্যামি রণে শচীপতিরিবাসুরান্ ॥৩৯॥

## ভারতকৌমুদী

অথেতি। সংখ্যে যুদ্ধে। বিসর্জনং পরিত্যাগঃ। প্রযাচনমভয়প্রার্থনম্, শরণস্য গমনং প্রাপ্তিঃ। এতে মহাস্ত্রস্যাস্য, প্রশমনে নিবৃত্তৌ, যোগা উপায়াঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৫॥

সর্বথেতি। পীড়য়ন্ অনেনাস্ত্রেণ। তৎ নারায়ণাস্ত্রম্। মহ্যং মম ॥৩৬॥

ত্বমিতি। বর্ষিষ্যসি এতদস্ত্রপ্রভাবাৎ, সর্বাণি সর্ববিধানি ॥৩৭॥

এবমিতি। দিবং গগনম্, আচক্রমে জগাম। বন্ধুনা পিত্রা ॥৩৮॥

## ভারতভাবদীপঃ

অধর্ম্মেণেতি ॥১—৪॥ ধর্ম্মধ্বজবতা যুধিষ্ঠিরস্য ধর্ম্মপুত্রস্য কর্ম্মেতি শেষঃ ॥৫—৯॥ পুত্রিণ ইতি ভাবিনীঃ বৃত্তিমাশ্রিত্য ॥১০॥ বৈধর্ম্মিকাণি ধর্ম্মবিরুদ্ধানি ॥১১॥ আধর্ম্মিকং কৃতং সংসৃষ্টম্ ॥১২—২৮॥ সকল্পং সবিধানম্ ॥২৯॥ ব্রহ্মরূপে ব্রাহ্মণস্বরূপে ॥৩০—৩৫॥ ভগবতি

শত্রুসন্তাপক দ্রোণ ! রথ ও অস্ত্র ত্যাগ, অভয়প্রার্থনা ও শত্রুর শরণাগত হওয়া এই কয়টা এই মহাস্ত্রনিবৃত্তির উপায় ॥৩৫॥

যে লোক এই অস্ত্রদ্বারা যুদ্ধে অবধ্যদিগকে পীড়ন করে, সে লোক নিজেই সর্ব্বপ্রকারে পীড়িত হয়'। পরে আমার পিতা সেই নারায়ণাস্ত্র গ্রহণ করিলেন; তখন প্রভু নারায়ণ তাঁহাকে বলিলেন—॥৩৬॥

'দ্রোণ ! তুমি এই অস্ত্রের প্রভাবে অনেক যুদ্ধে সর্ব্বপ্রকার অস্ত্র বর্ষণ করিবে এবং এই অস্ত্রের গুণে যুদ্ধে তেজে জ্বলিতে থাকিবে' ॥৩৭॥

এইরূপ বলিয়া ভগবান্ নারায়ণ আকাশে উঠিলেন। এইভাবে আমার পিতা তাঁহার নিকট হইতে এই নারায়ণাস্ত্র লাভ করিয়াছিলেন ॥৩৮॥

(৩৫)···বিসর্জনে···বর্দ্ধ। (৩৬) সর্ব্বথা পীড়িতো হিংস্যাৎ···বা নি। (৩৭) ত্বং বর্ধিষ্যসি···নি। (৩৮)···আচক্রমে প্রভুঃ···পিতৃবন্ধুনা—নি।

যথা যথাহমিচ্ছেয়ং তথা ভূত্বা শরা মম।
নিপতেয়ুঃ সপত্নেষু নিহতেম্বপি ভারত ! ॥৪০॥
যথেষ্টমশ্মবর্ষেণ প্রবর্ষিষ্যে পুনঃ পুনঃ।
অয়োমুখৈশ্চ বিহগৈর্দ্রাবয়িষ্যে মহারথান্।
পরশ্বধাংশ্চ নিশিতানুৎস্রক্ষ্যেঽহমসংশয়ম্ ॥৪১॥
সোঽহং নারায়ণাস্ত্রেণ মহতা শক্রতাপন ! ।
শত্রূন্ বিধ্বংসয়িষ্যামি কদর্থীকৃত্য পাণ্ডবান্ ॥৪২॥
মিত্রব্রহ্মগুরুদ্রোহী জাল্মকঃ সুবিগর্হিতঃ।
পাঞ্চালাপসদশ্চাদ্য ন মে জীবন্ বিমোক্ষ্যতে ॥৪৩॥

## ভারতকৌমুদী

তেনেতি। বিদ্রাবয়িষ্যামি পীড়য়িষ্যামি, শচীপতিরিন্দ্রঃ ॥৩৯॥

যথেতি। সপত্নেষু শত্রুষু। অপিশব্দাজ্জীবিতেম্বপি ॥৪০॥

যথেষ্টমিতি। অশ্মবর্ষেণ পাষাণবৃষ্ট্যা অশ্মবর্ষমিত্যর্থঃ। অয়োমুখৈর্লৌহময়চঞ্চুভিঃ, বিহগৈঃ পক্ষিরূপৈরস্ত্রৈঃ। উৎস্রক্ষ্যে নিক্ষেপ্স্যামি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪১॥

স ইতি। কদর্থীকৃত্য নানাভাবেনাভিভূয় ॥৪২॥

মিত্রেতি। একস্যৈব দ্রোণস্য দ্রোহান্মিত্রব্রহ্মগুরুদ্রোহী, জাল্মকঃ কুৎসিতঃ পামরঃ। পাঞ্চালেম্বপ্যপসদো নিকৃষ্টো ধৃষ্টদ্যুম্নঃ ॥৪৩॥

## ভারতভাবদীপঃ

কেন প্রকারেণ বধ্যেৎ তত্তক্ষ্যস্ত্বাবধ্যস্তে সর্ব্বথা পীড়িতঃ, প্রযোক্তা তদেতদিত্যন্বয়ঃ ॥৩৬—৪২॥ জাল্মকো মূর্খঃ ॥৪৩—৪৭॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬৬॥

---

পূর্ব্বকালে ইন্দ্র যেমন অসুরদিগকে মর্দ্দন করিতেন, সেইরূপ আমি আজ সেই নারায়ণাস্ত্রদ্বারা পাণ্ডব, পাঞ্চাল, মৎস্য ও কেকয়গণকে মর্দ্দন করিব ॥৩৯॥

ভরতনন্দন ! আমি যেমন যেমন ইচ্ছা করিব, আমার বাণ সকল তেমন তেমন হইয়া নিহত শত্রুর উপরেও পতিত হইবে ॥৪০॥

আমি বার বার ইচ্ছানুসারে পাষাণ বর্ষণ করিব, লৌহমুখ পক্ষিরূপী অস্ত্রসমূহদ্বারা মহারথগণকে মর্দ্দন করিব এবং নিঃসন্দেহে সুধার পরশুসমূহও নিক্ষেপ করিব ॥৪১॥

শত্রুতাপন ! আমি পাণ্ডবগণকে নানাভাবে অভিভূত করিয়া সেই উত্তম নারায়ণাস্ত্রদ্বারা শত্রুগণকে বিধ্বস্ত করিব ॥৪২॥

---

(৪০)…বিক্রমৎস্বপি ভারত !— নি। (৪২)… শত্রুতাপনঃ…বা নি।

তচ্ছ্রুত্বা দ্রোণপুত্রস্য পর্য্যবর্ত্তত বাহিনী।
ততঃ সর্বে মহাশঙ্খান্ দধ্মুঃ পুরুষসত্তমাঃ ॥৪৪॥
ভেরীশ্চাভ্যহনন্ হৃষ্টা ডিণ্ডিমাংশ্চ সহস্রশঃ।
তথা ননাদ বসুধা খুরনেমিপ্রপীড়িতা।
স শব্দস্তুমুলঃ খং দ্যাং পৃথিবীঞ্চ ব্যনাদয়ৎ ॥৪৫॥
তং শব্দং পাণ্ডবাঃ শ্রুত্বা পর্জন্যনিনদোপমম্।
সমেত্য রথিনাং শ্রেষ্ঠাঃ সহিতাশ্চাপ্যমন্ত্রয়ন্ ॥৪৬॥
তথোক্ত্বা দ্রোণপুত্রোঽপি বার্য্যুপস্পৃশ্য ভারত!।
প্রাদুশ্চকার তদ্দিব্যমস্ত্রং নারায়ণং তদা ॥৪৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি নারায়ণাস্ত্রমোক্ষে অশ্বত্থামপ্রতিজ্ঞায়াং ষট্ষষ্ট্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

তদিতি। তৎ গর্বোক্তিজাতম্। দধ্মুর্বাদয়ামাসুঃ ॥৪৪॥

ভেরীরিতি। অশ্বাদীনাং খুরৈঃ নেমিভিশ্চক্রপ্রান্তৈশ্চ প্রপীড়িতা। দ্যাং স্বর্গম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৫॥

তমিতি। পর্জন্যনিনদোপমং মেঘগর্জনতুল্যম্। সমেত্য আগত্য ॥৪৬॥

তথেতি। উপস্পৃশ্য আচম্য। দিব্যমলৌকিকম্ ॥৪৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি নারায়ণাস্ত্রমোক্ষে ষট্‌ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

মিত্র, ব্রাহ্মণ ও গুরুদ্রোহী, পামর, অতিগর্হিত এবং পাঞ্চালাধম ধৃষ্টদ্যুম্ন আজ আমার নিকট হইতে জীবিত অবস্থায় মুক্তি পাইবে না।' ॥৪৩॥

অশ্বত্থামার সেই গর্ব্বোক্তি শুনিয়া কৌরবসৈন্য ফিরিল। তদনন্তর পুরুষশ্রেষ্ঠেরা সকলে মহাশঙ্খধ্বনি করিতে লাগিলেন ॥৪৪॥

কৌরবেরা হৃষ্টচিত্ত হইয়া সহস্র সহস্র ভেরী ও ডিণ্ডিম বাজাইতে থাকিলেন এবং খুর ও চক্রপ্রান্তের আঘাতে সমরভূমিও শব্দ করিতে লাগিল। ক্রমে সেই তুমুল শব্দ আকাশ, স্বর্গ ও ভূতল নিনাদিত করিল ॥৪৫॥

মেঘগর্জনের তুল্য সেই শব্দ শুনিয়া পাণ্ডবপক্ষের রথিশ্রেষ্ঠেরা আসিয়া মিলিত হইয়া মন্ত্রণা করিতে লাগিলেন ॥৪৬॥

---

* '...ত্রিনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বর্দ্ধ, '...চতুর্নবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ, ...'ষণ্ণবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

# সপ্তষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

প্রাদুর্ভূতে ততস্তস্মিন্নস্ত্রে নারায়ণে প্রভো!।
প্রাবাৎ সপৃষতো বায়ুরনভ্রে স্তনয়িত্নুমান্॥১॥
চচাল পৃথিবী চাপি চুক্ষুভে চ মহোদধিঃ।
প্রতিস্রোতঃ প্রবৃত্তাশ্চ গন্তুং তত্র সমুদ্রগাঃ॥২॥
শিখরাণি ব্যশীর্য্যন্ত গিরীণাং তত্র ভারত!।
অপসব্যং মৃগাশ্চৈব পাণ্ডুসেনাং প্রচক্রিরে॥৩॥
তমসা চান্বকীর্য্যন্ত সূর্য্যশ্চ কলুষোঽভবৎ।
সংপতন্তি চ ভূতানি ক্রব্যাদানি প্রহৃষ্টবৎ॥৪॥

ভারতকৌমুদী

প্রাদুরিতি। প্রাবাৎ প্রবাতি স্ম, সপৃষতো জলবিন্দুসহিতঃ, অনভ্রে মেঘশূন্যেঽপি গগনে, স্তনয়িত্নুমান্ গর্জনবান্, "স্তনয়িত্নুঃ পুমান্ বারিধরেঽপি স্তনিতেঽপি চ" ইতি মেদিনী।১॥

চচালেতি। চচাল চকম্পে। চুক্ষুভে উদ্বেলিতঃ। প্রতিস্রোতঃ স্রোতঃপ্রতিকূলম্॥২॥

শিখরাণীতি। ব্যশীর্য্যন্ত ভগ্নানি। অপসব্যং বামস্থাম্।৩॥

তমসেতি। অন্বকীর্য্যন্ত দিশো ব্যাপ্তাঃ। ভূতানি প্রাণিনঃ, ক্রব্যাদানি মাংসভোজীনি॥৪॥

ভরতনন্দন! তখন এদিকে অশ্বত্থামাও সেইরূপ বলিয়া আচমন করিয়া সেই অলৌকিক নারায়ণাস্ত্র আবিষ্কার করিলেন'॥৪৭॥

———ঃ✱ঃ———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর সেই নারায়ণাস্ত্র আবির্ভূত হইলে, মেঘশূন্য আকাশেও জলবিন্দুবর্ষী ও গর্জনশালী বায়ু বহিতে লাগিল॥১॥

ভূমিকম্প হইতে থাকিল, মহাসমুদ্র উদ্বেলিত হইল এবং নদী সকল স্রোতের প্রতিকূলে চলিতে লাগিল॥২॥

ভরতনন্দন! পর্ব্বতশৃঙ্গ সকল ভগ্ন হইতে থাকিল এবং হরিণগণ পাণ্ডবসৈন্যের বাম দিক্ দিয়া বিচরণ করিতে লাগিল॥৩॥

অন্ধকারে সমস্ত দিক্ আবৃত হইল, সূর্য্য আবিল হইলেন এবং মাংসভোজী প্রাণীরা আনন্দিত হইয়াই যেন আসিতে থাকিল॥৪॥

(৪) তমসা চাবকীর্য্যন্ত···বা নি।

দেবদানবগন্ধর্ব্বাস্ত্রস্তা হ্যাসন্ বিশাংপতে!।
কথঙ্কথাঽভবত্তীব্রা দৃষ্ট্বা তদ্ব্যাকুলং মহৎ ॥৫॥
ব্যথিতাঃ সর্ব্বরাজানস্ত্রস্তাশ্চাসন্ বিশাংপতে!।
তদ্দৃষ্ট্বা ঘোররূপং বৈ দ্রৌণেরস্ত্রং ভয়াবহম্ ॥৬॥

ধৃতরাষ্ট্র উবাচ।

নিবর্ত্তিতেষু সৈন্যেষু দ্রোণপুত্রেণ সংযুগে।
ভৃশং শোকাভিতপ্তেন পিতুর্বধমমৃষ্যতা ॥৭॥
কুরূনাপততো দৃষ্ট্বা ধৃষ্টদ্যুম্নস্য রক্ষণে।
কো মন্ত্রঃ পাণ্ডবেষ্বাসীত্তন্মমাচক্ষ্ব সঞ্জয়!॥৮॥ (যুগ্মকম্)

সঞ্জয় উবাচ।

প্রাগেব বিদ্রুতান্ দৃষ্ট্বা ধার্ত্তরাষ্ট্রান্ যুধিষ্ঠিরঃ।
পুনশ্চ তুমুলং শব্দং শ্রুত্বার্জ্জুনমথাব্রবীৎ ॥৯॥

যুধিষ্ঠির উবাচ।

আচার্য্যে নিহতে দ্রোণে ধৃষ্টদ্যুম্নেন সংযুগে।
নিহতে বজ্রহস্তেন যথা বৃত্রে মহাসুরে ॥১০॥

ভারতকৌমুদী

দেবেতি। কথঙ্কথা তদুৎপাতবিষয়ে লোকানাং মিথঃ সংলাপঃ। ব্যাকুলমুৎপাতম্ ॥৫॥
ব্যথিতা ইতি। সর্বরাজান ইতি গণকৃতমনিত্যমিতি ন্যায়াদদন্তত্বাভাবঃ ॥৬॥
নীতি। অমৃষ্যতা অসহমানেন। আপততঃ পুনরাগচ্ছতঃ। মন্ত্রো মন্ত্রণা ॥৭—৮॥
প্রাগিতি। বিদ্রুতান্ পলায়িতান্, ধার্ত্তরাষ্ট্রান্ ধৃতরাষ্ট্রপক্ষীয়সৈনিকান্ ॥৯॥

নরনাথ! দেব, দানব ও গন্ধর্ব্বগণ ভীত হইয়া পড়িলেন এবং সেই গুরুতর উৎপাত দেখিয়া মানুষের মধ্যে তীব্র আলোচনা চলিল ॥৫॥

আর রাজা! অশ্বত্থামার সেই ভয়ঙ্কর অস্ত্র দেখিয়া রাজারা সকলে ব্যথিত ও ভীত হইয়া পড়িলেন ॥৬॥

ধৃতরাষ্ট্র কহিলেন—'সঞ্জয়! অত্যন্তশোকসন্তপ্ত ও পিতৃবধাসহিষ্ণু অশ্বত্থামা যুদ্ধে কৌরবসৈন্যগণকে ফিরাইলে পর কৌরবগণকে আসিতে দেখিয়া ধৃষ্টদ্যুম্নকে রক্ষা করিবার বিষয়ে পাণ্ডবগণের মধ্যে কি মন্ত্রণা হইয়াছিল, তাহা আমার নিকট বল ॥৭—৮॥

সঞ্জয় কহিলেন—'পূর্ব্বে কৌরবগণকে পলায়িত দেখিয়া আবার তাহাদেরই তুমুল কোলাহল শুনিয়া যুধিষ্ঠির অর্জ্জুনকে বলিতে লাগিলেন ॥৯॥

নাশংসন্তো জয়ং যুদ্ধে দীনাত্মানো ধনঞ্জয় ! ।
আত্মত্রাণে মতিং কৃত্বা প্রাদ্রবন্ কুরবো রণাৎ ॥১১॥ (যুগ্মকম্)
কেচিদ্‌ভ্রান্তৈ রথৈস্তূর্ণং নিহতৈঃ পার্ষ্ণিযন্তৃভিঃ ।
বিপতাকধ্বজচ্ছত্রৈঃ পার্থিবাঃ শীর্ণকূবরৈঃ ॥১২॥
ভগ্ননীড়ৈরাকুলাশ্বৈরারুগ্নাশ্চ বিশেষতঃ ।
ভগ্নাক্ষযুগচক্রৈশ্চ ব্যকৃষ্যন্ত সমন্ততঃ ॥১৩॥ (যুগ্মকম্)
রথান্ বিশীর্ণানুৎসৃজ্য পদ্ভিঃ কেচিচ্চ বিদ্রুতাঃ ।
হয়পৃষ্ঠগতাশ্চান্যে কৃষ্যন্তেঽর্দ্ধচ্যুতাসনাঃ ॥১৪॥
গজস্কন্ধেষু সংস্যূতা নারাচৈশ্চলিতাসনাঃ ।
শরার্ত্তৈর্বিদ্রুতৈর্নাগৈর্হৃতাঃ কেচিদ্দিশো দশ ॥১৫॥

ভারতকৌমুদী

আচার্য্য ইতি। বজ্রহস্তেন ইন্দ্রেণ। দীনাত্মানো বিষণ্ণচিত্তাঃ ॥১০—১১॥

কেচিদিতি। ভ্রান্তৈর্ঘূর্ণিতৈঃ। পার্ষ্ণিযন্তৃভিঃ পৃষ্ঠসারথিভিঃ। শীর্ণকূবরৈর্ভগ্নদীর্ঘদারুভিঃ। ভগ্নানি নীড়ানি উপবেশনস্থানানি যেষাং তৈঃ। আরুগ্ণা ভগ্নাঙ্গাঃ। অক্ষোঽপি দারুবিশেষঃ ॥১২—১৩॥

রথানিতি। বিশীর্ণান্ ক্ষীণান্। বিদ্রুতাঃ পলায়িতাঃ। কৃষ্যন্তে কৃষ্টাঃ। নীয়ন্তে স্ম ॥১৪॥

গজেতি। সংস্যূতা গ্রথিতাঃ। বিদ্রুতৈর্দ্রুতং চলিতৈঃ, নাগৈর্গজৈঃ ॥১৫॥

যুধিষ্ঠির বলিলেন—'অর্জ্জুন ! ইন্দ্র যেমন মহাসুর বৃত্রকে বধ করিয়াছিলেন, সেইরূপ ধৃষ্টদ্যুম্ন যুদ্ধে দ্রোণাচার্য্যকে বধ করিলে, কৌরবেরা বিষণ্ণচিত্ত হইয়া যুদ্ধে জয়ের আশা না করিয়া আত্মরক্ষার ইচ্ছা করিয়া রণস্থল হইতে পলায়ন করিয়াছিল ॥১০—১১॥

বহুরথের ধ্বজ, পতাকা ও ছত্র পড়িয়া গিয়াছিল, পৃষ্ঠবর্ত্তী সারথিপর্য্যন্ত নিহত হইয়াছিল, আর দীর্ঘদারুগুলি বিশীর্ণ এবং উপবেশনস্থান, লম্বিত কাষ্ঠ, তির্য্যক্ কাষ্ঠ ও চক্র ভগ্ন হইয়া গিয়াছিল, সেই অবস্থাতে রথগুলি বেগে ঘুরিতেছিল; তৎকালে অশ্বগুলি আকুল হইয়া কতকগুলি পীড়িত রাজাকে নানাদিকে আকর্ষণ করিয়া লইয়া যাইতেছিল ॥১২—১৩॥

কতকগুলি লোক ভগ্ন রথ পরিত্যাগ করিয়া পাদচারে বেগে পলায়ন করিয়াছিল এবং অশ্বপৃষ্ঠস্থিত অন্য কতকগুলি লোকের আসন অর্দ্ধচ্যুত হইলে, সেই অবস্থাতেই অশ্বেরা তাহাদিগকে টানিয়া লইয়া গিয়াছিল ॥১৪॥

(১৩)…প্রারুহ্যাশ্বান্ বিচেতসঃ। ভীতাঃ পাদৈর্হয়ান্ কেচিত্ত্বরয়ন্তঃ স্বয়ং রথান্। …ব্যাকৃষ্যন্ত…বা নি।

বিশস্ত্রকবচাশ্চান্যে বাহনেভ্যঃ ক্ষিতিং গতাঃ।
সংছিন্না নেমিভিশ্চৈব মৃদিতাশ্চ হয়দ্বিপৈঃ ॥১৬॥
ক্রোশন্তস্তাত! পুত্রেতি পলায়ন্ত্যপরে ভয়াৎ।
নাভ্যজানন্ত চান্যোন্যং কশ্মলাভিহতৌজসঃ ॥১৭॥
পুত্রান্ পিতৄন্ সখীন্ ভ্রাতৄন্ সমারোপ্য দৃঢ়ক্ষতান্।
জলেন ক্লেদয়ন্ত্যন্যে বিমুচ্য কবচান্যপি ॥১৮॥
অবস্থাং তাদৃশীং প্রাপ্য হতে দ্রোণে দ্রুতং বলম্।
পুনরাবর্ত্তিতং কেন যদি জানাসি শংস মে ॥১৯॥

ভারতকৌমুদী

বিশস্ত্রেতি। নেমিভিশ্চক্রপ্রান্তৈঃ, মৃদিতাঃ পাদপাতেন মর্দ্দিতাঃ ॥১৬॥
ক্রোশন্ত ইতি। ক্রোশন্ত আহ্বয়ন্তঃ। কশ্মলেন মোহেনাভিহতৌজসঃ ॥১৭॥
পুত্রানিতি। সমারোপ্য কূপতীরাদৌ। ক্লেদয়ন্তি সিঞ্চন্তি স্ম, বিমুচ্য প্রচ্যাব্য ॥১৮॥
অবস্থামিতি। দ্রুতং পলায়িতম্, বলং কৌরবসৈন্যম্। শংস ব্রূহি ॥১৯॥

নারাচ পতিত হইয়া কতকগুলি লোককে হস্তিস্কন্ধে সেলাই করিয়া ফেলিয়াছিল, তখন তাহাদের আসন সরিয়া গিয়াছিল, সেই অবস্থাতে সেই লোকগুলিকে লইয়া বাণপীড়িত ও দ্রুত চলিত হস্তিগণ দশ দিকে বিচরণ করিতেছিল ॥১৫॥

নিরস্ত্র ও কবচশূন্য অন্য অনেক লোক বাহন হইতে ভূতলে পড়িয়া গিয়াছিল, তখন তাহারা চক্রপ্রান্তের আঘাতে ছিন্ন এবং হস্তী ও অশ্বের চরণাঘাতে মর্দ্দিত হইয়াছিল ॥১৬॥

অপর লোকেরা 'হে তাত! হে পুত্র!' এইভাবে আহ্বান করতঃ ভয়ে পলায়ন করিতেছিল এবং মোহে তেজ বিনষ্ট হওয়ায় অনেকে আত্মীয়গণকে চিনিতেই পারে নাই ॥১৭॥

অন্য লোকেরা ক্ষতবিক্ষত পুত্র, পিতা, সখা ও ভ্রাতাদিগকে তুলিয়া লইয়া তাহাদের কবচ খুলিয়া ফেলাইয়া জলদ্বারা তাহাদিগকে প্রক্ষালন করিতেছিল ॥১৮॥

অর্জ্জুন! দ্রোণ নিহত হইলে, কৌরবসৈন্য সেইরূপ অবস্থায় উপনীত হইয়া বেগে পলায়ন করিতেছিল; আবার কোন্ ব্যক্তি তাহাদিগকে ফিরাইল; এ বিষয় যদি জানিয়া থাক, তবে আমার নিকট বল ॥১৯॥

(১৭)···পলায়ন্তে পরে ভয়াৎ···বা নি।

হয়ানাং হেষতাং শব্দঃ কুঞ্জরাণাঞ্চ বৃংহতাম্।
রথনেমিস্বনৈশ্চাত্র বিমিশ্রঃ শ্রূয়তে মহান্ ॥২০॥
এতে শব্দা ভৃশং তীব্রাঃ প্রবৃত্তাঃ কুরুসাগরে।
মুহুর্মুহুরুদীর্য্যন্তে কম্পয়ন্ত্যপি মামকান্ ॥২১॥
য এষ তুমুলঃ শব্দঃ শ্রূয়তে লোমহর্ষণঃ।
সেন্দ্রানপ্যেষ লোকাংস্ত্রীন্ ভঞ্জ্যাদিতি মতির্মম ॥২২॥
মন্যে বজ্রধরস্যৈষ নিনাদো ভৈরবস্বনঃ।
দ্রোণে হতে কৌরবার্থং ব্যক্তমভ্যেতি বাসবঃ ॥২৩॥
প্রহৃষ্টরোমকূপাঃ স্ম সংবিগ্না রথপুঙ্গবাঃ।
ধনঞ্জয়! গুরুং শ্রুত্বা তত্র নাদং সুভীষণম্ ॥২৪॥
ক এষ কৌরবান্ দীর্ণানবস্থাপ্য মহারথঃ।
নিবর্ত্তয়তি যুদ্ধার্থং মৃধে দেবেশ্বরো যথা ॥২৫॥

ভারতকৌমুদী

হয়ানামিতি। হেষতাং হেষারবং কুর্ব্বতাম্, বৃংহতাং বৃংহণধ্বনিং কুর্ব্বতাম্ ॥২০॥
এত ইতি। প্রবৃত্তা জাতাঃ, কুরুঃ কুরুসৈন্যং সাগর ইব তস্মিন্। উদীর্য্যন্তে উত্তিষ্ঠন্তি ॥২১॥
য ইতি। ভঞ্জ্যাৎ ভয়োৎপাদনেন সংঘবিশ্লিষ্টান্ কুর্য্যাৎ ॥২২॥
মন্য ইতি। স্বনপদস্য পুনরুক্তিঃ। বাসবঃ স ইন্দ্রঃ ॥২৩॥
প্রহৃষ্টেতি। স্মেতি পাদপূরণে। সংবিগ্না ভীতাঃ। গুরুং মহান্তম্ ॥২৪॥
ক ইতি। দীর্ণান্ ভগ্নান্। মৃধে রণাঙ্গনে ॥২৫॥

---

অশ্বগণের হেষারব এবং হস্তিগণের বৃংহিতধ্বনি রথচক্রের শব্দের সহিত মিলিত হইয়া বিশালরূপে শ্রুতিগোচর হইতেছে ॥২০॥

কৌরবসৈন্যসমুদ্রে উৎপন্ন অতিতীব্র এই শব্দগুলি মুহুর্মুহু উঠিতেছে এবং আমার পক্ষকে কম্পিত করিতেছে ॥২১॥

এই যে তুমুল ও লোমহর্ষণ শব্দ শুনা যাইতেছে, ইহা ইন্দ্রের সহিত ত্রিভুবনকেও ভগ্ন করিতে পারে ইহা আমার ধারণা ॥২২॥

আমি মনে করি—এই ভীষণ শব্দ ইন্দ্রের। দ্রোণ নিহত হইলে কৌরবগণের উপকারের জন্য স্পষ্ট ইন্দ্রই আসিতেছেন ॥২৩॥

অর্জ্জুন! সেই পক্ষে গুরুতর ও অতিভীষণ শব্দ শুনিয়া আমাদের পক্ষের রথিশ্রেষ্ঠেরা ভীত হইয়াছেন এবং তাঁহাদের রোমাঞ্চ জন্মিয়াছে ॥২৪॥

(২২)…প্রসেদিতি মতির্মম—নি। (২৪)…স্মঃ সংবিগ্নরথকুঞ্জরাঃ…নি।

অর্জ্জুন উবাচ।

উদ্যম্যাত্মানমুগ্রায় কর্ম্মণে বীর্য্যমাস্থিতাঃ।
ধমন্তি কৌরবাঃ শঙ্খান্ যস্য বীর্য্যমুপাশ্রিতাঃ ॥২৬॥
যত্র তে সংশয়ো রাজন্! ন্যস্তশস্ত্রে গুরৌ হতে।
ধার্ত্তরাষ্ট্রানবস্থাপ্য ক এষ নদতীতি হ ॥২৭॥
শ্রীমন্তং তং মহাবাহুং মত্তদ্বিরদগামিনম্।
আখ্যাস্যাম্যুগ্রকর্ম্মাণং কুরূণামভয়ঙ্করম্ ॥২৮॥ (বিশেষকম্)
যস্মিন্ জাতে দদৌ দ্রোণো গবাং দশশতং ধনম্।
ব্রাহ্মণেভ্যো মহার্হেভ্যঃ সোঽশ্বত্থামৈষ গর্জতি ॥২৯॥
জাতমাত্রেণ বীরেণ যেনোচ্চৈঃশ্রবসা যথা।
হেষতা কম্পিতা ভূমির্লোকাশ্চ সকলাস্ত্রয়ঃ ॥৩০॥
তচ্ছ্রুত্বান্তর্হিতং ভূতং নাম তস্যাকরোত্তদা।
অশ্বত্থামেতি সোঽপ্যেষ শূরো নদতি পাণ্ডব! ॥৩১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

উদ্যম্যেতি। উগ্রায় কর্ম্মণে ভীষণায় যুদ্ধায়। ধমন্তি বাদয়ন্তি। গুরৌ দ্রোণে। শ্রীমন্তং বীরশোভাবন্তম্। মত্তো দ্বিরদো গজ ইব মন্থরং গচ্ছতীতি তম্ ॥২৬—২৮॥

যস্মিন্নিতি। দশ শতানি যত্র তত্তাদৃশম্। মহার্হেভ্যঃ অতীবমান্যেভ্যঃ ॥২৯॥

জাতেতি। হেষতা হেষারবং কুর্ব্বতা। ভূতং প্রাণী কশ্চিদ্দেব ইতি যাবৎ ॥৩০—৩১॥

অতএব ইন্দ্রের ন্যায় এই কোন্ মহারথ ভগ্ন কৌরবদিগকে স্থির করিয়া রণস্থলে যুদ্ধের জন্য ফিরাইতেছেন?' ॥২৫॥

অর্জ্জুন বলিলেন—'রাজা! যাঁহার শক্তি অবলম্বনপূর্ব্বক বলবান্ কৌরবেরা ভীষণ কার্য্যের জন্য আপনাদিগকে উদ্যত করিয়া শঙ্খধ্বনি করিতেছেন এবং ত্যক্তশস্ত্র দ্রোণ নিহত হইলে এই কোন্ ব্যক্তি কৌরবগণকে স্থির করিয়া গর্জন করিতেছে এইভাবে যাঁহার বিষয়ে আপনার সন্দেহ হইতেছে; মত্তগজগামী, উগ্রকর্ম্মা, কৌরবদিগের অভয়কারক ও মহাবাহু সেই বীরশোভায় শোভিত ব্যক্তির বিষয় আমি বলিব ॥২৬—২৮॥

যিনি জন্মিলে পর দ্রোণ মহামান্য ব্রাহ্মণদিগকে দশ শত গো দান করিয়াছিলেন, সেই অশ্বত্থামা এই গর্জন করিতেছেন ॥২৯॥

যে বীর জন্মিবামাত্র উচ্চৈঃশ্রবা অশ্বের ন্যায় হেষারব করিতে থাকিয়া পৃথিবী এবং ত্রিভুবনের সমস্ত লোককে কম্পিত করিয়াছিলেন, তখন সেই রব

(২৮) হ্রীমন্তং তম্… বা নি।

যো হ্যনাথ ইবাক্রম্য পার্ষতেন হতস্তথা।
কর্ম্মণা সুনৃশংসেন তস্য নাথো ব্যবস্থিতঃ ॥৩২॥
গুরুং মে যত্র পাঞ্চাল্যঃ কেশপক্ষে পরামৃষৎ।
তন্ন জাতু ক্ষমেদ্‌দ্রৌণির্জানন্ পৌরুষমাত্মনঃ ॥৩৩॥
উপচীর্ণো গুরুর্মিথ্যা ভবতা রাজ্যকারণাৎ।
ধর্ম্মজ্ঞেন সতা নাম সোঽধর্ম্মঃ সুমহান্ কৃতঃ ॥৩৪॥
চিরং স্থাস্যতি চাকীর্ত্তিস্ত্রৈলোক্যে সচরাচরে।
রামে বালিবধাদ্‌যদ্বত্তদ্বদ্‌দ্রোণে নিপাতিতে ॥৩৫॥
সর্ব্বধর্ম্মোপপন্নোঽয়ং মম শিষ্যশ্চ পাণ্ডবঃ।
নায়ং বক্ষ্যতি মিথ্যেতি প্রত্যয়ং কৃতবাংস্ত্বয়ি ॥৩৬॥
স সত্যকঞ্চুকং নাম প্রবিষ্টেন ততোঽনৃতম্।
আচার্য্য উক্তো ভবতা হতঃ কুঞ্জর ইত্যুত ॥৩৭॥

ভারতকৌমুদী

য ইতি। অনাথঃ অভিভাবকশূন্যঃ। পার্ষতেন ধৃষ্টদ্যুম্নেন। নাথোঽভিভাবকঃ ॥৩২॥
গুরুমিতি। কেশপক্ষে কেশপাশে, পরামৃষৎ অগৃহ্লাৎ। জাতু কদাচিৎ ॥৩৩॥
উপেতি। উপচীর্ণঃ শুশ্রূষিতঃ। কৃতঃ, 'অশ্বত্থামা হতঃ' ইতি মিথ্যাভাষণাৎ ॥৩৪॥
চিরমিতি। যদ্বৎ অতর্কিতপ্রহারেণান্যায়াৎ, তদ্বন্মিথ্যাশ্রয়েণান্যায়াৎ ॥৩৫॥
সর্বেতি। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ। প্রত্যয়ং বিশ্বাসম্ ॥৩৬॥

শুনিয়া অন্তর্হিত কোন দেবতা তাঁহার নাম করিয়াছিলেন—'অশ্বত্থামা'। পাণ্ডুনন্দন! এখন সেই বীর এই গর্জন করিতেছেন ॥৩০—৩১॥

রাজা! ধৃষ্টদ্যুম্ন অতিনৃশংস ব্যবহারে অভিভাবকশূন্যের ন্যায় যাঁহাকে আক্রমণ করিয়া বধ করিয়াছে, তাঁহার অভিভাবক রহিয়াছে ॥৩২॥

ধৃষ্টদ্যুম্ন আমার গুরুদেবের যে কেশাকর্ষণ করিয়াছিল, অশ্বত্থামা নিজের পুরুষকার জানিয়া কখনও তাহা ক্ষমা করিবেন না ॥৩৩॥

রাজা! আপনি মিথ্যা গুরুসেবা করিয়াছেন। যেহেতু আপনি ধর্ম্মজ্ঞ হইয়া রাজ্যের জন্য সেই মিথ্যোক্তিরূপ অতিগুরুতর পাপ করিয়াছেন ॥৩৪॥

রাজা! অন্যায়ভাবে বালিবধ করায় রামের যেমন চিরকাল অকীর্ত্তি চলিয়া আসিতেছে, তেমন অন্যায়ভাবে দ্রোণবধ করায় আপনারও সচরাচর ত্রিভুবনে চিরকাল অকীর্ত্তি থাকিবে ॥৩৫॥

'এই পাণ্ডুনন্দন সর্ব্বধর্ম্মসম্পন্ন, বিশেষতঃ আমার শিষ্য; সুতরাং এ মিথ্যা বলিবে না' এই বিশ্বাস দ্রোণ আপনার উপরে করিতেন ॥৩৬॥

ততঃ শস্ত্রং সমুৎসৃজ্য নির্ম্মমো গতচেতনঃ।
আসীৎ সুবিহ্বলো রাজন্! যথা দৃষ্টস্ত্বয়া বিভুঃ ॥৩৮॥
স তু শোকসমাবিষ্টো বিমুখঃ পুত্রবৎসলঃ।
শাশ্বতং ধর্ম্মমুৎসৃজ্য গুরুঃ শিষ্যেণ ঘাতিতঃ ॥৩৯॥
ন্যস্তশস্ত্রমধর্ম্মেণ ঘাতয়িত্বা গুরুং ভবান্।
রক্ষত্বিদানীং সামাত্যো যদি শক্নোতি পার্ষতম্ ॥৪০॥
গ্রস্তমাচার্য্যপুত্রেণ ক্রুদ্ধেন হতবন্ধুনা।
সর্ব্বে বয়ং পরিত্রাতুং ন শক্যামোঽস্য পার্ষতম্ ॥৪১॥

## ভারতকৌমুদী

স ইতি। ততঃ 'হতঃ কুঞ্জরঃ' ইতি সত্যমেব কঞ্চুকমাবরণং যস্য তত্তাদৃশম্, অনৃতম্ 'অশ্বত্থামা হতঃ' ইতি মিথ্যা, প্রবিষ্টেন আশ্রিতেন ভবতা, স আচার্য্যস্তথোক্তঃ ॥৩৭॥

তত ইতি। নির্ম্মমঃ স্বপ্রাণেষু মমতাশূন্যঃ, গতচেতন ইব চ শোকেন ॥৩৮॥

স ইতি। বিমুখো যুদ্ধাৎ। শাশ্বতং চিরন্তনম্। শিষ্যেণ ত্বয়া ॥৩৯॥

তদ্ধেতুকং দুষ্করং কার্য্যমাহ ন্যস্তেতি। সামাত্যঃ সসহায়ঃ। পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্ ॥৪০॥

গ্রস্তমিতি। গ্রস্তমাক্রান্তম্। হতবন্ধুনা হতপিতৃকেণ। ন শক্যামঃ শক্ত্যভাবাৎ ॥৪১॥

তা'র পর 'হতঃ কুঞ্জরঃ' এইরূপ সত্যাবরণযুক্ত মিথ্যার ভিতরে প্রবেশ করিয়া আপনি সেই আচার্য্যকে সেইরূপ বলিয়াছেন ॥৩৭॥

রাজা! তদনন্তর আপনি যেমন দেখিয়াছেন, তেমন ভাবে প্রভাবশালী আচার্য্য অস্ত্র পরিত্যাগ করিয়া আপন প্রাণে মমতাহীন, চৈতন্যশূন্যতুল্য ও অতিবিহ্বল হইয়া পড়িয়াছিলেন ॥৩৮॥

তৎপরে আপনি চিরন্তন ধর্ম্ম পরিত্যাগ করিয়া শোকার্ত্ত, যুদ্ধবিমুখ ও পুত্রবৎসল গুরুদেবকে তাঁহারই একটা শিষ্যদ্বারা (ধৃষ্টদ্যুম্নদ্বারা) বধ করাইয়াছেন ॥৩৯॥

আপনি ত্যক্তশস্ত্র গুরুদেবকে অধর্ম্ম অনুসারে বধ করাইয়া যদি পারেন, তবে সহচরগণের সহিত মিলিত হইয়া এখন ধৃষ্টদ্যুম্নকে রক্ষা করুন ॥৪০॥

আচার্য্যপুত্র অশ্বত্থামা পিতৃবধনিবন্ধন ক্রুদ্ধ হইয়া এখন ধৃষ্টদ্যুম্নকে গ্রাস করিতে প্রবৃত্ত হইয়াছেন; কিন্তু আমরা সকলেও উহাকে রক্ষা করিতে সমর্থ হইব না ॥৪১॥

(৪০) আত্তশস্ত্রমধর্ম্মেণ...যদি শক্নোষি...বা,...যদি শক্তোঽসি—নি। (৪১)...ন শক্ষ্যামোঽস্য পার্ষতম্—নি।

সৌহার্দ্দং সর্ব্বভূতেষু যঃ করোত্যতিমানুষঃ।
সোঽস্য কেশগ্রহং শ্রুত্বা পিতুর্ধক্ষ্যতি নো রণে ॥৪২॥
বিক্রোশমানে হি ময়ি ভৃশমাচার্য্যগৃদ্ধিনি।
অপাকীর্য্য স্বকং ধর্ম্মং শিষ্যেণ নিহতো গুরুঃ ॥৪৩॥
যদা গতং বয়ো ভূয়ঃ শিষ্টমল্পতরঞ্চ নঃ।
তস্যেদানীং বিকারোঽয়মধর্ম্মোঽয়ং কৃতো মহান্ ॥৪৪॥
পিতেব নিত্যং সৌহার্দ্দাৎ পিতেব হি চ ধর্ম্মতঃ।
সোঽল্পকালস্য রাজ্যস্য কারণাদ্‌ঘাতিতো গুরুঃ ॥৪৫॥

## ভারতকৌমুদী

সৌহার্দ্দমিতি। অতিমানুষঃ অলৌকিকচরিত্রঃ। সঃ অশ্বত্থামা। নঃ অস্মান্ ॥৪২॥

বীতি। বিক্রোশমানে ন হন্তব্যো ন হন্তব্য ইত্যুচ্চৈর্বদতি, আচার্য্যগৃদ্ধিনি দ্রোণজীবনাভিলাষিণি। অপাকীর্য্য বিহায়, স্বকং শিষ্যসম্বন্ধিনম্, শিষ্যেণ ধৃষ্টদ্যুম্নেন ॥৪৩॥

যদেতি। ভূয়ঃ প্রচুরম্, শিষ্টমবশিষ্টম্। তস্য অধিকবয়সঃ, অয়ং বিকারঃ স্বভাবান্যথাত্বম্। অত্রায়মভিপ্রায়ঃ—"জীবেম শরদঃ শতম্" "শতায়ুর্বৈ পুরুষঃ" ইতি শ্রুতেঃ প্রায়েণ তথা দর্শনাচ্চ শতবর্ষপরমায়ুষঃ সপ্ততিবর্ষাতিক্রমাদিনা অধিকমেব গতম্ অল্পতরঞ্চাবশিষ্টম, তত্র চেদৃশান্যায্যাচরণমতীবদোষাবহমিতি। এতেনাস্মাভির্যুধিষ্ঠিরসময়নিরূপণে যৎ পাণ্ডবানাং সপ্ততিবর্ষাদিবয়স্কত্বং নিরূপিতম্, তদকামেনাপ্যঙ্গীকার্য্যম্ ॥৪৪॥

পিতেতি। সৌহার্দ্দাৎ স্নেহাৎ। ধর্ম্মতঃ শিক্ষকত্বন্যায়াৎ। ঘাতিতো ধৃষ্টদ্যুম্নেনাস্মাভিঃ ॥৪৫॥

## ভারতভাবদীপঃ

প্রাদুর্ভূত ইতি ॥১—৩॥ অবকীর্য্যেত ব্যাপ্তানি সৈন্যান্যর্থাৎ ॥৪॥ কথঙ্কথা মনঃসঙ্কথনম্ ॥৫—৮॥ প্রাগস্ত্রমোক্ষাৎ পূর্ব্বমেব ॥৯—১৭॥ সমারোপ্য বাহনেষর্থাৎ ॥১৮—৪৩॥ তস্যাস্তিমস্য

যে অলৌকিকচরিত্র পুরুষ সর্ব্বভূতে সৌহার্দ্দ করিয়া থাকেন, তিনি আজ পিতার কেশাকর্ষণ শুনিয়া যুদ্ধে আমাদিগকে দগ্ধ করিবেন ॥৪২॥

আচার্য্যের জীবনাভিলাষী আমি 'বধ করিও না, বধ করিও না' এই কথা উচ্চস্বরে বলিতে থাকিলেও, শিষ্য (ধৃষ্টদ্যুম্ন) নিজের ধর্ম্ম পরিত্যাগ করিয়া গুরুদেবকে বধ করিয়াছে ॥৪৩॥

আমাদের যে অধিক বয়স গিয়াছে, অতি অল্পই অবশিষ্ট রহিয়াছে; এখন তাহারই এই বিকার উপস্থিত হইয়াছে। হায়! গুরুতর অধর্ম্মই করা হইয়াছে ॥৪৪॥

(৪৪)···তস্যেদানীং বিরোধোঽয়ম্···নি

ধৃতরাষ্ট্রেণ ভীষ্মায় দ্রোণায় চ বিশাংপতে !।
বিসৃষ্টা পৃথিবী সর্ব্বা সহ পুত্রৈশ্চ তৎপরৈঃ ॥৪৬॥
সংপ্রাপ্য তাদৃশীং বৃত্তিং সৎকৃতঃ সততং পরৈঃ।
বৃণীতে সততং পুত্রান্মামেবাভ্যধিকং গুরুঃ ॥৪৭॥
অবেক্ষমাণস্ত্বাং মাঞ্চ ন্যস্তাস্ত্রশ্চাহবে হতঃ।
ন ত্বেনং যুধ্যমানং বৈ হন্যাদপি শতক্রতুঃ ॥৪৮॥
তস্যাচার্য্যস্য বৃদ্ধস্য দ্রোহো নিত্যোপকারিণঃ।
কৃতো হ্যনার্য্যৈরস্মাভী রাজ্যার্থে লঘুবুদ্ধিভিঃ ॥৪৯॥
অহোবত মহৎ পাপং কৃতং কর্ম্ম সুদারুণম্।
যদ্রাজ্যসুখলোভেন দ্রোণোঽয়ং সাধু ঘাতিতঃ ॥৫০॥

### ভারতকৌমুদী

স্বপক্ষে দ্রোণস্য সর্ব্বাধিকাভ্যর্হিতত্বমাহ দ্বাভ্যাং ধৃতেতি। তৎপরৈস্তদুভয়সেবকৈঃ শিক্ষাদানাৎ ॥৪৬॥

সমিতি। সংকৃত আদৃতঃ। বৃণীতে আদ্রিয়তে স্ম, পুত্রাদশ্বত্থাম্নোঽপি ॥৪৭॥

অবেক্ষেতি। অবেক্ষমাণ ইত্যনেন যুধিষ্ঠিরাদর্জ্জুনাচ্চ দ্রোণস্য দয়াভিক্ষা সূচিতা ॥৪৮॥

তস্যেতি। অনার্য্যৈরসজ্জনৈঃ। লঘুবুদ্ধিভিঃ লঘুগুরুনির্ণয়াক্ষমবুদ্ধিভিঃ ॥৭৯॥

হায়! যিনি স্নেহের গুণে পিতার ন্যায় ছিলেন এবং ধর্ম্মানুসারেও পিতার তুল্যই ছিলেন, অল্পকালের রাজ্যের জন্য সেই গুরুদেবকে আমরা বধ করাইলাম ॥৪৫॥

নরনাথ! ধৃতরাষ্ট্র ভীষ্ম ও দ্রোণকে তাঁহাদের ভক্ত পুত্রগণের সহিত সমগ্র পৃথিবী দান করিয়াছিলেন ॥৪৬॥

কিন্তু গুরুদেব (দ্রোণ) সেইরূপ বৃত্তি পাইয়াও এবং সর্ব্বদা পরের আদর লাভ করিয়াও আপন পুত্র অশ্বত্থামা অপেক্ষাও আমাকে সর্ব্ব সময়ে অধিক ভাল বাসিতেন ॥৪৭॥

মহারাজ! তা'র পর গুরুদেব যুদ্ধে অস্ত্রত্যাগ করিলেন এবং আপনার ও আমার উপরে কাতর দৃষ্টিপাত করিতে লাগিলেন; অহহ সেই অবস্থায় ধৃষ্টদ্যুম্ন তাঁহাকে বধ করিয়াছে। কিন্তু তিনি যুদ্ধ করিতে থাকিলে, স্বয়ং ইন্দ্রও তাঁহাকে বধ করিতে পারিতেন না ॥৪৮॥

আমরা অসজ্জন ও লঘুবুদ্ধি; সুতরাং আমরা নিত্যোপকারী ও বৃদ্ধ সেই আচার্য্যের দ্রোহ করিয়াছি ॥৪৯॥

(৪৭)…অবৃণীত সদা পুত্রাৎ…বা,…অব্রবীৎ সততং পুত্রাৎ · নি।

পুত্রান্ ভ্রাতৄন্ পিতৄন্ দারান্ জীবিতঞ্চৈব বাসবিঃ।
ত্যজেৎ সর্ব্বং মম প্রেম্ণা জানাত্যেবং হি মে গুরুঃ ॥৫১॥
সঞ্জয় উবাচ।
অর্জ্জুনস্য বচঃ শ্রুত্বা নোচুস্তত্র মহারথাঃ।
অপ্রিয়ং বা প্রিয়ং বাপি মহারাজ! ধনঞ্জয়ম্ ॥৫২॥
ততঃ ক্রুদ্ধো মহাবাহুর্ভীমসেনোঽভ্যভাষত।
কুৎসয়ন্নিব কৌন্তেয়মর্জ্জুনং ভরতর্ষভ! ॥৫৩॥
মুনির্যথারণ্যগতো ভাষসে ধর্ম্মসংহিতম্।
ন্যস্তদণ্ডো যথা পার্থ! ব্রাহ্মণঃ সংশিতব্রতঃ ॥৫৪॥

ভারতকৌমুদী

অহো ইতি। অহোবতেত্যেকমেবাব্যয়ং মহাখেদে। সাধু সম্যক্, ন তু প্রহারমাত্রং কৃতম্ ॥৫০॥

পুত্রানিতি। বাসবস্য ইন্দ্রস্যাপত্যমিতি বাসবিরর্জ্জুনঃ। জানাতীত্যতীতসামীপ্যে বর্ত্তমানা ॥৫১॥

অর্জ্জুনস্যেতি। নোচুঃ, বক্তব্যবিষয়বিমূঢ়ত্বাদিতি ভাবঃ ॥৫২॥

তত ইতি। ইবশব্দেন বস্তুতো ন কুৎসনম্ অর্জ্জুনোক্তের্যুক্তত্বাদিতি সূচিতম্ ॥৫৩॥

মুনিরিতি। ন্যস্তো দয়ার্দ্রত্বাৎ ত্যক্তো দণ্ডঃ অপরাধিনো দমো যেন সঃ ॥৫৪॥

হায়! আমরা মহাপাপজনক অতিদারুণ কার্য্য করিয়া ফেলিয়াছি; যে হেতু রাজ্যসুখের লোভে গুরুদেবকে একেবারে বধ করাইয়াছি ॥৫০॥

'অর্জ্জুন আমার প্রতি প্রণয়বশতঃ পুত্র, ভ্রাতা, পিতা, ভার্য্যা ও জীবন, এমন কি সমস্তই ত্যাগ করিতে পারেন' এইরূপই আমার সেই গুরুদেব মনে করিতেন' ॥৫১॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! অর্জ্জুনের এই সকল কথা শুনিয়া তত্রত্য মহারথেরা তাঁহাকে প্রিয় বা অপ্রিয় কোন কথাই বলিলেন না ॥৫২॥

কিন্তু ভরতশ্রেষ্ঠ! তাহার পর মহাবাহু ভীমসেন ক্রুদ্ধ হইয়া কুন্তীনন্দন অর্জ্জুনকে ভর্ৎসনা করতই যেন বলিতে লাগিলেন—॥৫৩॥

(৫১) ইতঃ পরম্ 'স ময়া রাজ্যকামেন হন্যমানো হ্যপেক্ষিতঃ। তস্মাদর্বাকৃশিরা রাজন্! প্রাপ্তোঽস্মি নরকং প্রভো!॥ ব্রাহ্মণং বৃদ্ধমাচার্য্যং ন্যস্তশস্ত্রং মহামুনিম্। ঘাতয়িত্বাস্য রাজ্যার্থে মৃতং শ্রেয়ো ন জীবিতম্॥' ইতি শ্লোকদ্বয়মধিকম্ বঙ্গ বা নি। তৎপরঞ্চ '...চতুর্নবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বর্দ্ধ, '...পঞ্চনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ, '...সপ্তনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি। (৫৪)...ভাষতে ধর্ম্মসংহিতম্...নি।

ক্ষতাত্ত্রাতা ক্ষতাজ্জীবন্ ক্ষন্তা স্ত্রীষ্বপি সাধুষু।
ক্ষত্রিয়ঃ ক্ষিতিমাপ্নোতি ক্ষিপ্রং ধর্ম্মযশশ্রিয়ঃ ॥৫৫॥
স ভবান্ ক্ষত্রিয়গুণৈর্যুক্তঃ সর্ব্বৈঃ কুলোদ্বহঃ।
অবিপশ্চিদ্‌যথা বাচং ব্যাহরন্ নাদ্য শোভতে ॥৫৬॥
পরাক্রমস্তে কৌন্তেয়! শক্রস্যেব শচীপতেঃ।
ন চাতিবর্ত্তসে ধর্ম্মং বেলামিব মহোদধিঃ ॥৫৭॥
ন পূজয়েত্ত্বাং কো স্বদ্য যত্ত্রয়োদশবার্ষিকম্।
অমর্ষং পৃষ্ঠতঃ কৃত্বা ধর্ম্মমেবাভিকাঙ্ক্ষসে ॥৫৮॥

## ভারতকৌমুদী

ক্ষত্রিয়শব্দস্য ত্রিধা ব্যুৎপত্তিং দর্শয়ন্ তৎপ্রাপ্যমাহ ক্ষতাদিতি। ক্ষতাৎ শত্রুপ্রহারাৎ ত্রাতা পরস্য রক্ষকঃ ক্ষত্রিয়ঃ, ক্ষতাৎ শত্রুপ্রহারাৎ জীবন্ আত্মানং ত্রায়মাণঃ ক্ষত্রিয়ঃ, তথা স্ত্রীষু সাধুষ্বপি চ ক্ষন্তা ক্ষমাকর্ত্তা ক্ষত্রিয়ঃ। সর্ব্বত্রৈব পৃষোদরাদিত্বাৎ ক্ষত্রিয়রূপসিদ্ধিঃ। ক্ষিপ্রম্, ক্ষিতিং রাজ্যম্, ধর্ম্মযশশ্রিয়শ্চাপ্নোতি। অতো দ্রোণকৃতপ্রহারাত্তন্নিপাতেনাত্মরক্ষয়া ক্ষত্রিয়ত্বসিদ্ধিরিতি ভাবঃ ॥৫৫॥

স ইতি। কুলোদ্বহো বংশধুরন্ধরঃ। অবিপশ্চিৎ অবিদ্বান্, ব্যাহরন্ ব্রুবন্ ॥৫৬॥

পরেতি। বেলাং তীরম্, "বেলা স্যাত্তীরনীরয়োঃ" ইতি কোষঃ ॥৫৭॥

নেতি। অমর্ষং দ্যূতজয়াদিনিবন্ধনং ক্রোধম্, পৃষ্ঠতঃ কৃত্বা অবজ্ঞায় ॥৫৮॥

---

'অর্জ্জুন! তুমি—তপোবনবাসী মুনির ন্যায় এবং দণ্ডদানবিমুখ ও দৃঢ়ব্রত-পরায়ণ ব্রাহ্মণের তুল্য ধর্ম্মসম্বন্ধ কথা বলিতেছ! ॥৫৪॥

যিনি শত্রুর প্রহার হইতে অন্যকে রক্ষা করেন, যিনি শত্রুর আক্রমণ হইতে আত্মরক্ষা করিতে পারেন এবং যিনি স্ত্রীজাতি ও সাধুদের প্রতি ক্ষমা করিয়া থাকেন, তিনি ক্ষত্রিয়। এহেন ক্ষত্রিয় সত্বরই রাজ্য, ধর্ম্ম, যশ ও সম্পৎ লাভ করেন ॥৫৫॥

অর্জ্জুন! সেই তুমি সমস্তক্ষত্রিয়গুণসমন্বিত হইয়া এখন মূর্খের ন্যায় বাক্য বলিতে থাকিয়া শোভা পাইতেছ না ॥৫৬॥

কুন্তীনন্দন! শচীপতি ইন্দ্রের ন্যায় তোমার পরাক্রম এবং মহাসমুদ্র যেমন তীর অতিক্রম করে না, তুমিও সেইরূপ ধর্ম্ম অতিক্রম কর না ॥৫৭॥

তুমি ক্রোধকে অগ্রাহ্য করিয়া ত্রয়োদশ বৎসর যাবৎ যে কেবল ধর্ম্মরক্ষারই ইচ্ছা করিয়া আসিতেছ, সে জন্য কোন্ ব্যক্তি তোমার গৌরব না করে? ॥৫৮॥

---

(৫৫)···ধর্ম্মং যশঃশ্রিয়ঃ·· বা নি। (৫৬)···নাদ্য শোভসে—বা নি।

দিষ্ট্যা তাত ! মনস্তেঽদ্য স্বধর্ম্মমনুবর্ত্ততে ।
আনৃশংস্যে চ তে দিষ্ট্যা বুদ্ধিঃ সততমচ্যুত ! ॥৫৯॥
যত্তু ধর্ম্মপ্রবৃত্তস্য হৃতং রাজ্যমধর্ম্মতঃ ।
দ্রৌপদী চ পরামৃষ্টা সভামানীয় শত্রুভিঃ ॥৬০॥
বনং প্রব্রাজিতাশ্চাস্ম বল্কলাজিনবাসসঃ ।
অনর্হমাণাস্তং ভাবং ত্রয়োদশ সমাঃ পরৈঃ ॥৬১॥
এতান্যমর্ষস্থানানি মর্ষিতানি ময়ানঘ ! ।
ক্ষত্রধর্ম্মপ্রসক্তেন সর্ব্বমেতদনুষ্ঠিতম্ ॥৬২॥ (বিশেষকম্)
তমধর্ম্মমপাক্রষ্টুমারব্ধঃ সহিতস্ত্বয়া ।
সানুবন্ধান্ হনিষ্যামি ক্ষুদ্রান্ রাজ্যহরানহম্ ॥৬৩॥

ভারতকৌমুদী

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। আনৃশংস্যে দয়ায়াম্। হে অচ্যুত! স্বধর্ম্মাদভ্রষ্ট! ॥৫৯॥

যদিতি। ধর্ম্মপ্রবৃত্তস্য যুধিষ্ঠিরস্য। পরামৃষ্টা কেশেম্বাকৃষ্টা। প্রব্রাজিতা যং প্রেরিতাঃ। অনর্হমাণাঃ প্রাপ্তুমযোগ্যাঃ, ভাবমবস্থাম্, সমা বৎসরান্। অমর্ষস্থানানি ক্রোধবিষয়াঃ, মর্ষিতানি সোঢ়ানি। এতৎ শত্রুহননাদিকম্ ॥৬০—৬২॥

তমিতি। অপাক্রষ্টুং পরিশোধয়িতুম্। সানুবন্ধান্ অনুচরসহিতান্ ॥৬৩॥

বৎস ধর্ম্মসম্পন্ন! ভাগ্যবশতঃ অদ্যাপি তোমার মন ধর্ম্মেরই অনুসরণ করিতেছে এবং ভাগ্যবশতঃ তোমার বুদ্ধি সর্ব্বদা দয়ার দিকেই যাইয়া থাকে ॥৫৯॥

যুধিষ্ঠির সর্ব্বদা ধর্ম্মেরই অনুসরণ করেন, তথাপি শত্রুরা অধর্ম্ম অনুসারে তাঁহার যে রাজ্য হরণ করিয়াছে, দ্রৌপদীকে সভায় আনয়ন করিয়া তাঁহার যে কেশাকর্ষণ করিয়াছে এবং আমরা বনবাসের যোগ্য নহি, তথাপি আমাদিগকে বল্কল ও চর্ম্ম পরিধান করাইয়া ত্রয়োদশ বৎসর যাবৎ যে নির্ব্বাসিত রাখিয়াছে; এই ক্রোধের বিষয়গুলি আমি সহ্য করিয়াছি। হে নিষ্পাপ অর্জ্জুন! তাহার পর ক্ষত্রিয়ধর্ম্মানুষ্ঠানে প্রবৃত্ত হইয়া এই সকল কার্য্যের অনুষ্ঠান করিয়াছি ॥৬০—৬২॥

তদনন্তর তোমার সঙ্গে মিলিত হইয়া সেই পাপকার্য্যগুলির প্রতিশোধ দিতে আরম্ভ করিয়াছি। ক্রমে আমি অনুচরগণের সহিত সেই রাজ্যহারী নীচাশয়দিগকে বধ করিব ॥৬৩॥

(৬০) যত্র ধর্ম্মপ্রবৃত্তস্য…বর্দ্ধ পি। (৬৩)…স্বত্রাস্য সহিতস্ত্বয়া…বা,…অপাকৃষ্টং স্বত্রাস্য …নি।

ত্বয়া হি কথিতে পূর্ব্বং যুদ্ধায়াভ্যাগতা বয়ম্।
ঘটামহে যথাশক্তি ত্বন্তু নোঽদ্য জুগুপ্সসে ॥৬৪॥
স্বধর্ম্মং নেচ্ছসি জ্ঞাতুং মিথ্যা বচনমেব তে।
ভয়ার্দ্দিতানামস্মাকং বাচা মর্ম্মাণি কৃন্তসি ॥৬৫॥
বপন্ ব্রণে ক্ষারমিব ক্ষতানাং শত্রুকর্ষণ!।
বিদীর্য্যতে মে হৃদয়ং ত্বয়া বাক্‌শল্যপীড়িতম্ ॥৬৬॥
অধর্ম্মমেনং বিপুলং ধার্ম্মিকঃ সন্ ন বুধ্যসে।
যত্ত্বয়াত্মানমস্মাংশ্চ প্রশস্যান্ ন প্রশংসসি ॥৬৭॥
বাসুদেবে স্থিতে চাপি দ্রোণপুত্রং প্রশংসসি।
যঃ কলাং ষোড়শীং পূর্ণাং ধনঞ্জয়! ন তেঽর্হতি ॥৬৮॥

## ভারতকৌমুদী

ত্বয়েতি। কথিতে যুদ্ধেঽনুমোদিতে। ঘটামহে জেতুং চেষ্টামহে। জুগুপ্সসে নিন্দসি ॥৬৪॥
স্বেতি। স্বধর্ম্মং জ্ঞাতুং নেচ্ছসি মহাশত্রুহননেঽপি দোষারোপাদিত্যাশয়ঃ ॥৬৫॥
বপন্নিতি। বপন্ অর্পয়ন্। ক্ষতানামস্মাকম্ ॥৬৬॥
অধর্ম্মমিতি। প্রশস্যান্ শত্রুহননেন প্রশংসাযোগ্যান্ ॥৬৭॥
বাস্বিতি। কলামংশম্। তে তবাপি। অতো বাসুদেবস্য কুতোঽপি নেত্যর্থঃ ॥৬৮॥

তুমি পূর্ব্বে যুদ্ধের অনুমোদন করিয়াছিলে বলিয়াই আমরা যুদ্ধ করিতে আসিয়াছি এবং শক্তি অনুসারে জয় করিবার চেষ্টাও করিতেছি; কিন্তু তুমি আজ আমাদিগকে নিন্দা করিতেছ! ॥৬৪॥

তুমি ক্ষত্রিয়ধর্ম্মের মর্ম্ম বুঝিবার ইচ্ছা কর না। সুতরাং তোমার বাক্য অনর্থকই বটে। আমরা ভয়ে আকুল হইয়াছি, সেই অবস্থায় তুমি বাক্যদ্বারা আমাদের মর্ম্ম চ্ছেদন করিতেছ ॥৬৫॥

শত্রুদমন! তুমি আহতদিগের ক্ষতস্থানে যেন ক্ষার অর্পণ করিতেছ। সুতরাং তোমার বাক্যশল্যে পীড়িত হইয়া আমার হৃদয় যেন বিদীর্ণ হইতেছে ॥৬৬॥

তুমি প্রশংসনীয় আপনাকে ও আমাদিগকে যে প্রশংসা করিতেছ না, এটা গুরুতর অধর্ম্ম হইতেছে; তাহা তুমি ধার্ম্মিক হইয়াও বুঝিতেছ না ॥৬৭॥

অর্জ্জুন! তুমি কৃষ্ণ থাকিতেও অশ্বত্থামার প্রশংসা করিতেছ, যে অশ্বত্থামা তোমারও ষোল ভাগের পূর্ণ একভাগের যোগ্য নহে ॥৬৮॥

(৬৪)…কথিতম্…বা নি। (৬৫) ধর্ম্মমন্বিচ্ছসি জ্ঞাতুম্…বা,…নেচ্ছসে…নি।

স্বয়মেবাত্মনো দোষান্ ব্রুবাণঃ কিং ন লজ্জসে।
দারয়েয়ং মহীং ক্রোধাদ্বিকিরেয়ঞ্চ পর্ব্বতান্ ॥৬৯॥
আবিধ্যৈতাং গদাং গুর্বীং ভীমাং কাঞ্চনমালিনীম্।
গিরিপ্রকাশান্ ক্ষিতিজান্ ভঞ্জেয়মনিলো যথা ॥৭০॥
দ্রাবয়েয়ং শরৈশ্চাপি সেন্দ্রান্ দেবান্ সমাগতান্।
সরাক্ষসগণান্ পার্থ! সাসুরোরগমানবান্ ॥৭১॥
সত্যমেবংবিধং জানন্ ভ্রাতরং মাং নরর্ষভ!।
দ্রোণপুত্রাদ্ভয়ং কর্ত্তুং নার্হস্যমিতবিক্রম! ॥৭২॥
অথবা তিষ্ঠ বীভৎসো! সহ সর্ব্বৈঃ সহোদরৈঃ।
অহমেনং গদাপাণির্জেষ্যাম্যেকো মহাহবে ॥৭৩॥
ততঃ পাঞ্চালরাজস্য পুত্রঃ পার্থমথাব্রবীৎ।
সংক্রুদ্ধমিব নর্দ্দন্তং হিরণ্যকশিপুর্হরিম্ ॥৭৪॥

ভারতকৌমুদী

স্বয়মিতি। আত্মনঃ স্বপক্ষস্য। অশ্বত্থাম্নো বারণক্ষমং স্ববলমাহ দারয়েয়মিতি ॥৬৯॥
আবিধ্যেতি। আবিধ্য ঘূর্ণয়িত্বা। ক্ষিতিজান্ বিশালবৃক্ষান্, ভঞ্জেয়ং ভঞ্জ্যাম্ ॥৭০॥
দ্রাবেতি। দ্রাবয়েয়ং মর্দ্দয়িতুং শক্নুয়াম্। সমাগতান্ যুদ্ধায় ॥৭১॥
সত্যমিতি। এবংবিধং মহাবলম্ ॥৭২॥
অথ জায়তে ভয়ং তত্র কিং করোমীত্যাহ অথবেতি। হে বীভৎসো! নিন্দাকারিন্নর্জ্জুন! ॥৭৩॥

অর্জ্জুন! তুমি নিজেই নিজপক্ষের দোষ বলিতে লজ্জিত হও না কেন? দেখ—আমি ক্রোধ করিয়া পৃথিবী বিদীর্ণ করিতে পারি এবং পর্ব্বতও বিক্ষিপ্ত করিতে সমর্থ হই ॥৬৯॥

স্বর্ণমালাযুক্ত, বিশাল ও ভয়ঙ্কর এই গদা ঘূর্ণিত করিয়া বায়ুর ন্যায় পর্ব্বতপ্রমাণ বৃক্ষ সকল ভগ্ন করিতে পারি ॥৭০॥

অর্জ্জুন! আমি বাণদ্বারাও ইন্দ্রের সহিত সমাগত দেবতা, রাক্ষস, অসুর, নাগ ও মানবগণকে বিদ্রাবিত করিতে সমর্থ হই ॥৭১॥

অমিতবিক্রম নরশ্রেষ্ঠ! আমি তোমার এইরূপ ভ্রাতা, ইহা তুমি সত্য জানিয়াও দ্রোণপুত্রের ভয় করিতে পার না ॥৭২॥

অথবা অর্জ্জুন! তুমি সকল ভ্রাতার সহিত যুদ্ধে বিরত থাক; আমি একাকীই গদা ধারণ করিয়া মহাযুদ্ধে অশ্বত্থামাকে জয় করিব' ॥৭৩॥

(৭২) স ত্বমেবংবিধং জানন্···পি বা নি।

ধৃষ্টদ্যুম্ন উবাচ।

বীভৎসো ! বিপ্রকর্ম্মাণি বিদিতানি মনীষিণাম্।
যাজনাধ্যাপনে দানং তথা যজ্ঞপ্রতিগ্রহৌ ॥৭৫॥
ষষ্ঠমধ্যয়নং নাম তেষাং কস্মিন্ প্রতিষ্ঠিতঃ।
হতো দ্রোণো ময়া হ্যেবং কিং মাং পার্থ ! বিগর্হসে ॥৭৬॥
অপক্রান্তঃ স্বধর্ম্মাচ্চ ক্ষত্রং ধর্ম্মং ব্যপাশ্রিতঃ।
অমানুষেণ হন্ত্যস্মানস্ত্রেণ ক্ষুদ্রকর্ম্মকৃৎ ॥৭৭॥
তথা মায়াং প্রযুঞ্জানমসহ্যং ব্রাহ্মণব্রুবম্।
মায়য়ৈব নিহন্যাদ্যো ন যুক্তং পার্থ ! তত্র কিম্ ॥৭৮॥

ভারতকৌমুদী

তত ইতি। পার্থমর্জ্জুনম্। হরিং নৃসিংহরূপং বিষ্ণুম্ ॥৭৪॥

বীভৎস ইতি। মনীষিভ্যো ময়াপি বিদিতানীত্যাশয়ঃ। যজ্ঞো যজনম্ ॥৭৫॥

ষষ্ঠমিতি। অধ্যয়নং নাম ষষ্ঠং বিপ্রকর্ম্মেত্যনুবৃত্তিঃ। প্রতিষ্ঠিতো দ্রোণঃ ॥৭৬॥

অপেতি। অপক্রান্তো বিচ্যুতঃ। অমানুষেণ ব্রাহ্মাদিনা ॥৭৭॥

তথেতি। মায়াং কূটকৌশলম্। মায়য়া কূটকৌশলেন। ব্রাহ্মণব্রুবমাহ স্মৃতিঃ—"গর্ভাধানাদিসংস্কারৈর্যুক্তশ্চ নিয়মব্রতৈঃ। নাধ্যাপয়তি নাধীতে স জ্ঞেয়ো ব্রাহ্মণব্রুবঃ ॥" ॥৭৮॥

তদনন্তর, হিরণ্যকশিপু যেমন ক্রুদ্ধ ও গর্জনকারী নৃসিংহরূপী বিষ্ণুকে বলিয়াছিলেন, সেইরূপ ধৃষ্টদ্যুম্ন অর্জ্জুনকে বলিতে লাগিলেন ॥৭৪॥

ধৃষ্টদ্যুম্ন বলিলেন—'বীভৎসু ! ব্রাহ্মণের কার্য্য জ্ঞানিগণের জানা আছে। তাঁহাদের কার্য্য—যাজন, অধ্যাপন, দান, যজন এবং প্রতিগ্রহ ॥৭৫॥

আর ব্রাহ্মণের ষষ্ঠ কার্য্য—অধ্যয়ন। সেগুলির মধ্যে কোন্ কর্ম্মে দ্রোণ প্রতিষ্ঠিত ছিল ? সুতরাং পৃথানন্দন ! এইরূপ দ্রোণকে আমি বধ করিয়াছি; তাহাতে আমাকে আপনি নিন্দা করিতেছেন কেন ? ॥৭৬॥

দ্রোণ স্বধর্ম্ম হইতে বিচ্যুত হইয়া ক্ষত্রিয়ধর্ম্ম অবলম্বন করিয়াছিল এবং নীচকার্য্য করিতে থাকিয়া অলৌকিক অস্ত্রদ্বারা আমাদিগকে বধ করিতেছিল ॥৭৭॥

এবং কূটকৌশল প্রয়োগ করিতে থাকিয়া অসহ্য হইয়া দাঁড়াইয়াছিল। অতএব পৃথানন্দন ! যে লোক কূটকৌশলদ্বারাই সেই নিকৃষ্ট ব্রাহ্মণকে বধ করে, তাহাতে তাহার কি অসঙ্গত কার্য্য হয় ? ॥৭৮॥

(৭৫)···বিহিতানি মনীষিভিঃ···নি। (৭৭)·· ক্ষাত্রধর্ম্মং ব্যপাশ্রিতঃ···বা নি। (৭৮)··· প্রতিমায়ী নিহন্যাদ্যঃ···নি।

তস্মিংস্তথা ময়া শস্তে যদি দ্রৌণায়নী রুষা।
কুরুতে ভৈরবং নাদং তত্র কিং মম হীয়তে ॥৭৯॥
ন চাদ্ভুতমিদং মন্যে যদ্‌দ্রৌণিঃ শুদ্ধগর্জনাৎ।
ঘাতয়িষ্যতি কৌরব্যান্‌ পরিত্রাতুমশক্নুবন্‌ ॥৮০॥
যচ্চ মাং ধার্ম্মিকো ভূত্বা ব্রবীষি গুরুঘাতিনম্‌।
তদর্থমহমুৎপন্নঃ পাঞ্চাল্যস্য সুতোঽনলাৎ ॥৮১॥
যস্য কার্য্যমকার্য্যং বা যুধ্যতঃ স্যাৎ সমং রণে।
তং কথং ব্রাহ্মণং ব্রুয়াঃ ক্ষত্রিয়ং বা ধনঞ্জয় ! ॥৮২॥
যো হ্যনস্ত্রবিদো হন্যাদ্‌ব্রহ্মাস্ত্রৈঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
সর্ব্বোপায়ৈর্ন স কথং বধ্যঃ পুরুষসত্তম ! ॥৮৩॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। শস্তে হিংসিতে, "শসু হিংসায়াম্‌" ইত্যস্য ক্তে প্রয়োগঃ। হীয়তে নশ্যতি ॥৭৯॥
নেতি। শুদ্ধগর্জনাৎ কেবলগর্জনাৎ। ঘাতয়িষ্যতি অস্মাভিরিতি শেষঃ ॥৮০॥
যদিতি। তদর্থং গুরুঘাতার্থমেব। অতস্তত্র ন দোষ ইত্যাশয়ঃ ॥৮১॥
যস্যেতি। কার্য্যং সাস্ত্রত্বাদিনা কর্ত্তব্যম্, অকার্য্যং নিরস্ত্রত্বাদিনা অকর্ত্তব্যং হননম্‌ ॥৮২॥
য ইতি। ক্রোধেন মূর্চ্ছিতঃ অচেতন ইব, কার্য্যাকার্য্যজ্ঞানহীনত্বাদিত্যাশয়ঃ ॥৮৩॥

ভারতভাবদীপঃ

বয়সঃ অয়ং বিকারো বিশিষ্টবিক্রিয়া ॥৪৪—৪৯॥ অহোবতাসংভাব্যং কষ্টম্‌ ॥৫০—৫৩॥ ন্যস্তদণ্ডা নিবৃত্তধর্ম্মা ॥৫৪॥ ক্ষতাত্ত্রাতা পীড়িতানাং রক্ষকঃ, ক্ষতাদরিবধাৎ, ক্ষান্তা সহনঃ ধর্ম্মমেবেতি সোপালম্ভঃ ॥৫৫—৬১॥ সর্ব্বমেতদ্বনবাসাদিকম্‌ ॥৬২—৮৩॥ বিধর্ম্মিণং

আমি সেইরূপ ব্রাহ্মণকে সেইভাবে বধ করিয়াছি; ইহাতে অশ্বত্থামা যদি ক্রোধে ভয়ঙ্কর গর্জন করে, তাহাতে আমার কি হানি হইবে ॥৭৯॥

অশ্বত্থামা কেবল গর্জন করিয়া কৌরবগণকে রক্ষা করিতে না পারিয়া আমাদের দ্বারা তাহাদিগকে যে বধ করাইবে, তাহা আমি আশ্চর্য্য বলিয়া মনে করি না ॥৮০॥

তৃতীয়পাণ্ডব! আপনি ধার্ম্মিক হইয়া আমাকে যে গুরুহন্তা বলিতেছেন, সে বিষয়ে আমি বলিতেছি যে, আমি সেই জন্যই দ্রুপদপুত্ররূপে যজ্ঞাগ্নি হইতে উৎপন্ন হইয়াছিলাম ॥৮১॥

ধনঞ্জয়! যুদ্ধ করিবার সময়ে যে ব্যক্তির কর্ত্তব্য ও অকর্ত্তব্য সমান হইয়া যায়, তাহাকে আপনি ব্রাহ্মণ বা ক্ষত্রিয় বলেন কি করিয়া? ॥৮২॥

(৮০)···যদ্‌দ্রৌণির্যুদ্ধসংজ্ঞয়া···বা,···যদ্‌দ্রৌণিশ্চাত্র গর্জতি · নি।

বিধর্ম্মিণং ধর্ম্মবিদ্ভিঃ প্রোক্তং তেষাং বিষোপমম্।
জানন্ ধর্ম্মার্থতত্ত্বজ্ঞ ! কিং মামর্জ্জুন ! গর্হসে ॥৮৪॥
নৃশংসঃ স ময়াক্রম্য রথ এব নিপাতিতঃ।
তস্মাভিনন্দ্যং বীভৎসো ! কিমর্থং নাভিনন্দসি ॥৮৫॥
কালানলসমং পার্থ ! জ্বলনার্কবিষোপমম্।
ভীমং দ্রোণশিরশ্ছিন্নং ন প্রশংসসি মে কথম্ ॥৮৬॥
যোঽসৌ মমৈব নান্যস্য বান্ধবান্ যুধি জঘ্নিবান্।
ছিত্ত্বাপি তস্য মূর্দ্ধানং নৈবাস্মি বিগতজ্বরঃ ॥৮৭॥
তচ্চ মে কৃন্ততে মর্ম্ম যন্ন তস্য শিরো ময়া।
নিষাদবিষয়ে ক্ষিপ্তং জয়দ্রথশিরো যথা ॥৮৮॥

## ভারতকৌমুদী

বীতি। বিধর্ম্মিণং বিরুদ্ধধর্ম্মাণম্। তেষাং ধর্ম্মবিদাং সম্বন্ধে ॥৮৪॥
নৃশংস ইতি। মা মাম্, অভিনন্দ্যং বীরত্বাতিরেকপ্রকাশাদভিনন্দনীয়ম্ ॥৮৫॥
কালেতি। জ্বলনো বহ্নিঃ অর্কঃ সূর্য্যো বিষঞ্চ তদুপমম্। ভীমং ভীষণম্ ॥৮৬॥
অথান্যঃ কথং তং নাবধীদিত্যাহ য ইতি। বিগতজ্বরো নষ্টক্রোধতাপঃ ॥৮৭॥
তদিতি। কৃন্ততে ছিনত্তি। নিষাদবিষয়ে ব্যাধদেশে ॥৮৮॥

পুরুষশ্রেষ্ঠ ! যে লোক ক্রোধে মূর্চ্ছিতপ্রায় হইয়া ব্রহ্মাস্ত্রদ্বারা তদস্ত্রানভিজ্ঞ লোকদিগকে বধ করে, সর্ব্বোপায়ে সে বধ্য হইবে না কেন ? ॥৮৩॥

হে ধর্ম্মার্থতত্ত্বজ্ঞ অর্জ্জুন ! ধর্ম্মজ্ঞেরা বিধর্ম্মীকে তাঁহাদের নিকট বিষতুল্য বলিয়াছেন, ইহা আপনি জানিয়াও আমাকে নিন্দা করিতেছেন কেন ? ॥৮৪॥

বীভৎসু ! আমি আক্রমণ করিয়া রথমধ্যেই সেই নৃশংসকে নিপাত করিয়াছি। সুতরাং আমি অভিনন্দন পাইবার যোগ্য; তথাপি আপনি আমাকে অভিনন্দন করিতেছেন না কেন ? ॥৮৫॥

পৃথানন্দন ! দ্রোণের মস্তকটা—প্রলয়কালের অগ্নি, সাধারণ অগ্নি, সূর্য্য ও বিষের তুল্য ছিল, তাহা যে আমি ছেদন করিয়াছি, তাহার প্রশংসা করিতেছেন না কেন ? ॥৮৬॥

ঐ যে দ্রোণ যুদ্ধে আমারই বন্ধুগণকে বধ করিয়াছে, অন্যের নহে ; তাহার মস্তকচ্ছেদন করিয়াও আমি ক্রোধতাপশূন্য হইতে পারি নাই ॥৮৭॥

(৮৪)···ধর্ম্মবিদাম্···পি বর্দ্ধ। (৮৫)···তন্মামনিন্দ্যাম্···নাভিনন্দসে—বা নি। (৮৭) সোঽসৌ···বর্দ্ধ।

অবধে হ্যপি শত্রূণামধর্ম্মঃ শ্রূয়তেঽর্জ্জুন ! ।
ক্ষত্রিয়স্য হি ধর্ম্মোঽয়ং হন্যাদ্ধন্যেত বা পুনঃ ॥৮৯॥
স শত্রুর্নিহতঃ সংখ্যে ময়া ধর্ম্মেণ পাণ্ডব ! ।
যথা ত্বয়া হতঃ শূরো ভগদত্তঃ পিতুঃ সখা ॥৯০॥
পিতামহং রণে হত্বা মন্যসে ধর্ম্মমাত্মনঃ ।
ময়া শত্রৌ হতে কস্মাৎ পাপে ধর্ম্মং ন মন্যসে ॥৯১॥
সম্বন্ধাবনতং পার্থ ! ন মাং ত্বং বক্তুমর্হসি ।
স্বগাত্রকৃতসোপানং নিষণ্ণমিব দন্তিনম্ ॥৯২॥

## ভারতকৌমুদী

অবধ ইতি। যৎ স পরং হন্যাৎ, পরেণ স হন্যেত বা ॥৮৯॥

তথাপি গুরুত্বাৎ ক্ষন্তব্য ইত্যাহ স ইতি। পিতৃসখত্বাদ্ভগদত্তোঽপি তে গুরুরেবাসীদিতি ভাবঃ ॥৯০॥

তত্রাপ্যুপকারিত্বান্মর্ষণীয় ইত্যাহ পিতেতি। পিতামহং ভীষ্মম্। সোঽপি তবোপকার্য্যাসী-দিত্যাশয়ঃ ॥৯১॥

নম্ন শ্যালত্বসম্বন্ধেনাবনতস্ত্বং ভগিনীপতিত্বেনোন্নতং মাং বাচা কথমতিক্রামসীত্যাহ সম্বন্ধেতি। স্বগাত্রেণ কৃতং সোপানং যেন তম্, নিষণ্ণমুপবিষ্টম্। পত্নীতো জ্যেষ্ঠত্বেন জ্যেষ্ঠত্বাদিত্যভিপ্রায়ঃ ॥৯২॥

তা'র পর আপনি যেমন জয়দ্রথের মস্তক স্থানান্তরে ক্ষেপ করিয়াছিলেন, আমিও যে সেইরূপই দ্রোণের মস্তক ব্যাধের দেশে ক্ষেপ করি নাই, তাহাই আমার যেন মর্ম্ম ছেদন করিতেছে ॥৮৮॥

অর্জ্জুন ! শত্রুবধ না করিলেও পাপ হয় বলিয়া শুনা যায় এবং ক্ষত্রিয়ের ইহাই ধর্ম্ম যে, তিনি অন্যকে নিহত করিবেন, কিংবা অন্যকর্ত্তৃক নিহত হইবেন ॥৮৯॥

পাণ্ডুনন্দন ! আপনি যেমন পিতার সখা বীর ভগদত্তকে বধ করিয়াছেন, আমিও সেইরূপ ধর্ম্মানুসারেই যুদ্ধে সেই শত্রুকে বধ করিয়াছি ॥৯০॥

আপনি যুদ্ধে ভীষ্মকে বধ করিয়া যদি তাহা ধর্ম্ম বলিয়া মনে করেন, তবে আমি পাপাত্মা দ্রোণকে বধ করায় কেন তাহা ধর্ম্ম বলিয়া মনে করেন না ? ॥৯১॥

তা'র পর পৃথানন্দন ! উপবিষ্ট হস্তী যেমন আপন অঙ্গদ্বারা সোপান করিয়া দিবার সময়ে অবনত হয়, আপনি আমাকে সম্পর্কবশতঃ সেরূপ অবনত বলিতে পারেন না ॥৯২॥

(৮৯) অথাবধশ্চ…বা নি।

ক্ষমামি তে সর্ব্বমেব বাগ্‌ব্যতিক্রমমর্জ্জুন!।
দ্রৌপদ্যা দ্রৌপদেয়ানাং কৃতে নান্যেন হেতুনা ॥৯৩॥
কুলক্রমাগতং বৈরং মমাচার্য্যেণ বিশ্রুতম্।
তথা জানাত্যয়ং লোকো ন যূয়ং পাণ্ডুনন্দনাঃ ॥৯৪॥
নানৃতী পাণ্ডবো জ্যেষ্ঠো নাহং বাঽধার্ম্মিকোঽর্জ্জুন!।
শিষ্যদ্রোহী হতঃ পাপো যুধ্যস্ব বিজয়স্তব ॥৯৫॥

ধৃতরাষ্ট্র উবাচ।

সাঙ্গা বেদা যথান্যায়ং যেনাধীতা মহাত্মনা।
যস্মিন্ সাক্ষাদ্ধনুর্ব্বেদো হ্রীনিষেবে প্রতিষ্ঠিতঃ ॥৯৬॥
তস্মিন্নাক্রুশ্যতি দ্রোণে মহর্ষিতনয়ে তদা।
নীচাত্মনা নৃশংসেন ক্ষুদ্রেণ গুরুঘাতিনা ॥৯৭॥
যস্য প্রসাদাৎ কর্ম্মাণি কুর্ব্বন্তি পুরুষর্ষভাঃ।
অমানুষাণি সংগ্রামে দেবৈরসুকরাণি চ ॥৯৮॥
তস্মিন্নাক্রুশ্যতি দ্রোণে সমক্ষং পাপকর্ম্মণা।
নামর্ষং তত্র কুর্ব্বন্তি ধিক্ ক্ষাত্রং ধিগমর্ষিতাম্ ॥৯৯॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

তর্হি কথং ক্ষমস ইত্যাহ ক্ষমামীতি। বাচা ব্যতিক্রমং লঙ্ঘনম্। কৃতে নিমিত্তেন ॥৯৩॥

অথ পরশত্রোঃ পরেণ হননমন্যায্যমেবেত্যাহ কুলেতি। বিশ্রুতং বিখ্যাতম্ ॥৯৪॥

বক্তব্যমুপসংহরন্ পর্য্যবসিতমাহ নেতি। অনৃতী মিথ্যাবাদী ন, হতঃ কুঞ্জর ইত্যুক্তেঃ ॥৯৫॥

অথ বেদাধ্যয়নাধ্যাপনয়োরভাবেন দ্রোণং ব্রাহ্মণব্রুবং ব্রুবন্তং ধৃষ্টদ্যুম্নমুদ্দিশ্য প্রতিবদতি চতুর্ভিঃ কলাপকেন। সাঙ্গা ইতি। হ্রিয়মকার্য্যকরণে লজ্জাং নিষেবত ইতি তস্মিন্। আক্রুশ্যতি

সে যাহা হউক, অর্জ্জুন! দ্রৌপদী ও দ্রৌপদীর পুত্রগণের নিমিত্ত, অন্য কারণে নহে—আমি আপনার সমস্ত নিন্দাই ক্ষমা করিলাম ॥৯৩॥

বিশেষতঃ দ্রোণাচার্য্যের সহিত আমার শত্রুতা কুলক্রমাগত বলিয়াই বিখ্যাত আছে, তাহা এই লোকসমাজ জানে, কিন্তু আপনারা পাণ্ডবেরা জানেন না ॥৯৪॥

অতএব অর্জ্জুন! যুধিষ্ঠির মিথ্যাবাদী নহেন, আমিও অধার্ম্মিক নহি এবং শিষ্যদ্রোহী পাপাত্মাকে বধ করা হইয়াছে। সুতরাং যুদ্ধ করুন, আপনার জয় হইবে' ॥৯৫॥

(৯৫) ইতঃ পরম্ '...পঞ্চনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বর্দ্ধ, '...ষণ্ণবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ, '...অষ্টনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি। (৯৭)...নীচং কর্ম্ম কৃতং তেন ক্ষুদ্রেণ...নি।

পার্থাঃ সর্বে চ রাজানঃ পৃথিব্যাং যে ধনুর্দ্ধরাঃ।
শ্রুত্বা কিমাহুঃ পাঞ্চাল্যং তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥১০০॥

সঞ্জয় উবাচ।

শ্রুত্বা দ্রুপদপুত্রস্য তা বাচঃ ক্রূরকর্ম্মণঃ।
তূষ্ণীং বভূবূ রাজানঃ সর্ব্ব এব বিশাংপতে! ॥১০১॥
অর্জ্জুনস্তু কটাক্ষেণ জিহ্মং বিপ্রেক্ষ্য পার্ষতম্।
সবাষ্পমতিনিশ্বস্য ধিগ্‌ধিগিত্যেব চাব্রবীৎ ॥১০২॥
যুধিষ্ঠিরশ্চ ভীমশ্চ যমৌ কৃষ্ণস্তথাপরে।
আসন্ সুব্রীড়িতা রাজন্! সাত্যকিস্ত্বব্রবীদিদম্ ॥১০৩॥

ভারতকৌমুদী

আক্রুশ্যমানে মৃতেঽপি নিন্দ্যমানে সতি মহর্ষের্ভরদ্বাজস্য তনয়ে। গুরুঘাতিনা ধৃষ্টদ্যুম্নেন। প্রসাদাৎ প্রসাদেনাস্ত্রলাভাৎ। অমর্ষং ক্রোধম্, তত্র ধৃষ্টদ্যুম্নে। অমর্ষিতাং ক্রোধং ধিক্, তাদৃশস্থানে তদকরণাদিতি ভাবঃ ॥৯৬—৯৯॥

দুঃখাদ্বিশেষেণ পৃচ্ছন্নাহ পার্থা ইতি। পার্থাঃ পাণ্ডবাঃ। পাঞ্চাল্যং ধৃষ্টদ্যুম্নম্ ॥১০০॥

শ্রুত্বেতি। তূষ্ণীং নীরবা বভূবুঃ, বক্তব্যানির্ণয়ানর্হত্বাদিত্যাশয়ঃ ॥১০১॥

অর্জ্জুন ইতি। জিহ্মং কুটিলং যথা স্যাত্তথা, বিপ্রেক্ষ্য বিশেষেণাবলোক্য ॥১০২॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'যে মহাত্মা যথানিয়মে অঙ্গশাস্ত্রের সহিত সমস্ত বেদ অধ্যয়ন করিয়াছিলেন, যে লজ্জাশীল পুরুষে ধনুর্ব্বেদ যেন মূর্ত্তিমান্ হইয়া অবস্থান করিত এবং যাঁহার অনুগ্রহে পুরুষশ্রেষ্ঠেরা যুদ্ধে দেবগণেরও দুষ্কর অলৌকিক কার্য্য সকল করিতেছেন, সেই মহর্ষিপুত্র দ্রোণকে তখন নীচাত্মা, নৃশংস, ক্ষুদ্র, গুরুহন্তা ও পাপকারী ধৃষ্টদ্যুম্ন সকলের সমক্ষে নিন্দা করিতে লাগিলে, তাহার উপরে ক্ষত্রিয়েরা ক্রোধ করেন নাই? তবে ধিক্ ক্ষত্রিয়গণকে, ধিক্ তাঁহাদের ক্রোধকে ॥৯৬—৯৯॥

যাক্, সঞ্জয়! পাণ্ডবেরা, রাজারা এবং পৃথিবীর যে সকল ধনুর্দ্ধর সেখানে ছিলেন তাঁহারা সকলে ধৃষ্টদ্যুম্নের ঐ উক্তিগুলি শুনিয়া কি বলিয়াছিলেন, তাহা আমার নিকট বল' ॥১০০॥

সঞ্জয় বলিলেন—'নরনাথ! হিংস্রকর্ম্মা দ্রুপদপুত্রের সেই উক্তিগুলি শুনিয়া রাজারা সকলেই নীরব হইয়া রহিয়াছিলেন ॥১০১॥

কিন্তু অর্জ্জুন ধৃষ্টদ্যুম্নের প্রতি কুটিল কটাক্ষপাত করিয়া বাষ্পজলের সহিত অতিনিশ্বাসত্যাগপূর্ব্বক 'ধিক্ ধিক্' এই কথা বলিলেন ॥১০২॥

(১০২)···সবাষ্পমতিনিশ্বস্য···পি বঙ্গ বর্দ্ধ।

নেহাস্তি পুরুষঃ কশ্চিদ্‌য ইমং পাপপূরুষম্।
ভাষমাণমকল্যাণং শীঘ্রং হন্যান্নরাধমম্ ॥১০৪॥
এতে ত্বাং পাণ্ডবাঃ সর্ব্বে কুৎসয়ন্তি বিকুৎসয়া।
কর্ম্মণানেন পাপেন শ্বপাকং ব্রাহ্মণা ইব ॥১০৫॥
এতৎ কৃত্বা মহৎ পাপং নিন্দিতং সর্বসাধুভিঃ।
ন লজ্জসে কথং বক্তুং সমিতিং প্রাপ্য শোভনাম্ ॥১০৬॥
কথঞ্চ শতধা জিহ্বা ন তে মূর্দ্ধা চ দীর্য্যতে।
গুরুমাক্রোশতঃ ক্ষুদ্র! ন চাধর্ম্মেণ পাত্যসে ॥১০৭॥

## ভারতকৌমুদী

যুধীতি। যমৌ নকুলসহদেবৌ। সুব্রীড়িতা অতীবলজ্জিতাঃ, গুরুনিন্দাশ্রবণাদিত্যভিপ্রায়ঃ ॥১০৩॥

নেতি। পুরুষ ঈদৃশ ইত্যর্থঃ। অকল্যাণং গুরুনিন্দাবিষয়ত্বাদমঙ্গলকরং বাক্যম্ ॥১০৪॥

এত ইতি। বিকুৎসয়া বিশেষকুৎসাবিষয়য়া বাচা। শ্বপাকমন্ত্যজমাত্রম্ ॥১০৫॥

এতদিতি। মহৎ পাপম্, "ব্রহ্মহত্যা সুরাপানম্" ইত্যাদিমনুবচনাদিত্যাশয়ঃ ॥১০৬॥

কথমিতি। আক্রোশতো মৃতং প্রত্যপি গালিদানং কুর্বতঃ। নেতি কাকুঃ ॥১০৭॥

## ভারতভাবদীপঃ

বিরুদ্ধধর্ম্মাচারম্, তেষাং পূর্বেষাং ধর্ম্মবিদাং বিষোপমং প্রোক্তং জানন্নিত্যন্বয়ঃ।৮৪—৯০॥ পাপে প্রতিকূলে ॥৯১॥ স্বগাত্রং নিজদেহঃ, তেন কৃতং সোপানং যেন তম্ ॥৯২—১০১॥ ধিগিতি

রাজা! আর যুধিষ্ঠির, ভীম, নকুল, সহদেব, কৃষ্ণ ও অন্য সকলে অত্যন্ত লজ্জিত হইলেন; কিন্তু সাত্যকি এই কথা বলিলেন—॥১০৩॥

'এখানে কি এমন কোন মানুষ নাই, যিনি এই অমঙ্গলভাষী পাপাত্মা নরাধমকে শীঘ্রই বধ করিয়া ফেলেন ॥১০৪॥

নরাধম! ব্রাহ্মণেরা যেমন অন্ত্যজজাতির নিন্দা করেন, সেইরূপ তোর এই পাপকার্য্যে এই পাণ্ডবেরা সকলেই বিশেষ নিন্দাবাক্যে তোর নিন্দা করিতেছেন ॥১০৫॥

তুই সর্ব্বসজ্জননিন্দিত এই মহাপাপ করিয়া মনোহর সভায় উপস্থিত হইয়া কথা বলিতে লজ্জাবোধ করিতেছিস্ না কেন ॥১০৬॥

ছোট লোক! তুই মৃত গুরুদেবকেও গালি দিতেছিস্; সুতরাং তোর জিহ্বা ও মস্তক শতভাগে বিদীর্ণ হইতেছে না কেন, তুই কি এই পাপের ফলে নরকে পতিত হইবি না? ॥১০৭॥

(১০৫)···কুৎসয়ন্তি বিবিৎসয়া···নি।···কর্ম্মণা তেন পাপেন···বা নি। (১০৬)···নিন্দিতঃ সর্ব্বসাধুভিঃ···বা নি।

বাচ্যস্ত্বমসি পার্থৈশ্চ সর্ব্বৈশ্চান্ধকবৃষ্ণিভিঃ।
যৎ কর্ম্ম কলুষং কৃত্বা শ্লাঘসে জনসংসদি ॥১০৮॥
অকার্য্যং তাদৃশং কৃত্বা পুনরেব গুরুং ক্ষিপন্।
বধ্যস্ত্বং ন ত্বয়ার্থোঽস্তি মুহূর্ত্তমপি জীবতা ॥১০৯॥
কস্ত্বেতদ্ব্যবসেদার্য্যস্ত্বদন্যঃ পুরুষাধম !।
নিগৃহ্য কেশেষু বধং গুরোর্ধর্ম্মাত্মনঃ সতঃ ॥১১০॥
সপ্তাবরে তথা পূর্ব্বে বান্ধবাস্তে নিমজ্জিতাঃ।
যশসা চ পরিত্যক্তাস্ত্বাং প্রাপ্য কুলপাংসন ! ॥১১১॥
উক্তবাংশ্চাপি যৎ পার্থং ভীষ্মং প্রতি নরর্ষভম্।
তথান্তো বিহিতস্তেন স্বয়মেব মহাত্মনা ॥১১২॥

ভারতকৌমুদী

বাচ্য ইতি। বাচ্যো নিন্দনীয়ঃ। কলুষং মহাপাপকরম্ ॥১০৮॥
অকার্য্যমিতি। ক্ষিপন্ নিন্দন্। অর্থঃ কিমপি প্রয়োজনম্ ॥১০৯॥
ক ইতি। ব্যবসেৎ ব্যবস্যেৎ অনুতিষ্ঠেৎ, আর্য্যঃ সজ্জনঃ। নিগৃহ্য ধৃত্বা ॥১১০॥
সপ্তেতি। অবরে পরবর্ত্তিনঃ। বান্ধবাঃ স্ববংশ্যাঃ, নিমজ্জিতা ঘোরনরকে ॥১১১॥
উক্তবানিতি। পার্থমর্জ্জুনম্। অন্তো মৃত্যুঃ, বিহিত উপদিষ্টঃ, তেন ভীষ্মেণ ॥১১২॥

তুই যে মহাপাপের কার্য্য করিয়া লোকসভায় আত্মশ্লাঘা করিতেছিস্, তাহাতে পাণ্ডব এবং অন্ধক ও বৃষ্ণিবংশীয়প্রভৃতি সকলের নিকটেই নিন্দনীয় হইয়াছিস্ ॥১০৮॥

তুই সেইরূপ অকার্য্য করিয়া আবারও গুরুনিন্দাই করিতেছিস্; সুতরাং তুই বধ্যই হইয়াছিস্; মুহূর্ত্ত কালও তোর জীবন ধারণ করার প্রয়োজন নাই ॥১০৯॥

নরাধম! তুই ভিন্ন অন্য কোন্ সজ্জন এই কার্য্য করে? তুই ধর্ম্মাত্মা ও সৎপ্রকৃতি গুরুদেবের কেশাকর্ষণ করিয়া বধ করিয়াছিস্! ॥১১০॥

কুলদূষক! তোর পূর্ব্ববর্ত্তী সাত ও পরবর্ত্তী সাত পুরুষকে তুই নরকে নিমগ্ন করিয়াছিস্ এবং তাঁহারা তোকে পাইয়া যশোভ্রষ্ট হইয়াছেন ॥১১১॥

তা'র পর তুই নরশ্রেষ্ঠ ভীষ্মবধের বিষয়ে অর্জ্জুনকে যাহা বলিয়াছিস্, তাহাতে বলিতেছি—সেই মহাত্মা নিজেই সেইভাবে নিজের মৃত্যুর উপদেশ দিয়াছিলেন ॥১১২॥

(১১০) কস্ত্বেতদ্ব্যবসেৎ পাপম্…নি। (১১১)…কুলপাংসনম্—বঙ্গ বর্দ্ধ নি।

তস্যাপি তব সোদর্য্যো নিহন্তা পাপকৃত্তমঃ।
নান্যঃ পাঞ্চালপুত্রেভ্যো বিদ্যতে ভুবি পাপকৃৎ ॥১১৩॥
স চাপি সৃষ্টঃ পিত্রা তে ভীষ্মস্যান্তকরঃ কিল।
শিখণ্ডী রক্ষিতস্তেন স চ মৃত্যুর্মহাত্মনঃ ॥১১৪॥
পাঞ্চালাশ্চলিতা ধর্ম্মাৎ ক্ষুদ্রা মিত্রগুরুদ্রুহঃ।
ত্বাং প্রাপ্য সহসোদর্য্যং ধিকৃকৃতং সর্ব্বসাধুভিঃ ॥১১৫॥
পুনশ্চেদীদৃশীং বাচং মৎসমীপে বদিষ্যসি।
শিরস্তে পোথয়িষ্যামি গদয়া বজ্রকল্পয়া ॥১১৬॥
ত্বাঞ্চ ব্রহ্মহণং দৃষ্ট্বা জনঃ সূর্য্যমবেক্ষতে।
ব্রহ্মহত্যা হি তে পাপং প্রায়শ্চিত্তার্থমাত্মনঃ ॥১১৭॥
পাঞ্চালক ! সুদুর্ব্বৃত্ত ! মমৈব গুরুমগ্রতঃ।
গুরোর্গুরুঞ্চ ভূয়োঽপি ক্ষিপন্ নৈব হি লজ্জসে ॥১১৮॥

## ভারতকৌমুদী

তস্যেতি। সোদর্য্যো ভ্রাতা শিখণ্ডী। পাঞ্চালস্য দ্রুপদস্য পুত্রেভ্যঃ ॥১১৩॥
স ইতি। স শিখণ্ডী। রক্ষিতো হন্তুং শক্যোঽপি ন হতঃ, তেন ভীষ্মেণ ॥১১৪॥
পাঞ্চালা ইতি। চলিতা ভ্রষ্টাঃ। প্রাপ্য বিষয়ীকৃত্য ॥১১৫॥
পুনরিতি। পোথয়িষ্যামি চূর্ণয়িষ্যামি, বজ্রকল্পয়া দৃঢ়য়া ॥১১৬॥
ত্বামিতি। ব্রহ্মহণং ব্রাহ্মণঘাতিনম্। প্রায়শ্চিত্তার্থমবেক্ষত ইতি সম্বন্ধঃ ॥১১৭॥

অধিক বলিব কি—মহাপাপকারী তোর ভ্রাতাই তাঁহারও নিহন্তা। সুতরাং দ্রুপদের পুত্র ভিন্ন অপর কেহই পৃথিবীতে এরূপ পাপকারী নাই ॥১১৩॥

তাহাকেও তোর পিতাই ভীষ্মের মৃত্যুজনক করিয়া সৃষ্টি করিয়াছিল এবং ভীষ্মও শিখণ্ডীকে রক্ষা করিতেন। তাহাতেই সে, মহাত্মা ভীষ্মের মৃত্যুর কারণ হইতে পারিয়াছে ॥১১৪॥

নীচাশয় পাঞ্চালেরা ধর্ম্মভ্রষ্ট এবং মিত্র ও গুরুদ্রোহী। সুতরাং সাধুরা সকলেই ভ্রাতার সহিত তোকে পাইয়া ধিক্কার দিয়াছেন ॥১১৫॥

সে যাহা হউক, তুই যদি আমার নিকট পুনরায় এইরূপ বাক্য বলিস্, তাহা হইলে এই বজ্রতুল্য গদাদ্বারা তোর মস্তক চূর্ণ করিব ॥১১৬॥

পাপাত্মা ! তোর ব্রহ্মহত্যার পাপ হইয়াছে। সুতরাং মানুষ ব্রাহ্মণঘাতী তোকে দেখিয়া নিজের প্রায়শ্চিত্তের জন্য সূর্য্য দর্শন করিয়া থাকে ॥১১৭॥

(১১৪)·· রক্ষিতোঽনেন···পি বঙ্গ বৰ্দ্ধ। (১১৭)··· তে পাপ।··· বৰ্দ্ধ।

তিষ্ঠ তিষ্ঠ সহস্বৈকং গদাপাতমিমং মম ।
তব চাপি সহিষ্যেঽহং গদাপাতাননেকশঃ ॥১১৯॥
সাত্বতেনৈবমাক্ষিপ্তঃ পার্ষতঃ পরুষাক্ষরম্ ।
সংরব্ধং সাত্যকিং প্রাহ সংক্রুদ্ধঃ প্রহসন্নিব ॥১২০॥

ধৃষ্টদ্যুম্ন উবাচ ।

শ্রূয়তে শ্রূয়তে চেতি ক্ষম্যতে চেতি মাধব ! ।
সদাঽনার্য্যোঽশুভঃ সাধুং পুরুষং ক্ষেপ্তুমিচ্ছতি ॥১২১॥
ক্ষমা প্রশস্যতে লোকে ন তু পাপোঽর্হতি ক্ষমাম্ ।
ক্ষমাবন্তং হি পাপাত্মা জিতোঽয়মিতি মন্যতে ॥১২২॥
স ত্বং ক্ষুদ্রসমাচারো নীচাত্মা পাপনিশ্চয়ঃ ।
আকেশাগ্রান্নখাগ্রাচ্চ বক্তব্যো বক্তুমিচ্ছসি ॥১২৩॥

ভারতকৌমুদী

পাঞ্চালকেতি। কুৎসায়াং কপ্রত্যয়ঃ। গুরুমর্জ্জুনম্, অগ্রতঃ স্থিতম্। ক্ষিপন্ নিন্দন্ ॥১১৮॥
তিষ্ঠেতি। এতেন ধৃষ্টদ্যুম্নাপেক্ষয়াত্মনঃ শিরোদার্ঢ্যং সূচিতম্ ॥১১৯॥
সাত্বতেনেতি। সাত্বতেন সাত্যকিনা, আক্ষিপ্তো ভর্ৎসিতঃ। সংরব্ধং ক্রুদ্ধম্ ॥১২০॥
শ্রূয়ত ইতি। অনার্য্যঃ অসজ্জনঃ, অশুভঃ অশুভভাষী। ক্ষেপ্তুং নিন্দিতুম্ ॥১২১॥
ক্ষমেতি। পাপঃ পুরুষঃ ক্ষমাং নার্হতি। অতস্ত্বমপি নার্হসীতি ভাবঃ ॥১২২॥
স ইতি। পাপনিশ্চয়ো যথার্থপাপী। বক্তব্যো নিন্দনীয়ঃ, বক্তুং পরং নিন্দিতুম্ ॥১২৩॥

---

অতিদুর্বৃত্ত নিকৃষ্ট পাঞ্চাল! তুই আমারই সম্মুখস্থিত গুরুদেবকে এবং তাঁহার গুরুকে গুরুতর নিন্দা করিতে থাকিয়াও লজ্জিত হইতেছিস্ না ॥১১৮॥

থাক্ থাক্, তুই আমার এই একটা গদাঘাত সহ্য কর্ দেখি, আমি তোর অনেক গদাঘাতও সহ্য করিব' ॥১১৯॥

সাত্যকি এইরূপ নিষ্ঠুর ভাষায় ভর্ৎসনা করিলে, ধৃষ্টদ্যুম্ন অত্যন্তক্রুদ্ধ হইয়া হাসিতে হাসিতেই যেন ক্রুদ্ধ সাত্যকিকে বলিতে লাগিলেন ॥১২০॥

ধৃষ্টদ্যুম্ন বলিলেন—'মধুবংশীয়! শুনিয়াছি শুনিয়াছি, ক্ষমাও করিয়াছি। অমঙ্গলভাষী অসজ্জন সর্ব্বদাই সজ্জনের নিন্দা করিবার ইচ্ছা করে ॥১২১॥

লোকসমাজে ক্ষমা প্রশংসনীয় বটে, কিন্তু পাপাত্মা ক্ষমা পাইবার যোগ্য নহে। কারণ, পাপাত্মা ক্ষমাকারী লোককে 'ইহাকে জয় করিয়াছি' বলিয়া মনে করে ॥১২২॥

---

(১২১)···রম্যতে চেতি মাধব!···পিং।

যৎ স ভূরিশ্রবাশ্ছিন্নভুজঃ প্রায়গতস্ত্বয়া।
বার্য্যমাণেন নিহতস্ততঃ পাপতরং নু কিম্ ॥১২৪॥
ব্যূহমানো ময়া দ্রোণো দিব্যেনাস্ত্রেণ সংযুগে।
বিসৃষ্টশস্ত্রো নিহতঃ কিং তত্র ক্রূর! দুষ্কৃতম্ ॥১২৫॥
অযুধ্যমানং যস্ত্বাজৌ তথা প্রায়গতং মুনিম্।
ছিন্নবাহুং পরৈর্হন্যাৎ সাত্যকে! স কথং বদেৎ ॥১২৬॥
নিহত্য ত্বাং পদা ভূমৌ স বিকর্ষতি বীর্য্যবান্।
কিং তদা ন নিহংস্ত্যেনং ভূত্বা পুরুষসত্তমঃ ॥১২৭॥

## ভারতকৌমুদী

যদিতি। ছিন্নভুজঃ অর্জ্জুনেন, প্রায়গতঃ সঙ্কল্পিতমৃত্যুপর্য্যন্তৈকাসনস্থিতিঃ ॥১২৪॥
ব্যূহেতি। ব্যূহমানঃ কথমেনং নিহন্মীতি তর্কয়ন্। দুষ্কৃতং দূষিতং কার্য্যং কৃতম্ ॥১২৫॥
অযুধ্যেতি। প্রায়গতং প্রায়োপবিষ্টম্। পরৈরর্জ্জুনৈঃ। বদেৎ পরং নিন্দেৎ ॥১২৬॥
নিহত্যেতি। নিহত্য আহত্য। স ভূরিশ্রবাঃ, বিকর্ষতি আকর্ষতি স্ম ॥১২৭॥

সাত্যকি! তোর ব্যবহার ছোটলোকের মত এবং তোর আত্মাও নীচ, আর তুই যথার্থপাপী। সুতরাং তোর কেশাগ্র হইতে চরণের নখাগ্রপর্য্যন্ত নিন্দনীয়; তথাপি তুই অন্যকে নিন্দা করিতে ইচ্ছা করিস্। ॥১২৩॥

ওরে! অর্জ্জুন ভূরিশ্রবার বাহুচ্ছেদন করিয়াছিলেন, পরে তিনি প্রায়োপবেশন করিয়াছিলেন; তখন সকলে সকল দিক্ হইতে তোকেও বারণ করিতেছিল, সেই অবস্থায় তুই যাইয়া যে ভূরিশ্রবাকে বধ করিয়াছিস্, তদপেক্ষা অধিক পাপ কি আছে রে? ॥১২৪॥

নৃশংস! দ্রোণ অস্ত্র ত্যাগ করিয়াও ভাবিতেছিল যে, 'কি ভাবে উহাকে বধ করিব'। সেই অবস্থায় আমি যুদ্ধে দিব্য অস্ত্রদ্বারা তাহাকে বধ করিয়াছি; তাহাতে কি অন্যায় কার্য্য হইয়াছে? ॥১২৫॥

সাত্যকি! ভূরিশ্রবা যুদ্ধ করিতেছিল না, মৌনী হইয়া প্রায়োপবেশন করিয়াছিল এবং অন্য লোক তাহার বাহু ছেদন করিয়াছিল; সেই অবস্থায় যে ব্যক্তি তাহাকে বধ করিতে পারে, সে ব্যক্তি কি করিয়া অন্যকে নিন্দা করে? ॥১২৬॥

বলবান্ ভূরিশ্রবা যখন তোকে পদাঘাত করিয়া ভূতলে আকর্ষণ করিতেছিল, তখন তুই পুরুষোত্তম হইয়া কেন তাঁহাকে বধ করিস্ নাই ॥১২৭॥

(১২৪) যঃ সঃ...বার্য্যমাণেন হি হতঃ...বা নি। (১২৫) প্রেষমাণো ময়া দ্রোণঃ...নি।

ত্বয়া পুনরনার্য্যেণ পূর্ব্বং পার্থেন নির্জিতঃ।
যদা তদা হতঃ শূরঃ সৌমদত্তিঃ প্রতাপবান্ ॥১২৮॥
যত্র যত্র তু পাণ্ডূনাং দ্রোণো দ্রাবয়তে চমূম্।
কিরন্ শরসহস্রাণি তত্র তত্র প্রয়াম্যহম্ ॥১২৯॥
স ত্বমেবংবিধং কৃত্বা কর্ম্ম চাণ্ডালবৎ স্বয়ম্।
বক্তুমিচ্ছসি বক্তব্যঃ কস্মান্মাং পরুষাণ্যথ ॥১৩০॥
কর্ত্তা ত্বং কর্ম্মণো হ্যস্য নাহং বৃষ্ণিকুলাধম!।
পাপানাঞ্চ ত্বমাবাসঃ কর্ম্মণাং মা পুনর্ব্বদীঃ ॥১৩১॥
জোষমাস্ব ন মাং ভূয়ো বক্তুমর্হস্যতঃ পরম্।
অধরোত্তরমেতদ্ধি যন্মাং ত্বং বক্তুমিচ্ছসি ॥১৩২॥

### ভারতকৌমুদী

ত্বয়েতি। অনার্য্যেণ অসজ্জনেন, পার্থেনার্জ্জুনেন। সৌমদত্তির্ভূরিশ্রবাঃ ॥১২৮॥
আত্মনস্তু কর্ত্তব্যং দর্শয়তি যত্রেতি। দ্রাবয়তে পীড়য়তি। কিরন্ ক্ষিপন্ ॥১২৯॥
স ইতি। বক্তুং কথয়িতুম্, বক্তব্যো নিন্দনীয়ঃ ॥১৩০॥
কর্ত্তেতি। অস্য অন্যায্যস্য। আবাস আধারঃ। মা বদীর্ন নিন্দ ॥১৩১॥

### ভারতভাবদীপঃ

খেদোক্তিঃ ॥১০২—১০৬॥ পাত্যসে অধোনীয়সে ॥১০৭—১২০॥ অশুভোঽধার্ম্মিকঃ ॥১২১—১২৪॥ বৃংহমানো ব্যাযচ্ছমানঃ ॥১২৫—১২৬॥ নিহত্য নিপাত্য ॥১২৭—১৩১॥

তুই দুর্জ্জন কি না; তাই পূর্ব্বে অর্জ্জুন যখন বীর ও প্রতাপশালী ভূরিশ্রবাকে পরাভূত করিয়াছিলেন, তখন তুই তাঁহাকে বধ করিয়াছিস্ ॥১২৮॥

আর, দ্রোণ যেখানে যেখানে পাণ্ডবসৈন্য পীড়ন করিত, আমি সহস্র সহস্র বাণ নিক্ষেপ করিতে করিতে সেইখানে সেইখানে গমন করিতাম ॥১২৯॥

সেই তুই নিজে চণ্ডালের ন্যায় এইরূপ কার্য্য করিয়া সকলের নিন্দনীয় হইয়া আমাকে নিষ্ঠুর বাক্য বলিতে ইচ্ছা করিস্ কেন? ॥১৩০॥

বৃষ্ণিকুলাধম! তুইই এইরূপ কার্য্য করিয়াছিস্, আমি নহি এবং তুইই সমস্ত পাপকার্য্যের আবাসস্থান। সুতরাং আমাকে পুনরায় নিন্দা করিস্ না ॥১৩১॥

(১৩০)…বক্তুমর্হসি বক্তব্যঃ কস্মাত্ত্বম্…বা নি। (১৩১)…কর্ম্মণোঽগ্রস্য…পি বর্দ্ধ, পুনর্বদ—বা নি। (১৩২)…যন্মাং ত্বং বক্তুমর্হসি…বা নি।

অথ বক্ষ্যসি মাং মৌর্খ্যাদ্ভূয়ঃ পরুষমীদৃশম্।
গময়িষ্যামি বাণৈস্ত্বাং যুধি বৈবস্বতক্ষয়ম্ ॥১৩৩॥
ন চৈব মূর্খ! ধর্ম্মেণ কেবলেনৈব শক্যতে।
তেষামপি হ্যধর্ম্মেণ চেষ্টিতং শৃণু যাদৃশম্ ॥১৩৪॥
বঞ্চিতঃ পাণ্ডবঃ পূর্ব্বমধর্ম্মেণ যুধিষ্ঠিরঃ।
দ্রৌপদী চ পরিক্লিষ্টা তথাধর্ম্মেণ সাত্যকে! ॥১৩৫॥
প্রব্রাজিতা বনং সর্ব্বে পাণ্ডবাঃ সহ কৃষ্ণয়া।
সর্ব্বস্বমপকৃষ্টঞ্চ তথাঽধর্ম্মেণ বালিশ! ॥১৩৬॥
অধর্ম্মেণাপকৃষ্টশ্চ মদ্ররাজঃ পরৈরিতঃ।
অধর্ম্মেণ তথা বালঃ সৌভদ্রো বিনিপাতিতঃ ॥১৩৭॥

## ভারতকৌমুদী

জোষমিতি। জোষং নীরবঃ, আস্ব তিষ্ঠ। অধরোত্তরং নিকৃষ্টোত্তরম্ ॥১৩২॥
অথেতি। পরুষং নিষ্ঠুরম্। বৈবস্বতক্ষয়ং যমালয়ম্ ॥১৩৩॥
নেতি। ন শক্যতে কার্য্যং সাধয়িতুমিতি শেষঃ। তেষাং কৌরবাণাম্ ॥১৩৪॥
বঞ্চিত ইতি। পূর্ব্বং দ্যূতক্রীড়য়া। পরিক্লিষ্টা সভায়ামানয়নাদিনা ॥১৩৫॥
প্রেতি। কৃষ্ণয়া দ্রৌপদ্যা। অপকৃষ্টম্ অপহৃতম্। হে বালিশ! মূর্খ! ॥১৩৬॥
অধর্ম্মেণেতি। মদ্ররাজস্য নকুলসহদেবয়োর্মাতুলত্বাদিত্যাশয়ঃ। সৌভদ্রোঽভিমন্যুঃ ॥১৩৭॥

---

সাত্যকি! তুই চুপ করিয়া থাক্, ইহার পর আর আমাকে কিছু বলিতে পারিস্ না। কারণ, তুই আমাকে যাহা বলিতে ইচ্ছা করিস্, তাহা জঘন্য উত্তর ॥১৩২॥

পক্ষান্তরে মূর্খতাবশতঃ তুই যদি আবারও আমাকে এইরূপ নিষ্ঠুর বাক্য বলিস্, তাহা হইলে এই রণস্থলেই বাণদ্বারা তোকে আমি যমালয়ে পাঠাইব ॥১৩৩॥

মূর্খ! কেবলধর্ম্মদ্বারা কার্য্য সাধন করিতে পারা যায় না। তাহাদেরও যেরূপ অধর্ম্মকার্য্য হইয়াছে, তাহা শোন্—॥১৩৪॥

সাত্যকি! কৌরবেরা প্রথমেই দ্যূতক্রীড়ায় অধর্ম্ম করিয়া পাণ্ডুনন্দন যুধিষ্ঠিরকে বঞ্চনা করিয়াছে, পরে অধর্ম্ম করিয়াই সর্ব্বপ্রকারে দ্রৌপদীকে কষ্ট দিয়াছে ॥১৩৫॥

মূর্খ! কৌরবেরা অধর্ম্ম অনুসারেই দ্রৌপদীর সহিত সমস্ত পাণ্ডবকে বনে পাঠাইয়াছে এবং অধর্ম্ম অনুসারেই পাণ্ডবদের সর্ব্বস্ব অপহরণ করিয়াছে ॥১৩৬॥

ইতোঽপ্যধর্ম্মেণ হতো ভীষ্মঃ পরপুরঞ্জয়ঃ।
ভূরিশ্রবা হ্যধর্ম্মেণ ত্বয়া ধর্ম্মবিদা হতঃ ॥১৩৮॥
এবং পরৈরাচরিতং পাণ্ডবেয়ৈশ্চ সংযুগে।
রক্ষমাণৈর্জ্জয়ং বীরৈর্ধর্ম্মজ্ঞৈরপি সাত্বত ! ॥১৩৯॥
দুর্জ্জ্ঞেয়ঃ পরমো ধর্ম্মস্তথাঽধর্ম্মশ্চ দুর্বিদঃ।
যুধ্যস্ব কৌরবৈঃ সার্দ্ধং মা গাঃ পিতৃনিবেশনম্ ॥১৪০॥

সঞ্জয় উবাচ।

এবমাদীনি বাক্যানি ক্রূরাণি পরুষাণি চ।
শ্রাবিতঃ সাত্যকিঃ শ্রীমানাকম্পিত ইবাভবৎ ॥১৪১॥

ভারতকৌমুদী

ইত ইতি। শিখণ্ডিনঃ পুরঃস্থাপনেন হতত্বাদিতি ভাবঃ। ধর্ম্মবিদেতি সোল্লুণ্ঠনোক্তিঃ ॥১৩৮॥
এবমিতি। পরৈঃ কৌরবৈঃ। জয়ং রক্ষমাণৈরক্ষুণ্ণং কুর্বাণৈঃ ॥১৩৯॥
দুর্জ্জ্ঞেয় ইতি। দুর্বিদো দুর্বেদঃ। পিতৃনিবেশনং পিতৃলোকম্ ॥১৪০॥
এবমিতি। ক্রূরাণি কঠিনানি। শ্রীমান্ বীরশোভাবান্, আকম্পিতঃ ক্রোধেন ॥১৪১॥

ভারতভাবদীপঃ

অধরোত্তরং বিপরীতম্ ॥১৩২—১৩৩॥ শক্যতে জেতুমিতি শেষঃ ॥১৩৪—১৩৭॥ ইতঃ পাণ্ডবপক্ষাৎ, হতঃ পাণ্ডবৈঃ পরমন্যদপরমধিকম্ ॥১৩৮—১৬৩॥
ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬৭॥

বিপক্ষেরা অধর্ম্ম অনুসারেই মদ্ররাজ শল্যকে এ পক্ষ হইতে তাহাদের পক্ষে নিয়াছে এবং অধর্ম্ম করিয়াই বালক অভিমন্যুকে বধ করিয়াছে ॥১৩৭॥

ইহা অপেক্ষাও অধিক অধর্ম্ম করিয়া বিপক্ষনগরবিজয়ী ভীষ্মকে বধ করা হইয়াছে এবং তুইও ধর্ম্মজ্ঞ কি না, তাই অধর্ম্ম অনুসারেই ভূরিশ্রবাকে বধ করিয়াছিস্ ॥১৩৮॥

সাত্যকি ! কৌরবগণ ও পাণ্ডবগণ বীর এবং ধর্ম্মজ্ঞ হইয়াও জয় করিবার জন্য এইরূপ আচরণ করিয়াছেন ॥১৩৯॥

অতএব পরমধর্ম্মও দুর্জ্জ্ঞেয় এবং অধর্ম্মও দুর্ব্বোধ্য। সুতরাং কৌরবদের সহিত যুদ্ধ কর, পিতৃলোকে যাস্ না' ॥১৪০॥

সঞ্জয় বলিলেন—'ধৃষ্টদ্যুম্ন এই প্রকার আরও অনেক কঠোর ও নিষ্ঠুর বাক্য শুনাইলে, বীরশোভায় শোভিত সাত্যকি ক্রোধে যেন কাঁপিতে লাগিলেন ॥১৪১॥

(১৪০) দুর্জ্জ্ঞেয়ঃ স পরো ধর্ম্মঃ···বা নি।

তচ্ছ্রুত্বা ক্রোধতাম্রাক্ষঃ সাত্যকিস্ত্বাদদে গদাম্।
বিনিশ্বস্য যথা সর্পঃ প্রণিধায় রথে ধনুঃ ॥১৪২॥
ততোঽভিপত্য পাঞ্চাল্যং সংরম্ভেণেদমব্রবীৎ।
ন ত্বাং বক্ষ্যামি পরুষং হনিষ্যে ত্বাং বধক্ষমম্ ॥১৪৩॥
তমাপতন্তং সহসা মহাবলমমর্ষিণম্।
পাঞ্চাল্যায়াভিসংক্রুদ্ধমন্তকায়ান্তকোপমম্ ॥১৪৪॥
চোদিতো বাসুদেবেন ভীমসেনো মহাবলঃ।
অবপ্লুত্য রথাত্তূর্ণং বাহুভ্যাং সমবারয়ৎ ॥১৪৫॥ (যুগ্মকম্)
দ্রবমাণস্তথা ক্রুদ্ধঃ সাত্যকিঃ পাণ্ডবং বলী।
প্রস্কন্দমানমাদায় জগাম বলিনং বলাৎ ॥১৪৬॥
স্থিত্বা বিষ্টভ্য চরণৌ ভীমেন শিনিপুঙ্গবঃ।
নিগৃহীতঃ পদে ষষ্ঠে বলেন বলিনাং বরঃ ॥১৪৭॥

ভারতকৌমুদী

তদিতি। প্রণিধায় সংস্থাপ্য ॥১৪২॥
তত ইতি। অভিপত্য রথাৎ, পাঞ্চাল্যং ধৃষ্টদ্যুম্নম্, সংরম্ভেণ ক্রোধেন ॥১৪৩॥
তমিতি। অমর্ষিণমসহিষ্ণুম্। অন্তকায় যমরূপায়। চোদিতঃ প্রণোদিতঃ ॥১৪৪—১৪৫॥
দ্রবেতি। দ্রবমাণো দ্রুতং গচ্ছন্। পাণ্ডবং ভীমম্। প্রস্কন্দমানং নিরুন্ধানম্ ॥১৪৬॥
স্থিত্বেতি। বিষ্টভ্য চরণেনৈবাশ্রিত্য। শিনিপুঙ্গবঃ সাত্যকিঃ। নিগৃহীতো নিরুদ্ধঃ ॥১৪৭॥

সাত্যকি সেই সকল কথা শুনিয়া, ক্রোধে আরক্তনয়ন হইয়া, সর্পের ন্যায় নিশ্বাস ত্যাগ করিয়া, রথে ধনু রাখিয়া গদা ধারণ করিলেন ॥১৪২॥

তাহার পর তিনি রথ হইতে লাফাইয়া পড়িয়া ক্রোধে ধৃষ্টদ্যুম্নকে এই কথা বলিলেন—'আমি আর তোকে নিষ্ঠুর কথা বলিব না, বধযোগ্য তোকে বধই করিব' ॥১৪৩॥

মহাবল, অসহিষ্ণু, অত্যন্তক্রুদ্ধ ও যমের তুল্য সাত্যকি বেগে যমস্বরূপ ধৃষ্টদ্যুম্নের দিকে আসিতে লাগিলে, কৃষ্ণের সঙ্কেত অনুসারে মহাবল ভীমসেন বেগে রথ হইতে অবতীর্ণ হইয়া যাইয়া বাহুযুগলদ্বারা সাত্যকিকে বারণ করিলেন ॥১৪৪—১৪৫॥

বলবান্ ভীমসেন নিরুদ্ধ করিলেও, দ্রুতগামী ও ক্রুদ্ধ বলবান্ সাত্যকি বলপূর্ব্বক তাঁহাকে লইয়া কিছু দূর গমন করিলেন ॥১৪৬॥

(১৪৬) দ্রবমাণং তথা ক্রুদ্ধং সাত্যকিং পাণ্ডবো বলী। প্রস্পন্দমানমাদায় ··বা নি।

অবরুহ্য রথাত্তূর্ণং ধ্রিয়মাণং বলীয়সা।
উবাচ শ্লক্ষ্ণয়া বাচা সহদেবো বিশাংপতে! ॥১৪৮॥
অস্মাকং পুরুষব্যাঘ্র! মিত্রমন্যন্ন বিদ্যতে।
পরমন্ধকবৃষ্ণিভ্যঃ পাঞ্চালেভ্যশ্চ মাধব! ॥১৪৯॥
তথৈবান্ধকবৃষ্ণীনাং তথৈব চ বিশেষতঃ।
কৃষ্ণস্য চ তথাস্মত্তো মিত্রমন্যন্ন বিদ্যতে॥ ৫০॥
পাঞ্চালানাঞ্চ বার্ষ্ণেয়! সমুদ্রান্তং বিচিন্বতাম্।
নান্যদস্তি পরং মিত্রং যথা পাণ্ডববৃষ্ণয়ঃ ॥১৫১॥
স ভবানীদৃশং মিত্রমস্যৈষ চ তথা তব।
ভবন্তশ্চ তথাস্মাকং ভবতাঞ্চ তথা বয়ম্ ॥১৫২॥

ভারতকৌমুদী

অবেতি। বলীয়সা ভীমেন। শ্লক্ষ্ণয়া কোমলয়া ॥১৪৮॥
অস্মাকমিতি। পরমুত্তমম্। হে মাধব! মধুবংশীয় সাত্যকে! ॥১৪৯॥
তথেতি। তথৈব চ বিশেষতঃ কৃষ্ণস্যেতি সম্বন্ধঃ, অস্মত্তঃ পাণ্ডবেভ্যঃ ॥১৫০॥
পাঞ্চালানামিতি। বিচিন্বতাং মিত্রমন্বিষ্যতাম্ ॥১৫১॥
স ইতি। অস্য ধৃষ্টদ্যুম্নস্য, এষ ধৃষ্টদ্যুম্নশ্চ, তথা মিত্রম্ ॥১৫২॥

তখন ভীমসেন দাঁড়াইয়া আপন চরণদ্বারা সাত্যকির চরণযুগল আক্রমণ করিয়া বলপূর্ব্বক বলিশ্রেষ্ঠ সাত্যকিকে ষষ্ঠপদক্ষেপের সময় নিরুদ্ধ করিলেন ॥১৪৭॥

নরনাথ! অত্যন্তবলশালী ভীমসেন সেইভাবে সাত্যকিকে ধরিলে, সহদেব রথ হইতে সত্বর অবতীর্ণ হইয়া যাইয়া কোমল বাক্যে সাত্যকিকে বলিতে লাগিলেন—॥১৪৮॥

'নরশ্রেষ্ঠ সাত্যকি! অন্ধক, বৃষ্ণি ও পাঞ্চাল ভিন্ন আমাদের অপর প্রধান মিত্র নাই ॥১৪৯॥

সেইরূপই অন্ধক ও বৃষ্ণিবংশীয়দের, বিশেষতঃ কৃষ্ণের আমরা ভিন্ন অন্য প্রধান মিত্র নাই ॥১৫০॥

বৃষ্ণিনন্দন! সমুদ্রপর্য্যন্ত অন্বেষণকারী পাঞ্চালদেরও পাণ্ডব এবং বৃষ্ণিরা যেমন মিত্র, তেমন প্রধান মিত্র আর নাই ॥১৫১॥

(১৪৯)···পাঞ্চালেভ্যশ্চ মারিষ!—বা নি। (১৫২)···মন্যতে চ যথা ভবান্। ভবন্তশ্চ যথাস্মাকম্··· নি।

স এবং সর্ব্বধর্ম্মজ্ঞ ! মিত্রধর্ম্মমনুস্মরন্।
নিয়চ্ছ মন্যুং পাঞ্চাল্যাৎ প্রশাম্য শিনিপুঙ্গব ! ॥১৫৩॥
পার্ষতস্য ক্ষম ত্বং বৈ ক্ষমতাং পার্ষতশ্চ তে।
বয়ং ক্ষময়িতারশ্চ কিমন্যত্তু শমাদ্ভবেৎ ॥১৫৪॥
প্রশাম্যমানে শৈনেয়ে সহদেবেন মারিষ !।
পাঞ্চালরাজস্য সুতঃ প্রহসন্নিদমব্রবীৎ ॥১৫৫॥
মুঞ্চ মুঞ্চ শিনেঃ পৌত্রং ভীম ! যুদ্ধমদান্বিতম্।
আসাদয়তু মামেষ ধরাধরমিবানিলঃ ॥১৫৬॥
যাবদস্য শিতৈর্ব্বাণৈঃ সংরম্ভং বিনয়াম্যহম্।
যুদ্ধশ্রদ্ধাঞ্চ কৌন্তেয় ! জীবিতঞ্চাস্য সংযুগে ॥১৫৭॥

ভারতকৌমুদী

স ইতি। নিয়চ্ছ নিরুন্ধি, মন্যুং ক্রোধম, প্রশাম্য শান্তো ভব ॥১৫৩॥
পার্ষতস্যেতি। বয়ং ক্ষময়িতারঃ, ভীষ্মবধাদিদোষোল্লেখেঽপি। অন্যদনিষ্টম্ ॥১৫৪॥
প্রেতি। প্রশাম্যমানে প্রশান্তীক্রিয়মাণে, শৈনেয়ে সাত্যকৌ ॥১৫৫॥
মুঞ্চেতি। ধরাধরং পর্ব্বতম্। তথাত্বে ত্বনিলস্যেবাস্য বেগনিবৃত্তির্ভবেদিতি ভাবঃ ॥১৫৬॥
যাবদিতি। যাবদিত্যবধারণে। সংরম্ভং ক্রোধম্। অস্য সাত্যকেঃ ॥১৫৭॥

অতএব আপনি ধৃষ্টদ্যুম্নের এইরূপ মিত্র, ধৃষ্টদ্যুম্নও আপনার সেইরূপ মিত্র, আপনারা আমাদের সেইরূপ মিত্র এবং আমরাও আপনাদের তাদৃশ মিত্র ॥১৫২॥

সর্ব্বধর্ম্মজ্ঞ শিনিবংশশ্রেষ্ঠ ! এইরূপ মিত্রধর্ম্ম স্মরণ করিয়া ধৃষ্টদ্যুম্নের উপরের ক্রোধ নিরুদ্ধ করুন, শান্ত হউন ॥১৫৩॥

আপনি ধৃষ্টদ্যুম্নের উপরে ক্ষমা করুন, ধৃষ্টদ্যুম্নও আপনার উপরে ক্ষমা করুন, আমরা ত ক্ষমা করিবই। শান্তি হইতে আর কি অনিষ্ট হইবে' ॥১৫৪॥

মাননীয় রাজা ! সহদেব এইভাবে সাত্যকিকে শান্ত করিলে, ধৃষ্টদ্যুম্ন হাস্য করিতে করিতে এই কথা বলিলেন—॥১৫৫॥

'ভীমসেন ! আপনি যুদ্ধমদান্বিত শিনির পৌত্রটাকে ছাড়িয়া দিন, ছাড়িয়া দিন। বায়ু যেমন পর্ব্বতের নিকটে উপস্থিত হয়, এও আমার নিকটে সেইরূপ উপস্থিত হউক ॥১৫৬॥

কুন্তীনন্দন ! আমি সুধার বাণসমূহদ্বারা এই রণস্থলেই উহার ক্রোধ, যুদ্ধের আগ্রহ এবং জীবন নিবৃত্তি করিয়া দিই ॥১৫৭॥

(১৫৪)…কিমন্যন্ন শমাদ্ভবেৎ…বা নি।

কিং নু শক্যং ময়া কর্ত্তুং কার্য্যং যদিদমুদ্যতম্ ।
সুমহৎ পাণ্ডুপুত্রাণামায়ান্ত্যেব হি কৌরবাঃ ॥১৫৮॥
অথবা ফাল্গুনঃ সর্ব্বান্ বারয়িষ্যতি সংযুগে ।
অহমপ্যস্য মূর্দ্ধানং পাতয়িষ্যামি সায়কৈঃ ॥১৫৯॥
মন্যতে ছিন্নবাহুং মাং ভূরিশ্রবসমাহবে ।
উৎসৃজৈনমহং বৈনমেষ বা মাং হনিষ্যতি ॥১৬০॥
শৃণ্বন্ পাঞ্চালবাক্যানি সাত্যকিঃ সর্পবচ্ছ্বসন্ ।
ভীমবাহ্বন্তরে সক্তো বিস্ফুরত্যনিশং বলী ॥১৬১॥
তৌ বৃষাবিব নর্দ্দন্তৌ বলিনৌ বাহুশালিনৌ ।
ত্বরয়া বাসুদেবশ্চ ধর্ম্মরাজশ্চ মারিষ ! ।
যত্নেন মহতা বীরৌ বারয়ামাসতুস্ততঃ ॥১৬২॥

ভারতকৌমুদী

কিমিতি। কিং নু শক্যম্, কিমপি নেত্যর্থঃ, অনেন সংঘর্ষাদিত্যাশয়ঃ ॥১৫৮॥
অথবেতি। ফাল্গুনোঽর্জ্জুনঃ, সর্বান্ কৌরবান্ ॥১৫৯॥
মন্যত ইতি। হে ভীম ! এনং সাত্যকিম্, উৎসৃজ মুঞ্চ ॥১৬০॥
শৃণ্বন্নিতি। সক্তঃ স্থিতঃ, বিস্ফুরতি আত্মমোচনায় ভৃশং স্পন্দতে স্ম ॥১৬১॥
তাবিতি। নর্দ্দন্তৌ গর্জ্জন্তৌ। ততঃ কলহাৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৬২॥

পাণ্ডবগণের এই যে গুরুতর কার্য্য সম্পাদন করিতে উদ্যত হইয়াছি, তাহার এখন কি করিতে পারি। ওঃ কৌরবেরা আসিতেছে ॥১৫৮॥

অথবা অর্জ্জুন যুদ্ধে সমস্ত কৌরবকে বারণ করিবেন, আমিও বাণদ্বারা উহার মস্তক পাতিত করিব ॥১৫৯॥

সাত্যকি আমাকে ছিন্নবাহু ভূরিশ্রবা বলিয়া মনে করিতেছে। অতএব ভীমসেন ! আপনি উহাকে ছাড়িয়া দিন, আমি উহাকে বধ করিব, কিংবা ও আমাকে বধ করিবে ॥১৬০॥

ভীমসেনের বাহুযুগলের মধ্যে অবস্থিত বলবান্ সাত্যকি ধৃষ্টদ্যুম্নের বাক্য সকল শুনিতে থাকিয়া সর্পের ন্যায় শ্বাস ত্যাগ করতঃ অনবরত স্পন্দিত হইতে লাগিলেন ॥১৬১॥

মাননীয় রাজা। বলবান্, বাহুশক্তিশালী ও বীর সাত্যকি ও ধৃষ্টদ্যুম্ন

(১৫৮)···যৎকার্য্যমিদমুদ্যতাম্—নি,···আয়ান্ত্যেতে হি কৌরবাঃ—বা নি। (১৬০)··· অহঞ্চৈনম্···বা নি।

নিবার্য্য পরমেষ্বাসৌ কোপসংরক্তলোচনৌ।
যুযুৎসবঃ পরান্ সংখ্যে প্রতীয়ুঃ ক্ষত্রিয়র্ষভাঃ ॥১৬৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্বণি নারায়ণাস্ত্রমোক্ষে সাত্যকিধৃষ্টদ্যুম্নকলহোপশমনে সপ্তষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(:*:)———

# অষ্টষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ।

———:-০-:———

সঞ্জয় উবাচ।

ততঃ স কদনং চক্রে রিপূণাং দ্রোণনন্দনঃ।
যুগান্তে সর্ব্বভূতানাং কালসৃষ্ট ইবান্তকঃ ॥১॥

ভারতকৌমুদী

নিবার্য্যেতি। পরমেষ্বাসৌ মহাধনুর্দ্ধরৌ সাত্যকিধৃষ্টদ্যুম্নৌ। পরান্ প্রতি ঈয়ুর্জগ্মুঃ ॥১৬৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্বণি নারায়ণাস্ত্রমোক্ষে সপ্তষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

তত ইতি। কদনং মহামারীম্। যুগান্তে প্রলয়কালে, কালেন সৃষ্টঃ প্রেরিতঃ ॥১॥

দুইটা বৃষের ন্যায় গর্জন করিতে লাগিলে, কৃষ্ণ ও যুধিষ্ঠির সত্বর যাইয়া বিশেষ চেষ্টা করিয়া সেই কলহ হইতে তাঁহাদিগকে বারণ করিলেন ॥১৬২॥

ক্রমে যুদ্ধার্থী ক্ষত্রিয়শ্রেষ্ঠেরা ক্রোধে আরক্তনয়ন সেই মহাধনুর্দ্ধর দুই জনকে বারণ করিয়া রণস্থলে বিপক্ষগণের প্রতি ধাবিত হইলেন' ॥১৬৩॥

———:*:———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর প্রলয়কালে কালপ্রেরিত যম যেমন সমস্তপ্রাণিসংহার করেন, সেইরূপ অশ্বত্থামা শত্রুসংহার করিতে লাগিলেন ॥১॥

(১৬৩)…যুযুৎসূনপরান্ সংখ্যে…বা নি। * 'ষণ্ণবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বর্দ্ধ, '…সপ্তনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ, '…নবনবত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা রা নি।

ধ্বজদ্রুমং শস্ত্রশৃঙ্গং হতনাগমহাশিলম্ ।
অশ্বকিংপুরুষাকীর্ণং শরাসনলতাবৃতম্ ॥২॥
ক্রব্যাদপক্ষিসংঘুষ্টং ভূতযক্ষগণাকুলম্ ।
নিহত্য শাত্রবান্ ভল্লৈঃ সোঽচিনোদ্দেহপর্ব্বতম্ ॥৩॥ (যুগ্মকম্)
ততো বেগেন মহতা বিনদ্য স নরর্ষভঃ ।
প্রতিজ্ঞাং শ্রাবয়ামাস পুনরেব তবাত্মজম্ ॥৪॥
যস্মাদ্‌যুধ্যন্তমাচার্য্যং ধর্ম্মকঞ্চুকমাস্থিতঃ ।
মুঞ্চ শস্ত্রমিতি প্রাহ কুন্তীপুত্ত্রো যুধিষ্ঠিরঃ ॥৫॥
তস্মাৎ সংপশ্যতস্তস্য দ্রাবয়িষ্যামি বাহিনীম্ ।
বিদ্রাব্য সর্ব্বান্ হন্তাস্মি জাল্মং পাঞ্চাল্যমেব তু ॥৬॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

ধ্বজেতি। স দ্রোণনন্দনঃ ভল্লৈঃ শাত্রবান্ শত্রূন্ নিহত্য, ধ্বজা এব দ্রুমা যস্য তম্, শস্ত্রাণ্যেব শৃঙ্গাণি যস্য তম্, হতা নাগা গজা এব মহাশিলা যস্য তম্, অশ্বা এব কিংপুরুষাস্তৈরাকীর্ণং ব্যাপ্তম্, শরাসনানি ধনূংষ্যেব লতাস্তাভিরাবৃতম্, ক্রব্যাদা মাংসভোজিনঃ প্রাণিন এব পক্ষিণস্তৈঃ সংঘুষ্টম্ শব্দিতম্, তথা ভূতানি পিশাচাদয় এব যক্ষাস্তেষাং গণেন আকুলং পূর্ণম্, দেহঃ শরীররাশিরেব পর্ব্বতস্তম, অচিনোদকরোৎ ॥২—৩॥

তত ইতি। প্রতিজ্ঞাং পূর্ব্বকৃতাম্। আত্মজং দুর্য্যোধনম্ ॥৪।

যস্মাদিতি। যুধ্যন্তং যুধ্যমানম্, ধর্ম্ম এব কঞ্চুকং বহিরাবরণং তৎ। দ্রাবয়িষ্যামি মর্দ্দয়িষ্যামি, বাহিনীং তৎসেনাম্। জাল্মং নিকৃষ্টম্, পাঞ্চাল্যং ধৃষ্টদ্যুম্নম্ ॥৫—৬॥

তিনি ভল্লদ্বারা শত্রুসংহার করিয়া করিয়া এক একটা দেহপর্ব্বত নির্ম্মাণ করিতে থাকিলেন ; ধ্বজ ছিল তাহার বৃক্ষ, শস্ত্র ছিল শৃঙ্গ, নিহত হস্তী ছিল বিশাল পাষাণ, অশ্ব ছিল কিন্নর এবং ধনু ছিল লতা ; আর মাংসভোজিপ্রাণিরূপ পক্ষীরা তাহাতে রব করিতেছিল এবং ভূতরূপ যক্ষগণে তাহা ব্যাপ্ত ছিল ॥২—৩॥

রাজা! তদনন্তর সেই নরশ্রেষ্ঠ অশ্বত্থামা মহাবেগে সিংহনাদ করিয়া পুনরায় আপনার পুত্রকে সেই প্রতিজ্ঞা শুনাইলেন—॥৪॥

'কুন্তীর পুত্র যুধিষ্ঠির যেহেতু ধর্ম্মের আবরণ ধারণ করিয়া যুধ্যমান আচার্য্যকে বলিয়াছিল যে 'অস্ত্র ত্যাগ করুন' সেই হেতু তাহার সমক্ষেই তাহার সৈন্য মর্দ্দন করিব এবং সকলকে মর্দ্দন করিয়া পাঞ্চালাধম ধৃষ্টদ্যুম্নকে বধই করিব ॥৫—৬॥

(৫) যদত্র ছদ্মনাচার্য্যম্···নি।

সর্ব্বানেতান্ হনিষ্যামি যদি যোৎস্যন্তি মাং রণে।
সত্যং তে প্রতিজানামি পরিবর্ত্তয় বাহিনীম্ ॥৭॥
তচ্ছ্রুত্বা তব পুত্রস্তু বাহিনীং পর্য্যবর্ত্তয়ৎ।
সিংহনাদেন মহতা ব্যপোহ্য সুমহদ্ভয়ম্ ॥৮॥
ততঃ সমাগমো রাজন্! কুরুপাণ্ডবসেনয়োঃ।
পুনরেবাভবত্তীব্রঃ পূর্ণসাগরয়োরিব ॥৯॥
সংরব্ধা হি স্থিরীভূতা দ্রোণপুত্রেণ কৌরবাঃ।
উদগ্রাঃ পাণ্ডুপাঞ্চালা দ্রোণস্য নিধনেন চ ॥১০॥
তেষাং পরমহৃষ্টানাং জয়মাত্মনি পশ্যতাম্।
সংরব্ধানাং মহাবেগঃ প্রাদুরাসীদ্বিশাংপতে! ॥১১॥

ভারতকৌমুদী

সর্বানিতি। যদি ন যোৎস্যন্তে, তদা তু হননাসম্ভব ইতি ভাবঃ ॥৭॥

তদিতি। পুত্রো দুর্য্যোধনঃ। ব্যপোহ্য তদাশ্বাসেন পরিহায় ॥৮॥

তত ইতি। সমাগমঃ সম্মেলনম্ ॥৯॥

সংরব্ধা ইতি। সংরব্ধাঃ সোৎসাহাঃ, দ্রোণপুত্রেণ তদাশ্বাসেন। উদগ্রা উন্নতা আসন্ ॥১০॥

তেষামিতি। তেষামুভয়েষামেব। আত্মনি স্বস্বপক্ষে, পশ্যতাং সম্ভাবয়তাম্ ॥১১॥

মহারাজ! আমি আপনার নিকট সত্য প্রতিজ্ঞা করিতেছি—রণস্থলে ইহারা যদি আমার সহিত যুদ্ধ করে, তবে আমি ইহাদের সকলকেই বধ করিব; আপনি আপনার সৈন্য পরিবর্ত্তিত করুন (ফিরান)' ॥৭॥

রাজা! অশ্বত্থামার সেই উক্তি শুনিয়া আপনার পুত্র গুরুতর ভয় পরিত্যাগপূর্ব্বক বিশাল সিংহনাদ করিয়া কৌরবসৈন্য ফিরাইলেন ॥৮॥

রাজা! তৎপরে পূর্ণ দুইটা সমুদ্রের ন্যায় কুরুসৈন্য ও পাণ্ডবসৈন্যের পুনরায় তীব্র সম্মেলন হইল ॥৯॥

কৌরবসৈন্যেরা অশ্বত্থামার আশ্বাসবাক্যে স্থির ও উৎসাহী হইল এবং পাণ্ডব ও পাঞ্চালসৈন্যেরা ত দ্রোণের নিধনে জয়োৎফুল্লই ছিল ॥১০॥

নরনাথ! সুতরাং উভয় সৈন্যই পরম আনন্দিত ও উৎসাহী হইয়া জয়ের সম্ভাবনা করিতে লাগিল। অতএব যুদ্ধের দিকে তাহাদের গুরুতর বেগ হইল ॥১১॥

যথা শিলোচ্চয়ে শৈলঃ সাগরে সাগরো যথা।
প্রতিহন্যেত রাজেন্দ্র! তথাসন্ কুরুপাণ্ডবাঃ ॥১২॥
ততঃ শঙ্খসহস্রাণি ভেরীণামযুতানি চ।
অবাদয়ন্ত সংহৃষ্টাঃ কুরুপাণ্ডবসৈনিকাঃ ॥১৩॥
ততো নির্ম্মথ্যমানস্য সাগরস্যেব নিস্বনঃ।
অভবত্তব সৈন্যস্য সুমহানদ্ভুতোপমঃ ॥১৪॥
প্রাদুশ্চক্রে ততো দ্রৌণিরস্ত্রং নারায়ণং তদা।
অভিসন্ধায় পাণ্ডূনাং পাঞ্চালানাঞ্চ বাহিনীম্ ॥১৫॥
প্রাদুরাসংস্ততো বাণা দীপ্তাগ্রাঃ খে সহস্রশঃ।
পাণ্ডবান্ ক্ষপয়িষ্যন্তো দীপ্তাস্যাঃ পন্নগা ইব ॥১৬॥

### ভারতকৌমুদী

যথেতি। শিলোচ্চয়ে শৈলে। প্রতিহন্যেত প্রবলভূকম্পেনেতি শেষঃ ॥১২॥

তত ইতি। সংহৃষ্টা অশ্বত্থাম্ন আশ্বাসনাৎ দ্রোণবধেন জয়লাভাচ্চেতি ভাবঃ ॥১৩॥

তত ইতি। অদ্ভুতোপমঃ অপূর্বত্বাৎ ॥১৪॥

প্রাদুরিতি। দ্রৌণিরশ্বত্থামা। অভিসন্ধায় অভিলক্ষ্য ॥১৫॥

প্রাদুরিতি। দীপ্তাগ্রা উজ্জ্বলমুখাঃ, খে আকাশে। দীপ্তাস্যা উজ্জ্বলবদনাঃ ॥১৬॥

---

রাজশ্রেষ্ঠ! একটা পর্ব্বত অপর পর্ব্বতে, কিংবা একটা সমুদ্র অন্য সমুদ্রে প্রতিহত হইলে যেমন অবস্থা হয়, তৎকালে কুরুপাণ্ডবসৈন্যেরও তেমনই অবস্থা হইল ॥১২॥

তাহার পর সংহৃষ্ট কুরুসৈন্য ও পাণ্ডবসৈন্যেরা সহস্র সহস্র শঙ্খ এবং বহুসহস্র ভেরী বাজাইতে লাগিল ॥১৩॥

মহারাজ! তদনন্তর মথ্যমান সমুদ্রের শব্দের ন্যায় আপনার সৈন্যের অতিবিশাল ও আশ্চর্য্য শব্দ হইতে থাকিল ॥১৪॥

তৎপরে অশ্বত্থামা পাণ্ডবসৈন্য ও পাঞ্চালসৈন্য লক্ষ্য করিয়া নারায়ণাস্ত্র আবিষ্কার করিলেন ॥১৫॥

তাহার পর পাণ্ডবপক্ষকে ক্ষয় করিবার জন্য উজ্জ্বলবদন সর্পের তুল্য সহস্র সহস্র উজ্জ্বলাগ্র বাণ আকাশে আবির্ভূত হইতে লাগিল ॥১৬॥

---

(১২)…সাগরৈঃ সাগরো যথা…বা নি। (১৪) যথা নির্ম্মথ্যমানস্য সাগরস্যেব নিস্বনঃ …বা,…যথা নির্ম্মথ্যমানস্য সাগরস্য তু নিস্বনঃ…নি। (১৬)…পাণ্ডবান্ ক্ষয়য়িষ্যন্তঃ…পি •বঙ্গ বর্দ্ধ।

তে দিশঃ খঞ্চ সৈন্যঞ্চ সমাবৃণ্বন্ মহাহবে।
মুহূর্ত্তাদ্ভাস্করস্যেব লোকে রাজন্! গভস্তয়ঃ ॥১৭॥
তথাপরে দ্যোতমানা জ্যোতীংষীবামলেঽম্বরে।
প্রাদুরাসন্ মহারাজ! কার্ষ্ণায়সময়া গুড়াঃ ॥১৮॥
চতুশ্চক্রা দ্বিচক্রাশ্চ শতঘ্ন্যোঽথ হুলা গদাঃ।
চক্রাণি চ ক্ষুরান্তানি মণ্ডলানীব ভাস্বতঃ ॥১৯॥
শস্ত্রাকৃতিভিরাকীর্ণমতীব ভরতর্ষভ!।
দৃষ্ট্বান্তরীক্ষমাবিগ্নাঃ পাণ্ডুপাঞ্চালসৃঞ্জয়াঃ ॥২০॥
যথা যথা হ্যযুধ্যন্ত পাণ্ডবানাং মহারথাঃ।
তথা তথা তদস্ত্রং বৈ ব্যবর্দ্ধত জনাধিপ! ॥২১॥
বধ্যমানাস্তদাস্ত্রেণ তেন নারায়ণেন বৈ।
দহ্যমানানলেনেব সর্বতোঽভ্যর্দ্দিতা রণে ॥২২॥

## ভারতকৌমুদী

ত ইতি। লোকে জগতি, গভস্তয়ঃ কিরণাঃ ॥১৭॥

তথেতি। কার্ষ্ণায়সময়া লৌহসারনির্ম্মিতাঃ, গুড়া গুলিকাঃ ॥১৮॥

চতুরিতি। হুলা অপি অস্ত্রবিশেষাঃ। ক্ষুরান্তানি ক্ষুরধারাণি, মণ্ডলানি বিম্বানি ॥১৯॥

শস্ত্রেতি। শস্ত্রাকৃতিভিঃ পক্ষিভিঃ তথৈব প্রাগুক্তৈঃ। আবিগ্না উদ্বিগ্না অভবন্ ॥২০॥

যথেতি। ব্যবর্দ্ধত তদস্ত্রস্য তথৈব নিয়মাদিত্যাশয়ঃ ॥২১॥

বধ্যেতি। দহ্যমানানলেনেবেতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥২২॥

---

রাজা! ক্রমে মুহূর্ত্তমধ্যে জগতে সূর্য্যের কিরণের ন্যায় সেই বাণ সকল মহাযুদ্ধে দিক্, আকাশ ও পাণ্ডবসৈন্য আবৃত করিল ॥১৭॥

মহারাজ! সেইরূপ লৌহসারনির্ম্মিত উজ্জ্বল অপর গুলী সকল জ্যোতিষ্ক পদার্থের ন্যায় নির্ম্মল আকাশে প্রাদুর্ভূত হইতে থাকিল ॥১৮॥

পরে চতুশ্চক্র ও দ্বিচক্র শতঘ্নী, হুল, গদা এবং সূর্য্যমণ্ডলতুল্য ক্ষুরধার চক্র সকল প্রকাশ পাইতে লাগিল ॥১৯॥

ভরতশ্রেষ্ঠ! তখন পাণ্ডব, পাঞ্চাল ও সৃঞ্জয়েরা আকাশমণ্ডলকে অস্ত্রাকৃতি পক্ষিগণে অত্যন্ত আকীর্ণ দেখিয়া উদ্বিগ্ন হইয়া পড়িলেন ॥২০॥

নরনাথ! পাণ্ডবপক্ষের মহারথেরা যেমন যেমন যুদ্ধ করিতে লাগিলেন, তেমন তেমন সেই অস্ত্র বৃদ্ধি পাইতে লাগিল ॥২১॥

---

(১৮)…কার্ষ্ণায়সসমা গুড়াঃ—বর্দ্ধ। (১৯)…শতঘ্ন্যো বহুলা গদাঃ…নি। (২২)• বধ্যমানাস্তদস্ত্রেণ…পি বঙ্গ বর্দ্ধ।

যথা হি শিশিরাপায়ে দহেৎ কক্ষং হুতাশনঃ।
তথা তদস্ত্রং পাণ্ডূনাং দদাহ ধ্বজিনীং প্রভো! ॥২৩॥
আপূর্য্যমাণেনাস্ত্রেণ সৈন্যে চ ক্ষীয়তি প্রভো!।
জগাম পরমং ত্রাসং ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ ॥২৪॥
দ্রবমাণস্তু তৎ সৈন্যং দৃষ্ট্বা বিগতচেতনম্।
মধ্যস্থতাঞ্চ পার্থস্য ধর্ম্মপুত্রোঽব্রবীদিদম্ ॥২৫॥
ধৃষ্টদ্যুম্ন! পলায়স্ব সহ পাঞ্চালসেনয়া।
সাত্যকে! ত্বঞ্চ গচ্ছস্ব বৃষ্ণ্যন্ধকবৃতো গৃহান্ ॥২৬॥
বাসুদেবোঽপি ধর্ম্মাত্মা করিষ্যত্যাত্মনঃ ক্ষমম্।
শ্রেয়ো হ্যুপদিশত্যেষ লোকস্য কিমুতাত্মনঃ ॥২৭॥

## ভারতকৌমুদী

যথেতি। শিশিরাপায়ে শীতাপগমে, কক্ষং শুষ্কতৃণরাশিম্ ॥২৩॥
আপূর্য্যেতি। আপূর্য্যমাণেন বর্দ্ধমানেন, ক্ষীয়তি ক্ষীয়মাণে সতি ॥২৪॥
দ্রবেতি। দ্রবমাণং দ্রুতং পলায়মানম্। মধ্যস্থতামৌদাসীন্যম্, পার্থস্যার্জ্জুনস্য ॥২৫॥
ধৃষ্টেতি। অত্রাবস্থিত্যা মৃত্যুনা কিং ফলমিত্যুভয়ত্রাপ্যাশয়ঃ ॥২৬॥
বাস্বিতি। ক্ষমমুচিতম্। শ্রেয়ো মঙ্গলম্। আত্মনঃ শ্রেয়ঃ কিং ন কুর্য্যাদিত্যর্থঃ ॥২৭॥

তখন পাণ্ডবসৈন্যেরা সেই নারায়ণাস্ত্রের প্রভাবে নিহত হইতে থাকিয়া অগ্নিতে দগ্ধ হইয়াই যেন রণস্থলের সর্বত্র আকুল হইতে থাকিল ॥২২॥

রাজা! শীতকাল অতীত হইলে অগ্নি যেমন শুষ্ক তৃণরাশি দগ্ধ করে, সেইরূপ সেই অস্ত্র পাণ্ডবসৈন্য দগ্ধ করিতে লাগিল ॥২৩॥

নরনাথ! নারায়ণাস্ত্র বৃদ্ধি পাইয়া পাণ্ডবসৈন্য ক্ষয় করিতে লাগিলে, ধর্ম্মপুত্র যুধিষ্ঠির অত্যন্ত ভীত হইয়া পড়িলেন ॥২৪॥

সেই সৈন্য চৈতন্যশূন্য হইয়াই যেন বেগে পলায়ন করিতেছে এবং অর্জ্জুনও যেন উদাসীন রহিয়াছেন ইহা দেখিয়া যুধিষ্ঠির এই কথা বলিলেন—॥২৫॥

'ধৃষ্টদ্যুম্ন! আপনি পাঞ্চালসৈন্যের সহিত পলায়ন করুন এবং সাত্যকি! তুমিও বৃষ্ণি ও অন্ধকগণে বেষ্টিত হইয়া গৃহে গমন কর ॥২৬॥

ধর্ম্মাত্মা কৃষ্ণও নিজের উপযুক্ত কার্য্য নিজেই করিবেন। কেন না, ইনি সাধারণ লোককে মঙ্গলের উপদেশ দিয়া থাকেন, তাহাতে নিজের মঙ্গল কি করিবেন না? ॥২৭॥

(২৬)···বৃষ্ণ্যন্ধকবৃতো মহান্—বা নি।

সংগ্রামস্তু ন কর্ত্তব্যঃ সর্বসৈন্যান্ ব্রবীমি বঃ।
অহং হি সহ সোদর্য্যৈঃ প্রবেক্ষ্যে হব্যবাহনম্ ॥২৮॥
ভীষ্মদ্রোণার্ণবং তীর্ত্বা সংগ্রামে ভীরুদুস্তরম্।
বিমজ্জিষ্যামি সলিলে সগণো দ্রৌণিগোষ্পদে ॥২৯॥
কামঃ সম্পদ্যতামস্য বীভৎসোরাশু মাং প্রতি।
কল্যাণবৃত্তো হ্যাচার্য্যো ময়া যুধি নিপাতিতঃ ॥৩০॥
যেন বালঃ স সৌভদ্রো যুদ্ধানামবিশারদঃ।
সমর্থৈর্বহুভিঃ ক্রূরৈর্ঘাতিতো নাভিপালিতঃ ॥৩১॥
যেন বিক্রুবতী প্রশ্নং তথা কৃষ্ণা সভাং গতা।
উপেক্ষিতা সপুত্রেণ দাসীভাবং নিয়চ্ছতী ॥৩২॥
জিঘাংসুর্ধার্ত্তরাষ্ট্রশ্চ শ্রান্তেম্বশ্বেষু ফাল্গুনম্।
কবচেন তথা গুপ্তো রক্ষার্থং সৈন্ধবস্য চ ॥৩৩॥

## ভারতকৌমুদী

সংগ্রাম ইতি। সোদর্য্যৈভীমাদিভির্ভ্রাতৃভিঃ, হব্যবাহনম্ এতদগ্নিম্ ॥২৮॥

ভীষ্মেতি। সগণঃ সপরিজনঃ, দ্রৌণিগোষ্পদে অশ্বত্থামরূপগোষ্পদস্থে ॥২৯॥

কাম ইতি। কামঃ মম ধ্বংসাভিলাষঃ। কল্যাণবৃত্তঃ অস্মন্মঙ্গলকরচরিত্রঃ ॥৩০॥

অথ ষড়্ভিঃ শ্লোকৈঃ কুলকেন দ্রোণস্য পাণ্ডবদ্বেষিত্বং সূচয়ন্নাহ যেনেতি। সৌভদ্রোঽভিমন্যুঃ। সমর্থৈর্নানাবিধযুদ্ধকরণশক্তৈঃ কর্ণাদিভিঃ। বিক্রুবতী বিশেষেণ প্রকাশয়ন্তী, প্রশ্নম্ অহং দাসী ন বেতিরূপম্, কৃষ্ণা দ্রৌপদী। সপুত্রেণ দ্রোণেন, নিয়চ্ছতী নিবারয়ন্তী

হে সৈন্যগণ! আমি তোমাদের সকলকেও বলিতেছি—যুদ্ধ করিও না; আমি ভ্রাতাদের সহিত অগ্নিতে প্রবেশ করিব ॥২৮॥

হায়! যুদ্ধে ভীরুজনের দুস্তর ভীষ্ম ও দ্রোণরূপ সমুদ্র উত্তীর্ণ হইয়া এখন পরিজনবর্গের সহিত অশ্বত্থামরূপ গোষ্পদের জলে নিমগ্ন হইব।॥২৯॥

আমার বিষয়ে সত্বরই এই অর্জ্জুনের অভিলাষ পূর্ণ হউক। কারণ, আমি আমাদের মঙ্গলকারী আচার্য্যকে যুদ্ধে নিপাতিত করিয়াছি ॥৩০॥

যে দ্রোণ বালক ও যুদ্ধে অপটু অভিমন্যুকে যুদ্ধনিপুণ বহুতর হিংস্র লোকদ্বারা বধ করাইয়াছেন, রক্ষা করেন নাই; দ্রৌপদী দ্যূতসভায় যাইয়া নিজের দাসীভাব নিবারণ করিবার জন্য বিশেষভাবে প্রশ্ন করিতে লাগিলেও পুত্রের সহিত যে দ্রোণ তাঁহাকে উপেক্ষা করিয়াছিলেন; অর্জ্জুনের অশ্বগুলি পরিশ্রান্ত

(২৯)···ভীরুদুস্তরে···নি,···অবসন্নোঽস্মি সলিলে···পি বঙ্গ বর্দ্ধ। (৩০)···কণ্যাণবৃত্তিরাচার্য্যঃ···বা নি।

যেন ব্রহ্মাস্ত্রবিদুষা পাঞ্চালাঃ সত্যজিন্মুখাঃ।
কুর্ব্বাণা মজ্জয়ে যত্নং সমূলং বিনিপাতিতাঃ ॥৩৪॥
যেন প্রব্রাজ্যমানাশ্চ রাজ্যাদ্বয়মধর্ম্মতঃ।
নিবার্য্যমাণা ন বয়ং নানুযাতাস্তদৈষিণঃ ॥৩৫॥
সোঽসাবত্যন্তমস্মাসু কুর্ব্বাণঃ সৌহৃদং পরম্।
হতস্তদর্থমরণং গমিষ্যামি সবান্ধবঃ ॥৩৬॥ (কুলকম্)
এবং ব্রুবতি কৌন্তেয়ে দাশার্হস্ত্বরিতস্ততঃ।
নিবার্য্য সৈন্যং বাহুভ্যামিদং বচনমব্রবীৎ ॥৩৭॥

## ভারতকৌমুদী

নিবারয়িতুমিচ্ছন্তী। অর্জ্জুনস্যৈব অশ্বেষু শ্রান্তেষু, ফাল্গুনমর্জ্জুনম্, জিঘাংসুর্ধার্ত্তরাষ্ট্রো দুর্য্যোধনঃ, সৈন্ধবস্য জয়দ্রথস্য রক্ষার্থম্, তথা কবচেন অক্ষয়কবচবন্ধনেন, গুপ্তো যেন দ্রোণেন রক্ষিতঃ। ব্রহ্মাস্ত্রবিদুষা ব্রহ্মাস্ত্রজ্ঞেন। সত্যজিন্মুখা অব্রহ্মাস্ত্রজ্ঞাঃ সত্যজিৎপ্রভৃতয়ঃ। প্রব্রাজ্যমানা ধার্ত্তরাষ্ট্রৈর্নির্বাস্যমানাঃ। নানুযাতা দৌম্যাদিবন্নানুসৃতাঃ, এষিণস্তদনুগমনাভিলাষিণো বয়ম্। সোঽসৌ দ্রোণঃ। সোল্লুণ্ঠনোক্তিরিয়ম্। এষু নানাবিধা ধ্বনয়োঽলঙ্কারশাস্ত্রবিদ্ভিরনুসন্ধেয়াঃ ॥৩১—৩৬॥

এবমিতি। কৌন্তেয়ে যুধিষ্ঠিরে, দাশার্হঃ কৃষ্ণঃ। বাহুভ্যাং বাহুদ্বয়োত্তোলনেন ॥৩৭॥

হইয়া পড়িলে দুর্য্যোধন অর্জ্জুনকে বধ করিবার ইচ্ছা করিয়াছিল, তখন যে দ্রোণ জয়দ্রথকে রক্ষা করিবার ছলে সেইভাবে অক্ষয় কবচ বন্ধন করিয়া দিয়া দুর্য্যোধনকে রক্ষা করিয়াছিলেন; ব্রহ্মাস্ত্রানভিজ্ঞ সত্যজিৎপ্রভৃতি পাঞ্চালেরা আমার জয়ের জন্য যত্ন করিতেছিলেন, তখন ব্রহ্মাস্ত্রজ্ঞ যে দ্রোণ তাঁহাদিগকে নিপাত করিয়াছেন; কৌরবেরা অধর্ম্ম করিয়া আমাদিগকে যখন রাজ্য হইতে নির্ব্বাসন করিতেছিল, তখন যে দ্রোণ কেবলমাত্র নিবারণই করিয়াছিলেন, কিন্তু আমাদের অনুসরণ করেন নাই, অথ চ আমরা তাঁহার অনুসরণ ইচ্ছা করিয়াছিলাম; আমাদের উপরে পরমস্নেহকারী সেই দ্রোণ নিহত হইয়াছেন কি না, সুতরাং আমি বন্ধুবর্গের সহিত তাঁহার জন্য প্রাণত্যাগ করিব' ॥৩১—৩৬॥

যুধিষ্ঠির এইরূপ বলিতে লাগিলে, কৃষ্ণ ত্বরান্বিত হইয়া সেই স্থান হইতেই বাহুযুগল উত্তোলনপূর্ব্বক সৈন্যগণকে যুদ্ধ করিতে বারণ করিয়া এই কথা বলিলেন—॥৩৭॥

(৩৪)…সমূলা বিনিপাতিতাঃ—নি। (৩৫)…নিবার্য্যমাণেনাস্মাভিরনুগন্তুং তদৈষিতাঃ—নি। (৩৬) যোঽসাবত্যন্তম্…তদর্থে মরণম্…বা নি। ইতঃ পরং 'সঞ্জয় উবাচ' নি।

শীঘ্রং ন্যস্যত শস্ত্রাণি বাহেভ্যশ্চাবরোহত।
এষ যোগোঽত্র বিহিতঃ প্রতিঘাতে মহাত্মনা ॥৩৮॥
দ্বিপাশ্বস্যন্দনেভ্যশ্চ ক্ষিপ্রং সর্ব্বেঽবরোহত।
এবমেতন্ন বো হন্যাদস্ত্রং ভূমৌ নিরায়ুধান্ ॥৩৯॥
যথা যথা হি যুধ্যন্তে যোধা হ্যস্ত্রমিদং প্রতি।
তথা তথা ভবন্ত্যেতে কৌরবা বলবত্তরাঃ ॥৪০॥
নিক্ষেপ্স্যন্তি তু শস্ত্রাণি বাহনেভ্যোঽবরুহ্য যে।
তান্ নৈতদস্ত্রং সংগ্রামে নিহনিষ্যতি মানবান্ ॥৪১॥
যে ত্বেতৎ প্রতিযোৎস্যন্তি মনসাপীহ কেচন।
নিহনিষ্যতি তান্ সর্ব্বান্ রসাতলগতানপি ॥৪২॥
তে বচস্তস্য তচ্ছ্রুত্বা বাসুদেবস্য ভারত!।
ঈষুঃ সর্বেঽস্ত্রমুৎস্রষ্টুং মনোভিঃ করণেন চ ॥৪৩॥

## ভারতকৌমুদী

শীঘ্রমিতি। বাহেভ্যো বাহনেভ্যঃ। যোগ উপায়ঃ। মহাত্মনা নারায়ণেন ॥৩৮॥
দ্বিপেতি। দ্বিপাশ্বস্যন্দনেভ্যঃ হস্তিঘোটকরথেভ্যঃ। বো যুষ্মান্ ॥৩৯॥
যথেতি। ভবন্তি ভবিষ্যন্তি, এতদস্ত্রস্বভাবাদিতি ভাবঃ ॥৪০॥
নীতি। নিক্ষেপ্স্যন্তি পরিত্যক্ষ্যন্তি। এতদস্ত্রং কর্তৃ ॥৪১॥
য ইতি। হনিষ্যতি, এতদস্ত্রং কর্তৃ, অলৌকিকশক্তিকত্বাদিতি ভাবঃ ॥৪২॥

'সৈন্যগণ! তোমরা সত্বর অস্ত্র ত্যাগ কর এবং বাহন হইতেও অবতীর্ণ হও। মহাত্মা নারায়ণই এই অস্ত্রের প্রতিঘাতবিষয়ে এই উপায় বিধান করিয়াছেন ॥৩৮॥

তোমরা সকলেই হস্তী, অশ্ব ও রথ হইতে সত্বর অবতীর্ণ হও। ইহা হইলে আর এই অস্ত্র ভূতলে নিরস্ত্র অবস্থায় তোমাদিগকে বধ করিবে না ॥৩৯॥

পক্ষান্তরে এই অস্ত্রের প্রতিপক্ষে যোদ্ধারা যেমন যেমন যুদ্ধ করিবেন, তেমন তেমনই কৌরবেরা এই অস্ত্রের প্রভাবে প্রবল হইয়া উঠিবে ॥৪০॥

আর যাঁহারা বাহন হইতে অবতীর্ণ হইয়া অস্ত্র ত্যাগ করিবেন, এই অস্ত্র যুদ্ধে সেই মনুষ্যগণকে বধ করিবে না ॥৪১॥

যে কোন লোক মনে মনেও এই অস্ত্রের প্রতিপক্ষে যুদ্ধ করিবে, তাহারা পাতালে গেলেও এই অস্ত্র তাহাদের সকলকে বধ করিবে' ॥৪২॥

(৩৮)…প্রতিষেধে মহাত্মনা—বা,…প্রতিঘাতে ·মহাত্মনঃ—নি। (৩৯) ··ক্ষিতিং সর্বেঽবরোহত…নি। (৪৩)…ঈষুঃ সর্ব্বে সমুৎস্রষ্টুম্…বা নি।

তত উৎস্রষ্টুকামাংস্তানস্ত্রাণ্যালক্ষ্য পাণ্ডবঃ।
ভীমসেনোঽব্রবীদ্রাজন্! ইদং সংহর্ষয়ন্ বচঃ ॥৪৪॥
ন কথঞ্চন শস্ত্রাণি মোক্তব্যানীহ কেনচিৎ।
অহমাবারয়িষ্যামি দ্রোণপুত্রাস্ত্রমাশুগৈঃ ॥৪৫॥
অথবাঽপ্যনয়া গুর্ব্ব্যা হেমবিগ্রহয়া রণে।
কালবৎ প্রচরিষ্যামি দ্রৌণেরস্ত্রং বিশাতয়ন্ ॥৪৬॥
নহি মে বিক্রমে তুল্যঃ কশ্চিদস্তি পুমানিহ।
যথৈব সবিতুস্তুল্যং জ্যোতিরন্যন্ন বিদ্যতে ॥৪৭॥
পশ্যতেমৌ হি মে বাহূ নাগরাজকরোপমৌ।
সমর্থৌ পর্ব্বতস্যাপি শৈশিরস্য নিপাতনে ॥৪৮॥

ভারতকৌমুদী

ত ইতি। ঈষুঃ ইচ্ছন্তি স্ম। করণেন বহিরিন্দ্রিয়েণ হস্তেন চ ॥৪৩॥
তত ইতি। আলক্ষ্য দৃষ্ট্বা। সংহর্ষয়ন্ আশ্বাসজননাদিত্যাশয়ঃ ॥৪৪॥
নেতি। মোক্তব্যানি ত্যক্তব্যানি। আশুগৈর্বাণৈরেব ॥৪৫॥
অথবেতি। হেমবিগ্রহয়া স্বর্ণময়শরীরয়া গদয়া। বিশাতয়ন্ ব্যর্থীকুর্ব্বন্ ॥৪৬॥
নহীতি। সবিতুঃ সূর্য্যস্য, জ্যোতিস্তেজঃ ॥৪৭॥
পশ্যতেতি। নাগরাজকরোপমৌ বিশালহস্তিশুণ্ডাতুল্যৌ। শৈশিরস্য হিমালয়স্য ॥৪৮॥

ভরতনন্দন! পাণ্ডবসৈন্যেরা কৃষ্ণের সেই কথা শুনিয়া সকলেই মন ও হস্তদ্বারা অস্ত্রত্যাগ করিবার ইচ্ছা করিল ॥৪৩॥

রাজা! তাহার পর পাণ্ডুনন্দন ভীমসেন সৈন্যগণকে অস্ত্রত্যাগ করিতে অভিলাষী দেখিয়া তাহাদের আনন্দ উৎপাদন করতঃ এই কথা বলিলেন—॥৪৪॥

'কোন ব্যক্তি কোন প্রকারেই এখন অস্ত্রত্যাগ করিও না। কারণ, আমি বাণদ্বারাই অশ্বত্থামার অস্ত্র বারণ করিব ॥৪৫॥

অথবা এই স্বর্ণখচিত বিশাল গদাদ্বারা অশ্বত্থামার অস্ত্র ব্যর্থ করিতে থাকিয়া আমি যমের ন্যায় রণস্থলে বিচরণ করিব ॥৪৬॥

এই জগতে যেমন সূর্য্যের তুল্য অন্য কোন তেজ নাই, সেইরূপ বিক্রমে আমার তুল্য কোন পুরুষ নাই ॥৪৭॥

তোমরা আমার এই বিশালহস্তিশুণ্ডতুল্য বাহুযুগল দর্শন কর, এই বাহুযুগল হিমালয়পর্ব্বত নিপাত করিতেও সমর্থ হয় ॥৪৮॥

(৪৬) গদয়াপ্যনয়া গুর্ব্ব্যা…নি,…কালবৎ প্রহরিষ্যামি…বা নি।

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য

# শ্রীযুক্ত হরিদাসসিদ্ধান্তবাগীশমহাশয় প্রণীত গ্রন্থাবলী

মূলগ্রন্থ।

(মুদ্রাপিত গ্রন্থ)

১। স্মৃতিচিন্তামণি (ব্যবস্থাগ্রন্থ)

২। বিরাজসরোজিনী (নাটিকা)

৩। মিবারের অভ্যুদয়

৪। রুক্মিণীহরণ (মহাকাব্য)

(মুদ্রাপণীয়গ্রন্থ)

৫। শঙ্করসম্ভব (খণ্ডকাব্য)

৬। বিয়োগবৈভব (খণ্ডকাব্য)

৭। সরলা (গদ্যকাব্য)

৮। কংসবধ (নাটক)

৯। জানকীবিক্রম (নাটক)

১০। বঙ্গীয়প্রতাপ (নাটক)

১১। বৈদিকবাদমীমাংসা (ইতিহাস)

| | পুস্তকের নাম | মূল্য | মাশুলাদি |
|---|---|---|---|
| ১। | বিরাজসরোজিনী (নাটিকা) | ॥০ | ৵০ |
| ২। | রুক্মিণীহরণ (মহাকাব্য) | ১॥০ | ।৶০ |
| ৩। | স্মৃতিচিন্তামণি (উৎকৃষ্ট ব্যবস্থাগ্রন্থ ৩য় সং) | ২৲ | ।৶০ |
| | **টীকাগ্রন্থ।** | | |
| ৪। | উত্তররামচরিত (সটীকানুবাদ ৩য় সং) | ২॥০ | ।৶০ |
| ৫। | মালবিকাগ্নিমিত্র (সটীকানুবাদ ২য় সং) | ১।০ | ।৶০ |
| ৬। | মালতীমাধব (সটীকানুবাদ ৩য় সং) | ২॥০ | ॥৶০ |
| ৭। | দশকুমারচরিত (সটীকানুবাদ ২য় সং) | ১।০ | ।৶০ |
| ৮। | কাদম্বরীপূর্ব্বার্দ্ধ (সটীকানুবাদ ৩য় সং) | ৫৲ | ৸৶০ |
| ৯। | সাহিত্যদর্পণ (বিস্তৃত টীকাসমেত ৩য় সং) | ৪৲ | ॥৶০ |
| ১০। | মেঘদূত (সটীকান্বয়-হিন্দী-বঙ্গানুবাদ) | ১।০ | ৵০ |
| ১১। | কুমারসম্ভব (সটীকা-হিন্দী-বঙ্গানুবাদ ২য় সং) | ১।০ | ।৶০ |
| ১২। | মৃচ্ছকটিক (সটীকানুবাদ ২য় সং) | ৩৲ | ॥৶০ |
| ১৩। | অভিজ্ঞানশকুন্তল (সটীকানুবাদ) | ৩৲ | ।৶০ |
| ১৪। | রঘুবংশ (সটীকা-হিন্দী-বঙ্গানুবাদ) | ৪৲ | ॥৶০ |
| ১৫। | শিশুপালবধ (পরীক্ষায় পাঠ্য ও অপাঠ্য সর্ব্বাংশ মল্লিনাথকৃতটীকা, সিদ্ধান্তবাগীশমহাশয়কৃত টিপ্পনী, বঙ্গানুবাদ ও সুখ্যাত্মর সহিত) | ৫৲ | ৸৶০ |
| ১৬। | নৈষধচরিত (পরীক্ষায় পাঠ্য ও অপাঠ্য সর্ব্বাংশ সিদ্ধান্তবাগীশমহাশয়কৃত বিস্তৃত সরল টীকা, সুখাত্মর ও বঙ্গানুবাদ সহিত) পূর্ব্বার্দ্ধ | ৫৲ | ৸৶০ |
| | উত্তরার্দ্ধ | ৮৲ | ৸৶০ |
| | একত্র উভয়ার্দ্ধ | ৮৲ | ১৸৶০ |
| ১৭। | মুদ্রারাক্ষস (সটীকানুবাদ) | ২৲ | ।৶০ |

কর্ম্মাধ্যক্ষ, ৪১ নং সুকিয়াস্‌লেন, সিদ্ধান্তবিদ্যালয়, কলিকাতা।

কলিকাতা ৪১নং সুকিয়াস্‌লেনস্থ সিদ্ধান্তপ্রেসে
শ্রীহেমচন্দ্রভট্টাচার্য্য কর্তৃক মুদ্রিত।

# গ্রাহকমহোদয়গণের প্রতি নিবেদন।

গ্রাহকমহোদয়গণ! পরমেশ্বরের কৃপায় মহাভারতের দ্রোণপর্ব্ব সমাপ্ত হইয়াছে। ইহা এক খণ্ডে বাঁধা অসম্ভব; দুই খণ্ডে বাঁধাইলেও ভারী হইবে; সুতরাং তিন খণ্ডে বাঁধান উচিত। অতএব যে যে স্থানে মূলের অধ্যায়সমাপ্তির সঙ্গে সঙ্গে টীকা ও বঙ্গানুবাদের অধ্যায়সমাপ্তি হইয়াছে, অথচ [illegible] শেষ হইয়াছে এবং ভাগেও প্রায় সমান দাঁড়াইবে, আমি বিশেষভাবে দেখিয়া সেই সেই স্থানপর্য্যন্ত এক এক খানি খণ্ড করিয়া বাঁধান উচিত মনে করিয়া তাহা নিম্নে লিখিয়া দিলাম।

দ্রোণপর্ব্ব প্রথম ভাগ—প্রথম হইতে ৬০০ পৃষ্ঠাপর্য্যন্ত। (এই ভাগের প্রথমে টাইটেলপেজ হইতে অধ্যায় ও শ্লোকের তালিকাপর্য্যন্ত সন্নিবেশিত করিতে হইবে।)

দ্রোণপর্ব্ব দ্বিতীয় ভাগ—৬০১ পৃষ্ঠা হইতে ১১৫৬ পৃষ্ঠা-পর্য্যন্ত।

দ্রোণপর্ব্ব তৃতীয় [illegible]১৫৭ পৃষ্ঠা হইতে [illegible]৬০ পৃষ্ঠা পর্য্যন্ত।

ইহাতে প্রথমভাগে [illegible]-অংশ কম হইলেও মুখবন্ধের [illegible] অতিরিক্ত পড়ায় [illegible] দাঁড়াইবে। তাহাতে যেন কেহ কিছু মনে না করেন ইতি। ২[illegible]শে শ্রাবণ [illegible] সাল।

শ্রীহ[illegible] সিদ্ধান্তবাগীশ

[illegible]১ নং সুরিলেন, মহাভারতকার্য্যালয়, কলিকাতা।

# মহাভারতম্



মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

——— ঃ❋ঃ ———

## দ্রোণপর্ব্ব

——— ঃ❋ঃ ———

পঞ্চদশখণ্ড

——— ঃ❋ঃ ———

দর্শনাচার্য্য

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদী ।-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-

শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

——— ঃ❋ঃ ———

কলিকাতা ৪১ সংখ্যকস্বুরিবর্ত্ম স্থসিদ্ধান্তবিদ্যালয়াৎ

সিদ্ধান্তবাগীশেনৈব প্রকাশিতঞ্চ

১৩৪৫ বঙ্গাব্দে

গ্রাহকপক্ষে মূল্যং ১৲ সাধারণপক্ষে মূল্যং ১।০

নাগাযুতসমপ্রাণো হ্যহমেকো নরেম্বিহ।
শক্রো যথাঽপ্রতিদ্বন্দ্বো দিবি দেবেষু বিশ্রুতঃ ॥৪৯॥
অদ্য পশ্যত মে বীর্য্যং বাহ্বোঃ পীনাংসয়োর্যুধি।
জ্বলমানস্য দীপ্তস্য দ্রৌণেরস্ত্রস্য বারণে ॥৫০॥
যদি নারায়ণাস্ত্রস্য প্রতিযোদ্ধা ন বিদ্যতে।
অদ্যৈতৎ প্রতিযোৎস্যামি পশ্যৎসু কুরুপাণ্ডুষু ॥৫১॥
এবমুক্ত্বা ততো ভীমো দ্রোণপুত্রমরিন্দমম্।
অভ্যয়ান্মেঘঘোষেণ রথেনাদিত্যবর্চ্চসা ॥৫২॥
স এনমিষুজালেন লঘুত্বাচ্ছীঘ্রবিক্রমঃ।
নিমেষমাত্রেণাসাদ্য কুন্তীপুত্রোঽভ্যবাকিরৎ ॥৫৩॥
ততো দ্রৌণিঃ প্রহস্যৈনং দ্রবন্তমভিভাষ্য চ।
অবাকিরৎ প্রদীপ্তাগ্রৈঃ শরৈস্তৈরভিমন্ত্রিতৈঃ ॥৫৪॥

## ভারতকৌমুদী

নাগেতি। নাগাযুতসমপ্রাণো দশসহস্রহস্তিতুল্যবলঃ। অপ্রতিদ্বন্দ্ব. অপ্রতিপক্ষঃ ॥৪৯॥
অদ্যেতি। পীনৌ স্থূলৌ অংসৌ স্কন্ধৌ যয়োস্তয়োঃ ॥৫০॥
যদীতি। প্রতিযোদ্ধা অন্যঃ ॥৫১॥
এবমিতি। মেঘস্যেব ঘোষো গম্ভীরধ্বনির্যস্য তেন, আদিত্যবর্চ্চসা সূর্য্যবদুজ্জ্বলেন ॥৫২॥
স ইতি। এনং দ্রোণপুত্রম্, লঘুত্বাৎ দ্রুতাস্ত্রক্ষেপিত্বাৎ। অভ্যবাকিরদাবৃণোৎ ॥৫৩॥
তত ইতি। দ্রবন্তং দ্রুতমাগচ্ছন্তম্, অভিভাষ্য আগচ্ছেত্যুক্ত্বা ॥৫৪॥

স্বর্গলোকে দেবগণের মধ্যে এক ইন্দ্র যেমন অপ্রতিদ্বন্দ্বী বলিয়া বিখ্যাত, সেইরূপ এক আমিও এই জগতে মানুষের মধ্যে দশসহস্র হস্তীর তুল্য বলবান্ বলিয়া অপ্রতিদ্বন্দ্বিভাবে বিখ্যাত ॥৪৯॥

সৈন্যগণ! আজ যুদ্ধে অশ্বত্থামার প্রজ্বলিত নারায়ণাস্ত্র বারণ করিবার সময়ে স্থূলস্কন্ধযুক্ত আমার বাহুযুগলের বল তোমরা দেখ ॥৫০॥

যদিও নারায়ণাস্ত্রের অন্য প্রতিযোদ্ধা নাই, তথাপি আমি আজ কুরুপাণ্ডবগণের সমক্ষে উহার প্রতিপক্ষে যুদ্ধ করিব' ॥৫১॥

এই কথা বলিয়া ভীমসেন মেঘের ন্যায় গম্ভীরধ্বনিকারী ও সূর্য্যের তুল্য উজ্জ্বল রথে আরোহণ করিয়া শত্রুদমন অশ্বত্থামার দিকে ধাবিত হইলেন ॥৫২॥

ক্রমে দ্রুতবিক্রমী ভীমসেন নিকটবর্ত্তী হইয়া দ্রুতাস্ত্রক্ষেপী বলিয়া নিমেষকালমধ্যে বাণজালদ্বারা অশ্বত্থামাকে আবৃত করিয়া ফেলিলেন ॥৫৩॥

(৫১) ইতঃ পরং নির্ণয়সাগরপুস্তকে কিয়ন্তঃ শ্লোকা অধিকা দৃশ্যন্তে।

পন্নগৈরিব দীপ্তাস্যৈর্বমদ্ভিরনলং রণে।
অবকীর্ণোঽভবৎ পার্থঃ স্ফুলিঙ্গৈরিব কাঞ্চনৈঃ ॥৫৫॥
তস্য রূপমভূদ্রাজন্! ভীমসেনস্য সংযুগে।
খদ্যোতৈরাবৃতস্যেব পর্ব্বতস্য দিনক্ষয়ে ॥৫৬॥
তদস্ত্রং দ্রোণপুত্রস্য তস্মিন্ প্রতিসমস্যতি।
অবর্দ্ধত মহারাজ! যথাগ্নিরনিলোদ্ধতঃ ॥৫৭॥
বিবর্দ্ধমানমালক্ষ্য তদস্ত্রং ভীমবিক্রমম্।
পাণ্ডুসৈন্যমৃতে ভীমং সুমহদ্ভয়মাবিশৎ ॥৫৮॥
ততঃ শস্ত্রাণি তে সর্ব্বে সমুৎসৃজ্য মহীতলে।
অবারোহন্ রথেভ্যশ্চ হস্ত্যশ্বেভ্যশ্চ সর্ব্বতঃ ॥৫৯॥

ভারতকৌমুদী

পন্নগৈরিতি। দীপ্তাস্যৈরুজ্জ্বলমুখৈঃ। অবকীর্ণ আবৃতঃ, পার্থো ভীমসেনঃ ॥৫৫॥
তস্যেতি। খদ্যোতৈর্জ্যোতিরিঙ্গণৈঃ। দিনক্ষয়ে রাত্রৌ ॥৫৬॥
তদিতি। তস্মিন্ ভীমে, প্রতিসমস্যতি প্রতিপক্ষভাবেন বাণান্ ক্ষিপতি সতি ॥৫৭॥
বিবর্দ্ধেতি। ভীমম্ ঋতে বিনা, সুমহদ্ভয়ং কর্ত্তৃ, পাণ্ডুসৈন্যং কর্ম্ম আবিশৎ ॥৫৮॥
তত ইতি। তে পাণ্ডবসৈনিকাঃ। অবারোহন্ কৃষ্ণোপদেশস্মরণাৎ ॥৫৯॥

তাহার পর অশ্বত্থামা হাস্য করিয়া দ্রুতগামী ভীমসেনকে অভিভাষণপূর্ব্বক উজ্জ্বলমুখ ও অভিমন্ত্রিত সেই বাণসমূহদ্বারা তাঁহাকে আবৃত করিতে লাগিলেন ॥৫৪॥

ক্রমে সর্পের ন্যায় উজ্জ্বলমুখ, অনলবর্ষী ও স্বর্ণকণার তুল্য প্রদীপ্ত বাণসমূহে ভীমসেন আবৃত হইয়া পড়িলেন ॥৫৫॥

রাজা! তৎকালে রণস্থলে ভীমসেনের রূপটা, রাত্রিতে খদ্যোতাবৃত পর্ব্বতের রূপের ন্যায় হইয়া পড়িল ॥৫৬॥

মহারাজ! ভীমসেন প্রতিপক্ষভাবে বাণক্ষেপ করিতে লাগিলে, অশ্বত্থামার সেই অস্ত্র বায়ুসঞ্চালিত অগ্নির ন্যায় বৃদ্ধি পাইতে লাগিল ॥৫৭॥

ভয়ঙ্করবিক্রমশালী সেই অস্ত্র বৃদ্ধি পাইতেছে দেখিয়া একমাত্র ভীমসেন ব্যতীত অন্য সমস্ত পাণ্ডবসৈন্যই অত্যন্তভীত হইয়া পড়িল ॥৫৮॥

তাহার পর সকল দিকের সেই পাণ্ডবসৈন্যেরা সকলেই অস্ত্র পরিত্যাগ করিয়া হস্তী, অশ্ব ও রথ হইতে অবতরণ করিল ॥৫৯॥

(৫৫)···বমদ্ভির্জ্বলনং রণে···বা নি। (৫৮)···পাণ্ডুসৈন্যানৃতে ভীমম্···বর্দ্ধ। (৫৯)···হস্ত্যশ্বভ্যশ্চ সর্বশঃ—বা নি।

তেষু নিক্ষিপ্তশস্ত্রেষু বাহনেভ্যশ্চ্যুতেষু চ।
তদস্ত্রবীর্য্যং বিপুলং ভীমমূর্দ্ধন্যথাপতৎ ॥৬০॥
হাহাকৃতানি ভূতানি পাণ্ডবাশ্চ বিশেষতঃ।
ভীমসেনমপশ্যন্ত তেজসা সংবৃতং ততঃ ॥৬১॥
ভীমসেনং সমাকীর্ণং দৃষ্ট্বাস্ত্রেণ ধনঞ্জয়ঃ।
তেজসঃ প্রতিঘাতার্থং বারুণেন সমাবৃণোৎ ॥৬২॥
নালক্ষয়ত তৎ কশ্চিদ্বারুণাস্ত্রেণ সংবৃতম্।
অর্জ্জুনস্য লঘুত্বাচ্চ সংবৃতত্বাচ্চ তেজসঃ ॥৬৩॥
সাশ্বসূতরথো ভীমো দ্রোণপুত্রাস্ত্রসংবৃতঃ।
অগ্নাবগ্নিরিব ন্যস্তো জ্বালামালী সুদুর্দৃশঃ ॥৬৪॥

## ভারতকৌমুদী

তেম্বিতি। নিক্ষিপ্তানি ত্যক্তানি শস্ত্রাণি যৈস্তেষু, চ্যুতেষু অবতীর্ণেষু ॥৬০॥

হাহেতি। হাহা ইত্যস্য কৃতং করণং যেষাং তানি, ভূতানি তত্রত্যা মানবাঃ ॥৬১॥

ভীমেতি। তেজসঃ অশ্বত্থামাস্ত্রস্য। সমাবৃণোৎ ভীমসেনমেব ॥৬২॥

নেতি। সংবৃতং সংবরণম্। লঘুত্বাৎ দ্রুতাস্ত্রক্ষেপিত্বাৎ, সংবৃতত্বাৎ সংবরণাৎ ॥৬৩॥

সেতি। জ্বালামালী প্রচুরশিখাযুক্তঃ। সুদুর্দৃশ ইতি গুণাভাব আর্ষঃ ॥৬৪॥

তাহারা অস্ত্র পরিত্যাগ করিয়া বাহন হইতে অবতরণ করিলে, সেই বিশাল অস্ত্র একমাত্র ভীমসেনের মস্তকের দিকে যাইতে লাগিল ॥৬০॥

তদনন্তর তত্রত্য লোকেরা, বিশেষতঃ পাণ্ডবেরা ভীমসেনকে তেজে আবৃত দেখিতে লাগিলেন এবং হাহাকার করিতে থাকিলেন ॥৬১॥

তখন অর্জ্জুন ভীমসেনকে নারায়ণাস্ত্রে সমাবৃত দেখিয়া সেই তেজের প্রতিঘাতের জন্য বারুণাস্ত্রদ্বারা ভীমসেনকে আবৃত করিলেন ॥৬২॥

এক—অর্জ্জুন দ্রুত অস্ত্রক্ষেপ করেন, দ্বিতীয়—অশ্বত্থামার অস্ত্রের তেজে ভীম আবৃত ছিলেন। সুতরাং অর্জ্জুন যে বারুণাস্ত্রদ্বারা ভীমকে আবৃত করিলেন, তাহা কেহ লক্ষ্য করিতে পারে নাই ॥৬৩॥

অশ্ব, সারথি ও রথের সহিত ভীম অশ্বত্থামার অস্ত্রে আবৃত হইয়া অগ্নিতে নিক্ষিপ্ত অগ্নির ন্যায় কেবল শিখাময় অবস্থায় অত্যন্ত দুর্দৃশ্য হইয়া পড়িলেন ॥৬৪॥

(৬১)…সংবৃতং তথা—বা নি। ইতঃ পরম্ …'সপ্তনবত্যধিকশততমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বর্দ্ধ, '…অষ্টনবত্যধিকশততমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বঙ্গ, '…দ্বিশততমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বা রা নি।

যথা রাত্রিক্ষয়ে রাজন্! জ্যোতীংষ্যস্তগিরিং প্রতি।
সমাপেতুস্তথা বাণা ভীমসেনরথং প্রতি ॥৬৫॥
স হি ভীমো রথশ্চাস্য হয়াঃ সূতশ্চ মারিষ!।
সংবৃতো দ্রোণপুত্রেণ পাবকান্তর্গতোঽভবৎ ॥৬৬॥
যথা দগ্ধ্বা জগৎ কৃৎস্নং সময়ে সচরাচরম্।
গচ্ছেদগ্নির্বিভোরাস্যং তথাস্ত্রং ভীমমাবৃণোৎ ॥৬৭॥
সূর্য্যমগ্নিঃ প্রবিষ্টঃ স্যাদ্যথা চাগ্নিং দিবাকরঃ।
তথা প্রবিষ্টং তত্তেজো ন প্রাজ্ঞায়ত পাণ্ডবঃ ॥৬৮॥
বিকীর্ণমস্ত্রং তদ্দৃষ্ট্বা তথা ভীমরথং প্রতি।
উদীর্য্যমাণং দ্রৌণিঞ্চ নিষ্প্রাতিদ্বন্দ্বমাহবে ॥৬৯॥
সর্ব্বসৈন্যঞ্চ পাণ্ডূনাং ন্যস্তশস্ত্রমচেতনম্।
যুধিষ্ঠিরপুরোগাংশ্চ বিমুখাংস্তান্ মহারথান্ ॥৭০॥
অর্জ্জুনো বাসুদেবশ্চ ত্বরমাণৌ মহাদ্যুতী।
অবপ্লুত্য রথাদ্বীরৌ ভীমমাদ্রবতাং ততঃ ॥৭১॥ (বিশেষকম্)

## ভারতকৌমুদী

যথেতি। রাত্রিক্ষয়ে প্রভাতকালে, জ্যোতীংষি নক্ষত্রাণি। বাণা অশ্বত্থাম্নঃ ॥৬৫॥
স ইতি। সংবৃতো নারায়ণাস্ত্রেণ, পাবকান্তর্গতো বহ্ন্যাবৃতঃ ॥৬৬॥
যথেতি। সময়ে প্রলয়কালে। বিভোরীশ্বরস্য, আস্যং মুখম্, অস্ত্রমেকস্থং সৎ ॥৬৭॥
সূর্য্যমিতি। প্রবিষ্টৌ যথাক্রমং দিবসে রাত্রৌ চ। পাণ্ডবো ভীমসেনঃ ॥৬৮॥

রাজা! প্রভাতকালে নক্ষত্র সকল যেমন অস্তাচলের দিকে যায়, সেইরূপ অশ্বত্থামার বাণগুলি কেবল ভীমের রথের দিকেই যাইতে লাগিল ॥৬৫॥

মাননীয় রাজা! তৎকালে ভীম, ভীমের রথ, অশ্ব ও সারথি অশ্বত্থামার অস্ত্রে আবৃত হইয়া যেন অগ্নিরাশির অন্তর্গত হইয়া গেল ॥৬৬॥

প্রলয়কালে অগ্নি যেমন চরাচরের সহিত সমগ্র জগৎ দগ্ধ করিয়া একস্থ হইয়া পরমেশ্বরের মুখের ভিতরে যায়, সেইরূপ অশ্বত্থামার অস্ত্রাগ্নিও তখন একস্থ হইয়া যাইয়া ভীমকে আবৃত করিল ॥৬৭॥

দিনে অগ্নি যেমন সূর্য্যে যায় এবং রাত্রিতে সূর্য্য যেরূপ অগ্নিতে প্রবেশ করে, সেইরূপ সেই অস্ত্রের তেজ ভীমের উপরে গেল; সুতরাং তাঁহাকে আর দেখা গেল না ॥৬৮॥

(৬৬)···সংবৃতা দ্রোণপুত্রেণ পাবকান্তর্গতাভবন্—বা নি। (৬৭) যথা জগ্ধ্বা···গচ্ছেদ্বহ্নিঃ ···বা নি।

ততস্তদ্‌দ্রোণপুত্রস্য তেজোঽস্ত্রবলসম্ভবম্।
বিগাহ্য তৌ সুবলিনৌ মায়য়াবিশতাং তদা ॥৭২॥
ন্যস্তশস্ত্রৌ ততস্তৌ তু নাদহৎ সোঽস্ত্রজোঽনলঃ।
বারুণাস্ত্রপ্রয়োগাচ্চ বীর্য্যবত্ত্বাচ্চ কৃষ্ণয়োঃ ॥৭৩॥
ততশ্চকৃষতুর্ভীমং তস্য সর্ব্বায়ুধানি চ।
নারায়ণাস্ত্রশান্ত্যর্থং নরনারায়ণৌ বলাৎ ॥৭৪॥
আকৃষ্যমাণঃ কৌন্তেয়ো নদত্যেব মহারবম্।
বর্দ্ধতে ত্বেব তদ্‌ঘোরং দ্রৌণেরস্ত্রং সুদুর্জয়ম্ ॥৭৫॥

## ভারতকৌমুদী

বিকীর্ণমিতি। উদীর্য্যমাণং বর্দ্ধমানম্, নিষ্প্রতিদ্বন্দ্বং প্রতিপক্ষরহিতম্। অচেতনমিব নিষ্ক্রিয়ম্। আদ্রবতাম্ অভ্যধাবতাম, ততঃ স্বরথপ্রদেশাৎ ॥৬৯—৭১॥

তত ইতি। তেজো বহ্নিম্। মায়য়া অলৌকিককৌশলেন ॥৭২॥

তর্হি কথং তৌ নাদহদিত্যাহ ন্যস্তেতি। কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনযোঃ ॥৭৩॥

তত ইতি। নরনারায়ণৌ তয়োরবতারৌ অর্জ্জুনকৃষ্ণৌ ॥৭৪॥

আকৃষ্যেতি। আকৃষ্যমাণঃ কৃষ্ণার্জ্জুনাভ্যাং রথাৎ, কৌন্তেয়ো ভীমসেনঃ ॥৭৫॥

সেই অস্ত্র সেইভাবে ভীমের রথের উপরে বিক্ষিপ্ত হইয়াছে এবং অশ্বত্থামাও প্রবল হইয়া রণস্থলে অপ্রতিদ্বন্দ্বিভাবে অবস্থান করিতেছেন, সমস্ত পাণ্ডব-সৈন্যও অস্ত্রত্যাগ করিয়া অচেতনের ন্যায় নিষ্ক্রিয় হইয়া রহিয়াছে এবং যুধিষ্ঠিরপ্রভৃতি মহারথেরাও বিমুখ হইয়া দাঁড়াইয়াছেন ইহা দেখিয়া মহাতেজা ও মহাবীর কৃষ্ণ এবং অর্জ্জুন সত্বর রথ হইতে লাফাইয়া পড়িয়া সেইস্থান হইতে ভীমের দিকে বেগে গমন করিলেন ॥৬৯—৭১॥

তদনন্তর বলবান্ কৃষ্ণ ও অর্জ্জুন তখনই অলৌকিক কৌশলে আলোড়ন-পূর্ব্বক অশ্বত্থামার অস্ত্রপ্রভাবোৎপন্ন সেই অগ্নির মধ্যে প্রবেশ করিলেন ॥৭২॥

কৃষ্ণ ও অর্জ্জুন অস্ত্রত্যাগ করিয়াছিলেন, বারুণাস্ত্রপ্রয়োগে আর্দ্র ছিলেন এবং তাঁহারা মহাবলও বটেন; এই সকল কারণে সেই অস্ত্রজাত অগ্নি তাঁহাদিগকে দগ্ধ করিতে পারে নাই ॥৭৩॥

তাহার পর কৃষ্ণ ও অর্জ্জুন নারায়ণাস্ত্রনিবৃত্তির জন্য বলপূর্ব্বক রথ হইতে ভীমকে এবং তাঁহার সমস্ত অস্ত্র আকর্ষণ করিতে লাগিলেন ॥৭৪॥

(৭২)…মায়ামাবিশতাং তদা—বর্দ্ধ,… মায়ামাবিশতাং তথা…বা,…আবিশতাং তথা…নি।
(৭৪)…সর্ব্বশক্ত্যায়ুধানি চ…বা,… সর্ব্বশস্ত্রায়ুধানি চ…নি।

তমব্রবীদ্বাসুদেবঃ কিমিদং পাণ্ডুনন্দন ! ।
বার্য্যমাণোঽপি কৌন্তেয় ! যদ্‌যুদ্ধান্ন নিবর্ত্তসে ॥৭৬॥
যদি যুদ্ধেন জেয়াঃ স্যুরিমে কৌরবনন্দনাঃ ।
বয়মপ্যত্র যুধ্যেম তথা চেমে নরর্ষভাঃ ॥৭৭॥
রথেভ্যস্ত্ববতীর্ণাঃ স্ম সর্ব্বে এব হি তাবকাঃ ।
তস্মাত্ত্বমপি কৌন্তেয় ! রথাত্তূর্ণমপাক্রম ॥৭৮॥
এবমুক্ত্বা তু তং কৃষ্ণো রথাদ্‌ভূমিমবর্ত্তয়ৎ ।
নিশ্বসন্তং যথা নাগং ক্রোধসংরক্তলোচনম্ ॥৭৯॥
যদাপকৃষ্টঃ স রথান্ন্যাসিতশ্চায়ুধং ভুবি ।
ততো নারায়ণাস্ত্রং তৎ প্রশান্তং শত্রুতাপনম্ ॥৮০॥
তস্মিন্ প্রশান্তে বিধিনা তেন তেজসি দুঃসহে ।
বভূবুর্বিমলাঃ সর্ব্বা দিশঃ প্রদিশ এব চ ॥৮১॥

**ভারতকৌমুদী**

তমিতি। অস্ত্রত্যাগাদিনা যুদ্ধনিবৃত্ত্যা হি অস্ত্রনিবৃত্তের্নিয়মাদ্‌যুদ্ধনিবৃত্তিস্তবোচিতেতি ভাবঃ ॥৭৬॥

যদীতি। জেয়াঃ স্যুঃ, এতদস্ত্রপ্রবৃত্তাবিতি ভাবঃ। ইমে ত্বৎপক্ষীয়াঃ ॥৭৭॥

রথেভ্য ইতি। স্মেতি পাদপূরণে। অপাক্রম অবতর। দীর্ঘাভাব আর্ষঃ ॥৭৮॥

এবমিতি। তং ভীমম্। অবর্ত্তয়ৎ প্রাপয়ৎ। নাগং সর্পম্ ॥৭৯॥

যদেতি। অপকৃষ্ট আকৃষ্যাবতারিতঃ, ন্যাসিতস্ত্যাজিতশ্চ কৃষ্ণেন। ততস্তদা ॥৮০॥

তাঁহারা আকর্ষণ করিতে থাকিলে, ভীমসেন মহাগর্জনই করিতে থাকিলেন এবং অশ্বত্থামার সেই ভয়ঙ্কর ও অতিদুর্জ্জয় অস্ত্রও বৃদ্ধি পাইতে লাগিল ॥৭৫॥

তখন কৃষ্ণ তাঁহাকে বলিলেন—'মধ্যমপাণ্ডব ! একি ! বারণ করিলেও আপনি যুদ্ধ হইতে নিবৃত্ত হইতেছেন না ! ॥৭৬॥

যদি যুদ্ধে এই কৌরবদিগকে জয় করা যাইত, তবে আমরাও যুদ্ধ করিতাম এবং এই নরশ্রেষ্ঠেরাও যুদ্ধ করিতেন ॥৭৭॥

কিন্তু আপনাদের পক্ষের সকলেই রথ হইতে অবতীর্ণ হইয়াছেন। অতএব কুন্তীনন্দন ! আপনিও সত্বর রথ হইতে অবতরণ করুন' ॥৭৮॥

এইরূপ বলিয়া কৃষ্ণ ভীমকে রথ হইতে অবতরণ করাইলেন ; তখন ভীম ক্রোধে আরক্তনয়ন হইয়া সর্পের ন্যায় নিশ্বাস ত্যাগ করিতেছিলেন ॥৭৯॥

কৃষ্ণ যখন ভীমকে রথ হইতে টানিয়া নামাইলেন এবং তাঁহার অস্ত্রগুলিকে ভূতলে স্থাপন করিলেন, তখন সেই শত্রুতাপন নারায়ণাস্ত্র নিবৃত্তি পাইল ॥৮০॥

(৭৯)...রথাদ্ভূমিমবাতুরৎ...বর্দ্ধ। (৮০) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

প্রববুশ্চ শিবা বাতাঃ প্রশান্তা মৃগপক্ষিণঃ।
বাহনানি চ হৃষ্টানি প্রশান্তেঽস্ত্রে সুদুর্জয়ে ॥৮২॥
ব্যপোঢ়ে চ ততো ঘোরে তস্মিংস্তেজসি ভারত !।
বভৌ ভীমো নিশাপায়ে শ্রীমান্ সূর্য্য ইবোদিতঃ ॥৮৩॥
হতশেষং বলং তত্তু পাণ্ডবানামতিষ্ঠত।
অস্ত্রব্যুপরমাদ্ধৃষ্টং তব পুত্রজিঘাংসয়া ॥৮৪॥
ব্যবস্থিতে বলে তস্মিন্নস্ত্রে প্রতিহতে তথা।
দুর্য্যোধনো মহারাজ ! দ্রোণপুত্রমথাব্রবীৎ ॥৮৫॥
অশ্বত্থামন্ ! পুনঃ শীঘ্রমস্ত্রমেতৎ প্রযোজয়।
ব্যবস্থিতা হি পাঞ্চালাঃ পুনরেতে জয়ৈষিণঃ ॥৮৬॥

**ভারতকৌমুদী**

তস্মিন্নিতি। প্রশান্তে নিবৃত্তে, বিধিনা উপায়েন। প্রদিশো বিদিশঃ ॥৮১॥
প্রেতি। শিবা মঙ্গলকরাঃ সুখস্পর্শাঃ, প্রশান্তাঃ কর্কশরবান্নিবৃত্তাঃ ॥৮২॥
ব্যপোঢ় ইতি। ব্যপোঢ়ে নিবৃত্তে। নিশাপায়ে প্রভাতে, শ্রীমান্ শোভিতঃ ॥৮৩॥
হতেতি। অস্ত্রস্য ব্যুপরমান্নিবৃত্তের্হেতোঃ, ধৃষ্টং প্রগল্‌ভং সৎ ॥৮৪॥
ব্যবেতি। অস্ত্রে নারায়ণাস্ত্রে ॥৮৫॥
অশ্বেতি। হি যস্মাৎ ॥৮৬॥

সেই দুঃসহ তেজ সেই উপায়ে শান্ত হইলে, সমস্ত দিক্ ও বিদিক্ নির্ম্মল হইল ॥৮১॥

অতিদুর্জয় নারায়ণাস্ত্র শান্ত হইলে, সুখস্পর্শ বায়ু বহিতে লাগিল, পশু-পক্ষীরা শান্ত হইল এবং বাহন সকলও আনন্দলাভ করিল ॥৮২॥

ভরতনন্দন ! সেই ভয়ঙ্কর তেজ নিবৃত্তি পাইলে, ভীমসেন প্রভাতকালীন সূর্য্যের ন্যায় বীরশোভায় শোভিত হইয়া প্রকাশ পাইতে লাগিলেন ॥৮৩॥

রাজা ! আর হতাবশিষ্ট সেই পাণ্ডবসৈন্য নারায়ণাস্ত্র নিবৃত্ত হওয়ায় আবার উত্তেজিত হইয়া আপনার পুত্রকে বধ করিবার ইচ্ছা করিয়া দাঁড়াইল ॥৮৪॥

মহারাজ ! নারায়ণাস্ত্র প্রতিহত হইলে এবং পাণ্ডবসৈন্য পুনরায় যুদ্ধ করিবার জন্য অবস্থান করিলে, দুর্য্যোধন অশ্বত্থামাকে বলিলেন—॥৮৫॥

'গুরুপুত্র ! আপনি পুনরায় সত্বর এই অস্ত্র প্রয়োগ করুন। কারণ, পাঞ্চালেরা জয়াভিলাষী হইয়া এই আবার দাঁড়াইয়াছে' ॥৮৬॥

অশ্বত্থামা তথোক্তস্তু তব পুত্রেণ মারিষ ! ।
সুদীনমভিনিশ্বস্য রাজানমিদমব্রবীৎ ॥৮৭॥
নৈতদাবর্ত্ততে রাজন্নস্ত্রং দ্বির্নোপপদ্যতে ।
আবৃত্তং হি নিহন্ত্যেতৎ প্রয়োক্তারং ন সংশয়ঃ ॥৮৮॥
এবঞ্চাস্ত্রপ্রতীঘাতং বাসুদেবঃ প্রযুক্তবান্ ।
অন্যথা বিহিতঃ সংখ্যে বধঃ শত্রোর্জনাধিপ ! ॥৮৯॥
পরাজয়ো বা মৃত্যুর্ব্বা শ্রেয়ান্ মৃত্যুর্ন নির্জ্জয়ঃ ।
বিজিতাশ্চারয়ো হ্যেতে শস্ত্রোৎসর্গান্মৃতোপমাঃ ॥৯০॥

## ভারতকৌমুদী

অশ্বেতি। সুদীনম্ অতিবিষাদেন সহিতং যথা স্যাত্তথা, অস্ত্রপ্রতিঘাতাৎ ॥৮৭॥
নেতি। দ্বিঃ দ্বিঃপ্রয়োগঃ। আবৃত্তং পুনঃ প্রয়োগেণাগমিতম্ ॥৮৮॥
এবমিতি। প্রযুক্তবান্ উপদিষ্টবান্। বিহিতো ভবেৎ, শত্রোঃ সর্ব্বস্যৈব ॥৮৯॥
পরেতি। শস্ত্রোৎসর্গাৎ স্বস্বশস্ত্রত্যাগাৎ, মৃতোপমাশ্চ জাতা ইতি শেষঃ ॥৯০॥

## ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—১৭॥ গুড়া গুড়াকাঃ ॥১৮—১৯॥ শস্ত্রাকৃতিভিরস্ত্রপ্রকারৈঃ ॥২০—৮১॥ প্রশাস্যা অনুকূলাঃ ॥৮২—৮৭॥ ন আবর্ত্ততে ন পুনঃ প্রবর্ত্ততে, দ্বির্দ্বিবারম্, আবৃত্তং পুনঃ প্রযুক্তম্ ॥৮৮॥ অন্যথা মরণমস্তরেণৈব ॥৮৯—১৩৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬৮॥

মাননীয় রাজা ! আপনার পুত্র সেইরূপ বলিলে, অশ্বত্থামা অতিবিষাদের সহিত নিশ্বাস ত্যাগ করিয়া দুর্য্যোধনকে এই কথা বলিলেন—॥৮৭॥

'রাজা ! এ অস্ত্র ফিরে না এবং দুইবার ইহার প্রয়োগ করাও সঙ্গত হয় না। কারণ, পুনরায় প্রয়োগ করিলে, এ অস্ত্র নিশ্চয়ই প্রয়োগকারীকে বধ করে ॥৮৮॥

নরনাথ ! নিশ্চয়ই কৃষ্ণ এই অস্ত্রপ্রতিঘাতের বিষয় এইভাবেই উপদেশ দিয়াছেন ; না হইলে এই যুদ্ধে সমস্ত শত্রুবধই করা হইত ॥৮৯॥

পরাজয় ও মৃত্যু এই দু-এর মধ্যে মৃত্যুই ভাল—পরাজয় নহে। কিন্তু অস্ত্রত্যাগ করায় এই শত্রুরা পরাজিতও হইয়াছে এবং মৃতপ্রায়ও হইয়াছে ॥৯০॥

(৮৮)···আবৃতং হি নিবর্ত্তেত···বা নি। (৮৯)···দ্বিবিধো বিহিতঃ সংখ্যে···নি।

